অভাব রয়েছে, সেখানে যা উৎপাদন হয়েছে, তা আমরা সকলের সঙ্গে সমান ভাবে বণ্টন করে খাবো। কবির ভাষায় বলবো—"আপনারে লয়ে বিব্রত রহিতে, আসেনি কেহ অবনী পরে। সকলের তরে সকলে আমরা, প্রত্যেকে আমরা পরের তরে।"

সকলের মুখে সুষ্ঠুভাবে অন্ন যোগাবার জন্য যে বলিষ্ঠ খাদ্যনীতি গ্রহণ করা হয়েছে, তা বানচাল করবার জন্য, হ্যাঁ সত্যি বামপন্থীরা জোতদারদের সঙ্গে জড়িত হয়ে চেষ্টা করে চলেছেন। যদি আমরা অন্যান্য সমাজতান্ত্রিক রাষ্ট্রের দিকে চেয়ে দেখি,—তাহলে কী দেখবো? খাদ্যাভাব দেশে যে নাই তা নয়। পৃথিবীর দু-তিনটা দেশ ছাড়া আর কোন দেশ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে পেরেছে? আমাদের এখানে মাথাপিছু জমির পরিমাণ যা, তা আর সংখ্যাতত্ত্ব দিয়ে আপনাদের ভারাক্রান্ত করতে চাই না। যদিও সমাজতান্ত্রিক আদর্শ নিয়ে এগিয়ে চলেছেন আমাদের বন্ধুদেশ সোভিয়েৎ রাশিয়া ১৯১৮ সাল থেকে নানাভাবে খাদ্যের উৎপাদন বৃদ্ধি করবার জন্য। সেখানে ১৯১৯ সালে কী ভয়ংকর দুর্ভিক্ষ লেগেছিল। আজকে ১৯৬৬ সাল হাল্কা ভাবে হলেও সেখানেও খাদ্যাভাব আছে, কে বলতে পারে—তাদেরও অন্য দেশের উপর খাদ্যের জন্য নির্ভর করে থাকতে হয় কি না? আজকে আমাদের দেশে যে বীভৎস ও নারকীয় আন্দোলন চলেছে, তার সঙ্গে আমাদের বামপন্থী বন্ধুরা জড়িত রয়েছেন। তাঁরা কি জানেন না—যে দেশে খাদ্য সংকট রয়েছে, যে দেশে জনসংখ্যা এত বেশী, যেখানে জমির পরিমাণ এত কম, যেখানে এবার খাদ্যাভাব দেখা দিলে, তারা ভূতের তাণ্ডবনৃত্য সুরু করে দিয়ে রাজনীতির খেলা খেলতে আরম্ভ করলেন? আমি অত্যন্ত ব্যথিত কণ্ঠে পশ্চিমবাংলার অধিবাসীবৃন্দকে অনুরোধ করবো—যাঁরা আপনাদের বিভ্রান্ত করবার জন্য রাজনীতি নিয়ে মাতামাতি করছেন, তাদের কথায় আপনারা ভুলবেন না, তাদের কথায় আপনারা নিজেদের সর্বনাশ ডেকে আনবেন না। সরকার যে খাদ্যনীতি গ্রহণ করেছেন, এর চেয়ে আর কিছু ভাল ও উন্নতপন্থা আমরা গ্রহণ করতে পারতাম? আমরা চিন্তা করে দেখেছি এর চেয়ে আর কোন উন্নততর পন্থা আমরা গ্রহণ করতে পারতাম না। যেটা surplus area তার ভেতর থেকে আমাদের কিনতে হবে। সরকার নিজে সেই সমস্ত এলাকার ধান যেখানে surplus production হচ্ছে, গ্রহণ করছেন, ব্যক্তিগত মুনাফার কোন স্থান এখানে নাই। ধান থেকে যে চাল উৎপাদন হচ্ছে, আগের আগের বছর যা দেখেছি যে 50% মিলওয়ালাদের উপর লেভী করা হয়েছিল, তারপর আরো বেশী হয়েছিল, এখন যেখানে সমস্ত মিলের উৎপাদন আমরা গ্রহণ করেছি, মিলকে তার মিলিংএর জন্য ন্যায্য বাণি দিয়ে তার সমস্ত উৎপাদন আমরা নিচ্ছি। এখানে কাজে কাজেই কোন ব্যক্তিগত মুনাফার স্থান নাই। আমরা ছোট ছোট জোতদারদের আমরা বঞ্চিত করিনি। আমরা বড় বড় জোতদারদের কাছ থেকে অনেক বেশী ধান গ্রহণ করেছি। কাজেই একথা সকলকে বুঝতে হবে আজকে এই ধান গ্রহণ করবার জন্য খাদ্যশস্য মজুত করবার জন্য সরকার যে পরিকল্পনা গ্রহণ করেছেন, তার চেয়ে আর কোন ভাল পন্থা বা নীতি কিছু হতে পারে না। এর সুষ্ঠু বণ্টনের জন্য আমরা কী নীতি দেখতে পাচ্ছি? সেখানে যারা ব্যক্তিগত ব্যবসায়ী রয়েছে, তাদের ব্যক্তিগত মুনাফার সমস্ত সম্ভাবনা তিরোহিত করে দিয়ে সরকার ন্যায্য মূল্যে চাল বিক্রী করবার জন্য লোক নিযুক্ত করেছেন। কাজেই তাদের তো গাত্রদাহ হবারই কথা। তাদের এই বিক্ষোভকে ওঁরা মূলধন করে নিয়ে আন্দোলন করছেন। ছোট ছোট জোতদাররা বেশীদিন ধান ধরে রাখতে পারে না। অল্প দামে বিক্রী করে দিতে তারা বাধ্য হয়। কিন্তু বড় বড় জোতদার যারা রয়েছে তারা অনেকদিন ধান ধরে রাখতে পারে এবং বেশী মূল্যে পরে সেই ধান তারা বিক্রয় করতে পারে। লেভীতে তাদের কাছ থেকে ধান গ্রহণ করা হচ্ছে বলে তাদের এখন গাত্রদাহ হচ্ছে। তাদের ঐ ব্যক্তিগত মুনাফা ও লোভের জন্য তারা খাদ্যকে নিয়ে ছিনিমিনি খেলছে। সেই খেলা বন্ধ করবার জন্য সরকার কঠোর হস্তে একটা বৈপ্লবিক নীতি গ্রহণ করেছেন। সেই নীতিকে যারা প্রয়োগ করতে না দিচ্ছে, তারা পশ্চিম বাংলার শত্রু।

এই সম্পর্কে আমি একটা সাবধানবাণী এখন থেকে উচ্চারণ করে দিচ্ছি—যে কোন রাজনৈতিক দল হোক, যে কোন সরকারী কর্মচারী হোক না কেন, কোন দেশবাসী হোক না কেন, সরকারী এই বলিষ্ঠ খাদ্যনীতিকে বানচাল করে দেবার জন্য যে এতটুকু কাজ করে থাকে, সে বাঙালীর প্রতি বিশ্বাসঘাতকতা করছে।

[ 1-40—1-50 p.m. ]

আজ সারা ভারতবর্ষে যখন খাদ্যের অভাব দেখতে পাচ্ছি, তখন কিভাবে সুষ্ঠুভাবে বণ্টন করা যায় তার দিকে না তাকিয়ে, সেই সুষ্ঠু বণ্টন ব্যবস্থায় যারা প্রতিবন্ধকতা সৃষ্টি করে, তারা জাতির প্রতি বিশ্বাসঘাতকতা করে। ছোট ছোট উৎপাদক ছোট ছোট জোতদার যাদের সারা বছর চলে না, তাদের জন্য আগের বছরের চেয়ে নূতন করে বণ্টন নীতি নূতন করে সরকার স্থির করেছেন। আগে তিন শ্রেণীর মাত্র কার্ড দেওয়া হত, সেই জায়গায় পাঁচ শ্রেণীর কার্ড দেওয়া হচ্ছে। যাদের একেবারে চলে না, তারা এ শ্রেণী, তারপর তিন মাস পর্যন্ত বি শ্রেণীর, ৬ মাস চলে না তাদের সি শ্রেণীর এবং ১২ মাস যাদের চলে না তাদের ই শ্রেণীর কার্ড দেওয়া হয়েছে। এই ই শ্রেণীর কার্ডধারীদের সরকার ১২ মাস চাল দেবেন। একথা আপনারা সকলেই জানেন। কাজেই, দেখতে পাচ্ছি সমস্ত ব্যাপারে খাদ্য সংগ্রহ করা থেকে, তার বণ্টন ব্যবস্থা পর্যন্ত সব ব্যাপারে একটা বলিষ্ঠ খাদ্যনীতি গ্রহণ করা হয়েছে। হয়ত কোথাও খাদ্যনীতি প্রয়োগের ব্যাপারে কারো কারো দোষে কিছু কিছু ত্রুটি বিচ্যুতি ঘটেছে। এত বড় ব্যাপারে, এই ৪ কোটি লোককে খাদ্য যোগাবার ব্যাপারে নানাদিক থেকে বাধা বিপত্তি আছে। আমাদের পশ্চিমবঙ্গ সরকার বলিষ্ঠভাবে খাদ্যনীতিকে রূপায়িত করতে গেলে, তার মধ্যে যে কিছু ত্রুটি বিচ্যুতি থাকবে না, এমন নয়। আমি যদি বড় জোতদার হতাম, তাহলে হয়ত এই খাদ্যনীতিকে সমর্থন করার ব্যাপারে আমার দ্বিধা থাকত। পশ্চিমবাংলায় খাদ্যাভাব নিবারণ করতে হলে, সমস্ত ভারতবর্ষের খাদ্য সংকটেরও একটা সমাধান হওয়া চাই। আমরা দেখতে পাচ্ছি, সেই সমাধানের পথে বিভিন্ন রকম বাধা সৃষ্টি হচ্ছে দেখতে পাচ্ছি। আমি সরকারকে অনুরোধ করবো, সেই সমস্ত কণ্টককে দ্বিধাহীনভাবে অপসারিত করতে। এরই মধ্য দিয়ে আমাদের চলতে হচ্ছে। এটা সত্যি কথা ভারতবর্ষের মধ্যে একটা নূতনতম ও বলিষ্ঠ নীতি এখানে গ্রহণ করা হয়েছে। এটা অত্যন্ত সত্য কথা যে, এর মধ্যে ভুল এবং ত্রুটি থাকতে পারে। যেমন মক্ষিকা একটু ক্ষত দেখে, সেখানে গিয়ে বসে, সারা দেহ সুন্দর হলেও সেখানে যায় না, সেই ঘায়ের উপর গিয়ে বার বার বসে ঘাকে বাড়িয়ে দেয় এবং যন্ত্রণাকেও সঙ্গে সঙ্গে বাড়িয়ে দেয়, সেই রকম আজকে যাঁরা আন্দোলন করছেন, ত্রুটি বিচ্যুতি কিভাবে দূর করা যাবে, সেদিকে লক্ষ্য না রেখে, তারা সেই ক্ষোভ যা সঞ্চিত আছে, তাকে খুঁচিয়ে তুলছেন এবং এইভাবে আমাদের প্রচেষ্টাকে বানচাল করে দিচ্ছেন। আজকে আমাদের খাদ্যনীতির সফল রূপায়ণের জন্য আমাদের খাদ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন, তাকে সমর্থন করছি। এছাড়া আমাদের আর কোন পথ ছিল না। যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন, সেক্ষেত্রে আমি বলব যে, খাদ্য উৎপাদনের ব্যাপারে সরকারের আরও অনেক কিছু করার আছে। আমরা গতকাল বলেছি, সেচের ব্যাপারে আরও অনেক কিছু করবার আছে এবং অন্যান্য ব্যাপারেও আরও কিছু কিছু করবার আছে। এই সমস্ত গঠনমূলক সমালোচনা আমরা করেছি। সেই সমস্ত ব্যবস্থা সরকার যদি সত্য সত্যই রূপায়িত করতে পারেন, তাহলে খাদ্যাবস্থার উন্নতি হবে। আমি কালকেও বলেছি, বাঁকুড়ার মত একটা অনুর্বর জায়গা, যেখানে আমাদের সেচ ব্যবস্থার সম্ভাবনা রয়েছে, তা যদি বাস্তবে রূপায়িত করা হয়, তাহলে আমরা আরও বেশি ধান দিতে পারব, আরও খাদ্যশস্য যোগাতে পারব। আমাদের সামনে যে কৃষি সমস্যা আছে, সেটা যদি সত্য সত্যিই সমাধান করা যায়, তাহলে আমরা পশ্চিমবাংলায় খাদ্যের ব্যাপারে স্বয়ং সম্পূর্ণ হয়ে উঠতে পারবো। আজকে যাঁরা আন্দোলন করছেন, তাঁরা এখানে কেউ উপস্থিত নেই, তাঁরা এখন বাইরে গিয়ে আন্দোলন করে বেড়াচ্ছেন এবং আজকের পশ্চিমবাংলার সংকটময় মুহূর্তে যে নীতিকে সফলভাবে রূপায়িত করা

ছাড়া গত্যন্তর নেই, সেই নীতিকে ব্যর্থ করবার জন্য নানাভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন। আমি আপনার মাধ্যমে দেশবাসীকে জানিয়ে দিতে চাই যে, সত্যি সত্যি আমাদের দেশের খাদ্যাভাবকে তাঁরা দূরীভূত করতে চান, আমাদের যা কিছু খাদ্য রয়েছে এবং কেন্দ্র থেকে আমরা যা পাব, তা যদি সুষ্ঠুভাবে বণ্টন করতে চান, এবং বড় বড় জোতদার ও মুনাফাখোর যারা মুনাফা লুঠ করে চলেছেন, তাদের যদি ধীরে ধীরে খাদ্য ব্যবসায় থেকে সরিয়ে দিতে চান, এবং সমাজতন্ত্রের পথে ধীরে ধীরে উন্নতি চান, তাহলে এই খাদ্যনীতির সফল রূপায়ণ ছাড়া গত্যন্তর নেই। তাই আমাদের বলিষ্ঠ এবং বৈপ্লবিক খাদ্যনীতি গ্রহণের জন্য এবং রাজনীতির উর্ধে থেকে আমাদের খাদ্য মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর এই খাদ্য নীতি যে সমাজতন্ত্রের দিকে ধীরে ধীরে এগিয়ে যাচ্ছে, তিনি দেশকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন সেজন্য তাঁকে আমি আবার ধন্যবাদ জানিয়ে আমি এই খাদ্যের ব্যয় বরাদ্দ সমর্থন করছি।

**শ্রীমতী বিভা মিত্র:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমাদের মুখ্যমন্ত্রী, খাদ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী করেছেন আমি সেই ব্যয় বরাদ্দ সমর্থন করার জন্য দাঁড়িয়েছি। আমাদের মুখ্যমন্ত্রী আপনি জানেন বহুদিন থেকে এই বাংলা দেশের খাদ্যমন্ত্রী আছেন। বাংলা দেশ বহু সমস্যা জড়িত একটা দেশ, বাংলা দেশের সমস্যার শেষ নেই। ভারতবর্ষ ভাগ হয়ে যাবার পর থেকে তার সমস্যা শুরু হয়েছে, বিদেশ থেকে, পাকিস্তান থেকে যখন বহু ভাই বোনেরা এখানে চলে এলেন বাংলা দেশের খাদ্যমন্ত্রী সুষ্ঠু পরিকল্পনা করে বাংলা দেশের খাদ্য সমস্যা সমাধান করার জন্য দৃঢ় পদক্ষেপে এগিয়ে চলেছেন। ভারতবর্ষের কোন লোক যে দিন চিন্তা করতে পারেনি যে খাদ্য সমস্যার কিভাবে সমাধান করা যাবে, খাদ্য বণ্টনের কিভাবে ব্যবস্থা করা যাবে সেদিন দেখেছি আমাদের মুখ্যমন্ত্রী, খাদ্যমন্ত্রী এই সমস্যার সমাধানের জন্য যে কোন পরিকল্পনা নিয়ে ব্যাকুলভাবে এগিয়ে চলেছেন। আজকে একথা আমরা বলতে পারি বহুবার ধরে যে বিরোধী পক্ষ যাঁরা হয়ত থাকেন বিভিন্ন দলে আলাদা হয়ে এখানে বসে কিন্তু মনে মনে তাঁরা এক, তাঁরা প্রচ্ছন্নভাবে চীনা কম্যুনিষ্টদের দ্বারা প্রভাবান্বিত হয়ে এই হাউসের সামনে নানা কথা বলে চলার জন্য সব সময় চেষ্টা করেন কেমন করে খাদ্য সমস্যা নিয়ে আন্দোলন করে রাজনৈতিক আন্দোলনে পৌছাবেন। তাই বাংলা দেশের জনসাধারণ কংগ্রেসী লোকেরা এঁদের আন্দোলনের যে পরিকল্পনা, নীতি, তা তাঁরা নিশ্চয়ই জানেন। সেই জন্য সব সময় তাঁরা চেষ্টা করেন কেমন করে এই খাদ্য আন্দোলনের ধুয়া তুলে রাজনৈতিক আন্দোলনে পৌছাবেন এবং সেই রাজনৈতিক আন্দোলন দিয়ে দেশের মানুষকে ভুল পথে চালিত করে দেশের মধ্যে নানা রকম বিশৃঙ্খলার সৃষ্টি করে। আজকে বাংলা দেশের যিনি মুখ্যমন্ত্রী, খাদ্যমন্ত্রী, তিনি আমাদের দেশের মাঝখানে একটা সমাজতান্ত্রিক বিপ্লব নিয়ে এসেছেন। অর্থ নৈতিক বিপ্লব নিয়ে এসেছেন। আজকে যেখানে আমরা কোন দিন ভাবতে পারিনি যে জমিদারের গোলা থেকে ধান নিয়ে এসে সেই ধান বণ্টন করা হবে, যেখানে আমরা ভাবতে পারিনি যে মিল মালিক, বড় বড় লোকের ধান চাল নিয়ে এসে সেটাকে সুষ্ঠুভাবে বণ্টন করে দেশবাসীর মুখে তুলে দেওয়া হবে সেখানে তিনি সেই কথা, সেই নীতি, সেই চিন্তাধারা আজকে আমাদের কংগ্রেসী মহলে ছড়িয়ে দিয়েছেন। আমরা যখন তাঁর এই বলিষ্ঠ নীতিকে গ্রহণ করবার জন্য এগিয়ে চলেছি, যখন আমরা ভাবছি গরীব চাষী যারা তাদের হয়ত কিছু ধান উৎপন্ন হয় কিন্তু সেই ধান উৎপন্ন হবার সঙ্গে সঙ্গে তারা করে কি, না সেই ধান চাষ করার জন্য, নিজেদের প্রয়োজনীয় জিনিষ কেনার জন্য, তাদের যা কিছু ধার দেনা থাকে তা শোধ করার জন্য সেই ধান তারা নিয়ে গিয়ে বড় বড় চাষীর কাছে, বড় বড় মিল মালিকের কাছে বিক্রি করেন এবং সেই মিল মালিক এবং বড় চাষী তাদের কাছ থেকে যত কম দামে পারে কিনে নেয় এবং তারপর যখন ধান চালের অভাব ঘটে, যখন ধান চাল বাজারে কম থাকে, তখন তারা সেই ধান চাল নিয়ে ব্যবসা করে, মুনাফাবাজী করে, আজকে সেই নীতিকে খানচাল করে দেবার জন্য আমাদের মুখ্যমন্ত্রী যে সুষ্ঠু নীতি এবং যে চিন্তাশীল পথ দেখিয়ে দিয়েছেন সেই পথে যখন আমরা এগিয়ে চলেছি তখন এই সব বিরোধী দলরা আজকে

খাদ্যের ধূয়া ধরে রাজনৈতিক খেলা খেলে চলেছেন, দেশময় আগুন ছড়িয়ে দিয়েছেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনি কি বলতে পারেন ১২ বছরের ছেলে খাদ্যের ব্যাপারে কি চিন্তা করবে? খাদ্য নিয়েত তার বাপ মা চিন্তা করবে। ১২ বছরের ছেলেদের খাদ্য নিয়ে কোন চিন্তা নেই অথচ তাকে কেন তাঁরা গুলির সামনে পাঠায়? স্কুল কলেজ বন্ধ করলে তাঁরা মনে করেন যে তাঁরা বেকার হয়ে যাবেন, স্কুল কলেজ সেজন্য চালু রাখলে তাঁরা মনে করেন যে আমাদের আন্দোলন চলতে থাকবে।

[ 1-50—2 p.m. ]

তাই মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে আমি এই কথা বলতে চাই যে দেশবাসী অনেক সময় বিভ্রান্ত হয়ে যায় এঁদের গুণ্ডামীর ভয়ে, এঁদের নানারকম অপকর্মের জন্য। কিন্তু দেশের মানুষের কাছে জিজ্ঞাসা করে দেখুন, দেশের মানুষের মতামত নিয়ে দেখুন, জানতে পারবেন যে গুণ্ডাবাজী খাদ্যের নামে চলে না। আর যদি ভাবো যে চীনকে আমরা এখানে নিয়ে আসবো, সিজার অব পাওয়ার করবো, ইনফিলট্রেটার নিয়ে এসে সরকার প্রতিষ্ঠিত করবো তাহলে তোমরা এই সব করতে পারো। কিন্তু মাননীয় স্পীকার মহাশয়, তাঁদের এই নীতি আমাদের জানা আছে, তাঁদের এই পথ আমরা বহু দিন ধরে দেখে আসছি এবং এ সম্বন্ধে আমরা সচেতন আছি। আমাদের সরকারী কর্মচারীদের অনেক রকমের দোষ আমরাও দেখি, বিপক্ষ দলও দেখেন। কিন্তু মানুষ যদি কাজ করতে চায়, যদি কাজ করে, তাহলে তার দোষত্রুটি নিশ্চয়ই থাকবে। তাদের ইমপ্লিমেণ্টেশনের মধ্যে যেটুকু ত্রুটি আছে সেই ত্রুটিটা কেমন করে দূর করা যায় সে নিয়ে যখন আমরা চিন্তা করছি, আমরা যখন এই খাদ্যনীতিকে বলিষ্ঠ করে তুলবো বলে চেষ্টা করছি এবং আমরা যখন সরকারী গুদামে ধান নিয়ে এসে তা রেশন কার্ডের মাধ্যমে সুষ্ঠু বণ্টন করবার চেষ্টা করছি সেই সময় তাঁরা, আজ এখানে হাউস বসেছে, কিন্তু বাইরে ট্রেন পুড়িয়ে বাস পুড়িয়ে, চলেছেন। তাঁরা আর কি করছেন, সহরের মানুষ সচেতন থাকায় সহরের মাঝে তাঁরা ততখানি জোর পাচ্ছেন না কিন্তু গ্রামের মানুষ নির্দোষ, তাদের মধ্যে শিক্ষার অভাব আছে, সেই সব মানুষকে তাঁরা বিপথে চালিত করে আজকে আন্দোলন সৃষ্টি করেছেন। লজ্জাকর কথা যে এই হাউসের মধ্যে পার্লামেণ্টারি পদ্ধতিতে তাঁদের কথা দিয়ে, বক্তৃতা দিয়ে, মতামত দিয়ে আজকে তাঁরা এই নীতিকে বানচাল করতে পারতেন, সরকারকে দোষারোপ করতে পারতেন কিন্তু তা তাঁরা করেননি। তাঁরা করেছেন কি, আপনারা চেয়ার ঘেরোও করেছেন, মুখ্যমন্ত্রীকে গালিগালাজ করেছেন, হাউসের সামনে মুখ্যমন্ত্রীকে পেট করেছেন, এই সব করেছেন। তাঁরা সরকারী কর্মচারীদের সম্বন্ধে যে সব কথা বলে গিয়েছেন তাতে আমি বলবো যাদের কণ্ঠ রুদ্ধ, যারা হাউসের মধ্যে আসতে পারে না, তাদের কথা নিয়ে চিৎকার করলে কিছু হয় না। আজকে মুখ্যমন্ত্রীকে যে সব কথা বলে গিয়েছেন এবং স্পীকার মহাশয়, আপনার প্রতি যে দুর্ব্যবহার করে গিয়েছেন, আমরা এ পক্ষ থেকে নিশ্চয়ই তার প্রতিকার চাইবো। আজকে খাদ্য আন্দোলন সম্বন্ধে বলতে গিয়ে বার বার যে কথা আমার মনে জাগছে সেই কথা হচ্ছে কেন্দ্রীয় সরকারের কথা। যদিও আমাদের কতখানি বলার অধিকার আছে আমি জানিনা কিন্তু তবুও আজকের দিনে যখন আমার মনে এসেছে তখন নিশ্চয়ই বলবো যে কেরেলায় যখন আন্দোলন হল চাল দাও, ধান দাও, এই নিয়ে তখন কেন্দ্রীয় সরকার চুপ করে রইলেন, বললেন যে আমরা বাড়াতে পারবোনা, কিন্তু যখন আন্দোলন হল সেই আন্দোলনের পরে চাল দিলেন। মাননীয় স্পীকার মহাশয়, বাংলা দেশের কিছু দিন আগে প্রধান মন্ত্রী এসেছিলেন, আসার পর তাঁর সঙ্গে আমাদের চিফ মিনিষ্টার কি কথাবার্তা বলছেনে জানিনা, কিন্তু কাগজের যেটুকু খবর সেই খবরটুকু বলছি যে যখন তাঁকে খাদ্য, ধান চাল সম্বন্ধে বলা হয়েছিল তখন তিনি বলেছেন আমরা কি দিতে পারবো না পারবো জানিনা, দেখি কি করতে পারি। মাননীয় স্পীকার মহাশয় আমি এ কথা বলবো আজকে কাগজে পড়লাম যে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর এখানে আসার কথা। খাদ্যমন্ত্রী কেন

আসছেন জানিনা কিন্তু তিনি অপোজিশনকে সঙ্গে করে এখানে আসছেন। আমার বক্তব্য হচ্ছে এই, এই হাউসের সামনে, আমরা যে খাদ্যনীতি গ্রহণ করেছি তাতে আমরা স্বাবলম্বী হবার চেষ্টা করছি যদিও আমাদের ষ্টেট এ এমন উৎপন্ন হয়না যাতে আমরা নির্ভরশীল হয়ে থাকতে পারি না। আমরা অন্য ষ্টেটের উপর নির্ভরশীল আছি বটে কিন্তু আমরা যখন চেষ্টা করছি, তার মধ্যে থেকে সুসম বণ্টন করে সুষ্ঠুভাবে চালিয়ে নিয়ে যেতে হবে তখন তারা আমাদের এখানে এসে এদের সঙ্গে কথাবার্তা বলে কি করবেন না করবেন সে বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। স্পীকার মহাশয়, আজকে এত বড় আন্দোলনের পর যদি কেউ দুই মুঠা চাল ছুঁড়ে দেয় তাহলে আমি বলতে পারি তিনি কেন্দ্রীয় মন্ত্রী হোউন আর যেই হোউন তাতে বাংলা দেশের জনসাধারণ শুনবেন না। কারণ তাদের যদি চাল দেবার থাকতো তাহলে তারা আগে দেন নি কেন—কেন তারা আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেন নি। কেন তাঁরা বলেন নি যে আমরা কিছু দিতে পারবো। স্পীকার মহাশয়, আপনি কিছুদিন আগে সুব্রামনিয়ামের বক্তৃতা পড়েছেন। সারা বিশ্বে যেন দুর্ভিক্ষ এবং খাদ্যের অভাবে হাহাকার করছে। আবার কয়েকদিন আগে সুব্রামনিয়ামের বক্তৃতা পড়লাম তিনি বলেছেন যে না খাবার আমাদের হাতে আছে, আমরা সবাইকে খাওয়াতে পারবো। স্পীকার মহাশয়, আমাদের অতদূর চিন্তা করবার শক্তি নেই—কারণ আমরা ছোট রাজ্যের মধ্যে বাস করছি—এই রাজ্য সম্বন্ধে আমরা চিন্তাশীল। কেমন করে সুষ্ঠুভাবে আমরা বণ্টন করবো এবং এই রাজ্য চালাবো সেই কথাই আমরা চিন্তা করছি। এই বিরাট ভারতবর্ষে খাদ্য আছে কি নেই এবং সে খাদ্য বণ্টন করতে পারবেন কি না পারবেন—সে চিন্তা আমাদের নেই। কিন্তু আমাদের নিয়ে খেলা করলে চলবে না। বাংলা দেশের মানুষ এতো খেলার মধ্যে যাবে না। তারা রাজনৈতিকভাবে সচেতন আছেন। যখন আন্দোলন হবে, মারামারি হবে তখন তারা চাল ছুঁড়ে টাকা ছুঁড়ে আমাদের মুখ বন্ধ করবে জনসাধারণ এ কিছুতেই শুনতে চায় না। স্পীকার মহাশয়, আজকে আন্দোলন এগিয়ে এসেছে—দেখা যাচ্ছে এই আন্দোলন যদি কেউ বন্ধ করতে পারে সে একমাত্র বাংলা দেশের মুখ্যমন্ত্রীই পারবেন এবং সেই আন্দোলনকে যদি কেউ ব্যাহত করতে পারে তা বাংলা দেশের কংগ্রেস কর্মীরাই পারবে। আজকে আমি তাই স্পীকার মহাশয়, আপনার কাছে একথা বলছি যে আমরা যখন খাদ্য সমস্যা সমাধান করবার পথে এগিয়ে চলেছি তখন যারা সেই নীতিকে বানচাল করে দিচ্ছে, লেভি প্রথা তুলে দেবার জন্য নানা রকম দালালী করে আজকে আন্দোলনের সৃষ্টি করেছেন আমি মুখ্যমন্ত্রীকে একথা বলবো যে কঠোর হাতে তিনি যেন তাদের দমন করেন এই বলে আমি এই বাজেটকে সমর্থন করছি।

**শ্রীঅরবিন্দ রায়:** মাননীয় স্পীকার মহাশয়, খাদ্যমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় খাদ্যের যে ব্যয় বরাদ্দের দাবী করেছেন তা আমি সমর্থন করছি। এবং সেই প্রসঙ্গে আমি কিছু কথা আপনার সামনে রাখতে চাই। আমি এই মাত্র খবর পেলাম স্যার, যে হাওড়া জেলা কংগ্রেস কমিটির অফিস এবং আমাদের এডুকেসন মিনিষ্টারের বাড়ী বামপন্থীরা ঘেরাও করেছে। আমি জানি না তাদের দাবী কি, তাদের ইস্যু কি, তাদের উদ্দেশ্যই বা কি? কংগ্রেস অফিস ঘেরাও করলে কি খাদ্য সমস্যার মীমাংসা হয়ে যায়। এডুকেসন মিনিষ্টারের বাড়ী ঘেরাও করলে এবং দেশে ও সমাজের মধ্যে বিশৃঙ্খলার সৃষ্টি করলেই কি খাদ্য সমস্যার সমাধান হবে? এ কোন যুক্তি কোন বিজ্ঞান এ আমার বুদ্ধির অগম্য। সমস্ত ব্যাপারটাকে উল্টো দিক থেকে দেখা হচ্ছে--কিংবা চেষ্টা হচ্ছে যাতে করে জনসাধারণ ঠিক যে দৃষ্টিভঙ্গি নিয়ে দেখলে জিনিসটার মীমাংসা হতে পারে সেই দৃষ্টিভঙ্গি যাতে তাদের না আসে বা যাতে উল্টো দিকে জনসাধারণের দৃষ্টি যায় সেই চেষ্টা করা হচ্ছে—অর্থাৎ জিনিসটাকে ওঁরা—বামপন্থীরা নিগেটিভ লাইনে নিয়ে যাচ্ছেন। যে পজেটিভ আউট-লুক দরকার এই জিনিসটার মীমাংসার জন্য সেই পজেটিভ আউটলুক যাতে সৃষ্টি হতে না পারে সেজন্য বামপন্থী লোকেরা তাঁদের পলেটিক্যাল এক্সপ্লয়টেসনের জন্য চিন্তাক্ষেত্রে একটা ধোঁয়ার সৃষ্টি করছেন। আসলে যে দিকে অঙ্গুলি নির্দেশ করলে এই সমস্যার মীমাংসা হতে পারে সে দিকে ওঁরা অঙ্গুলি নির্দেশ তো করছেনই না, উপরন্তু উল্টো দিকে জনসাধারণের এনার্জি উৎসাহকে নিয়ে যাচ্ছেন এবং বিশৃঙ্খলার সৃষ্টি করে জনসাধারণকে দুঃখ দুর্দশার মধ্যে

ফেলে সরকারের সঙ্গে একটা বিরোধ বাধাবার চেষ্টা করছেন। এবং সেই বিরোধের মধ্য থেকে নিজেদের পলেটিক্যাল এক্সপ্লয়টেসন তাঁরা করে যাচ্ছেন। আমাদের খাদ্যমন্ত্রী মহাশয় যে খাদ্য পলিসি এখানে রেখেছেন সেই খাদ্য পলিসি অত্যন্ত ন্যায়সম্মত এবং যুক্তিসম্মত হয়েছে তাতে সন্দেহ নেই। তা যদি না হোত তাহলে আমরা এটা সমর্থন করতাম না। এ খাদ্য পলিসিকে যখন আমরা সমর্থন দিয়েছি তখন শুধু এই হাউসেই দিই নি, আমরা আমাদের পশ্চিমবঙ্গ কংগ্রেস এর যত প্রতিনিধি ছিলাম সমস্ত প্রতিনিধিই প্রদেশ কংগ্রেসের সাধারণ সভায় চুল চেরা বিচার করে এই খাদ্য নীতিকে সমর্থন করেছি। এবং হাউসেও এটা সমর্থন করেছি। আমি বলছি না যে এই খাদ্য নীতি একেবারে ফুলপ্রুফ খাদ্য নীতি কেউই করতে পারেননা, হিউম্যানলি পসেবল নয়, কিন্তু যেটা আমাদের সামনে উপস্থাপিত করা হয়েছে সেটাকে যদি আমরা এপক্ষ, সমস্ত জনসাধারণ ও অপোজিসন পার্টি সবাই মিলে তাকে কো-অপারেট করতাম, তাকে ইম্পলিমেন্ট করবার চেষ্টা করতাম সর্বশক্তি নিয়োগ করে তাহলে আমি বিশ্বাস করি আমাদের পশ্চিমবঙ্গ ঘাটতি অঞ্চল হলেও আমরা এই সমস্যার মীমাংসা কিছু পরিমাণে করতে পারতাম অন্তত এই রকম গোলমাল থাকতো না। আমাদের দেশে আসলে যত খানি খাদ্যের অভাব তার চেয়ে বেশী করে সংকট দেখা দিয়েছে এবং এই ক্যায়স সৃষ্টি করার জন্য সঙ্কট আরও বহুগুণ বেড়ে গেছে।

[ 2—2-10 p. m. ]

যেখানে একটু কো-অপারেট করলে বা এ্যাটমোসফেয়ার সৃষ্টি করলে দাম কমতে পারে বা খাদ্যের সাপ্লাই আসতে পারে সেখানে জনসাধারণের দৃষ্টিকে সেদিকে নিবদ্ধ করতে না দিয়ে জনসাধারণের এনারজি এবং দৃষ্টিকে অন্য দিকে ফিরিয়ে আনা হচ্ছে এবং গভর্ণমেন্টের সঙ্গে একটা ঝগড়া বিবাদের সৃষ্টি করা হচ্ছে, এমন কি ছাত্রদেরকেও এতে নামানো হচ্ছে। আমি বুঝতে পারি না ছাত্ররা খাদ্য সমস্যার কিভাবে মীমাংসা করবে। তাদের এর মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছে, বিদ্যালয়কে বন্ধ করা হচ্ছে এবং তাদের বিশৃঙ্খলার দিকে ঠেলে দেওয়া হচ্ছে, তাদের দিয়ে ব্রিক ব্যাটিং করানো হচ্ছে তাদের দিয়ে অশোভনভাবে রাস্তায় নাচানো হচ্ছে। আমি বুঝতে পারি না লেখাপড়া বন্ধ করিয়ে স্কুল কলেজ বন্ধ করিয়ে সমস্ত দেশময় সমাজময় বিশৃঙ্খলা সৃষ্টি করে কি মীমাংসা হতে পারে? বাংলা দেশের খুবই দুর্ভাগ্য যে যখন খাদ্য সংকট আছে এবং সমাজ যখন সেই খাদ্য সংকটে নিদারুণভাবে উৎপীড়িত হচ্ছে সেই সময় সুস্থ মস্তিষ্কে সরকারের সঙ্গে বসে অপোজিসন একটা মীমাংসায় না এসে সমস্ত জিনিসটাকে উল্টো দিকে আরও জটিলতার দিকে তারা নিয়ে যাচ্ছেন। আমাদের খুব দুর্ভাগ্য যে এই সময় এই রকম একটা ক্যায়স সৃষ্টি করা হচ্ছে এবং আসল সমস্যার দিকে আমরা কোন রকম মন দিচ্ছি না। আমি এর আগে বলেছিলাম যে শুধু এ পক্ষ চেষ্টা করলেই লেভি আদায় হতে পারে না। পশ্চিমবঙ্গ সরকার যে খাদ্য নীতি রেখেছেন, সরকার বলেছেন যে তাঁদের পুরাতন নীতির এটা একটা সম্প্রসারণ ব্যবস্থা। তার মূলকথা হচ্ছে প্রকিওরমেন্ট দ্বিতীয় কথা হচ্ছে ইকুইটেবল ডিসট্রিবিউসন। প্রকিওরমেন্ট করতে গেলে লেভির প্রয়োজন—লেভি করার উদ্দেশ্য হচ্ছে খাদ্যের ষ্টকটা গভর্ণমেন্ট হাতে আনা এবং গভর্ণমেন্ট মনোপলি প্রকিওরমেন্ট করছেন নিজের হাতে ষ্টক নেবার জন্য। ষ্টক এই জন্য নিজের হাতে সরকারের রাখার প্রয়োজন আছে যে যখন যে পকেটে খাদ্যের অভাব হবে সরকার সেখানে খাদ্য পাঠিয়ে দিতে পারবেন—মডিফায়েড রেসনিংয়ে হোক বা ষ্ট্যাটুটারী রেসনিংয়ে হোক। কলকাতায় ষ্ট্যাটুটারী রেসন রাখা হয়েছে এখানকার লোকের ক্রয় ক্ষমতা বেশী বলে এবং সরকার বিবেচনা করছেন যেখানে শিল্পাঞ্চল আছে সেখানেও ক্রয় ক্ষমতা বেশী এবং সেখানকার কর্মীদের কাজে নিযুক্ত রাখতে হলে বিনা অসুবিধায় যাতে তারা খাদ্য পেতে পারে সেইজন্য ইনডাসট্রিয়াল বেল্টকেও ষ্ট্যাটুটারী রেসনিংয়ের মধ্যে রাখতে চাচ্ছেন।

সহর এবং শিল্পাঞ্চলে Statutory Rationing এবং গ্রামাঞ্চলে M.R.A. চালু রাখতে হলে গভঃ-এর হাতে যথেষ্ট স্টক থাকা দরকার। এই স্টক পেতে হলে লেভীর প্রয়োজন, জনসাধারণের

মধ্যে লেভির ব্যাপারে ভয় সৃষ্টি করা হচ্ছে। তোমার ঘরের ধান তুমি সরকারকে দিয়ে দিচ্ছ তোমার কি থাকল। তোমার ভবিষ্যৎ কি? আসলে গভঃকে ধান বিনামূল্যে দিতে হচ্ছে না। যে ধান গভর্ণমেণ্টকে দেওয়া হচ্ছে তার মূল্য হিসাবে টাকা পাওয়া যাচ্ছে এবং লেভির ধান গড় যেসব পরিবারের কাছ থেকে নিচ্ছে সেইসব পরিবারের সংখ্যা বাংলাদেশে বেশী নয়। যারা কিনে খাচ্ছে তাদের সংখ্যা অনেক বেশী, অতএব এই লেভী বাংলা দেশের শতকরা ৯০ ভাগ জনসাধারণের স্বার্থে করা হয়েছে এবং জনসাধারণের শতকরা মাত্র ৭ জনের কাছ থেকে লেভি নেওয়া হচ্ছে। যারা এটা প্রচার করছেন যে লেভী নেবার জন্য জনসাধারণের ক্ষতি হচ্ছে। তাঁরা অনেকে জানেন না, যারা প্রচাকসান করছে তাদের অধিকাংশই বছরের অধিকাংশ সময় কিনে খেতে হয় এবং বহুলোক আছে যাদের জমি নেই, চাষ নেই এবং সারা বৎসর কিনে খেতে হয়। আমার পূর্ববর্তী বক্তা বলে গেছেন যে রেশনকার্ডের ক্যাটিগোরি এমন ন্যায় সঙ্গত ভিত্তিতে করা হয়েছে যে, যাদের জমি নেই তাদের Ration কার্ড 'ক' শ্রেণীভুক্ত করা হয়েছে এবং সারা বৎসরের জন্য তাদের ration দেওয়ার ব্যবস্থা হয়েছে। M. R. এরিয়ার যাদের জমির পরিমাণ বেশী তাদের Rationএর পরিমাণ কম। কিন্তু এরও একটা লিস্ট আছে। জমির পরিমাণ যদি অনেক বেশী হয় তাহলে তারা আদৌ রেশনে চাল পাবে না। অতএব সমস্ত food policy একটা বৈজ্ঞানিক ভিত্তির উপর রচনা করা হয়েছে। এই food policyকে successful করতে গেলে সমস্ত লোকের সহযোগীতা দরকার এবং এরজন্য দেশের মধ্যে একটা এ্যাটমোস্‌ফিয়ার, একটা ক্লাইমেট তৈরী করা দরকার যাতে করে কারুর মনে লেভি সম্বন্ধে কোন কুয়াশার ভাব না থাকে। আমি জানি যে অনেকে এ ব্যাপারে পিছিয়ে যাচ্ছে, এজন্য যে খোলা বাজারে তারা ৪০ টাকায় ধান বিক্রি করতে পারে। গভঃ সে জায়গায় ১৪।।, ১৫।।, ১৬। দাম দিচ্ছে। এতে তাদের উৎসাহ নেই। এই যে বেশী লাভের কুচক্র সৃষ্টি হচ্ছে এরজন্য সকলে লেভী এড়াতে চায়। আমার কথা হচ্ছে লেভি যদি ঠিক মত আদায় করতে হয় তাহলে সমস্ত লোকের মধ্যে লেভির অনুকূলে একটা এটমোসফেয়ার তৈরী করতে হবে। প্রত্যেক চাষীর কাছে গিয়ে বলতে হবে—আপনি ধান দিন সরকারকে, আপনি যে সময় কিনে খাবেন সে সময় সরকার আপনার কাছে আপনার খাবার ধান পৌঁছে দেবেন। যাদের অনেক ধান আছে তাদের কাছে গিয়ে সকলকে বলতে হবে আপনি কেন ধান ছাড়বেন না। আপনি ৪০ টাকায় ধান বিক্রি করবেন আর আপনার পাশের বাড়ীর লোক উপবাসে থাকবে এটা হতে পারে না। আমরা সমাজের লোকেরা এইভাবে যদি তাদের উপর নৈতিক প্রেসার আরোপ করি তাহলে অনেক কাজ হয়। এইরূপ সামাজিক আন্দোলন না চালালে সরকার লেভী কোথা থেকে পাবেন? আর এদিকে লেফটিস্ট পার্টিরা লেভীর ব্যাপারে যদি বলতে থাকেন লেভী দিও না আবার অন্য দিকে লোকেদের বলছেন তোমরা রেশনে চাল চাও, এরূপ পরস্পর বিরোধী কথায় কি করে লেভীই বা আদায় হবে এবং সরকার লোককে চালই বা দেবে কেমন করে। তা আমি বুঝতে পারি না। বরং তাঁদের উচিত সরকারের এই মহৎ কাজকে আনুকূল্যতা দিয়ে সফল হবার সুযোগ দেওয়া. এরূপ ভাবে আমরা দেখছি সমস্ত জিনিস ফেল করছে। কিন্তু বড়ই পরিতাপের বিষয় সরকারের খাদ্য নীতির নিশ্চিন্তে নিরুপদ্রবে Experiment বা testএর একটা সুযোগ দেওয়া হল না। এই নীতি যদি successful হয় তাহলে আমি বিশ্বাস করি আমাদের খাদ্য সঙ্কট থাকতে পারে না। এখন দেখা যাচ্ছে এত অসুবিধার মধ্যেও সেখানে leftistরা লেভির বিরুদ্ধে প্ররোচনা দিয়েছে, বলেছেন—লেভী দিও না—সরকার তার মধ্যেও ৬ লক্ষ টন ধান লেভিতে পেয়েছেন। এখানে দেখা যাচ্ছে সরকারী কর্মচারীরা তেমন সুবিধা করতে পারছেন না। শুধু লেভি নয়, ভলানটারী অফার যারা দিচ্ছেন তাঁদের মধ্যেও লেভির বিরুদ্ধে propoganda করা হচ্ছে,-কংগ্রেস এবং সরকারের বিরুদ্ধে প্ররোচিত করা হচ্ছে। Propaganda করা হচ্ছে—সরকার কর্ডন করে লেভি নিয়ে চলে যাচ্ছেন, ফলে ডেফিসিট পকেটে আরও অভাব বাড়ছে। একটা কথা বুঝতে হবে যে যে এলাকাকে কর্ডন করা হয়েছে সে এলাকা সারপ্লাস এলাকা, সে এলাকায় কর্ডন না করলে সরকার সেখানে প্রকিওরমেন্ট করতে

পারবে না। আর একটা প্রপোগাণ্ডা করা হচ্ছে যেখানে কর্ডন করেছে সেখানে চালের দাম ১৲ আর যেখানে কর্ডন নেই, সেখানে ২৲ টাকা। আসলে ডেফিসিট পকেটকে খাওয়ানোর জন্য এই লেভি এবং কর্ডন অনিবার্য্যভাবে প্রয়োজন।

[ 2-10—2-20 p.m. ]

যখন কর্ডন ছিল না, তখন নন-কর্ডন এরিয়ায় যে অবস্থা ছিল তাতে ২‌ টাকা করে চাল বিক্রি হতে দেখা গেছে। আসলে রোগ সেখানে নয়। কর্ডন থাকায় সুবিধা হয়েছে। দেশের সামাজিক এ্যাটমোসফিয়ার খারাপ হয়ে গেছে। দেশে যারা ধান বিক্রি করতো যারা বেশী জমির মালিক তাদের লেভির পরিমাণও বেশী। তারা কেউ ৪০ টাকার নীচে বিক্রি করতে চাচ্ছে না এবং সেই জন্য তারা কেউ লেভি দিতে চাচ্ছে না বিরুদ্ধ দলের বিরুদ্ধ সমালোচনার আড়ালে নিজেদের বাঁচিয়ে চলছে। কিন্তু তাদের ওপর সামাজিক ও নৈতিক চাপ যদি থাকে তাহলে আমি বিশ্বাস করি কেউ উচিৎ মূল্যে চাল সরকারকে এবং সাধারণকে না দিয়ে পারে না। আবার এরকম সমালোচনা করা হয় যে সরকার এ সমস্ত না করলে খুব সস্তাদরে চাল পাওয়া যেত। এত শর্ট মেমারী আমাদের যে কিছুদিন আগের কথাও আমাদের মনে নেই। কয়েকমাস পূর্ব্বে কর্ডনের কড়াকড়ি ছিল না। চালের দাম বাঁধাই ছিল অথচ চালের দামের উদ্ধগতি তখনও কমেনি। সরকার চেয়েছিলেন যদি আমরা কড়াকড়ি না করি দেখি বাজারের মধ্যে একটা নরমালসি ফিরে আসে কিনা, দেখা গেছে কড়াকড়ি ব্যবস্থা না থাকা সত্ত্বেও দাম উপর দিকে উঠলো। আমি আমার অভিজ্ঞতা থেকে বিশ্বাস করি যদি কড়াকড়ি না থাকতো তাহলে চালের দাম ৫ টাকা হতো। মাছের বাজারে কড়াকড়ি করে আমরা দেখেছি। মাছের বাজারে যেখানে সার্জেন্ট বা পুলিশ থাকে সেখানে মাছের দাম ৪৲ টাকা, যে ন্যায্য মূল্য Government বেঁধে দিয়েছেন তাতেই পাওয়া যায়। যে বাজারে Police নেই—সেই বাজারে Black Marketএ মাছ বিক্রি হয়। আমি বিশ্বাস করি যদি সমাজ সচেতন না হয় তাহলে আমরা যে এনার্জি আন্দোলনে দিচ্ছি সে এনার্জি যদি সমাজকে সচেতন করার কাজে নিয়োগ করি তাহলে আমি বিশ্বাস করি সমাজের মধ্যে তথা বাজার দরে নরমালসি ফিরতে ৩ মাস লাগে। বিরোধীপক্ষ একথা বোঝেন যদি তাঁরা এক সংগে সহযোগীতা করে সরকারের সংগে হাত মেলান যদি তাঁরা লেভী আদায়ের ব্যাপারে সকলকে উৎসাহিত করতে পারেন তাহলেই এ সমস্যার সমাধান হবে। কিন্তু তাঁরা এ রাস্তা না নিয়ে অন্য রাস্তা নিয়েছেন। তা নাহলে তাঁদের পলিটিকাল অসুবিধা হবে। কিন্তু তাঁরা বুঝতে পারছেন না গোটা সমাজকে তাঁরা কোথায় নিয়ে যাচ্ছেন। তাঁরা নিজেদের লিডার বলে মনে করলেও তাঁরা আসলে সমাজের লিডার নয়। সমাজ যখন বিপথে যাবে তখন তাঁদের হাতে বলগা থাকবে না। তাদের আবার ফিরিয়ে আনা সম্ভব হবে না। সমাজকে তাঁরা বিশৃঙ্খলার দিকে নিয়ে যেতে পারেন। কিন্তু সমাজকে সুস্থ-সুবিবেচনার দিকে নিয়ে যাবার শক্তি তাঁদের নেই। একটা creative দিকে নিয়ে যাবার শক্তি তাঁদের নেই। আমি তাঁদের আপনার মাধ্যমে অনুরোধ করব একটা creative পথ তাঁরা নিন, একটা positive কিছু করার চেষ্টা করুন এবং যে levy প্রথার প্রবর্তন সরকার করেছেন সেই levyকে success করার জন্য তাঁরা এগিয়ে আসুন। আমি এই প্রসঙ্গে বলতে চাই আমাদের যে খাদ্য নীতি প্রবর্ত্তিত হয়েছে তার থেকে better scheme আপাতত করা সম্ভব নয়। কিন্তু এর executiveএ কিছু কিছু ত্রুটি হচ্ছে। আমি গ্রামে গিয়ে দেখলাম যার ১০।১৫ বিঘা জমি তার উপর ২৫ মণ লেভি হয়েছে এবং তাঁরা tight হয়ে বসে আছেন যে আমার গায়ে খোঁচা না পড়লে কিছু দেব না। এই রকম দৃষ্টান্ত একটা নয়, বহু আছে। যাদের বহু জমি আছে তাদের উপর সেই পরিমাণ লেভি প্রবর্ত্তিত হয়নি এবং এমন অনেকের উপর বেশী লেভি ধার্য হয়েছে যাদের লেভির পরিমাণ আরও কম হওয়া উচিৎ।

আর একটা ব্যাপারে আমি অভিযোগ শুনছিলাম। আমার কাছে শুধু জিনিষটা উপস্থিত করেছেন গ্রামের লোক। আমি আপনার মাধ্যমে খাদ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে এটা উপস্থিত করতে চাই। অনেকে লেভি শোধ করে দিতে চান কিন্তু এতদূর ধান বয়ে নিয়ে যেতে হয় যে তাতে লেভি দেওয়া মুশকিল হয়ে যাচ্ছে—দুটি কারণে। একটি কারণ হচ্ছে ৩/৪ মাইল দূরে যে ডিপো আছে সেখানে ধান নিয়ে যেতে হলে অনেক সময় যায় অনেকের দিন মজুরী নষ্ট হয়। এর মধ্যে হয়ত অনেকে দিন মজুরী করে খান কাজেই এই লস্ একটা গুরুতর ব্যাপার।

আর একটা ব্যাপার হচ্ছে যারা লেভি দিতে যাচ্ছে তারা কনভেয়ান্স চার্জ পাচ্ছে না। অনেক জায়গা আছে যেখানে মাথা-মুটে করে নিয়ে যেতে হয়, ৫ মাইল মাথা-মুটে করে নিয়ে যেতে হলে এক টাকা থেকে পাঁচ সিকে লাগে। আর নৌকোয় করে নিয়ে যেতে হলে নৌকো-ভাড়া, বোঝাই এবং নৌকা খালাস করতে দু টাকা লাগে। এই বিষয়ে বিবেচনা করা উচিত। আপনারা ধানের দাম দেন সাড়ে চোদ্দ টাকা, এখানে সেই জায়গায় যদি কনভেয়ান্স চার্জ দিতে হয় দু টাকা তাহলে দু টাকা কেটে যাচ্ছে। এটা সরকারকে বিবেচনা করতে বলি।

আর একটা কথা। এ ব্যাপারে আমার সম্যক ইনফর্মেশন নেই। আমি খাদ্য বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি। অনেক ছোট ছোট হাস্কিং মেশিন নাকি বন্ধ করে দেওয়া হয়েছে। এতে কিন্তু অনেক জটিলতার সৃষ্টি হয়েছে। যারা গ্রামে ধান ভানাত তারা ধান ভানাতে পাচ্ছে না। এখন গ্রামে ঢেঁকির প্রচলন উঠে গিয়েছে। যেখানে হাস্কিং মেশিন আছে সেখানে ঢেঁকি নেই। এখন সেই জায়গায় যদি হাস্কিং মেশিন বন্ধ করে দেওয়া হয় তাহলে সেখানে দুর্দশার সীমা থাকবে না। আমি বরং সরকারকে বলবো যে জায়গায় জায়গায় হাস্কিং মেশিন চালু করুন এবং যদি মনে করেন এই হাস্কিং মেশিনের উপর কণ্ট্রোল থাকা দরকার, তাহলে সেখানে একটা কমিটি করে তাদের উপর এই হাস্কিং মেশিন কণ্ট্রোলের ভার দিন, বা পঞ্চায়েতের উপর ভার দিন।

আর একটা সংবাদ শুনছিলাম কোন কোন জায়গায় রেশন সপ মারফৎ ধান দিচ্ছেন, এতে লোকে বিব্রত বোধ করছে। রেশনে সাড়ে সাত সের, কি আড়াই সের ধান নিয়ে গিয়ে সিদ্ধ করে ভানানো যায় না এটা অবাস্তব। ঐ সামান্য ধান সিদ্ধও করা যায় না, ভানাতে গেলেও অনেক ঝকমারি। হয়ত এমন একটা চিন্তা করেছেন সরকার যে পাড়ার সব লোক একত্রিত হয়ে সকলের ধান এক জায়গায় সিদ্ধ করে ভানাতে যাবে। এটা আরও অবাস্তব কথা। তাঁরা অবশ্য একটা কিছু চিন্তা করেই করেছেন, হয়ত তাড়াতাড়ি চাল দিতে পারছেন না বলেই এটা করেছেন, উদ্দেশ্য সাধু কিন্তু ব্যাপারটা বিশেষ উপদ্রবের কারণ হয়ে দাঁড়িয়েছে। সেজন্য বলি রেশনে এরূপ অল্প অল্প ধান দেওয়া বন্ধ করুন। আর ধানের বদলে যাতে রেশনে চাল দেওয়া যায় তার জন্য লেভি প্রকিওরমেন্টের ভার অঞ্চল প্রধানের উপর দিন বা procured ধান প্রধানকে locally ভানাবার ভার দিন এবং হাস্কিং মেশিনের উপর তাকে কণ্ট্রোল দিন, এইভাবে রেশন শপ মারফৎ স্থানীয় অঞ্চলে চাল ডিষ্ট্রিবিউট করুন, তাতে কস্ট of conveyance কমবে, কস্ট অব distribution কমবে, ডিষ্ট্রিবিউশন ও এশিওরড হবে।

আর একটা ব্যাপারে আমি ফুড ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কমিউনিস্ট পার্টির কোন ব্যক্তি একটা লার্জ সাইজড কো-অপারেটিভ পরিচালনা করেন তিনিই সম্পাদক—তিনি বাইরে আন্দোলন করে বলে বেড়াচ্ছেন, আপনারা লেভি দেবেন না, অথচ গভর্ণমেন্ট থেকে তাকে হাওড়া জেলায় প্রকিওরমেন্ট এজেন্ট করা হয়েছে। এ ব্যাপার কেমন করে সম্ভব হল বুঝতে পাচ্ছি না। যাকে প্রকিওরমেন্ট এজেন্ট করা হবে তিনি প্রকিওরমেন্টের জন্য মন প্রাণ দেবেননা, প্রকিওরমেন্ট সিনসিয়ার্লি করবেন না, লেভির বিরুদ্ধে জনসাধারণকে প্ররোচিত করবেন, অথচ তাকেই প্রকিওরমেন্ট এজেন্ট করবেন, এই যদি হয় তাহলে কেমন করে প্রকিওরমেন্ট সম্ভব হবে একথা বোঝা বড় দুঃসাধ্য।

[ 2-20—2-30 p.m. ]

কাজেই সরকার যেন হুঁসিয়ার হন, যেখানে এরকম কাণ্ড ঘটছে সেখানে লেভির বিরোধীদের হাত থেকে যেন প্রোকিওরমেন্ট এজেন্সী কেড়ে নেন। তারপর, খাদ্যের ডিস্টিবিউসন এবং

প্রোকিওরমেণ্ট ভাল হলেই চলবেনা—প্রোডাকসন হচ্ছে প্রধান কথা। আমরা যদি খাদ্যে স্বয়ং সম্পূর্ণ না হই তাহলে যতই ভাল করে ডিস্ট্রিবিউট করবার চেষ্টা করিনা কেন আমরা উপযুক্ত পরিমাণ খাদ্য অর্থাৎ প্রয়োজনমত খাদ্য ডিস্ট্রিবিউট করতে পারব না। আমাদের যদি কম জিনিস থাকে তাহলে আমরা সেই কম জিনিস হয়ত ডিস্ট্রিবিউট করতে পারব, কিন্তু প্রোডাকসনের দিকে যদি ঝোঁক দিই তাহলে আমাদের পরমুখাপেক্ষী হতে হয় না। আমাদের মনে রাখতে হবে আমাদের আরও বেশী পরিমাণ খাদ্য জনসাধারণকে দিতে হবে। আমাদেব প্রোডাকসন যদি বাড়াতে হয় তাহলে আমাদের সেচের প্রয়োজন, সিডের প্রয়োজন, সারের প্রয়োজন, লোনের প্রয়োজন এবং সেগুলি খুব এ্যাসিওর্ড হওয়া দরকার। আমাদের দেশে যে পদ্ধতিতে চাষ হয় তাতে আমরা যে পরিমাণ প্রোডাকসন চাই সেটা পাইনা। এর কারণ হচ্ছে দুটি। একটি কারণ হচ্ছে যে পরিমাণ অর্থ বিনিয়োগ করলে ভাল প্রোডাকসন হয় সেই পরিমাণ অর্থ চাষীর হাতে থাকে না এবং আর একটা কারণ হচ্ছে চাষীদের সে রকম আউটলুক নেই যে আউটলুক থাকলে ডাবল, ট্রিপল প্রোডাকসন করা যায়। তবে শুধু আউটলুক থাকলেই হবেনা, তার সঙ্গে ক্যাপিটাল দরকার। আমি বিশ্বাস করি যদি আউটলুক এবং ক্যাপিটাল থাকে তাহলে যেখানে আমরা একটা ফসল পাই সেখানে ২৩টি ফসল পাব। আমি যে এরিয়া থেকে রিটার্ণ হয়েছি তার নাম হচ্ছে উদয়নারায়ণপুর। সেখানকার সয়েল খুব ভাল। সেখানে কিছু সেচের ব্যবস্থা হয়েছে। সেখানে তারা যে জল পেয়েছে তাতে তারা হিসেব করে বলেছে সেখানে তারা এক ফসল করেছে সেখানে এখন তিন ফসল করছে। গবর্ণমেণ্ট সেখানে ডিপ টিউবয়েল বসাবার আয়োজন করছে। চাষীদের অনেকে বলেছে—আমরা সিরিয়াল করব এবং এনটায়ারলী গভর্ণমেণ্টকে তা দিয়ে দেব। আমি গভর্ণমেণ্টকে সাজেস্ট করছি যদি এরকম সঙ্ঘবদ্ধতা দেখা যায়, যেখানে জমি উর্বর, যেখানে বেশী প্রোডাকসনের প্রসপেক্ট আছে সেখানে ফার্মিং এর জন্য ইনটেনসিভ এফর্ট করা দরকার এবং ৫০।১০০ বিঘা জমির স্মল ফার্মিং করে চাষীদের এফর্ট দিয়ে ২।৩ ফসলের চেষ্টা করা উচিত। যেখানে এরকম প্রচেষ্টা স্বতঃপ্রণোদিতভাবে এগিয়ে আসবে সেখানে গভর্ণমেণ্ট যেন তাদের সর্ব রকম সাহায্য করে এই প্রচেষ্টাকে উৎসাহিত করেন। অর্থাৎ যারা এগিয়ে এসে ফার্মিং করতে চায় তাদের পথ যেন সরকারী সহযোগিতায় সুগম এবং অনুকূল হয়। এটা যদি করতে পারা যায় তাহলে পারিপার্শ্বিক আবহাওয়া চেঞ্জ করবে এবং অপর চাষীর পক্ষেও এটা ইমপিটাস্ ও ইন্‌সেন্‌টিভের কাজ করবে। আমরা যদি কোথাও ফার্মিং করাতে না পারি এবং চাষীরা সেই একই গতানুগতিক পদ্ধতিতে চাষ করতে থাকে তাহলে চাষীরা কোন নতুন ক্লাইমেট ক্রিয়েট করতে পারবেনা। আমরা হাওড়া জেলায় অনেক কারখানা দেখেছি। যাঁরা কারখানা করেছেন তাঁদের একাডেমিক এডুকেসন বেশী নয় এবং শতকরা ৯৮ জনের টাকা পয়সা ছিলনা। তাহলে কিভাবে তাঁরা এই জিনিস করলেন? তাঁদের চোখের কাছে দৃষ্টান্ত ছিল। একজন লোক গ্রাম থেকে এসেছে এবং হাতেনাতে কিছু এক্সপিরিয়ান্স গেইন করেছে এবং ধারধোর করে কোন রকমে দেড় দু হাজার টাকা ক্যাপিটাল জোগাড় করে একটা কারখানা স্টার্ট করেছে। কিন্তু ১৫।২০ বছর পর দেখা গেল সে বাড়ী, গাড়ী, প্রভৃতি করেছে। কিন্তু এখানে কৃষির ব্যাপারে যে দৃষ্টান্ত আছে তা দেখলে হতাশ হতে হয়। চাষীকে উৎসাহিত করতে হলে চাষের জগতে বৈপ্লবিক Change আনতে হবে। তবে বিপ্লব মানে রক্তপাত নয়, যে পদ্ধতিতে চাষ চলছে তার পরিবর্তন করে উন্নততর কৌশল, দৃষ্টিভঙ্গী এবং সংগঠনের প্রবর্তন করতে হবে। সেইজন্য আমার মনে হয় এবিষয়ে একটা ভাবনা সকলের হওয়া উচিত যার দ্বারা চাষীর মধ্যে গিয়ে, তাদের মধ্যে একেবারে first hand on the spot বলে, তাদের একত্রিত করে তাদের বুঝিয়ে একটা ছোট farming আমরা তাদের দিয়ে করতে পারি, এবং সেই farming করিয়ে, সেখানে তিন ফসল তোলার ব্যবস্থা করতে পারি। একা একা চাষ করার কিছু বিপদ কিছু অসুবিধা আছে। কেন, সেটা আমি আপনার কাছে রাখছি। একা, একা করার বিপদ হচ্ছে, ধরুন আমি ভাবলাম যে আমার জমিতে জল দরকার। আমি তো মাত্র দেড়শ টাকা কৃষি ঋণ পেয়েছি—গ্রাম পঞ্চায়েৎ থেকে, বা ৪০ টাকা মাত্র ঐ group loan পেয়েছি। আমি সামান্য সারের জন্যও কিছু টাকা পেলাম। তাতে করে আমার পাঁচ বিঘা জমিতে আমার ঐ দেড়শো টাকা ও সারের লোন দিয়ে চাষ করা যাবে না। তাছাড়া আমাকে সার আনতে

যেতে হবে ১০ মাইল দূর থেকে, তাতে আমার একটা রোজ চলে গেলো। আমি একদিন বীজ কিনতে গেলাম বাজারে, তাতে আমার আর একটা রোজ গেলো, আমি লাঙ্গলের খোঁজ করতে গেলাম, তাতে আমার একটা দিন চলে গেলো, বা আমি একদিন অসুস্থ হয়ে পড়লাম, সে দিন আমি জমিতে নামতে পারলাম না। তারপর টাকার অভাবে আমি ঠিক timely লাঙ্গল দিতে পারলাম না। সুতরাং individual effort এর অনেক অসুবিধা আছে। কিন্তু joint effort এর এসব অসুবিধা ঘটে না। আমি একটা ছোট গরুর গাড়ীতে করে, কিম্বা ঠেলাতে করে, কিম্বা লরিতে করে আমার production বাজারে পাঠিয়ে দিতে পারি একটা লোক দিয়ে। একটা লোক পাঠিয়ে আমি আমার সমস্ত সারটা আনতে পারি। joint effortএর এই সুবিধাগুলি আছে। তাছাড়া joint effortএর যে collective money টা পাওয়া যায়, সেই money দিয়ে অসাধ্য সাধন করা যায়, এবং joint effort এ যেখানে সরকারী সাহায্য অনুকূল থাকে, সেখানে আমি মনে করি—we can play a miracle.

আমি নিজের হাতে কিছু কাজ করেও দেখেছি, তাতে অনেক সুফল পেয়েছি। আমি আগের বারের বক্তৃতায় বলেছিলাম যে যেখানে ৩০ হাজার মন আলু হ'ত সেখানে আড়াই লক্ষ মণ আলু ফলে। আমি agricultural commissionerকে বলেছিলাম আপনি সমস্ত আলুর বীজ ঐখান থেকে নিতে পারেন। সুতরাং দেখা যাচ্ছে যে ফসলের উৎপাদন বৃদ্ধি করতে হলে তার জন্য collective effort দরকার। এ শুধু বক্তৃতা করলেই হয় না, বা উল্টো পথে আন্দোলন চালিয়ে জনসাধারণকে বিভ্রান্ত ক'রলেই হয় না। আমি মনে করি যাঁরা এই ভাবে আন্দোলন করছেন, জনসাধারণকে বিভ্রান্ত করছেন, তাঁ'রা disservice করছেন দু'দিক থেকে। এক দিক থেকে লোকগুলিকে বিপথগামী করে সমাজের অনেক ক্ষতি করেছেন, বিশেষ করে উৎপাদনের ক্ষতি করছেন আর্থিক ক্ষতি করেছেন। তাছাড়া যে জিনিষটা এই সমাজকে দিয়ে করা possible ছিল, তাকে impossible করে তু'লছেন, এবং জনসাধারণ যেখানে খাদ্য উৎপাদন করে নিজের ও সমাজের সমৃদ্ধি সাধন করতে পারতো, নিজের নিজের অবস্থা ফিরিয়ে ফেলতে পারতো, সেই মূল্যবান জনশক্তিকে সৃষ্টির কাজে না লাগিয়ে নিষ্ফল আন্দোলনে নিয়োজিত করা হচ্ছে। আমি অনুরোধ করবো, বামপন্থীরা না করুন, আমরা যেন এটা করতে পারি—একটা idea create করতে পারি জনসাধারণের মধ্যে, তাদের সঙ্গে একত্রে বসে তাদের বোঝাতে পারি, যাতে তারা এই রকম farming করতে পারে। Farming সম্বন্ধে criticism উঠেছে। কেউ, কেউ এই কথা তু'লেছেন যে রাশিয়া farmingএর idea ত্যাগ করেছে। রাশিয়া যে farming ত্যাগ করছে, সেটা বৃহৎ farming, যেটা managerial। সেটা একটা অবাস্তব ব্যাপার হয়ে গিয়েছিল। বড় বড় farming যেগুলো, তাকে managerial farm হিসাবে farming করা effective নয়। আমি বলছি small farming এর কথা। small farmingএর সংগঠন কার্যক্রম এবং approachটি এমনই হবে যাতে সকলেরই, কাছে জিনিষটি সহজ হবে এবং সকলেরই এতে প্রত্যক্ষ হাত থাকবে। Farming করলেই আমরা পরিবর্তিত অবস্থার মধ্যে একটা নূতন outlook পেয়ে একটা নূতন কিছু create করতে পারবো। আমি মনে করি এটা একটা positive outlook ও approach to the problem। এই দৃষ্টিভঙ্গী অবিলম্বে গ্রহণ করা দরকার।

পরিশেষে আপনার মাধ্যমে আমি বলতে চাই যে যাঁরা আন্দোলন করছেন, তাঁরা যেন অবিলম্বে আন্দোলন থেকে বিরত হন। কারণ এতে creative কিছু নেই। এতে positive কিছু নেই, সমাজের service কিছু নেই। এতে সমাজকে বিপথগামী করে, সমাজকে সুস্থ চিন্তা সম্বন্ধে অচেতন করে, বিভ্রান্ত করে। এর দ্বারা তাঁরা সমাজের সর্ববিধ ক্ষতি করেছেন। তা শুধু নয় তাঁরা আর্থিক ক্ষতি করছেন, সমাজের নৈতিক ক্ষতি করছেন, এবং সমাজের মধ্যে যে সাধু চেতনা ছিল, সেই চেতনাকে তাঁরা ধ্বংস করে দিচ্ছেন। সমাজ এই পথে গেলে সে যে কোথায় শেষ পর্যন্ত যাবে, সে সম্বন্ধে এখনই যদি সমাজের হুঁশ না হয়, তাহলে আমি মনে করি যে এটা অত্যন্ত ভয়ের কারণ হয়ে দাঁড়াবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-30—2-40 p. m.]

**শ্রীবৃন্দাবন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের মুখ্যমন্ত্রী তথা খাদ্যমন্ত্রী এই যে বাজেট এই হাউসের সামনে মঞ্জুরীর জন্য উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করি এবং সঙ্গে সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রীমহাশয় যে খাদ্যনীতি আগামী বছরের জন্য রেখেছেন, সেটাকেও আমি অভিনন্দন জানাই।

আজকে যে খাদ্যনীতি মুখ্যমন্ত্রী এখানে রেখেছেন, এই নীতি গ্রহণ করা ছাড়া বর্তমানে পশ্চিমবাংলার আর কোন গত্যন্তর ছিল না। আপনারা সকলে জানেন যে ভারতবর্ষে এই যে খাদ্যের অবস্থা, এই রকম অবস্থা প্রায় গত ৬০/৬২ বছরের মধ্যে দেখা যায় নাই, আপনারা জানেন ভারতবর্ষের মধ্যে তিনটা রাজ্যে কেবল উদ্বৃত্ত খাদ্যে আর বাকী সবগুলি রাজ্য ঘাটতি রাজ্য বলা যায়। তাছাড়া পশ্চিমবাংলায় উত্তরোত্তর লোকসংখ্যা বৃদ্ধিপ্রাপ্ত হচ্ছে। বর্তমানে পশ্চিম বাংলার লোকসংখ্যা প্রায় ৪ কোটী। আমাদের এখানে চাষযোগ্য জমির পরিমাণ হচ্ছে ১ কোটী ৩৪ লক্ষ একর। আমাদের খানিকটা foreign money অর্জনের জন্য এবং কলকারখানা চালাবার জন্য আমাদের চটকল সমূহ চালাবার জন্য আমরা যে জমিতে পাট তৈরী করি, সেই জমিতেও আমরা ধান তৈরী করতে পারতাম। আজকে আমাদের বিরোধীদল বলছেন যে ভারতবর্ষ বা বাংলাদেশ অত্যন্ত খাদ্যসঙ্কটের মধ্য দিয়ে যাচ্ছে। কিন্তু আমি মনে করি—আমাদের দেশে একমাত্র চাউলেরই সমস্যা। খাদ্য আমাদের এবৎসর ঘাটতি নয়। কারণ আমাদের সরকার থেকে সব্জী চাষের জন্য যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল, সেটা সম্পূর্ণ সাফল্যলাভ করেছে। আপনারা সকলে জানেন এ বৎসর বেগুনের খুব সস্তা দর ছিল। বোধহয় প্রাক্-স্বাধীনতা যুগেও বেগুন এত সস্তা দরে পাওয়া যেত না। বাঁধাকপি, ফুলকপিও খুব সস্তা দরে বিক্রী হয়েছে। আলুর দরও অন্যান্য বছরের তুলনায় বেশ সস্তায় পাওয়া যাচ্ছে। কেবল সমস্যা হচ্ছে চালের। টমাটোও খুব সস্তা। আজকে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলছেন যে আমাদের খাদ্যের রুচি পাল্টাতে হবে। আমরা এই সমস্ত সব্জী খাদ্য, ডালজাতীয় খাদ্য আমরা যদি বেশী করে খাই বা আলুও যদি বেশি করে খাই, তাহলে আমাদের চালের যে ঘাটতি আছে, তা অনেকাংশে পূরণ হবে। আমাদের দেশে বর্তমানে বিরোধীরা যে ধরনের প্রচার কার্য্য শুরু করেছেন যে চাল নাই, চাল নাই—বলে আন্দোলন শুরু করেছেন। অবশ্য তাঁরা যে আন্দোলন করছেন, এটা রাজনৈতিক আন্দোলন এবং আগামী বছর নির্বাচন আসছে এখন থেকে তার প্রস্তুতি তাঁরা শুরু করেছেন। আজকে আমার এক বন্ধু বলছিলেন যে বামপন্থীদের কোন আদর্শ বা নিয়ম কানুন বলে কিছু নাই। সত্যি কথা। এর আগে অনেক বামপন্থীর সঙ্গে আলাপ-আলোচনা হয়েছে, তাঁরা বলেন যে দেশে দুর্ভিক্ষ হোক, দেশে অজন্মা হোক—এটা তাঁরা চান এবং তাহলে তাদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ হতে পারে এবং তাঁরা সেটাই সব সময় কামনা করেন। আজকে এই যে চালের সমস্যা এসেছে—এটার সুযোগ তাঁরা নিয়েছেন। আজকে আমাদের বামপন্থী বন্ধুরা গ্রামে গ্রামে গিয়ে লেভির বিরুদ্ধে নানারকমভাবে প্রচার সুরু করেছেন। আজকে আমাদের জানতে হবে—আমাদের সরকার লেভি কেন করছেন। আমাদের ভূমিহীন কৃষক, যারা ক্ষেত-মজুর যারা বছরের ৯ মাস প্রায় ভাল করে খেতে পারতেন না, তাদের খাবারের ব্যবস্থা করবার জন্য সরকার এই লেভি করেছেন। গত বছর যখন শহর অঞ্চলে statutary rationingএর ব্যবস্থা সরকার থেকে করা হয়েছিল, তখন বামপন্থী নেতারা গ্রামে গ্রামে গিয়ে বলেছেন যে সরকারের এই বিমাতৃসুলভ মনোভাব অত্যন্ত নিন্দনীয়।

গ্রামেতে যে কৃষক ফসল উৎপন্ন করে, তাদের কাছে বামপন্থীরা বলে যে, সরকার তাদের জন্য কিছুই করেন নি। শহরে সরকার ষ্ট্যাটুটারি রেশনিংএর ব্যবস্থা করেছেন, আজকে সেইজন্য সরকার লেভি করেছেন। আজকের দিনে বামপন্থীদের এই কাজ অত্যন্ত নিন্দনীয়। তারা জোতদার শ্রেণীর ঘরে যেয়ে এক কথা বলছেন, গ্রামের ক্ষেত মজুরদের কাছে এক কথা বলছেন, শহরের লোককে এক

কথা বলছেন এবং ধনিক সম্প্রদায়ের হয়ে এক কথা বলছেন। আজকে তাঁরা বিভিন্ন লোকের কাছে, যার কাছে যে রকম বললে সুবিধা হয়, সেই রকম বলে বেড়াচ্ছেন। সেইভাবে চেষ্টা করে সরকারের খাদ্যনীতিকে বানচাল করার চেষ্টা করছেন। আজকে আমাদের এখানে যাঁরা সহকর্মী বন্ধুগণ আছেন, তাঁদের কাছে নিবেদন করতে চাই, আমরা যদি সরকারের এই খাদ্যনীতিকে সম্পূর্ণভাবে সফলতা লাভ করাতে চাই, তাহলে আমাদের গ্রামে যেতে হবে, গ্রামের জোতদার শ্রেণীর কাছে যেতে হবে এবং যেয়ে তাদের বিশেষ করে বোঝাতে হবে। আমরা যাঁরা কংগ্রেস কর্মী আছি, তারা যদি গান্ধীজীর নীতি বা সর্বদয়ের নীতিকে অন্তরে গ্রহণ করি, তাহলে নিশ্চয় এই খাদ্যনীতিকে আমরা সার্থক করে তুলতে পারব। আমরা যে কর্মীরা আছি, আমাদের মধ্যে যদি প্রেমভাব বৃদ্ধি করতে পারি, আমাদের নিজেদের স্বার্থের সঙ্গে সঙ্গে যদি প্রতিবেশিদের স্বার্থকে দেখবার জন্য যদি গ্রামের লোককে উৎসাহিত করতে পারি, তাহলে আমাদের এই খাদ্যনীতি সার্থক হবে। আজকের দিনে আমার পরিবারের কাছে আমি দেবতা, আবার আমার প্রতিবেশির কাছে আমার অসুরসুলভ মনোভাব। সেইজন্য যদি আমরা গ্রামে গ্রামে গিয়ে গ্রামের কৃষকদের কাছে ভালোভাবে বোঝাতে পারি, তাহলে আমাদের খাদ্যনীতি সম্পূর্ণ সফলতা লাভ করবে। আজকে আমাদের মন্ত্রী মহাশয়ের কাছে বিশেষভাবে নিবেদন করতে চাই যে, যদি জোতদারদের বেশী করে ধান দেবার জন্য উদ্বুদ্ধ করতে হয়, তাহলে আমাদের গ্রামে যারা ক্ষেতমজুর আছে, শহরে যেমন ১ কেজি ৯ শত গ্রাম করে খাদ্য দেওয়া হয়, তাদের প্রত্যেকটি ক্ষেত মজুরকে যারা উৎপন্ন করেন তাদেরও সেইরকম ১ কেজি ৯ শত গ্রাম করে পান। তাহলে আমাদের কাজের সুবিধা হয়। তাহলে আমরা বলতে পারব, যারা সমাজে বেশি সংখ্যক তাদের কাছে বলতে পারব, তোমাদের স্বার্থের জন্যই সরকার লেভি করেছেন। তাহলে আমাদের জোতদার শ্রেণীর কাছ থেকে আমরা চাল, ধান সংগ্রহ করতে পারব। আমি সরকারের খাদ্যনীতিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[ 2-40—2-50 p. m. ]

**শ্রীমহম্মদ ইসরাইল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী ও খাদ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ দুটি হাউসের সামনে উপস্থাপিত করেছেন আমি তা সমর্থন করতে উঠে দু'একটা কথা আপনার মাধ্যমে এই সভার কাছে রাখতে চাই। আজকে আমাদের দেশের খাদ্য পরিস্থিতি যে একটা ভয়ানক আকার ধারণ করেছে সে সম্বন্ধে কারোর মনে কোন সন্দেহ নেই। এবং এর আগেও আমরা দেখেছি, বিশেষ করে আমি আমার জেলার কথা জানি যে ১৯৫৬ এবং ১৯৫৯ সালে যখন আমাদের জেলায় কয়েকটা ভয়াবহ বন্যা হয়ে গিয়েছিল তখনও খাদ্যাবস্থা এই রকম হয়েছিল, কিন্তু তখন পরিস্থিতি অন্য রকম ছিল, তখন বাইরে থেকে প্রচুর গম সেখানে যাওয়াতে আমাদের পক্ষে অনেক সুবিধা হয়েছিল। তখন আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন যে আমাদের খাদ্যের অভ্যাস পরিবর্তন করতে হবে, চালের বদলে গম খেতে হবে এবং মানুষ তাতে কোন আপত্তি করেনি, তারা হাসি মুখে সেই অভ্যাস গ্রহণ করেছিল এবং তখন সেই সঙ্কট কেটে গিয়েছিল। কিন্তু এখন পরিস্থিতি সম্পূর্ণ অন্য রকম, এখন বাইরে থেকে গম যা পাওয়া যাচ্ছিল তা পাওয়া যাচ্ছেনা। আমাদের সম্পূর্ণভাবে অন্য দেশের গমের উপর নির্ভর করে থাকতে হয় এবং সব সময় তা পাওয়ার কোন নিশ্চয়তা নেই যার জন্য আমাদের আজকে এই রকম একটা নীতি, যে নীতিকে একটা বৈপ্লবিক নীতি বলে আমরা মেনে নিয়েছি, সেই নীতি গ্রহণ করতে হয়েছে সরকারকে। আমি এই নীতিকে সম্পূর্ণ সমর্থন করছি। আমাদের এই নীতিতে অন্য খুব বেশী কথা নেই, সোজা কথা হচ্ছে যার উদ্বৃত্ত ধান আছে তার কাছ থেকে সরকার উদ্বৃত্ত ধান নিয়ে নেবেন এবং যারা উৎপাদন করেনা, যাদের ভূমি নেই, তাঁদের ন্যায্য মূল্যে সেই ধান চাল দিয়ে দেবেন এই হচ্ছে মূল নীতি যে নীতি আজ সরকার গ্রহণ করেছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে আমাদের বামপন্থী বন্ধুরা, তাঁরা খাদ্য নীতির নামে একটা রাজনৈতিক আন্দোলন গড়বার চেষ্টা করছেন। স্যার, আমার জেলায় জানি বামপন্থী দলের মধ্যে আর, এস, পি, দল আমাদের জেলার মধ্যে যেটা উদ্বৃত্ত অঞ্চল সেখানে জোতদারদের গিয়ে বলছে যে তোমরা লেভির ধান দিওনা, লেভির ধানের দাম কম, আর বাকী অঞ্চলে, যেখানে

ধান উৎপন্ন হয়না সেখানে গিয়ে বলছে যে তোমরা ধান চালের দাবি করো এখন লেভি না করলে, গভর্ণমেণ্টের চাল না থাকলে দেবে কোথা থেকে? এই যে একদিকে জোতদারের চ্যাম্পিয়ান হয়ে তাঁরা আন্দোলন করছেন, আবার আর একদিকে চাষীর চ্যাম্পিয়ান হয়ে তার একরকম আন্দোলন করছেন, এতে বোঝা যাচ্ছেনা যে তাঁদের উদ্দেশ্য কি। কোন কাজই ঠিকমত করতে না পারার জন্য আবোল তাবোল, একবার একদিকে এক রকম কথা বলে আবার অন্য দিকে আর এক রকম কথা বলে গোলমাল করার চেষ্টা করছেন। আমাদের জেলার উদ্বৃত্ত অঞ্চলের বিভিন্ন এলাকায় লেভির খুব অসুবিধা হচ্ছে বলে মনে হয় না। এবং যেগুলি উদ্বৃত্ত অঞ্চল নয়, যেখানে ধান অনেক কম হয় সেখানে কিছুটা অসুবিধা দেখা দিয়েছে সাধারণ মানুষের। আমি সরকারকে অনুরোধ করবো যাদের 'ক' শ্রেণীর বলছেন সেই শ্রেণীর জন্য যাতে কিছু কিছু চাল দিতে পারা যায় সে সম্বন্ধে তিনি যেন একটু তৎপর হন। আর একটা কথা বলছি আমাদের অঞ্চলে 'ক' শ্রেণীভুক্ত মানে ১ বিঘা পর্যন্ত যার জমি আছে, যে সব অঞ্চলে একেবারে ধান নেই সেখানে ১ বিঘাও যা ২,৩ বিঘাও তাই, সবাই সেখানে 'ক' শ্রেণীভুক্ত, তাই বাস্তব দৃষ্টি ভঙ্গী নিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী যেন যেসব অঞ্চলে কোন রকম ধান হয়না তাদের কথাটা বিচার করে দেখেন। আমি মুর্শিদাবাদ জেলার সদর মহকুমা, লালবাগ, জংগীপুর মহকুমার কথা বলছি এই অঞ্চলে ধানের খুব ঘাটতি, ধান ভয়ানক কম, সে জন্য সেখানে শুধু ১ বিঘা জমির মালিককে 'ক' শ্রেণীভুক্ত না করে আরো বেশী যাদের জমি আছে তাদেরও ক শ্রেণীর মধ্যে ফেলে তারা যাতে আংশিক রেশন পায় সেটা সরকারের দেখা দরকার। আর একটা অসুবিধার কথা বলছি সেটা হচ্ছে পারমিটের ব্যাপারে সাধারণ মানুষকে খানিকটা হয়রানি হতে হচ্ছে।

আমি দু'চারটি কেস জানি যে যেখানে তারা দু'তিন মাস ঘুরেও পারমিট সংগ্রহ করতে পারছেনা। সরকারী কর্মচারীরা, তাদের গাফিলতির জন্য লোককে এই রকম হয়রানি হতে হয় এটা যাতে না হয় সেটা মন্ত্রী মহাশয়ের দেখা উচিত। কারণ এতে ছোট ছোট চাষীদের মনে একটা বিক্ষোভ দেখা দিচ্ছে. তাদের লেভি দিতে আপত্তি নেই, তারা স্বেচ্ছায় লেভি দিয়ে আসছে। কাঁদি সাব ডিভিশনে ছোট ছোট চাষীরা ইচ্ছা করে লেভি দিয়ে আসছে, তাদের কাছে লেভির নোটিশও পাঠাতে হচ্ছেনা। কিন্তু তারা এই সব ছোটখাটো অসুবিধার মধ্যে পড়ছে, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি যেন তাদের এই অসুবিধাগুলি দূর করেন। আর একটা জিনিস আমি বলতে চাই, আজকে কৃষিকে বাদ দিয়ে খাদ্য নীতি করা ঠিক হবেনা। এই দপ্তরের সাথে কৃষি দপ্তরের মিলেমিশে কাজ করার দরকার আছে। এইভাবে প্রতি বছর খাদ্য ঘাটতি হবে এটা ঠিক না, খাদ্য উৎপাদন যাতে বাড়ে তার চেষ্টা করতে হবে। আমরা দেখেছি আমার এলাকায় চাষীরা এ বছর প্রচুর পরিমাণে কপি ফলিয়েছে, বলতে গেলে এ বছরে তারা তার দাম পায়নি। আমি বলতে পারি আমাদের অঞ্চলে এ বছর যা আলু হয়েছে এই রকম আলু আমি কোন দিন দেখিনি। স্যার, হলে কি হবে, এই আলুগুলির অবস্থা কি হবে? রাখার কোন ব্যবস্থা নেই। আমি কৃষি মন্ত্রী এবং খাদ্য মন্ত্রীকে অনুরোধ করছি তাঁরা যেন এই আলুগুলি রাখার ব্যবস্থা তাড়াতাড়ি করেন। যদি রাখার ব্যবস্থা না করেন তাহলে সমস্ত আলু নষ্ট হয়ে যাবে যার ফলে চাষীর অনেক টাকার মালের ক্ষতি হবে, সেদিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। মানুষকে আপনারা এক দিকে বলছেন অধিক ফসল ফলাও, তারা আলু অধিক ফলাচ্ছে কিন্তু রাখবে কোথায়? কোল্ড ষ্টোরেজের কোন ফেসিলিটিস নেই, আমার জেলায় মাত্র একটা কোল্ড ষ্টোরেজ আছে। এবারে এত আলু হয়েছে যা আমরা কল্পনা করতে পারিনি, কিন্তু সেই আলুগুলি রাখতে না পারলে সমস্ত পচে যাবে। কপি চাষীরা চাষ করে দাম পেলোনা, চাষী এত কপি উৎপন্ন করেছিল যে সেই কপিগুলি যদি রাখা যেতো তাহলে আজ পর্যন্ত মানুষ প্রচুর পরিমাণে কপি খেতো। মাননীয় স্পীকার মহাশয়, আমি মুর্শিদাবাদ থেকে এসেছি, আমি জানি আমাদের দেশের লোকে আম খেয়ে দু'তিন মাস কাটিয়ে দিতে পারে তণ্ডুল জাতীয় খাদ্য না খেয়ে। কপি, আলু বেশী দিন রাখা যায়না, রাখার ব্যবস্থা যদি সরকার করতেন তাহলে ভাল হতো। সেইজন্য আমি বলতে চাই কোল্ড ষ্টোরেজ যদি সাফিসিয়েন্ট না করা যায়

তাহলে চাষীদের যে এই সব ফসল অধিক পরিমাণে তৈরী করতে বলছেন তারা তার দাম পাবেনা, ফলে এর পরে তারা আর আলু কপি বা এই জাতীয় জিনিষ লাগাবেনা। মুখ্যমন্ত্রী বলেছেন যে অন্যান্য দেশে কলাও ষ্টেপেল ফুড। সুতরাং কলাও বেশী করে লাগান যায়, কিন্তু রাখবো কি করে? সুতরাং রাখার ব্যবস্থা এই সংগে করতে হবে এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসামসুদ্দিন আমেদ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাষ্ট্রীয় বাণিজ্যের জন্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ব্যয়বরাদ্দের যে দাবী আমাদের সামনে উত্থাপন করেছেন অত্যন্ত আনন্দ ও গর্বের সাথে সেই ব্যয় বরাদ্দ আমি সমর্থন করছি। আনন্দ এবং গর্ব এইজন্য যে সরকার তাঁর সংগৃহীত রাজস্বের প্রায় অর্দ্ধেক অংশ রাষ্ট্রীয় বাণিজ্যে বিনিয়োগ করতে চান অন্যান্য বাণিজ্য বাদ দিয়ে। আমাদের সব চেয়ে যে প্রয়োজনীয় দ্রব্য খাদ্য সামগ্রী তার ব্যবসার জন্য এই টাকা নিয়োগ করার থেকে একটা জিনিষ আমরা ইংগিত পাচ্ছি যে সরকার তাঁর কল্যাণমূলক কাজকে আমাদের রান্না ঘর পর্যন্ত প্রসারিত করতে সঙ্কল্পবদ্ধ। আমরা যা পাচ্ছি না, আমাদের যা দৈনন্দিন প্রয়োজন সেই দৈনন্দিন প্রয়োজনীয় সামগ্রী সরকার ব্যবসায়িদের হাতে না রেখে সরাসরি নিজের হাতে রেখে আমাদের কাছে পৌঁছে দিতে চাইছেন এবং পৌঁছে দেবার যে সঙ্কল্প এই সঙ্কল্প থেকে আমরা বুঝতে পারছি সরকার তাঁর যে কল্যাণমূলক কার্যাবলী তাকে সর্বদিনে এবং সর্বক্ষণের জন্য সম্প্রসারিত করতে প্রয়াসী হয়েছেন। এই কাজ করতে গিয়ে আমরা যে বাধা এবং বিপত্তির সম্মুখীন হচ্ছি, যে অসুবিধার মুখামুখি দাঁড়িয়ে এই কাজ সরকারকে করতে হচ্ছে সেগুলি আমাদের স্মরণ রাখার দরকার আছে। আমরা পশ্চিম বাংলার খাদ্য সমস্যা নিয়ে যখনই একটু চিন্তা করি তখনই আমরা বুঝতে পারি যে পশ্চিম বাংলায় অন্ততঃপক্ষে এক কোটি লোক বসবাস করেন, এখানকার খাদ্যদ্রব্য গ্রহণ করেন যাদের পশ্চিম বাংলার উৎপাদনের সাথে সরাসরি কোন যোগাযোগ নেই।

[2-50—3 p.m.]

আমাদের দেশ বিভাগের পর পূর্ববাংলা থেকে যেসমস্ত উদ্বাস্তু ভাইরা এখানে এসেছে এবং পশ্চিম বাংলার বাইরের যেসমস্ত ভারতবাসী আমাদের এখানে বর্তমানে শিল্পে বা অন্যান্য কাজে নিয়োজিত আছে তাদের খাদ্য আমাদের এই পশ্চিম বাংলা থেকে সরবরাহ করতে হয়। আমি বলতে পারি ১ কোটি লোকের খাদ্য সামগ্রী ভারতবর্ষের অন্যান্য জায়গা থেকে আমাদের পাওয়া উচিত এবং পাওয়ার অধিকারও আমাদের আছে। তা সত্বেও সারা ভারতবর্ষের খাদ্য সমস্যার দিকে তাকিয়ে আমরা সব সময় আমাদের এই দাবী জোরদার করতে পারছি না। গত বছর আমাদের দেশে ভাল ফসল হওয়া সত্বেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা ৪ লক্ষ টন খাদ্যশস্য পেয়েছিলাম। এবারে আমাদের নিজেদের উৎপাদন কম, তদুপরি কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষের চাহিদা দেখিয়ে আমাদের মাত্র ১ লক্ষ টন দিতে স্বীকৃত হয়েছেন। ১ কোটি লোকের আমাদের সবচেয়ে কম রেশন, সেই হারে দিলেও আমাদের ৫ লক্ষ টন খাদ্যশস্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া উচিৎ এবং তা যদি আমরা পাই তাহলে আমরা আশাকরি আমাদের খাদ্যশস্য নিয়ে যে অসুবিধা হচ্ছে সেই অসুবিধা দূর করতে সরকারকে কোনও বেগ পেতে হবে না। হয়তো প্রয়োজনীয় চাল পাবো না—কিন্তু আমাদের যে বিকল্প খাদ্যশস্য গম হোক বা অন্য যে কোন কিছু হোক তা পেতে আমাদের কোন অসুবিধা হবে না। পশ্চিমবাংলায় যখন খাদ্য দ্রব্যের নাম করে উৎশৃঙ্খল বিভিন্ন আন্দোলন চলছে তখন আমরা দেখছি যে কেন্দ্রীয় সরকার যেন আমাদের সাহায্য করবার জন্য একটু ব্যস্ত এই রকম মনোভাব পোষণ করছেন। আমরা দেখছি যে পশ্চিমবাংলার আন্দোলনের পর পশ্চিমবাংলায় খাদ্য পরিস্থিতি কি অবস্থায় আছে তা জানবার জন্য আমাদের ভারতবর্ষের প্রধানমন্ত্রী ও খাদ্যমন্ত্রী আমাদের আগ্রহ দেখাচ্ছেন। তাঁদের বক্তব্য হোল এই যে তাঁদের আগ্রহকে আমরা প্রশংসা করি—তাঁরা আমাদের অভাব দূরীভূত করবেন তাঁরা আমাদের সাহায্য করতে এগিয়ে আসবেন। তাঁরা সত্যসত্যিই যদি তা করতে পারেন তাহলে আমাদের অসুবিধার কোন সংগত কারণ নাই। কিন্তু যেহেতু একটা আন্দোলন হচ্ছে এবং সেই

আন্দোলন দেখে তারা ভয়ে পড়ে বা সন্ত্রস্ত হয়ে যদি বলেন যে আমরা অন্ন এখানে যদি কিছু করি তাহলে সমস্যাটাকে আপাতত ধামাচাপা দেওয়া যাবে তাহলে তারা ভুল করছেন। ভুল করছেন এইজন্য এবং এই ধরনের আন্দোলন করতে তারা আমাদের প্ররোচিত করছেন এইজন্য যে আমরা কিছুদিন আগে দেখেছি যে কেরেলায় রেশন নিয়ে যে আন্দোলন হোল তার ফলে কেরালা সরকার নয় ভারত সরকার রাজী হয়ে গেল তাদের কিছু বাড়তি রেশন দেবার জন্য। এবং তারপর আমরা লক্ষ করেছি যে ওখানকার যে রাজনৈতিক দল এবং শক্তিশালী দল তাদের যে রাজনৈতিক নেতা তিনি আমাদের এখানে এসে বক্তৃতা করেছেন এবং বাংলাদেশে আন্দোলন হবার আগে কেরালায় আন্দোলন হবে এই বলে পোষ্টার বা প্রাচীর পত্রে বাংলাদেশ ছেয়ে গেছে। এখানে নামুদ্রিপাদ যে বক্তৃতা করেছেন এবং তারা যে প্ররোচনা দিয়েছেন তাতে কেরালায় যে আন্দোলন হয়েছে সেই ধরণের আন্দোলন করবার জন্য যে ব্যবস্থা হচ্ছে, যে রেল জ্বালানো হচ্ছে যে সরকারী সম্পত্তির ক্ষতি করা হচ্ছে তার দিকে তাকালে আমরা বুঝতে পারি যে কেরালায় খাদ্য দ্রব্যের যে আন্দোলন এবং বাংলাদেশে যে আন্দোলন হচ্ছে তার পেটার্ণ, তার রূপ তার বৈশিষ্ট্য সবগুলি এক রকমের। একই ধরনের আন্দোলন এবং ঠিক একই প্রতিক্রিয়া যে প্রতিক্রিয়া কেরালায় কেন্দ্রীয় সরকার দেখেছেন আজকে পশ্চিমবঙ্গের আন্দোলনের ফলে ঐ একই প্রতিক্রিয়া দেখছি। আজকে তাঁরা উদ্‌গ্রীব সাহায্যের জন্য যা পশ্চিমবাংলার লোক চায় নি। আমরা যে কথা বলেছিলাম যে বাংলাদেশের বাইরের যে ১ কোটি লোক এখানে আছে তাদের খাদ্যাভাব মেটানোর জন্য মিনিমাম রেশন দেবার জন্য ৫ লক্ষ টন খাদ্যশস্য প্রয়োজন এবং কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী যখন এখানে আসবেন আমরা আমাদের খাদ্যমন্ত্রীকে অনুরোধ করবো যে তিনি যেন পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্যদের পক্ষ থেকে তাঁকে বলেন যে আমরা পশ্চিমবঙ্গের লোকেরা পশ্চিমবঙ্গের জমি থেকে উৎপন্ন করে ভারতবর্ষের অন্যান্য অঞ্চলের যে ১ কোটি লোকের দায় যা কেন্দ্রীয় সরকারের বহন করা উচিত সেই দায় আমরা মেটাচ্ছি এবং সেই জন্য তিনি যদি ৫ লক্ষ টন খাদ্যশস্য আমাদের দিতে পারেন তবেই যেন তিনি আমাদের সংগে কথা বলতে আসেন।

সাহায্য করবার সত্যিকারের যে প্রতিশ্রুতি সেই প্রতিশ্রুতি যদি রাখতে পারেন তাহলে আমরা বুঝবো যে কেন্দ্রীয় সরকার সত্যি সত্যিই আমাদের সাহায্য করতে এগিয়ে আসছেন। এগুলি সম্বন্ধে যেন তিনি কিছুই জানেন না। তিনি ছোট খোকার মত যেন ঘুমাচ্ছিলেন পশ্চিমবাংলার হৈ চৈ শুনে তাঁর ঘুম ভেঙ্গে গেছে তাঁরা কান্না-কাটি আরম্ভ করেছে। এ কথাকে আমরা অবিশ্বাস্য বলে মনে করি। আমরা বুঝবো যে কেন্দ্রীয় সরকার যে নেতৃত্বে দেশ পরিচালনা করছেন, তাঁরা এই ধরণের ছোটখাট আন্দোলনে যে ধরণের নারভাসনেস্ দেখাচ্ছেন, সে ধরণের সন্ত্রস্তভাব দেখাচ্ছেন তাতে আন্দোলনের পথকে আরও জোরদার করছেন, আন্দোলনকে নিবৃত্ত করবার চেষ্টা করছেন না। আমরা আন্দোলনের রূপ আগে দেখেছি, খাদ্যশস্যের অনটন থাকা সত্ত্বেও। আগেও খাদ্যশস্যের অভাব আমাদের দেশে ছিল—আজ থেকে ২ ৩ মাস আগে তখন যে অবস্থা ছিল তার তুলনায় এখন—নিশ্চয় ভাল অবস্থা আছে। আজকে অন্তত সরকারের পক্ষ থেকে যে পরিমাণ রেশন দ্রব্য বিলি করতে পারছি তার চেয়ে অনেক কম পরিমাণ রেশন দ্রব্য দু সপ্তাহ আগে বিলি করেছিলাম তখন আন্দোলন হয়নি—আর আজকে এই মারমুখী আন্দোলন সৃষ্টি করা হয়েছে—এটা নিশ্চয় রাজনৈতিক কারণে সৃষ্টি করা হয়েছে। যদি আমরা আন্দোলনের রূপ লক্ষ্য করি তাহলে আমরা দেখবো যে কংগ্রেসী কর্মীদের বাড়ী জ্বালানো হচ্ছে কংগ্রেস অফিস জ্বালানো হচ্ছে। কিন্তু এর পিছনে কংগ্রেস সদস্যেরা কংগ্রেস কর্মীর বা কংগ্রেস অফিসের রাজনৈতিক শক্তি নিহিত নাই। রাজনৈতিক শক্তি যা কিছু আছে তা সরকারের আছে। সরকারের কাছে দাবী-দাওয়া জানাবার যে পদ্ধতি আছে সেই পদ্ধতির পথ তাঁরা পরিহার করেছেন।

আজকে আমরা যে রাষ্ট্রায়ত্ত করছি সরকারী বাণিজ্যের যে দাবী এই বিধান সভায় বিরোধী পক্ষরা বার বার উচ্চারণ করেছেন তাঁরা বার বার বলেছেন যে খাদ্য শস্য সমস্যার একমাত্র সমাধান হচ্ছে একে রাষ্ট্রায়ত্তকরণ করা। যখন রাষ্ট্রীয় বাণিজ্য নীতি সরকার গ্রহণ করেছেন তখন তাঁরা রাষ্ট্রীয় বাণিজ্য বন্ধ করে দেবার জন্য উঠে পড়ে লেগেছেন। সরকার যে কাজই করতে চান সেই কাজের মধ্যে

তাঁরা দোষত্রুটি দেখতে পান এবং সেই কাজকে বন্ধ করে দেবার জন্য তাঁরা উঠে পড়ে লাগেন বৈধ পদ্ধতিতে এই বিধান সভায় দাঁড়িয়ে যুক্তিতর্ক দিয়ে এই পদ্ধতিকে নিন্দা করবার যে তাঁদের অধিকার ছিল সেই অধিকার পরিহার করে তাঁরা রাজপথে নেমেছেন। রেল লাইনের গাড়ী, বাস, ঘর বাড়ী পোড়াচ্ছেন। সরকার যে সম্পত্তি রক্ষা করছেন যে সরকারী সম্পত্তির সবগুলি জনসাধারণকে আবার পূর্ণ মূল্য দিয়ে আবার উদ্ধার করতে হবে যাদের বাড়ী পোড়ানো হচ্ছে তাকে ক্ষতিপূরণ দিতে হবে যা এই দেশের জনসাধারণই বহন করবেন। এইভাবে দেশের মধ্যে বিধিবদ্ধভাবে প্রতিষ্ঠিত সরকারের প্রতি যে বৈরী মনোভাব সৃষ্টি করবার যে কাজ আজকে করা হচ্ছে এই কাজ সম্পূর্ণরূপে রাজনৈতিক উদ্দেশ্যে করা হচ্ছে এই কথা বুঝতে আমাদের কোন ভুল হচ্ছে না। তখন আমাদের কেন্দ্রের নেতৃত্বে কেন্দ্রীয় সরকারের এই উদবেগ ও উদ্বিগ্ন দেখানেকে আমরা সাহসিকতার পরিচয় বলে মনে করছি না। আমরা চাই যে আমরা নিয়মানুপদ্ধতিতে আমাদের যে দোষত্রুটি আছে তার কথা একবার নয় বার বার বলবো যেখান থেকে যে দল থেকে যে অসুবিধার কথাই হোক না কেন সেই অসুবিধার কথা আমাদের সরকারের কাছে পৌঁছে দিতে হবে। এবং এই জন্যই তো আমরা জনসাধারণের আস্থাভাজন হয়েছি। কিন্তু তার জন্য যে পদ্ধতিতে যে পথে এই আন্দোলন পরিচালনা করা হচ্ছে সেই পদ্ধতি ও পথে এই খাদ্য সমস্যার সমাধান হবে না একথা বোঝা অত্যন্ত সহজ। এবং যেহেতু তারা রাজনৈতিক আন্দোলন করছে রাজনৈতিক পদ্ধতিতে তাঁদের সেই আন্দোলনকে বাধা দিতে হবে। খাদ্যশস্য দিয়ে নয়, খাদ্যশস্যের প্রতি কোন কনসেসন দিয়ে নয় রাজনৈতিক আন্দোলনকে রাজনৈতিক পদ্ধতিতে আমাদের বন্ধ করতে হবে খুশিমত করতে হবে। আমি এতক্ষণ ধরে আপনাদের যে কথা বললাম এর পর আমি আপনাদের কাছে আমাদের যে খাদ্য সমস্যা তার যে প্রক্রিয়া এবং যে ভাবে আমরা খাদ্য আন্দোলন করছি—তার সম্পর্কে কতকগুলি বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করবো। আমরা কাগজে কলমে যে নীতি গ্রহণ করেছি এর মাঝখানে কোন ত্রুটি নাই আমরা সবাই একে সমর্থন করেছি এবং আমরা সবাই সাগ্রহে প্রতিক্ষা করছি যে এটা সার্থক হোক যা দেখে ভারতবর্ষের অন্যান্য অঞ্চল, এমন কি পৃথিবীর অনগ্রসর দেশগুলি সেই খাদ্যবণ্টন পদ্ধতি গ্রহণ করে তাকে রূপায়িত করবার চেষ্টা করবে দেশের গরীব লোককে দুস্থ বিপন্ন মানুষের দুঃখ দুর্দশা দূর করবার জন্য এই পদ্ধতিকে জোরদার করে তুলবে এই আমাদের আসা। এই আসা নিয়ে আমরা এই খাদ্য নীতি গ্রহণ করেছি। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের প্রায় তিন মাস থেকে এই খাদ্যনীতি-পরিচালনা করবার চেষ্টা থাকা সত্ত্বেও আজ পর্যন্ত একে রূপায়িত করতে পারিনি। আজ পর্যন্ত যে অংশে কার্যকারী হয়েছে তা মূলতঃ সংগৃহীত নীতি গ্রহণ করা হয়েছে। প্রকিওর করবার জন্য চেষ্টা করা হোক। যে কোন কিছু করা হোক, প্রকিওর করবার পথে আমরা অনেকটা এগিয়েছি এবং আশা করা যাচ্ছে যে সরকারের যা লক্ষ্য ছিল সেই লক্ষ্য হয়তো সেই পরিমাণ খাদ্য শস্য সরকার সংগ্রহ করতে সক্ষম হবে কিন্তু সংগ্রহ আমাদের কিছু নয় আমাদের লক্ষ্য হচ্ছে সুষ্ঠু বণ্টন যার খাদ্যশস্যের প্রয়োজন তার কাছে খাদ্যশস্য পৌঁছে দেওয়া। এই তিন মাসের মধ্যে এই কাজে আমরা মোটামুটি সফল হতে পারিনি আমরা অনেক কৈফিয়ত দিতে পারি কার্ড তৈরী হয়নি, পঞ্চায়েত দায়ী, ফুড ডিপার্ট-মেন্টের staff কম ছিল এই ধরনের অনেক সংগত কৈফিয়ৎ হয়তো দেওয়া যাবে কিন্তু জনসাধারণ যেটা চাচ্ছে ক্ষুধার অন্ন জনসাধারণ চাচ্ছে না কেন তুমি পারনি। জনসাধারণ আমাদের কর্তৃত্বে বসিয়েছে এইজন্য যে আমরা সব কিছু বাধা বিপত্তি দূর করে তাঁদের দুঃখ দুর্দশা দূর করবার চেষ্টা করবো। আমি যদি তাকে তা না দিতে পারি তাহলে আমরা আমাদের দায়িত্ব পরিহার করছি। আমরা আমাদের দায়িত্ব গ্রহণ করছিনা। যখন একটা ডিস্ট্রিক্টের দুটা এলাকা একটা এলাকা উদ্বৃত্ত এলাকা আর একটা এলাকা ঘাটতি এলাকা। উদ্বৃত্ত এলাকায় সরকারী নির্ধারিত দামে অবাধে প্রচুর পরিমাণে খাদ্যশস্য বিক্রি হচ্ছে আর কর্ডন এলাকার বাইরে একই জেলায় একই রাষ্ট্রের নাগরিক তারা তার দ্বিগুণ মূল্যে খাদ্যশস্য কিনছে আমরা কোন সাহায্য করতে পারছিনা। আমাদের মডিফায়েড রেশন দেবার কথা ছিল তা আমরা দিতে পারছিনা যা দিচ্ছি তা অত্যন্ত নগণ্য পরিমাণ এর সমস্ত বাণিজ্য সরকার নিয়ে নিয়েছে বাণিজ্যের কোন চ্যানেল নাই যেখান থেকে লোক যেমন করে হোক ঘটি বাটি বন্ধক দিয়ে কিনে খেতে পারে তার ব্যবস্থা আমরা রাখিনি, আবার তাকে রেশনও দিচ্ছিনা তাকে আমরা কি বলে

সান্ত্বনা দেবো ? তাকে আমরা কি বাধা বা বিপত্তি আছে তা বোঝাবো, না, তাকে কিছু দিয়ে বলবো ভাই তুমি একটু অপেক্ষা করো, আধপেটা খাও—পূর্ণ পেট খেও না, পরে পূর্ণ পেট দেবার চেষ্টা করবো একথা আমরা তাকে বলবো ?

[3—3 10 p.m.]

কিছু না দিয়ে তাদের আমরা কি বুঝাব ? শুধু নীতির কথা এই সমাজতন্ত্রের কথা বললেই বুঝবে ? তার পেট ঠাণ্ডা করবার জন্য তাকে কিছু দিতে হবে। আমরা cordon সমর্থন করেছি। আমরা যখন cordon সমর্থন করেছি তখন deficit area এর লোককে সঙ্গে সঙ্গে ration দেবার দায়িত্ব গ্রহণ করতে হবে। যখন কাজ একসঙ্গে হবার কথা ছিল তখন সেই কাজ বিনা বিভক্ত করে সরকারের সুষ্ঠু খাদ্যনীতিকে সমালোচনা করার আমরা সুযোগ দিচ্ছি। জনসাধারণের সমর্থনে আমরা কাজ করি। তার সার্থকতা দেখে জনসাধারণের অনেক পরিমাণ সমর্থন লাভ করতে পারতাম। কিন্তু আমরা কাজ শুরু করার আগে আমাদের নীতির first implementation করি। অর্থাৎ একটা দিক করি, একটা দিক ঠিক নয় আমাদের নীতি সম্পর্কে জনসাধারণের মনে বিরূপ মনোভাব গড়ার সাহায্য করি, এটা আমাদের পরিহার করার দরকার আছে। আমি সরকারের কাছে অনুরোধ করবো যাদের নিয়ে আমাদের এই খাদ্য নীতি রূপায়ণ করার চেষ্টা করছি তাদের নিয়ে খাদ্যনীতি রূপায়ণ করা যাবে কিনা সেটা ভেবে দেখার দরকার, আমাদের যারা B. D. O. আছেন সেই সমস্ত officerদের নিয়ে খাদ্যের মতন মানবিক সমস্যা tackle করার যোগ্যতা তাদের আছে কিনা সেটা ভাববার দরকার আছে আমরা দেখছি জেলায় জেলায় Magistrateরা কেবল জেলার সদরে যাতে M. R. থাকে। কিন্তু গ্রামের এলাকায় লোকের আছে কিনা সেটা দেখার দরকার নেই। সদর শহরে এক জায়গায় অনেক লোক বসবাস করেন Concentrated population তাঁরা যেহেতু এক সঙ্গে সোচ্চার হয়ে বলতে পারেন আমরা পাচ্ছিনা District Magistrate discredited হয়ে যাবেন তারজন্য D. M. চেষ্টা করেন কোন রকমে ration দেওয়া। গ্রাম এলাকায় ration যাচ্ছে না যাচ্ছে তার সম্পর্কে সরকার ওয়াকিবহাল রাখেন না। একজন জেলা ম্যাজিষ্ট্রেটের দায়িত্ব নিয়ে বলতে পারি। তিনি বলেছেন আমরা কি বলব ? বললে ওঁরা বলেন আপনারা এটা বলবেন না, খাদ্য শস্য পাওয়া যাচ্ছে না। কিন্তু এই বিষয় proper reporting হচ্ছে না যে কোথায় অভাব আছে, কোথায় অসুবিধা দূর করার জন্য আমরা কি কি চেষ্টা করছি। তাঁদের যে অসুবিধা আছে একথা বলতে হবে। আমরা যখন দরবার করেছি খাদ্যশস্যের জন্য, কিন্তু সরকার পক্ষ থেকে সরকারী কর্মচারীরা উপযুক্ত সময়ে সরকারকে উপযুক্ত ভাবে সতর্কিত করে সেখানে খাদ্য পৌঁছে দেবার ব্যবস্থা করেন নি। গ্রাম এলাকা লোকেদের গত বছর থেকে অত্যন্ত পরিমাণে খাদ্য কষ্ট আছে, কম আছে, কম সকলেই খাব এ ব্যাপারে আমার কোন দ্বিধা নেই কষ্ট স্বীকার করতে কোন দ্বিধা নেই, কিন্তু আমরা যখন দেখব কলকাতার লোকেরা ১৯০০ গ্রাম ration পাবে assumed ration থাকবে। তখন আমরা যেহেতু গ্রামে থাকি কিছুই পাবনা, আমরা একই রাষ্ট্রের নাগরিক। একই constitute নিয়ে govern আমরা কিছু পাবনা। আমাদের ৫০০ গ্রাম নিয়ে বাড়ী যেতে হবে তখন নিশ্চয়ই আমার মনে লাগবে। সুতরাং এই নীতির প্রতি আমাদের মনে বিরূপ মনোভাব আসা আর স্বাভাবিক হবে না। আমি চাচ্ছি যে নীতি গ্রহণ করা হয়েছে তা সর্বত্র সকলভাবে রূপায়িত করতে হবে। আমরা যে কাজ করতে পারছিনা তার জন্য দায়ী আমাদের শাসন ব্যবস্থা administrative machinery আমি এখানে একটা block এর কথা বলব। কাল একজন B.D O সঙ্গে কথা বলছিলাম তিনি আমায় বলেছেন আমরা ৭০০০ নূতন ration card এর জন্য requisition করেছিলাম। কিন্তু ১৫০০ শত দিয়েছে। এখন আমি কি করি ? আমার এলাকার ১৫০০ লোক ration পাবে বলা ? হাজার লোক রেশন পাবেনা এটাই কি আমাকে দেখতে হবে এবং এই লোকেদের কি করে বোঝাব যে আমার officer ভুলে গিয়েছিলেন ration card ছাপতে দিতে অর্থাৎ তারা forsee করতে পারেন নি যে এত ration card লাগবে এই কৈফিয়ত দেব না তাদের ration দেবার ব্যবস্থা করব। অত্যন্ত বিনীতভাবে আপনার মাধ্যমে এই প্রশ্ন

রাখতে চাই যাঁরা আন্দোলন করছেন তাঁদের প্রতি জনসাধারণ বিন্দুমাত্র সমর্থন করবেন না, তারা সমাজও জনসাধারণ থেকে বিচ্যুত হবেন। আমরা যে সিদ্ধান্ত গ্রহণ করেছি তা কাজে পরিণত করব বলে সঙ্কল্পবদ্ধ এবং তা সুষ্ঠুভাবে করার জন্য যদি প্রয়াসী হয়ে রূপদান করতে পারি তবেই সফল হব। আজকে সমাজতন্ত্রের নামে সমাজতন্ত্র জনসাধারণের কাছে অপ্রিয় করে তুলেছি। সমাজতন্ত্র মানে যদি এই দাঁড়ায় যে যদি একদল লোক কিছু পাবে। অথচ একদল লোক কিছু পাবে না তা হলে সমাজতন্ত্রের প্রতি আস্থা বাড়বে না। আমি আবার বিনীত অনুরোধ করে শেষ করছি যে আমরা যে নীতি গ্রহণ করেছি—তাকে কার্যকরী করে রূপায়িত করার জন্য যে পন্থা গ্রহণ করা দরকার তা আমরা আগে করব। রাজনৈতিক যে সমস্ত কারণ আছে তা দূর করবার জন্য রাজনৈতিক পদ্ধতি নিয়ে আমরা গ্রহণ করেছি এবং গ্রহণ করব এবং আমরা আরও কঠোরভাবে আন্দোলন করব এবং আমরা আরও উদার হতে আরও লোকের দুঃখ দুর্দশা দূর করবার প্রয়াসী হব। এই কথা বলে শেষ করছি।

**শ্রীপ্রমোদরঞ্জন বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের খাদ্যমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন সেটা আমি সমর্থন করছি। আজকে আমাদের পশ্চিমবঙ্গ সরকার তথা মুখ্যমন্ত্রী যে খাদ্যনীতি গ্রহণ করেছেন সেটাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আজকে খাদ্যের নামে যে হরতাল পালন করা হয়েছে সেটা খুবই দুঃখের। এতে সাধারণ মানুষের কষ্টের কারণ হবে। আজকে যারা হরতাল ডেকেছেন তারা বাংলা দেশের মানুষ যে খাদ্যসংকটে ভুগছেন সেটা চিন্তা করছেন না। খাদ্য সংকটের মধ্য দিয়ে রাজনৈতিক চরিতার্থ করবার জন্য তারা মরিয়া হয়ে উঠেছেন। আজকে কলকাতা শহরের কথা ধরা যাক। যে খাদ্যনীতি শহরে চালু হয়েছে তাতে সমস্ত বাংলাদেশে খাদ্যসংকট থেকে একে বাদ দেওয়া হয়েছে। কলকাতা শহরে S. R-এর মাধ্যমে ১৯০০ গ্রাম করে কলকাতার মানুষকে দেওয়া হচ্ছে। কলকাতার মানুষ বাংলাদেশের অন্যান্য অঞ্চল থেকে সুযোগ সুবিধা পাচ্ছেন। কিন্তু দুঃখের কথা আজকে কলকাতার মানুষ বাংলাদেশের যে খাদ্য সংকট সে কথা তারা চিন্তা করছেন না। বামপন্থীদের আহ্বানে আজকে হরতাল পালন করা হচ্ছে। আমরা জানি আজ অনেক দোকান পাট বন্ধ করে দেওয়া হয়েছে এর কারণ হল তা যদি দেওয়া না হয় তাহলে গুণ্ডামী হবে, আক্রমণ হবে এবং বাংলাদেশের খাদ্য আন্দোলনের নামে রাজনৈতিক চরিতার্থতা করা হবে। যে সমস্ত সংবাদ এসেছে তা খুবই মর্মান্তিক। সেজন্য আমাদের ভয় হচ্ছে যে এরা বাংলাদেশকে আজকে সর্বনাশের পথে নিয়ে যাচ্ছেন। কলকাতায় যদি আজকে S. R. না হত তা হলে কলকাতার গরীব মানুষকে ৩।৪ টাকা করে কিলো চাল কিনে খেতে হত। কলকাতায় মানুষের purchasing power বেশী এবং এখানে দুর্নীতি পরায়ণ লোকও খুব বেশী আছেন। কলকাতার মানুষ আজ খাদ্যের জন্য অতিষ্ঠ হয়েছেন এবং গ্রামের মানুষ তার চেয়েও বেশি অতিষ্ঠ হয়েছেন। কাজেই খাদ্যমন্ত্রী মহাশয় যে ষ্টেটুটারী Rationing করেছেন সেটা কলকাতার মানুষকে বাঁচিয়ে রাখবার জন্যই করেছেন। দুর্নীতি পরায়ণ ব্যবসাদারদের হাত থেকে কলকাতাকে বাঁচিয়ে রাখার জন্য তিনি এই ব্যবস্থা করেছেন। আজকে পশ্চিমবাংলা ও অন্যান্য অঞ্চলে যে খাদ্যনীতি চালু করা হয়েছে, গ্রামে সাধারণ মানুষের মধ্যে কাজ করে আমরা দেখছি—যে সমস্ত দিক বিবেচনা করে মুখ্যমন্ত্রী মহাশয় যে খাদ্যনীতি গ্রহণ করেছেন তাতে সহযোগিতার পরিচয় দিয়েছেন। খুব শক্ত মানুষ না হলে এবং খুব আস্থা না থাকলে আজকে খাদ্য আন্দোলন যে ভাবে চলেছে তাতে সব কিছু অটুট থাকতে পারে না। আজকে মানুষকে খাওয়াবার জন্য যে ভাবে চেষ্টা করা হচ্ছে তা সত্যই প্রশংসনীয়। এবং সেজন্য মুখ্যমন্ত্রীর এই খাদ্যনীতি গ্রহণ না করে পারি না।

[ 3-10—3-20 p.m. ]

আমি মালদহ জেলার প্রতিনিধি আজকে আমি মালদহ জেলা সম্বন্ধে বলছি। মালদহ জিলা একটা ঘাটতি অঞ্চল, সেখানে বাইরে থেকে গম ইত্যাদি খাদ্য নিয়ে এসে মালদহের মানুষদের

বছরে তিন চার মাস খাওয়ান হয়। মালদহ জেলাতে যে নূতন খাদ্য নীতি নেওয়া হয়েছে তাতে দেখছি ১০টি থানার ভিতর ৬টি থানাতে ১০ থেকে ১২ আনা লোক খাদ্য কিনে খাচ্ছে। আজকে সেখানে ৪টি থানাতে কোন আমন ধান হয় না। সেটা আউস অঞ্চল। সেখানে সিল্কের চাষ তুঁতের চাষ হয়। সেই ৪টি থানা অঞ্চলে খাদ্যের খুব ঘাটতি। যা উৎপন্ন হয় তাতে দুমাসের বেশী চলে না আজকে আমরা দেখতে পাচ্ছি যে মালদহ জেলায় যখনই খাদ্যনীতি চালু করা হয় বিভিন্ন গ্রামে যাতে এই নীতি সার্থক হতে পারে লেভি প্রথা সার্থক হতে পারে সেজন্য আমরা সভা সমিতি করেছিলাম। প্রথম দিকে দেখলাম এতে মুষ্টিমেয় কিছু জোতদারদের উপর আঘাত লাগায় তারা এই লেভি প্রথার বিরুদ্ধে খাদ্য নীতির সমালোচনা করেছিল, তারপর বিভিন্ন সভা সমিতিতে যখন সাধারণ মানুষকে এই খাদ্য নীতি সম্বন্ধে বললাম বুঝিয়ে তখন সাধারণ মানুষ জোতদারদের দ্বারা বিভ্রান্ত হয়নি। মালদহে যারা ছোট চাষী এবং কৃষক আছে তারা লেভির ধান দিয়েছে এবং সরকারকে সাহায্য করবার জন্য এগিয়ে এসেছে। এই ৩.৪ মাসের মধ্যে সেখানে একদিনের জন্যই কোন আন্দোলন করতে দেখিনি। যদি জোতদারদের ধান লেভিতে প্রকিওরমেণ্ট না করতে পারি তাহলে অন্যান্য অঞ্চলে রেশনিং করে খাদ্য সরবরাহ করবো কি করে? এই লেভি প্রথা যাতে সাকসেসফুল হয় এবং সার্থক হয় তারজন্য বামপন্থী দলকে একদিনও মাঠে ময়দানে সভা সমিতি করতে দেখিনি। এটা খুবই দুঃখের ব্যাপার। অপর দিকে তারা সাধারণ মানুষকে বিভ্রান্ত করেছে, তারা সহরের মানুষকে বেশী করে রেশন দেবার কথা বলেছে। এবং গ্রামের জোতদারদের সরকারের লেভি প্রথার বিরুদ্ধে বলেছে। এবং গরীব জনসাধারণকে বিভ্রান্ত করার চেষ্টা করেছে। যেখানে আমরা সভা সমিতি করতে পেরেছি সেই সমস্ত অঞ্চলে বিভ্রান্তি দূর করার চেষ্টা করেছি এবং অনেকদূর পর্য্যন্ত সার্থক হয়েছি। কিন্তু আজকে সত্যিই আমাদের দেশে সাধারণ মানুষের খাদ্য কষ্ট আছে। খাদ্যের কষ্টের কথা বলে মানুষকে বিভ্রান্ত করা যায়, উত্তেজিত করা যায় কিন্তু দেশের মানুষের যাতে সত্যিকার কল্যাণ হয় কিনা সেটা বিরোধী পক্ষের বন্ধুদের ভাবা উচিত। যে সমস্ত মানুষ জনসাধারণের কল্যাণ কামনা করেন দেশ খাদ্য সঙ্কট থেকে বেঁচে উঠুক এটা যারা চান তাদের দায়িত্ব আছে যাতে মানুষ না খেয়ে না মরে সেটা দেখার। আজকে যে হরতাল হচ্ছে তাতে আমি জানিনা দেশের মানুষের কি উপকার হবে কি কল্যাণ হবে। আমি দেখছি হরতালে খাদ্যের দাবী থেকে অন্যান্য দাবীই বেশী প্রকট হয়ে উঠেছে, রাজনৈতিক দাবীই প্রকট হয়ে উঠেছে। খাদ্য নিয়ে বিরোধ করতে গেলে সাধারণ মানুষের সুবিধা হবেনা, সাধারণ মানুষের কষ্টই হবে। যারা দেশপ্রেমিক মানুষ তাদের চিন্তা করতে হবে আমাদের মানুষের কষ্ট আছে দেশে খাদ্যের অভাব আছে আজকে তাই চাই একসঙ্গে বসে পরামর্শ করে বিরোধী দলকে নিয়ে তাদের কনষ্ট্রাকটিভ সাজেশন নিয়ে এমন নীতি বার করা উচিত যাতে এই অবস্থার মধ্য দিয়ে আমাদের দেশের লোককে বাঁচান যায়।

আমরা জানি বিভিন্ন জায়গায় কতগুলি পকেট আছে যার মাধ্যমে দেশের মানুষকে বিভ্রান্ত করা যায়। আমাদের সরকার যে বলিষ্ঠ খাদ্যনীতি গ্রহণ করেছেন তা থেকে কোন রকমেই পিছিয়ে আসা যায়না। এটা যদি বানচাল হয়ে যায় তাহলে দেশের লক্ষ লক্ষ মানুষ মারা যবে। আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় যাতে সেই অবস্থায় না পড়েন তার জন্য সরকারকে সাহায্য করা উচিত। এরজন্য আমার মনে হয় মাঠে ময়দানে সাধারণ মানুষের সঙ্গে মোকাবিলা করা উচিত এবং তাদের বোঝান উচিত আজকে বাস্তব অবস্থা কি এবং তারজন্য পথ কি। আমরা জানি কিছু কিছু ক্ষুদ্র ক্ষুদ্র অসুবিধা আছে সেগুলিকে বিরোধীদলের লোকেরা বড় করে তোলেন এবং মানুষকে বিভ্রান্ত করেন। আমি মালদহ শহরের ইংলিশ বাজারের কথা বলব সেখানে যারা জোতদার, যাদের ভেসটেড ইন্টারেষ্ট আছে, যারা নিজেরা চাষ করেনা, যাদের গ্রামে বাড়ী আছে—যেমন ডাক্তার, উকিল যারা নিজেরা চাষ করেন না, এমন অনেক লোক গাজল, বামনগোলা এবং হবিবপুরে আছেন। তাঁদের ৫।৭ বিঘা জমিতে ধান হয়েছে, কিন্তু সেগুলি আনতে তাঁদের অসুবিধা হচ্ছে। আমরা ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে বলেছিলাম লেভির ধান দেবার পর আমাদের এখানকার মানুষ গ্রামে যাবে কেন? গ্রামে গিয়ে এস. ডি. ও-র কাছে তাঁরা কাগজপত্র কেন দেখাবেন? আপনারা এটা শহর থেকে করে দিন। যারা শিক্ষিত লোক,

যাদের ভেস্টেড ইন্টারেষ্ট আছে, যাদের সাধারণ মানুষের উপর প্রভাব আছে তারা গরীব মানুষকে বিভ্রান্ত করছে এবং ওঁদেরও কোন অংশ নেই বলে তাঁদের চক্রান্তে ওরা বিপথে যাচ্ছেন। কংগ্রেস থেকে আমরা এম. এল. এরা গিয়ে এই কাজ করতে দেরী হয়ে যায়। সাধারণ মানুষকে এই যে বিভ্রান্ত করছে এতে দেশে একটা গণ্ডগোল হতে পারে। আমার নিজের দুঃখ হয় যে এই জিনিষটা তাঁরা কেন বুঝতে পারেননা? বামপন্থী লোক যাঁরা আছেন তাঁরা মুখে অফিসারকে গালাগালি দেনন', কিন্তু এম. এল. এ. যাঁরা আছেন তাঁরা বিভিন্ন জায়গায় গিয়ে লোকদের বিভ্রান্ত করবার চেষ্টা করে। এঁরা যাতে অন্য কোনরকমভাবে বিভ্রান্ত করতে না পারে, এই সুযোগ না পায় তার জন্য আমি মন্ত্রীসভায় দৃষ্টি আকর্ষণ করছি। তারপর, আমাদের মালদহ জেলার ৪টি থানায় কোন রকম আমন ধান হয়নি বলে তাদের অন্য জায়গার উপর নির্ভর করে থাকতে হয়। সেখানে ১৫০০ গ্রাম করে রেশন দেওয়া হচ্ছে এবং তাতে ৪টি জিনিস দেওয়া হয়। আমরা বলেছিলাম যে আপনারা ২ রকম জিনিস দিন। আমাদের ৭৫০ গ্রাম ধান, ৩০০ গ্রাম গম, ৬০০ গ্রাম আটা এবং ৩০০ গ্রাম ছোলা দেওয়া হয়। আমরা বলেছি গ্রামের গরীব মানুষ এই ৪টি জিনিস নিতে পারেনা কাজেই ২/৩টি জিনিস দিন। তারপর যারা হার্ড ওয়ার্কিং লেবার আছে তাদের এই ১৫০০ গ্রামে হয়না। আমাদের মালদহ জেলায় কম দিলেও হয়, কিন্তু ওঁদের বাড়িয়ে দিন। তারপর ছোট ছোট গ্রামে মুরী বন্ধ করে দেবার জন্য লোকের যে অসুবিধা হচ্ছে তার প্রতি দৃষ্টি দেবার জন্য আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[ 3-20—3-30 p.m. ]

**শ্রীদয়ারাম বেরী:** মাননীয় চেয়ারম্যান মহোদয়, আজকে যে ব্যয় বরাদ্দ আমাদের চিফ্ মিনিষ্টার তথা ফুড্ মিনিষ্টার আমাদের সামনে উপস্থাপিত করেছেন, তা আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। এখানে অন্যান্য সদস্যগণ যা বলেছেন তাতে দেখা যায় যে তাঁরা প্রায় সবাই এক বাক্যে স্বীকার করেছেন যে আমাদের সরকারের বর্তমান ফুড্ পলিসি ভাল। কিন্তু তাঁদের বণ্টন প্রণালী ঠিক নয়। খাদ্য বণ্টনের ভার যাদের উপর দেওয়া হয়েছে তাঁরা অনেকেই ঠিক মত কাজ করেন না, ফলে তাঁদের বিরুদ্ধে নানা রকম অভিযোগ উত্থাপিত হয়ে থাকে। সে সম্বন্ধে আমি দু-একটা কথা বলতে চাই। তাঁদের কার্যকলাপের দিকে তাকালে আমি বিস্মিত হয়ে যাই। অনেক অফিসার এমন ব্যবহার করেন লোকের সঙ্গে যে তারা আমাদের সরকারের শত্রু হয়ে যায়। এই সকল অফিসারদের জনসাধারণের সঙ্গে এ রকম খারাপ ব্যবহার করা মোটেই বাঞ্ছনীয় নয়। সুতরাং এখানে এমন ব্যবস্থা রাখা উচিত, যাদের ব্যবহারের দ্বারা খারাপ ফল হবে, তাদের দণ্ডিত করা হবে। যাদের ব্যবহার জনতার সঙ্গে ভাল হবে, তাদের পুরস্কৃত করা উচিত। এই দুই নিয়ম যদি না রাখা হয়, তাহলে কোন কাজই ঠিক ভাবে সম্পন্ন হবে না। আমার এ কথা বলার অর্থ হচ্ছে যে সব দিকে ঠিক ভাবে লক্ষ্য রেখে কাজ করতে হবে, তা না হলে তা সফল হতে পারে না। যেমন গরম তাওয়ার উপর রুটি প্রস্তুত হয়। কিন্তু তাওয়ার উপর রুটি বেশীক্ষণ থাকলে তা পুড়ে নষ্ট হয়ে যাবে, আটা নষ্ট হয়ে যাবে, আর খেতে পারবো না। ঠিক সেই রকম, আমাদের সমস্ত অফিসারদের কার্য-কলাপের উপর সর্বদা নজর রাখতে হবে, যে তাঁরা জনসাধারণের সঙ্গে ভাল ব্যবহার করছেন, না, মন্দ ব্যবহার করছেন।

তারপর দেখা যায় যে আমাদের সরকার ভাল বীজ সরবরাহের জন্য এবং সেচের জন্য বহু টাকা খরচ করছেন, এবং কৃষককে টাকা ধার দেবার জন্য ব্যবস্থা করেছেন। কিন্তু ঠিক টাইম মত এগুলি সাধিত হয় না। টাইম মত কৃষককে বীজ দেওয়া হয় না। বীজের জন্য বারবার চাইতে, চাইতে চাষীরা আকুল হয়ে ওঠে, বীজ চাষীরা সময় মত পায় না। ফসল ওঠবার সময় হয়ত তাদের হাতে বীজ গিয়ে পৌছায়। জলের জন্যও তাদের অত্যন্ত অসুবিধা ভোগ করতে হয়। যে জল যাচ্ছে জমির কাছ দিয়ে, তাও তারা পায় না। জলের অভাবে চাষীরা বহু জায়গায় চাষ করতে পারে না। এটা আমি দেখেছি। আমি একবার মাদ্রাজের গ্রাম পরিভ্রমণ করতে গিয়েছিলাম, সেখানে দেখেছি বড়, বড় পাইপ লাগান হয়েছে, তার ভিতর দিয়ে প্রচুর জল, মাদ্রাজ গভর্ণমেন্ট দিচ্ছেন

চাষের ক্ষেতে। আর একটা জিনিস সেখানে লক্ষ্য করেছি, যে একটা ফসল হয়ে গিয়েছে, সেই ফসল তুলে নিয়ে যাওয়া হচ্ছে এবং সঙ্গে সঙ্গে আবার সেখানে, তার মধ্যে আর একটা ফসল লাগান হচ্ছে। এই ভাবে তারা একটা জায়গায় দু তিনটা ফসল তুলছে। সুতরাং সেখানে যদি তারা দু-তিনটা ফসল একটা জমি থেকে তুলতে পারে, তাহলে কোন অজুহাত খাটতে পারে না, যে বাংলা দেশের চাষীরা একটা জায়গা থেকে তিনটি ফসল না করতে পারবে।

যদি চাষীদের ঠিক সময় মত, বীজ, সার দেওয়া যায় এবং ঠিক সময় মত তাকে ঋণ দেওয়া যায়, তাহলে বাংলা দেশের চাষীরা ভারতবর্ষের অন্য কোন প্রদেশের চাষীদের চেয়ে কম খাদ্য উৎপাদন করতে পারবে না। এ আমি নিশ্চয় করে বলতে পারি, কারণ সে অভিজ্ঞতা আমার আছে।

আজকে আমাদের বন্ধুরা যে ফুড্ আন্দোলনের নামে তথাকথিত ফুড্ আন্দোলন যেটা তারা জারী করেছেন, আসলে এটা ফুড্ আন্দোলন নয়, এ হচ্ছে ভোট আন্দোলন। এদের অবস্থা দেখে আমার একটা বাংলা প্রবন্ধ মনে পড়লো—"কারো পৌষ মাস, কারো সর্বনাশ"। এই পৌষ মাস যখন আসে তখন লেপ কম্বল যার যা থাকে, তাই দিয়ে সে শীতের মোকাবেলা করে, আর যাদের কাছে কম্বল টম্বল কিছু থাকে না, তারা সেই শীতেতে গরীব মানুষ যারা তারা প্রাণ হারায়। সুতরাং এ যে আন্দোলন হচ্ছে এ হচ্ছে রাজ্য প্রাপ্তির আন্দোলন। আর তাদের যে অধিকার দাবী করছে, যে কৈফিয়ৎ দিচ্ছে সে অত্যন্ত খারাপ। আজকে আমাদের বাংলাদেশে ফুডের বিশেষ অভাব ছিল না, সামান্য অভাব আছে বটে, কিন্তু এত অভাব নাই যার জন্য আমরা গাড়ী ট্রেন অফিস বাড়ী ইত্যাদি পুড়িয়ে দেব। যার জন্য আমরা অফিসে গিয়ে ছোট ছোট হাজার হাজার ছেলেকে ওখানে পাঠিয়ে দেব, এ কথা তাদের শিখিয়ে দেব—যে আমাদের অফিসারদের মারবে, যারা এখানে কাজ করে গরীব লোক, পুলিসের লোক—তাকে মারবো। সমস্ত কাগজপত্র ছিড়ে ফেলে দেব। এই সব কাজের জন্য যে গুলি চালাতে হয়েছে তার জন্য এমন কোন কংগ্রেসের লোক নাই যে দুঃখিত নয়। আমরা সত্যিকার দুঃখিত আছি। আমরা চাই যে ভারতবর্ষ সমস্ত দুনিয়ার সঙ্গে পাল্লা দিয়ে এগিয়ে যাক্। যেহেতু বামপন্থীদের হাতে কাজ নাই, সেইজন্য তারা চায় না দেশের ভাল হোক। তাদের হাতে রাজ্য আসুক—তাহলে সব ভাল হবে আর কংগ্রেসের হাতে রাজ্য থাকে তো সর্বনাশ হয়ে যাবে। এই হচ্ছে তাদের মত। আর যে ভাবে তারা কংগ্রেসের লোকের বাড়ী ঘর জ্বালিয়ে পুড়িয়ে দিচ্ছে তা দেখে আমি অবাক হয়ে যাচ্ছি। আমাদের কংগ্রেসের একজন বিধানসভার সদস্য—রমেন্দ্র কিশোর মল্লিক তিনি বাড়ীতে থাকেন না, আশ্রমে থাকেন। নিজের আশ্রমে তিনি ঘুমিয়ে আছেন রাত্রে, পিচকারী দিয়ে পেট্রোল ছড়িয়ে দিয়ে ভাল করে বাহির থেকে দরজা জানালা বন্ধ করে রাত্রি ১১টার সময় সেই আশ্রমে আগুন লাগিয়ে দেওয়া হয়েছে। তিনি ঘুমের ঘোরে হঠাৎ পেট্রোলের গন্ধ পেয়ে জেগে উঠে দেখলেন তার ঘরের চতুর্দিকে আগুন লেগে গেছে অনেক মুস্কিলে কষ্টে তিনি প্রাণ বাঁচিয়েছেন। আমাদের মন্ত্রী ফজলুর রহমান সাহেবের বাড়ীতে ফুড্ সমস্যার সমাধান হয়ে যাবে বলে আগুন ধরিয়ে দেওয়া হয়েছে। যারা ছোটখাটো কংগ্রেসের লোক কংগ্রেসের কাজ করে, তাদেরও এই রকম মারধোর করা হয়েছে। প্রায় ৮।১০ জন পুলিসমেন মারা গেছে এবং দেড়শো-দুশো পুলিসমেন আহত হয়েছে। এই সব হয়েছে ফুড্ সমস্যা ভাল করে দেওয়ার নামে। যদি এই সব করেও বাংলাদেশের ফুড্ সমস্যার সমাধান হতো, লোকে ভাল করে খেতে পারতো, তা হলে এই ক্ষতিতে আমরা কিছু মনে করতাম না। কিন্তু দুঃখের বিষয়—এর দ্বারা গভর্ণমেন্টের কোটী কোটী টাকা ক্ষতি হয়েছে। ইংরেজের সময় আমরা যে পথ গ্রহণ করতাম এখন বামপন্থীরা সেই পথ গ্রহণ করেছে। তখনকার গভর্ণমেন্টের অর্থ ছিল—আমাদের শত্রু গভর্ণমেন্ট। আর আজকে গভর্ণমেন্টের অর্থ হচ্ছে—martyrs গভর্ণমেন্ট, যারা দেশের জন্য অনেক কোরবাণি দিয়েছে, অনেক বলিদান করেছে, যারা দেশের স্বাধীনতা এনে দিয়েছে, তাঁরা এখন দেশের কর্তাকর্তা, তাঁদের মনে দেশপ্রেমের বন্যা প্রবাহিত হচ্ছে। তাঁরা প্রাণ দিয়ে জনতার ভাল করতে চান।

[3-30—3-40 p. m.]

তাদের প্রত্যেকের মনে যে প্রেমের বন্যা প্রবাহিত করছে তারা নিজেদের প্রাণ দিয়ে জনতার ত্রাণ করতে চায়। এবং এখনও সরকারের ক্ষতি পরের ক্ষতি মনে বোধ করছে। আজকে ভোটের রাজ—আজকে হয়ত ওঁরা ভোট পেতে পারেন আমরা অন্য জায়গায় হতে পারি, কিন্তু এই সম্পত্তি যদি নষ্ট করা সেটা ভারতবর্ষের সম্পত্তি নষ্ট করা এবং সেটা অত্যন্ত অন্যায়। এতে কোন food সমস্যার সমাধান হল না, বরং আমাদের ভারত রাষ্ট্র একেবারে দুঃখে ডুবে যাবে। এই জিনিষ বাংলাদেশের লোককে আমি বুঝাতে চাই। এখন ত্রাসের রাজ চলছে এই যে আজকে হরতাল, কালকে ওরা বলবে খুব শান্তিপূর্ণ হরতাল হয়েছে এবং বাংলাদেশের লোক কংগ্রেসকে অত্যাচারী মনে করে এই হরতাল করেছে। কিন্তু হরতাল যে কি করে হয় সে আমি ভাল করে জানি। আমি দোকানদারদের হাজার হাজার দোকানদার আমাকে বলল যদি গভর্ণমেণ্ট আমার দোকান রক্ষা করতে পারে তাহলে কোন সময় দোকান বন্ধ করতে চাই না। ট্রাম কেন ট্রাম কোম্পানী ট্রাম বন্ধ করেছে? তাদের আশঙ্কা রয়েছে আজকে যদি ট্রাম বের করি ট্রাম পুড়িয়ে দিতে পারি। ট্যাক্সি চালক ট্যাক্সি বের করতে চায় না তার ভয় বের করলে ট্যাক্সি পুড়িয়ে দিতে পারে। আজকে আমাদের সংবাদ পত্র তার যত লেখা উচিৎ তত লেখেন না—এর বিরোধিতা যত হওয়া উচিৎ সেই সংবাদ পত্রগুলি করছে না। এটা দুঃখের কথা। তারা ভয়ে ভীত। কালকে আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে সেই সংবাদপত্রের একজন ২০।২৫ বছরের পুরাতন কর্মী পত্রিকার গাড়ীতে যাচ্ছিল সেই বাস পুড়িয়ে দিয়ে তাকে মেরে ফেলা হয়েছে। এতে তো food সমস্যার সমাধান হবে না। আশ্চর্যের বিষয় এই ভুলের পথে বাংলা দেশের ছাত্র সমাজকে এরা চালিয়ে নিয়ে যাচ্ছে। ছাত্র সমাজের কাছে আপনার মাধ্যমে আবেদন জানাব যে পথ ধরা হয়েছে সে পথে food সমস্যার কোন সমাধান হবে না। এতে দেশের অপার ক্ষতি হবে। আমরা শোকে দুঃখে নিমগ্ন হব। এই কথা আমি বলছি আর বলছি যেগুলি আমরা আজকে আলোচনা করেছি—যে সব ভুল ধরেছি সেই ভুলগুলিকে আমাদের মন্ত্রী মহাশয় স্বীকার করবেন এবং সে সম্পর্কে ব্যবস্থা করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রফুল্লচন্দ্র সেন:** মাননীয় সভাপতি মহাশয়, আমি যে দু'টি বরাদ্দ উপস্থিত করেছি তার একটা হল ১,৪৮,৬৬,১৯,০০০ টাকা, আর একটি হল ৫ কোটির মত, ৪,৫৭,০৫,০০০ টাকা।

প্রথমটিতে আমাদের ধান, চাল, গম এবং অন্যান্য খাদ্য দ্রব্য সংগ্রহের জন্য। এই ১৪৮ কোটি টাকার মধ্যে ১২০ কোটি ধরা হয়েছে ধান চালের জন্য। এতে আমরা কত চাল সংগ্রহ করতে পারবো তার হিসাব করে দেখলাম যে ১৫ লক্ষ টনের মত চালের মূল্য হচ্ছে ১২০ কোটি টাকা। আর গম আমরা যে ২৭ কোটি টাকার কিনবো ১২০ কোটি টাকার চাল কিনবার পর, এতে দেখা যাচ্ছে যে ৬ লক্ষ টনের মত গম আমরা কিনবো। তার মানে হচ্ছে আমরা যে গমটা ময়দা তৈরী করবার জন্য ফ্লাওয়ার মিলকে দিই তার জন্য আমাদের টাকা দিতে হয় না, ফ্লাওয়ার মিলের মালিকরাই সেই টাকা দেয়। সেজন্য সেটা এর মধ্যে ধরিনি। আমাদের পশ্চিমবাংলায় এ বছরে আপনারা সকলেই জানেন এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও জানেন যে ৪৯ লক্ষ টন চাল হয়েছে। আমরা সব সময় শতকরা ১০ ভাগ বীজের জন্য, অন্যান্য যে সমস্ত অপচয় হয় তার জন্য বাদ দিই। অর্থাৎ ৪৯ লক্ষ টন যে চাল হয়েছে তার মধ্যে আমাদের ব্যবহারে আসবে খুব বেশী যদি হয় ৪৪ লক্ষ টন। কেন্দ্রীয় সরকার আমাদের বলেছেন যে ১ লক্ষ টন চাল তাঁরা দেবেন। এই নিয়ে আমাদের অনেক আলোচনা হয়েছিল। ভারতবর্ষের অন্যান্য যেগুলি উদ্বৃত্ত প্রদেশ, যেমন অন্ধ্র, মাদ্রাজ, মধ্যপ্রদেশ, উড়িষ্যা, এদের ফসল এবারে ভাল হয়নি। কাজে কাজেই আমাদের চাল সংগ্রহ ভারতবর্ষের উদ্বৃত্ত প্রদেশ থেকে খুব বেশী করা হবে না। তবে কেন্দ্রীয় সরকার আপ্রাণ চেষ্টা করছেন যাতে বাইরে থেকে বেশী পরিমাণে চাল সংগ্রহ করতে পারেন। যতই তাঁরা চাল সংগ্রহ করতে পারুন না কেন আমাদের পশ্চিমবঙ্গের জন্য ৩ লক্ষ টনের বেশী তাঁরা দিতে পারবেন না। তাহলে এই ৪৯ লক্ষ টন থেকে ৫ লক্ষ টন বীজ এবং অন্যান্য বাবদ বাদ গেলে থাকে ৪৪ লক্ষ টন, আর কেন্দ্রীয় সরকার

দিচ্ছেন ১ লক্ষ টন, মোট হচ্ছে ৪৫ লক্ষ টন চাল। কেন্দ্রীয় সরকার আমাদের জানুয়ারী মাসে তত বেশী দিতে পারেননি। ফেব্রুয়ারীতে ২০ হাজার টনের বেশী দিতে পারেননি। মোটামুটি যদি আমরা ১০ লক্ষ কি ১১ লক্ষ টন গম পাই তাহলে আমি হিসাব করে দেখছিলাম সমস্ত যে চাল হয়েছে তা যদি বাজারে আসে অর্থাৎ আমাদের হাতে আসে আর গম যেটা কেন্দ্রীয় সরকার দেবেন সেটা ত আমাদের হাত থেকে বিতরণ হয় আর এক লক্ষ টন যে চাল দেবেন তাও আমাদের হাত থেকে বিতরণ হবে, এই সমস্ত যদি আমাদের হাতে আসে তাহলে দৈনিক মাথা পিছু ১৩ আউন্সও পড়ে না। আর আমাদের পশ্চিম বাংলায় যে সমস্ত উদ্বৃত্ত কৃষক আছে তাদের সমস্ত খাদ্য কখনই সংগ্রহ করা সম্ভবপর নয়, কারণ তারা ১৮ আউন্স খাবেই, ২০ আউন্সও খেতে পারে। এর আগে আমাদের অধ্যাপক মহালনবিশ একটা হিসাব করেছিলেন যে আমরা কত খেতে পারি। তিনি দেখিয়ে ছিলেন তণ্ডুল জাতীয় খাদ্য আমরা ১৮ আউন্স পর্যন্ত খেতে পারি। পাই বা না পাই সেটা আলাদা কথা কিন্তু যেখানে আমাদের ১৮ আউন্স পর্যন্ত প্রয়োজন তণ্ডুল জাতীয় খাদ্য সেখানে সব যদি সরকারের হাতে আসে এবং সংগ্রহ করে সরকার যদি বণ্টন করেন তাহলে মাথা পিছু ১৩ আউন্সের বেশী হয় না। আমি আগেই বলেছি কৃষক এর কাছ থেকে সব ধান নেওয়া সম্ভবপর নয়। কাজে কাজেই আমরা সহরাঞ্চল, শিল্পাঞ্চলকে বিধিবদ্ধ র‍্যাশানিং এর আওতায় এনেছি। আমাদের গত বছরে লোক সংখ্যা ছিল ৭২ লক্ষ, এ বছরে হয়েছে প্রায় ৮৪ লক্ষ লোক, আমরা যে চাল এবং গম দিচ্ছি এবং পাউরুটি এমনিই দেওয়া হচ্ছে অর্থাৎ কুপনের মারফত তাদের নিতে হয়না, তাতে মোটামুটি তারা গড়ে ১০ আউন্স করে পাচ্ছে। আমাদের পশ্চিমবঙ্গে যা চাল হয়েছে তা যদি আমরা সমান ভাবে বণ্টন করে দিই, ধরুন বাইরে থেকে আমরা কিছু গম এবং চাল পেলাম না, তা হলে মাথা পিছু ৯ আউন্স করে মাত্র আমাদের চাল হয়। অর্থাৎ পশ্চিমবঙ্গ যদি একটি স্বাধীন রাজ্য হতো, খাদ্য সমস্যার ভার যদি আমাদের উপর থাকতো, আমাদের যদি আর্থিক অবস্থা ভাল না হতো এবং সমস্ত ফসল যা উৎপন্ন হয়েছে সেটা যদি আমরা লোকের কাছ থেকে নিতে পারতাম, যেটা নেওয়া অসম্ভব, তাহলে সেটা মাথা পিছু ৯ আউন্স হতো। এটা সকলেই জানেন, উৎপাদক যে সে বেশী খাবেই, বিশেষ করে যারা উদ্বৃত্ত কৃষক তারা চেষ্টা করবে ভাতে এবং মুড়িতে মিলিয়ে ১৮ আউন্স খেতে।

[ 3 40—3-50 p. m. ]

আমরা বিধিবদ্ধ রেশনিং এলাকায় ১০ আউন্স করে গম এবং চাল দিচ্ছি এবং পাউরুটি বিনা কুপনে বাজারে পাওয়া যাচ্ছে। আমরা এ বছরে ভেবেছি ১৫ লক্ষ টনের মত চাল সংগ্রহ করবো। এই নিয়ে নানা রকম তর্ক উঠেছে, যেখানে ৪৪ লক্ষ টন চাল উৎপন্ন হল সেখানে যেটা বাজারে আসে সাধারণতঃ যাকে বলে মার্কেটেবল সারপ্লাস তার পরিমাণ কত। যদি শতকরা ২৫ ভাগ হয় তাহলে ৪৪ লক্ষ টনের মার্কেটেবল সারপ্লাস হচ্ছে ১১ লক্ষ টন। সেজন্য আমাদের বিভাগের অনেক কর্মচারী বলছেন যে ১১ লক্ষ টনের বেশী সংগ্রহ করতে হয়ত পারা যাবে না। মার্কেটেবল সারপ্লাস কখনও বেশী সংগ্রহ করা যায় না, তা করতে গেলে যার যতটুকু ধান আছে তা আমাকে নিয়ে আসতে হবে। কাজে কাজেই আমরা হিসাব করে দেখছিলাম যদি আমরা ১১ লক্ষ টন মার্কেটেবল সারপ্লাস সংগ্রহ করতে পারি আর ১ লক্ষ টন চাল যদি কেন্দ্রীয় সরকার আমাদের দেন তাহলে দাঁড়াচ্ছে ১২ লক্ষ টন, আর ১০।১১ লক্ষ টন গম যদি আমাদের দেন তাহলে আমরা বর্তমানে যে লোককে রেশনিংএর আওতায় এনেছি এটা হয়ত চালাতে পারব। অর্থাৎ আমরা বিধিবদ্ধ রেশনিং এলাকায় প্রায় ১০ আউন্সের মত দৈনিক দিতে পারব। অন্যান্য এলাকার জন্য আমরা চেষ্টা করছি, আমাদের পক্ষে যদি সম্ভবপর হয় তাহলে আমরা ১০ আউন্স দেব, ৯ আউন্স দেব। কিন্তু তার মধ্যে আমরা দুটো ভাগ করে নিয়েছি, যেমন উদ্বৃত্ত জেলা বা উদ্বৃত্ত অঞ্চল, ঘাটতি জেলা বা ঘাটতি অঞ্চল। আমাদের মোটামুটি ভাবে বলতে গেলে পশ্চিমবঙ্গের ১৫টি জেলার মধ্যে ৯টি জেলা হচ্ছে ঘাটতি আর ৬টি জেলা হচ্ছে উদ্বৃত্ত। অবশ্য ঘাটতি জেলার মধ্যে কোন কোন অঞ্চল আছে ছোট, বাড়তি, উদ্বৃত্ত, যেমন মুর্শিদাবাদ জেলা সামগ্রিক ভাবে ঘাটতি জেলা কিন্তু কাঁথি মহকুমা যদি ধরি তা হলে কাঁথি মহকুমা উদ্বৃত্ত। আমরা

এটা লক্ষ্য করেছি যে উদ্বৃত্ত অঞ্চলে সরকার যে মূল্য নির্ধারণ করেছেন, দু' একটা জায়গায় হয়ত এদিক ওদিক একটু আছে, কিন্তু মোটামুটি ভাবে উদ্বৃত্ত অঞ্চলে সরকার যে মূল্য নির্ধারণ করেছেন সেই মূল্যে খোলা বাজারে চাল পাওয়া যাচ্ছে। পুরুলিয়ায় পাওয়া যাচ্ছে, বাঁকুড়াতে পাওয়া যাচ্ছে, মেদিনীপুরের যে যে জায়গাগুলি উদ্বৃত্ত সেখানে পাওয়া যাচ্ছে, বীরভূমে পাওয়া যাচ্ছে এবং এমন কি বর্ধমানের যে সব অঞ্চল উদ্বৃত্ত, যেমন আসানসোল উদ্বৃত্ত নয় সেখানে পাওয়া যাচ্ছে না, কিন্তু যে সব অঞ্চল উদ্বৃত্ত সেখানে পাওয়া যাচ্ছে, দিনাজপুরে পাওয়া যাচ্ছে, আবার মুর্শিদাবাদ জেলা সামগ্রিক ভাবে ঘাটতি হওয়া সত্ত্বেও কাঁথি মহকুমায় সরকার যে মূল্য নির্ধারণ করে দিয়েছেন সেই নির্ধারিত মূল্যে চাল পাওয়া যাচ্ছে। আমি শুনে আশ্চর্যান্বিত হলাম যখন আমাদের পূর্ত মন্ত্রী মহাশয় বলছিলেন যে জলপাইগুড়ি যদিও ভয়ানক ঘাটতি জেলা তাহলেও জলপাইগুড়ি জেলার কোন কোন জায়গায় খোলা বাজারে সরকার নির্ধারিত মূল্যের কাছাকাছি চাল পাওয়া যাচ্ছে। এখানে আমরা সেজন্য দুটো ভাগ করেছি, আমরা বলেছিলাম যে ক শ্রেণীর সমস্ত লোককে যত তাড়াতাড়ি পারি রেশন দেব, ঘাটতি অঞ্চলে এখনই দিতে হবে। ঘাটতি অঞ্চলে প্রায় ৯০ লক্ষ লোক 'ক' শ্রেণীভুক্ত আছে এবং আমাদের উদ্বৃত্ত অঞ্চলেও প্রায় ৫০ লক্ষ লোক 'ক' শ্রেণীভুক্ত আছে। এখন আমরা সব মিলিয়ে উদ্বৃত্ত অঞ্চলে কম এবং ঘাটতি অঞ্চলে বেশী করে দিচ্ছি প্রায় ১ কোটির কিছু কম লোককে আমরা মডিফায়েড রেশন দিচ্ছি অর্থাৎ ৭ শো গ্রাম করে গম আর ৫ শো গ্রাম করে চাল দিচ্ছি। অবশ্য আমরা চেষ্টা করছি এটা বাড়াতে পারি কিনা। মুর্শিদাবাদ জেলার যেগুলি ঘাটতি অঞ্চল তার সব জায়গায় দিতে পারিনি, কিন্তু সদর মহকুমার ১ লক্ষ ১৯ হাজার লোককে মডিফায়েড রেশন দিচ্ছি জঙ্গিপুরে ২ লক্ষ ৮১ হাজার লোককে মডিফায়েড রেশন দিচ্ছি, কাঁদি উদ্বৃত্ত সে জন্য কম দিচ্ছি মাত্র ২ হাজার ৭৩৪ জনকে দিচ্ছি।

লালবাগে ২,৭০,৪৬০ জনকে আমরা মডিফায়েড রেশন দিচ্ছি—অর্থাৎ মুর্শিদাবাদে প্রায় ৬ লক্ষের উপর লোককে আমরা মডিফায়েড রেশন দিচ্ছি। উদ্বৃত্ত পকেট মাত্র ২,৭৩৪টি যেখানে আমাদের নির্ধারিত মূল্যে চাল পাওয়া যাচ্ছে। বাঁকুড়ায় আমাদের নির্ধারিত মূল্যে চাল পাওয়া যাচ্ছে। কাজেই সেখানে এত তাড়াতাড়ি মডিফায়েড রেশন দেবার প্রয়োজন নেই। আমাদের মেদিনীপুর জেলার কোন কোন জায়গা আছে যেখানে নির্ধারিত মূল্যের চেয়ে বেশী দাম আছে সেখানে মডিফায়েড রেশন দিতে হবে। আমরা শুনেছি কেন্দ্রীয় সরকার বেশী করে গম দেবেন—কি পরিমাণ পাবেন তা আমি জানি না। আমরা যদি ১ লক্ষ কি এক লক্ষ ১০ হাজার টন গম পাই তাহলে গম আমরা সবত্রই কোন শ্রেণী না করে লোককে দিতে পারবো। যার যতটা প্রয়োজন তিনি নিন—কাজে কাজেই যারা উদ্বৃত্ত তাঁদের যখন গম খাওয়ার কারও কারও অভ্যাস হয়ে গেছে তখন তাঁরা যদি গম খান বা গম জাত আটা বা ময়দা খান তাহলে তারা তাঁদের উদ্বৃত্ত চাল আমাদের সরকারের কাছে দিতে পারবেন। আমাদের লেভি বাবদ যেটা পাওনা তা দিয়ে তাঁদের যদি উদ্বৃত্ত থাকে তা বাজারে ছাড়তে পারেন। এখন লোকে বলে চালের দাম কত হবে—ধানের দাম কত হবে—এবিষয়ে তর্ক আছে। আমি অনেকবার এখানে বলেছি যে আমরা সবদিক বিবেচনা করে এই ধানের মূল্য নির্ধারণ করেছি। সাড়ে ১৪ টাকা সাধারণ, সাড়ে ১৫ টাকা মিহি, সাড়ে ১৬ টাকা অতি মিহি কমন ফাইন আর সুপার ফাইন এবং তার মধ্যে আবার ধুলো-টুলো থাকে, ভিজে থাকে এবং আমরা দেখেছি আমরা সেখানে ধূলার জন্য একটু বাদ কম দিই, ভিজে থাকার জন্য বেশী দিই—তাতে দেখা গেছে সব যদি হিসাব করা যায় তাহলে আমাদের ধানের মূল্য হবে ১৬ টাকার, ১৭ টাকার উপর এবং অতি মিহিটা হবে ১৮ টাকার উপর। সে দিক দিয়ে যদি আমরা দৃষ্টি দিই তাহলে আমরা দেখবো যে ধুলা বাদ দিয়ে ধানের দাম আমরা সাড়ে ১৪ টাকা দিচ্ছি না, ১৬ টাকা দিচ্ছি কমন, মিহির দাম সাড়ে ১৫ টাকা দিচ্ছি না, ১৭ টাকা দিচ্ছি আর অতি মিহির দাম প্রায় ১৮ টাকার কাছাকাছি দিচ্ছি। কাজে কাজেই আমাদের মূল্য নির্ধারণ এইভাবেই হয়েছে। আমি আর একটা যে দাবী উত্থাপন করেছি—যাতে ৪ কোটি ৫৭ লক্ষ টাকা চেয়েছি আমাদের খাদ্য এবং সরবরাহ বিভাগ চালাবার জন্য। অনেক খরচ হয়েছে, এই খরচের একটা অংশ কেন্দ্রীয় সরকার দেবেন বলেছিলেন—আমি দেখছিলাম হিসাব করে যে আমাদের খাদ্য বিভাগ বাবদ অর্থাৎ প্রকিওরমেন্ট

ডিষ্ট্রিবিউসন, ইন্সপেকসন ইত্যাদি কাজ করবার জন্য আমাদের খরচ হবে আগামী বছর ৪ কোটি ১৩ লক্ষ টাকা। আগে একটা কথা হয়েছিল কেন্দ্রীয় সরকার যেখানে যেখানে বিধিবদ্ধ রেশনিং হবে সেখানে তারা অর্দ্ধেক খরচ দেবেন। তাঁরা বললেন যে না, যখন যুদ্ধ হোল পাকিস্তানের সঙ্গে তার পরে তাঁরা বললেন, আমরা দিতে পারবো না। ৪ কোটি ১৩ লক্ষ টাকা কোথা থেকে আমরা পাবো? কাজে কাজেই আমাদের ধান থেকে যে চাল উৎপন্ন হচ্ছে সেখানে সেই চাল উৎপাদনের খরচ একটু বাড়িয়ে দিয়েছি। অর্থাৎ যারা মিল করে তাদের একটু বেশী দিচ্ছি, যে বিক্রি করে রিটেলার তাকে একটু বেশী দিচ্ছি। কেন না, তার গাড়ীভাড়া খরচ বেড়েছে। কাজে কাজেই আমাদের দেশের লোকের জন্য এই করছি যাতে ন্যায্য দরে নির্দ্ধারিত পরিমাণ চাল বা গম তারা পায় এবং তার জন্য আমাদের এত টাকা ব্যয় করতে হচ্ছে। আমরা সেইজন্য মনে করছি যে মোটামুটিভাবে আমাদের যাতে বেশী লোকসান না হয় সেদিক দৃষ্টি রেখে আমরা কাজ করবো। আপনি যদি গ্রাণ্ট নং ৫০ দেখেন এবং তার হিসাবএ সবুজ বই লাল বইয়ে যা আছে তা দেখেন তাহলে দেখবেন যে আমাদের সব করে টরে বোধ হয় ১ কোটির উপর লাভ হয়তো হতে পারে। কিন্তু আমাদের খরচ হচ্ছে ৪ কোটির উপর। এবং শেষ পর্য্যন্ত হিসাব কি দাঁড়াবে আমরা জানি না, তবে আমরা চেষ্টা করছি যাতে এই কাজটা মোটামুটিভাবে এই কারবার থেকে চলে যেতে পারে। এতে সরকারের মুনাফা করবার কোনো ইচ্ছে নেই। সেইজন্য আমি আগেই বলেছি আমরা ৮৪ লক্ষ লোককে বিধিবদ্ধ রেশন দিচ্ছি আর প্রায় ১ কোটি লোককে আমরা সংশোধিত রেশন দিচ্ছি-এটা ধীরে ধীরে বাড়তে বাড়তে আমি যতদূর দেখছি দেড় কোটির উপর হয়ে যাবে। সংশোধিত রেশনিংয়ের আওতায় এরা থাকবে আর বিধিবদ্ধ রেশনিংয়ে ৮৪ লক্ষ দাঁড়াবে। আমাকে কেউ কেউ জিজ্ঞাসা করছিলেন যে বিধিবদ্ধ রেশনিং আরও প্রসারিত হবে কিনা। অবশ্য আমাদের ভেবে দেখতে হবে যে আরও বাড়ানো সম্ভব কিনা। এখন আমরা মনে করছি যে ৮৪ লক্ষ লোকের মধ্যে যদি আবদ্ধ থাকে তাহলে আমরা সমস্ত জিনিষটা আয়ত্তের মধ্যে আনতে পারি। এপর্যন্ত আমরা প্রায় সাড়ে ৬ লক্ষ টন ধান সংগ্রহ করতে পেরেছি। আগেই এখানে আমি বলেছিলাম যে গরীব চাষী যারা তারা ধান কাটবার অল্প দিনের মধ্যে অল্প মূল্যে ধান বিক্রী করতে বাধ্য হয়। বড় বড় চাষীরা উৎপাদন ধরে রেখে দিতে পারে—তারা বলে ১৬ টাকা হোক, ১৮ টাকা হোক, ২৫ টাকা মণ হোক। কিন্তু আমাদের গরীব চাষীরা বিক্রি করতে বাধ্য হোত ৭,৮।৯ টাকায়—ধান কাটবার অল্প সময়ের মধ্যে—হয়তো ১০।১৫ দিনের মধ্যে। আমরা আমাদের সমবায় বিভাগকে বলেছিলাম, তোমরা এটা কেনবার ব্যবস্থা কর। গরীব যেটা বিক্রি করছে সেটা ধান কল কিনছে বা বড় চাষী কিনে রাখছে গরীবদের কাছ থেকে—এটা তোমরা কেন। এটা তো নূতন জিনিস, সমগ্র দেশ জুড়ে কেনা, এর আয়োজন করা, ব্যবস্থা করা, এর গুজন করা গ্রামের ভিতর টাকা দেওয়া মুখে বলা যত সহজ, কাজে তত সহজ নয়। আমরা অনেক ভেবে চিন্তে ঠিক করেছিলাম যে আচ্ছা বাপু তোমরা দেড় লক্ষ টন কেন। আপনি শুনলে আশ্চর্য হবেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে আমাদের সমবায় বিভাগ ৩ লক্ষ টন ধান কিনেছে এই রকম গরীবের কাছ থেকে অর্থাৎ এই ধানটা যেতো যাদের আমরা বলি বড়লোক তাদের কাছে। এরা শোষিত হোত। আজকে এদের আমরা ন্যায্য দাম দিয়েছি। যেখানে তারা ৮ টাকা ৯ টাকা মণ পেত সেখানে তারা সাড়ে ১৪, সাড়ে ১৫, সাড়ে ১৬ টাকা পেয়েছে এবং আমাদের হিসাব মত ধুলা ইত্যাদি ধরলে পর তার চেয়ে দেড় টাকা বেশী তারা পেয়েছে। কাজেই গরীব কৃষকরা উপকৃত হয়েছে। আমরা বলেছিলাম লেভি করবো উপর দিকে এবং যাদের কিছু উদ্বৃত্ত থাকে, তাদের মধ্যে কত উদ্বৃত্ত আছে না আছে হিসাব না করে আমরা একটা লেভির অঙ্ক করেছিলাম। আমি পরে বিবেচনা করে দেখলাম যে না যেখানে সেচের ব্যবস্থা আছে সেখানে ৫ একর পর্যন্ত লেভির নোটিশ দিয়ে আমরা ক্ষান্ত হবো। আর যেখানে সেচের ব্যবস্থা নেই সেখানে ৭ একর পর্যন্ত লেভির নোটিশ দিয়ে আমরা ক্ষান্ত হবো। আমাদের লেভির দরুন যে ধান তা এখন আরম্ভ হয়েছে আদায় হতে। কিন্তু এ নিয়ে অনেক আপত্তি আছে। যাদের ধরে রাখবার ক্ষমতা আছে, স্বার্থ আছে, যেখানে ভেষ্টেড ইনটারেষ্ট আছে বরাবরই সেখানে একটু বাধা পেতে হয়, যুদ্ধ করতে হয়। অন্যান্য দেশে ভেষ্টেড ইন্টারেষ্ট যাদের আছে তাদের সঙ্গে যুদ্ধ করতে হয়েছে। যেমন

রাশিয়ায় বা চায়নায় এদের গুলি করে হত্যা করেছে, না হয় ফাঁসি দিয়েছে—তাদের সমস্ত কিছু কেড়ে নিয়েছে। কুলাকদের সম্বন্ধে বলা হোত—কুলাকদের প্রথমে লেনিন বলেছিলেন তোমাদের গায়ে হাত দেবো না—তোমরা বড় লোক হও কিন্তু ষ্টালিন বলেছিলেন আমি কালেকটিভ ফার্মিং করবো, তখন তাঁর গ্রেন পারচেজ স্কীম সফল হোল না। খুব শক্ত-গৃহস্থদের কাছ থেকে রেড আর্মির লোক পাঠিয়েও ফসল আদায় করা যায়নি। তিনি তখন বললেন কুলাকদের থাকতে হবে না। তখন কুলাক নিধন পর্ব আরম্ভ হোল। আমাদের দেশ গণতন্ত্র সম্মত দেশ। আমাদের দেশ থেকে জমিদারী প্রথা লোপ পেয়েছে, আমরা সেটা শান্তিপূর্ণ ভাবে আইনসঙ্গত উপায়ে করেছি, বৈধভাবে করেছি। আমাদের দেশে যে ৬০০র উপর বড় বড় রাজামহারাজা ছিলেন তাঁদের সঙ্গে আমরা শান্তিপূর্ণভাবে ব্যবস্থা করেছি ; সামঞ্জস্য রেখেই করেছি। আমরা চাই আমাদের দেশে এই যে এক একটা বিপ্লব হবে তা শান্তিপূর্ণভাবেই হবে। খানিকটা আমরা নিশ্চয়ই আইনের সাহায্য নেবো সে বিষয়ে সন্দেহ নেই।

আজ আমাদের দেশের যাঁরা বড় চাষী তাঁরা নিশ্চয় ভাবনায় পড়ে যাবেন কেননা তাঁরা ১৮ টাকা দাম হলে খুশী হতেন না। কারণ আমরা গত বছর শুনেছি ৪০ টাকা মণ তাঁরা ধান বিক্রী করেছেন গত বছর আমরা যে ধান নিয়েছিলাম অর্দ্ধেক ধান নিয়েছিলাম—তাতে আমরা গত বছর ৬২ লক্ষ টন চাল পেয়েছিলাম ৫০% নিয়ে। বাকীটা বাজারে বিক্রী করেছে ৪০.৫০.৬০.৭০ টাকায়। গত বছর আমাদের উৎপাদন হয়েছিল ৫৭ লক্ষ টন, কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন ৩ লক্ষ টন চাল, আমরা গত পেয়েছিলাম প্রায় ৮ লক্ষ টন। এতে গত বছর আমাদের দেশে খাদ্যের অভাব হয়নি, মূল্য বৃদ্ধি হয়নি কেউ বলবেন কি ? কেউ বলবেন না। নিশ্চয়ই খাদ্যের অভাব হয়েছিল। আমরা কলকাতা শহরের শিল্পাঞ্চলে বিধিবদ্ধ রেশনিং করেছিলাম বলে এই এলাকায় তত গোলমাল সৃষ্টি হয় নি—মূল্য বৃদ্ধি হয়েছিল। এবার আমরা কি চাচ্ছি ? এবার আমরা চাচ্ছি কেউ কালোবাজারে বিক্রী করতে পারবে না। কিন্তু এটা সম্ভবপর হবে যখন সকলে মিলে সাহায্য করব। আমরা রাশিয়া বা চীনের মত বড় চাষীকে বধ করছি না, খুন করছি না, আমরা তাদের বলতে চাই এটা করতে হবে দেশের স্বার্থের জন্য। দেশে যে নূতন অর্থনীতি, নূতন সমাজ ব্যবস্থা আমরা আনতে চাই সেই বিপ্লবে তোমরা আমাদের সহযোগী হও। অনেকে এটা বুঝেছেন এবং অনেক জায়গায় আমরা এটা দেখেছি, আমি আনন্দের সঙ্গে বলতে চাই যে বহু চাষী তারা লেভী দিয়ে দিয়েছে। আমার কাছে সেদিন একজন কৃষক এসেছিলেন, তাঁর প্রায় ৩০ বিঘা জমি আছে। তাঁর উপর যা লেভী হয়েছে তিনি বললেন তার দ্বিগুন তিনি দেবেন কারণ তাঁর এত দরকার নেই। তিনি বললেন, আমার উপর যা লেভী হয়েছে আমি তার দ্বিগুণ দেব। কারণ আর সকলের সঙ্গে আমাকে ভাগ করে খেতে হবে এই যদি মনোভাব হয় তাহলে আমাদের যাঁরা বড় চাষী আছেন তাঁদের B. D. O. অফিস ঘেরাও করে লেভীর কাগজপত্র পুড়াবার দরকার হবে না। খাদ্য আন্দোলনের নাম করে লেভীর কাগজপত্র কেন পুড়াতে যাবো ? এতে দেশের কল্যাণ হবে না, মূল্য কমবে না, গরীবদের স্বার্থ রক্ষিত হবে না। আমি সর্বত্র দেখেছি যেখানে যেখানে গোলমাল হয়েছে খাদ্য আন্দোলনের নামে সেখানে লেভীর কাগজপত্র পোড়াবার জন্য একটা মস্ত বড় আগ্রহ দেখা গেছে। লেভীর কাগজপত্র পোড়ালে বড় কৃষক যারা তাদের সুবিধা হতে পারে কারণ লেভীর কাগজপত্র পুড়ে গেলে আর লেভী দেবার দরকার নেই। এই সুযোগে কালোবাজারীরা বেশী মূল্যে জিনিষপত্র বিক্রী করতে পারে। আমাদের বর্তমান যে খাদ্যনীতি যে সম্বন্ধে যাঁরা বিরোধীতা করেন তাঁদের জিজ্ঞাসা করি আপনারা অন্য কোন একটা বিকল্প পরিকল্পনা দিন। তাঁরা দিতে পারেননি। আবার কেউ বলেন সমস্ত ছেড়ে দিন বাজারে জিনিষ আসুক। তখন বাজারে জিনিষ আসবে তার দাম যে ৬।৭ টাকা হবে—এ প্রতিশ্রুতি কে দিতে পারে ? তার জন্য যে দুর্ভিক্ষ হবে তখন কে সামলাবে ? তখন আবার খাদ্য আন্দোলন হবে। আজকে যদি আমরা নিয়ন্ত্রণ করতে চাই তা হলে যারা বড় চাষী আছে, ঐ যারা চোরাবাজারী আছে তাদের স্বার্থে অনেক লোকে বলেছেন আমরা লেভীর দ্বারা বড় অত্যাচার করছি গরীবকে যখন বাধ্য হয়ে ৮।৯ টাকার ধান বিক্রী করতে হয়েছে তখন কেউ বলেননি যে এদের উপর অত্যাচার হয়েছে। আমাদের সমবায় বিভাগ তাদের কাছ থেকে ন্যায্য মূল্যে ধান কিনেছে—তারা সন্তুষ্ট হল, লাভ হল। কিন্তু যারা বড় তাদের ক্রোধে নানা ভাবে আপনারা দেখতে পাচ্ছেন। তাঁদের

ক্রোধ নানা রূপ আজ গ্রহণ করেছে। আজ আমাদের ভারতবর্ষের পক্ষে দুর্দিন। শুধু ভারতবর্ষের কেন পৃথিবীর পক্ষেও দুর্দ্দিন।

[ 4-00—4-13 p.m. ]

অনেক বিশেষজ্ঞ বলেছেন পৃথিবীর পক্ষে দুর্দ্দিন। আজকে আমাদের বহু রাজ্যে ফসল কম হয়েছে। আজকে আমাদের একজন বন্ধু বললেন, কেরালায় আন্দোলন করে station, post office, দোকান পুড়িয়ে ক্ষতিগ্রস্ত করে তাঁরা বেশী চাল পেয়েছেন। এটা ঠিক নয়। কেরালার লোকেরা গম খেতে চান না, তাঁদের সেখানে যে ট্যাপিওকা হয় সেই ট্যাপিওকা অনেক গরীব লোক খান। কেরালায় ১ কোটী ৭০ লক্ষ লোকের বাস। কেরালায় প্রায় ১১ লক্ষ টন চাল ও ১৫ লক্ষ টন ট্যাপিওকা হয়। ওখানে যে ১৫ লক্ষ টন ট্যাপিওকা হয় তাতে সেখানে যখন কম্যুনিষ্ট রাজ্য ছিল তখন তাঁরা ট্যাপিওকা খাইয়েছিলেন। কম্যুনিস্ট রাজ্য যখন ছিল তখন খাদ্য নিয়ে বিশেষ গোলমাল হয়েছিল। খাদ্যের যেখানে অভাব সেখানে গোলমাল যে হতে পারে সে বিষয়ে সন্দেহ নেই। দাবী আসতে পারে তাতে আশ্চর্য্য হবার কিছুই নেই। কিন্তু station পুড়িয়ে দেব, ডাকঘর পুড়িয়ে দেব, fire brigade এর গাড়ী পুড়িয়ে দেব খদ্দরের দোকান পুড়িয়ে দেব, Ambulance এর গাড়ী পুড়িয়ে দেব এতে করে খাদ্যবৃদ্ধি হবেনা। এতে করে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ হতে পারে। খুব আনন্দের কথা যে আমাদের বাংলা দেশের লোকেরা গম খেতে অভ্যাস করেছে। কেরালার লোক গম খাবেন না, কেরালায় গত বছর যে গম নিয়েছিল খাদ্যের অভাবেও সেই গম দোকানে কাটেনি। কি রকম খাদ্যের অভাব বুঝতে পারিনা? ট্যাপিওকা যারা খেতে পারেন তারা কেন গম খেতে পারবেন না? অনেকে বললেন যে অভ্যাস ত্যাগ করা বড় শক্ত। আমার কাছে কিছুদিন আগে কিউবার Charge De-affiairs দিল্লীতে থাকেন—এসেছিলেন। তাঁরা তিন বেলা ভাত খান—Breakfastও ভাত খান launchএ ভাত খান, dinner এ ভাত খান। তাঁদের চাল আসত চীন থেকে কিন্তু কিউবার বন্ধুত্ব রাশিয়ার সঙ্গে বেশী বলে চীন তাদের চাল দেয়না, তিনি বললেন আমাদের বড় কষ্ট হচ্ছে অন্য জিনিষ খেতে পারি না, চাল আমাদের খেতে হবে, এক এক জায়গায় এক এক রকম। এখানে অনেক মাননীয় সদস্য বলেছেন পশ্চিমবাংলায় আমাদের আগে ৫০ লক্ষ মণ আলু হত। আমাদের গত বছর প্রায় ২ কোটী মণ আলু হয়েছিল এবং এ বছর আমাদের বোধহয় ২½ কোটী মণ আলু হবে। আমার কাছে সেদিন জার্মানী থেকে একজন ভদ্রলোক এসে বললেন যে আপনারা চাল, চাল করে মরছেন কেন! আমরা আলু খেয়ে থাকি, আলু আমাদের প্রধান খাদ্য—Staple Inland এর Postal Board এর সভাপতি আমার সঙ্গে অনেকক্ষণ ধরে আলোচনা করেছিলেন। তাঁদের দেশে যাতে আলুর উৎপদন বাড়ান যায় তার জন্য তাঁরা চেষ্টা করেন। আমি জিজ্ঞাসা করলাম, তোমরা কি খাও? তিনি বললেন আমরা আলু খেয়ে থাকি—এক একজন প্রায় ৩ পোয়া করে আলু খায়। অনেকে ঠাট্টা করে কাঁচকলা, আমার নামের সঙ্গে দিয়ে কাঁচকলা উপাধি দিয়ে দিয়েছেন। Africa এর Uganda এর জিনি—তিনি আমার কাছে এসেছিলেন, তিনি বললেন আমাদের ওখানে একটা অঞ্চল আছে সেখানে কাঁচকলা প্রধান খাদ্য, এক একজন ৬৭টা করে কাঁচকলা সিদ্ধ করে খায়। তাদের দেশে ২টি region আছে, একটা কাঁচকলা region আর একটা millet region। আমি জিজ্ঞাসা করলাম তুমি কোন্ regionএর লোক, তিনি বললেন আমি কাঁচকলা region এর লোক। আমরা বাঙ্গালীরা খুব গর্ব করি আমাদের বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী, আমরা খুব বুদ্ধিমান বাঙ্গালী। আমাদের যখন নেই তখন আমরা চালের বদলে কেন আলু খাব না? এবার যখন পাকিস্তানের সঙ্গে আমাদের যুদ্ধ হল, তখন আমরা বলেছিলাম আমরা আর বিদেশের উপর নির্ভরশীল থাকব না। এখনও আমরা বলছি আমাদের নিজেদের যা আছে তাই আমরা খাব এবং তার জন্য ১ আউন্সে আমাদের খুশী হতে হবে। কিন্তু এখন আমরা সে সব ভুলে গেছি, দেশ প্রেমের যে বন্যা তাতে ভাঁটা এসেছে বলে মনে হচ্ছে—এবং এখন বলছি পেট ভরে খেতে হবে, কিন্তু আমাদের দেশেত নেই। সেজন্য নেই বলে, অভাব আছে বলে আমরা বন্টন করবার একটা বিশেষ নীতি যা থেকে আমরা খাদ্য নীতি গ্রহণ করেছি এবং সংগ্রহ করবার যে নীতি নিয়েছি, এই নীতির পথ সার্থক করতে

চাই তা হলে সকলে মিলে তা করতে হবে সবলের সাহায্য নিতে হবে, বিরোধী দলের সহযোগিতা নি
হবে এবং আমাদের এদিকে সরকার পক্ষে যাঁরা আছেন তাঁদেরও সহযোগিতা চাই, এটা করতে গে
এককভাবে করা সম্ভব নয়। এটা আমরা চাই রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য নয়। আমরা
যে বণ্টনের নীতি সংগ্রহের নীতি গ্রহণ করেছি তা রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধি করার জন্য গ্রহণ করিনি

এটা কংগ্রেসের জন্য নয়, দেশের কল্যাণের জন্যই গ্রহণ করেছি। কোন প্রতিষ্ঠানের জন্য গ্র
করিনি। আমরা মনে করি যদি এই নীতিকে কার্যকরী করতে পারি, এটা করবই, তাহলে আমাদে
দেশে দুর্ভিক্ষ হবে না। আমাদের খাদ্য সমস্যার অবশ্য সমাধান তখনই হবে যখন আমাদের উৎপা
বাড়বে। আমাদের বাংলাদেশের উৎপাদন কিছু কিছু বেড়েছে বই কি? আমাদের এখানে এটা কে
কল্পনাও করে দেখে না যে ৪০ লক্ষ আশ্রয়প্রার্থী ভাইবোন এসেছে, তারা পূর্ব পাকিস্তান থেকে কোন জ
আনেনি সঙ্গে করে। আমাদের এখানে ম্যালেরিয়ায় যে মৃত্যুহার ছিল তা অসম্ভব রকম কমে গিয়েছে
আর বাইরে থেকে অন্যান্য প্রদেশ থেকে গত ১৯৬১ সালের সেন্সাস অনুযায়ী প্রায় ৫৫ লক্ষ লোক এসে
এবং তারা এখানেই কাজ করছে, কেউ তাঁর মধ্যে রাঁধেন, কেউ রাস্তার নর্দমা পরিষ্কার করেন, কে
কলকাতা সহরের আলো জ্বালান, কেউ মোট বহেন, এদের সংখ্যা হচ্ছে ৫৫ লক্ষ, এখন বোধহয় ৬০ ল
হবে। আজকে পশ্চিমবঙ্গের আয়তন ৩৪ হাজার বর্গ মাইল, লোক সংখ্যা ৪ কোটি ২ লক্ষ কি কে
চলছে বুঝিনা। আমাদের এখানে এক কোটি ৩৪ লক্ষ একর জমি চাষ হয়, বোম্বেতে ৪ কোটি এক
জমি চাষ হয়। বোম্বের লোক সংখ্যা আমাদের লোক সংখ্যার প্রায় সমান। অন্ধ্রপ্রদেশের লো
সংখ্যা ৩ কোটি ৭০ লক্ষ-এর মত, আমাদের থেকে কমই হবে, সেখানে চাষ হয় ২ কোটি ৬০ ল
একর জমিতে, আর আমাদের চাষ হয় ১ কোটি ৩৪ লক্ষ একর জমিতে। বাংলার ২ কোটি ৩৪ ল
একর জমিতে আগে পাট চাষ হত, ভারতবর্ষ যখন বিভক্ত হল বাংলাদেশের সমস্ত পা
জমি পূর্ব পাকিস্তানে আর আমাদের এখানে পাটের কলগুলি সবই পড়ল। আমাদের বলা হ
পাটের জমি বাড়াতে হবে, পাট চাষ বাড়াতে হবে, নইলে সমস্ত পাটের কল বন্ধ হয়ে
যাবে। বাংলাদেশের যে পাট তাতে ১০০ কোটি টাকার উপর বৈদেশিক মুদ্রা অর্জন করে
পাটজাত দ্রব্য তৈরি করে। আপনি শুনলে অবাক হবেন যেখানে ২ লক্ষ একর পাটে
জমিতে পাট চাষ হত আজকে সেখানে ১৭ লক্ষ একর জমিতে পাট এবং মেস্তা চাষ হচ্ছে এব
১০০ লক্ষ একর জমিতে ধান চাষ করছি। আমাদের লোক সংখ্যা কিছু কিছু বেড়েছে, আশ্র
প্রার্থী বেড়েছে কিন্তু আমাদের জমির পরিমাণ সেরকম বাড়েনি। তা বাড়তে পারেনা, কোথা থেকে
বাড়বে? এজন্যই জানেন আমাদের পশ্চিম বাংলায় জমির ব্যবহার সবচেয়ে বেশী। আমাদের এখানে
যে জমি আছে, যে জমিতে চাষ হতে পারে, নদ নদী পাহাড় এই সব বাদ দিয়ে, শতকরা ৮৭ ভাগ
জমিতে চাষ করছি। পৃথিবীর কোন জায়গায় ব্যবহার্য জমির শতকরা ৮৭ ভাগ চাষ হয়না
যা আমরা বাংলাদেশে করছি। কাজেই একটা সীমা আছে। আমাদের সেচের পরিধি বেড়েছে
মাননীয় সদস্যগণ বলছেন সেচ বাড়লে চাষের উৎপাদন বাড়ছে। সে বিষয়ে সন্দেহ নাই। আমাদের
এক কোটি ৩৪ লক্ষ একর জমির মধ্যে খুব বেশী হলে ৩০ লক্ষ একর জমিতে সেচ দেবার ব্যবস্থা করেছি
গভীর নলকূপ করতে পেরেছি, বিদ্যুত শক্তির অভাব ছিল এ বছর বিদ্যুত শক্তি উদ্বৃত্ত হয়েছে, যে গভীর
নলকূপ আছে তাতে আরও বেশী শক্তি দিয়ে আমরা চালাতে পারব। নদীয়া জেলায় খাদ্যের জন্য
হাহাকার, হেন তেন সবাই ঠিক। সেখানকার লোক সংখ্যা ছিল স্বাধীনতার পর ৮ লক্ষের কাছাকাছি
আর আজকে হয়েছে সেখানে ১৯ লক্ষ, চলছে কি করে বুঝতে পারছিনা। ৮ লক্ষ যে জেলার লোক-
সংখ্যা ছিল, সেখানে ১৯ লক্ষ লোক সংখ্যা হয়েছে, চাষও বেড়েছে কিছু সে বিষয়ে সন্দেহ নাই। এইযে
নলকূপ বসান হয়েছে সেখানে তাতে ১ ফসলের জায়গায় ২-৩ ফসল হচ্ছে। আজকে যদি হিসাব করে
কাজ করি, সংগ্রহ করি, বণ্টন করি, আমাদের খাদ্যের অভাব হবেনা, আমাদের দেশে একটি লোকও
না খেয়ে মরবেনা। আমি কখনওতো শুনিনি একটি লোকও না খেয়ে মারা গিয়াছে। আমাদের
২৪ পরগণা জেলা থেকে ৯ মাইল হেঁটে ২ হাজার লোক এসেছিল, বুভুক্ষু লোক, আসার পর এখানে
সভা করে, আবার ৯ মাইল হেঁটে চলে গেল। কি রকম বুভুক্ষু তারা? সেজন্য পুনরায় বলব অধ্যক্ষ মহাশয়,

খাদ্য বিষয়ে আমরা যেন রাজনীতি না করি। রাজনীতি করবার অনেক পথ আছে। আমরা লোককে বুঝাবো, গণতান্ত্রিক পথে বুঝাবো, আমাদের কি নীতি, আমাদের কি কর্মসূচী হবে লোককে বুঝাবো। আমরা যদি ক্ষমতা হাতে পাই যে দলেরই লোক হইনা কেন লোককে বলবো যে আমরা ক্ষমতা হাতে পেলে আমরা এই এই করব। তারা বুঝাক লোককে কিভাবে খাদ্য সমস্যার সমাধান হবে, অঙ্ক দিয়ে বুঝাক। দেশের লোক এত নির্বোধ নয়। কিন্তু যদি বিশৃঙ্খলা সৃষ্টি করা হয় তাহলে গুলি চালাতে বাধ্য হবেন গভর্নমেন্ট। এমন অবস্থার সৃষ্টি করে কেউ কোন দিন ভোট নিতে পারবেনা। দেশের লোক এত নির্বোধ নয়। আমরা ক্ষেপাতে পারি, অনেকে হয়ত ক্রুদ্ধ হয়েছি কিন্তু দেশের লোক এত অবিবেচক নন। তাঁরা সবই বুঝবেন, তাঁরা বিবেচনা করে ভোট দেবেন নইলে গণতন্ত্রের কোন মানে নাই। ভোট যখন দেবেন তাঁরা বিবেচনা করেই দেবেন, বুঝেই দেবেন, সকলেরই কথা শুনে দেবেন। আমরা যখন ভোট চাইতে যাই বিভিন্ন দলের লোক কথা বলেন আর যে দল ক্ষমতায় থাকেন তার বিরুদ্ধে বলাতে কত সুবিধা, কত সুযোগ। কাজে কাজেই গণতন্ত্রকে যদি সুপ্রতিষ্ঠিত করতে চাই তাহলে হিংসার মাধ্যমে সেটা হবেনা। বিশৃঙ্খলা আনয়ন করে সেটা হবেনা এবং দেশবাসী এটা ভাল করেই বুঝেছেন। সেজন্য আমাদের খাদ্য নীতিকে যদি আমরা সফল করতে চাই তাহলে দেশে শান্তি আনতে হবে, শৃঙ্খলাবোধ আনতে হবে, আমরা লোককে ক্ষেপাবনা, আমরা লোককে বুঝাবো এবং এটাই গণতন্ত্রের আসল জিনিষ। এবং তাই যদি হয় তাহলে যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে সেটা সকলেই অনুমোদন করবেন।

**Mr Speaker :** No cut motions are moved.

The motion of Shri Prafulla Chandra Sen that a sum of Rs. 1,48,66,-19,000 be granted for expenditure under Grant No. 50, Major Head : "124-Capital Outlay on Schemes of Government Trading", was then put and agreed to.

The motion of Shri Prafulia Chandrr Sen that a sum of Rs. 4,57,05,000 be granted for expenditure under Grant No. 17 Major Head : "26-Miscelaneous Department—Excluding Fire Services", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4.13 p.m. till 1 p.m. on Friday, the 11the March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Friday, the 11th March, 1966, at 1 p.m.

### Present :

Mr. Speaker ( Shri Keshab Chandra Basu ) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 63 Members.

[ 1·00—1·10 p.m. ]

### Unstarred Questions to which Written Answers laid on the Table

### Production of Aman and Aus paddy

137. (Admitted question No. 116.) Shri SANAT KUMAR RAHA : কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫-৬৬ সালে পশ্চিমবঙ্গের কোন্ জেলায় কত আমন এবং আউস ধান জন্মিয়াছে ; এবং

(খ) আগামী ১৯৬৬-৬৭ সালে কোন্ জেলায় কত পরিমাণ ধান উৎপন্ন করিবার সরকারী পরিকল্পনা আছে ?

The Minister of State for Agriculture and Community Development :

(ক) ধান উৎপাদনের চূড়ান্ত হিসাব এখনও পাওয়া যায় নাই। সুতরাং এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব নহে।

(খ) একটি বিবরণী (স্টেটমেণ্ট) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

### Berhampore B. T. College

138. (Admitted question No. 175.) Shri SANAT KUMAR RAHA : শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর বি-টি কলেজে সীটের সংখ্যা বৃদ্ধি করা হইবে কি না ;

(খ) এই কলেজের জন্য ছাত্রাবাস নির্মিত হইবে কি না ; এবং

(গ) এই কলেজের উন্নয়ন ও সম্প্রসারণের জন্য সরকার কোন অর্থ বরাদ্দ করিয়াছেন কি না ?

The Minister for Education :

(ক) প্রাথমিক অবস্থায় বহরমপুর (ইউনিয়ন খ্রীশ্চিয়ান ট্রেনিং) বি টি কলেজে ৪০টি সীটের ব্যবস্থা ছিল। ঐ সংখ্যা বাড়িয়া এখন ১২০তে দাঁড়াইয়াছে। এই সংখ্যা আরও বৃদ্ধি করার প্রস্তাব আপাততঃ নাই।

(খ) কলেজ কর্তৃপক্ষের নিকট হইতে উপযুক্ত প্রস্তাব পাওয়া গেলে বিবেচনা করা হইবে।

(গ) বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ কর্তৃক বি-টি পাঠ্যক্রম সংশোধিত ও পরিবর্ধিত করার দরুণ চলিত বৎসরে এই কলেজকে বিভিন্ন বীক্ষণাগারের জন্য প্রয়োজনীয় সরঞ্জাম ও পুস্তকাদি ক্রয়ের উদ্দেশ্যে অনাবর্তক অনুদান হিসাবে ২৮,৯১০ টাকা মঞ্জুর করা হইয়াছে।

## Jute and paddy cultivation in Midnapore district

**139.** (Admitted question No. 222.) **Shri SURENDRA NATH MAHATA:**

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বিনপুর ২নং ব্লকে ১৯৬৫ সালে কত আমন ও আউস ধান ও কত পাট উৎপন্ন হইয়াছে ; এবং

(খ) উক্ত ব্লকে ১৯৬৪ সালে কি পরিমাণ আমন ধান, আউস ধান ও পাট উৎপন্ন হইয়াছিল ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) ও (খ) ব্লকওয়ারী তথ্য রাখা হয় না। কেবল জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলার কৃষি পরিসংখ্যান রাখা হয়। সমগ্র মেদিনীপুর জেলায় উৎপাদনের পরিমাণ নিম্নে দেওয়া হইল:—

১৯৬৩-৬৫

| | |
|---|---|
| আমন ধানের চাউল | ৯৪২,৬০০ টন |
| আউস ধানের চাউল | ৪১,৭০০ টন |
| পাট | ২০৩,৮০০ বেল |

[১ বেল=৮০০ পাউণ্ড।]

## Jute and paddy cultivation in Midnapore district

**140.** (Admitted question No. 265.) **Shri SURENDRA NATH MAHATA:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ব্লকে ১৯৬৫ সনে কত আমন ধান, আউস ধান ও কত পাট উৎপন্ন হইয়াছে ; এবং

(খ) এই থানায় ১৯৬৪ সালে কি পরিমাণ আমন ধান, আউস ধান ও পাট উৎপন্ন হইয়াছিল ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) ও (খ) ব্লক বা থানাওয়ারী তথ্য রাখা হয়না। জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলার) কৃষি পরিসংখ্যান রাখা হয়।

সমগ্র মেদিনীপুর জেলায় উৎপাদনের পরিমাণ নিম্নে দেওয়া হইল:—

১৯৬৪-৬৫

| | |
|---|---|
| আমন ধানের চাউল | ৯,৪২,৬০০ টন |
| আউস ধানের চাউল | ৪১,৭০০ টন |
| পাট | ২০৩,৮০০ বেল |

[ ১ বেল—৮০০ পাউণ্ড ]

### Cinemas in Jhargram sub-division

**141.** (Admitted question No. 276.) **শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কয়টি স্থায়ী এবং অস্থায়ী সিনেমা মণ্ডপ আছে ; এবং

(খ) তন্মধ্যে কয়টি কোথায় অবস্থিত ?

**The Minister for Home (Political) :**

(ক) একটি স্থায়ী ও তিনটি অস্থায়ী।

(খ) স্থায়ী সিনেমাটি ঝাড়গ্রাম সহরে এবং অস্থায়ী তিনটির মধ্যে মানিকপাড়া মৌজায় ১টা আম্বি মৌজায় ১টি এবং পাথরবন্দি মৌজায় ১টি অবস্থিত।

### Darmage to food crops in Jhargram Subdivision

**142.** (Admitted question No. 279.) Shri SURENDRA NATH MAHATA : কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৬৫ সালে অনাবৃষ্টি বা অল্পবৃষ্টির জন্য মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কত জমির ফসল ক্ষতিগ্রস্ত হইয়াছে ?

**The Minister of State for Agriculture and Community Development :**

১৯৬৫ সনে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় স্বল্প বৃষ্টিপাত জনিত শুষ্ক আবহাওয়ার ফলে বিভিন্ন শস্য চাষের প্রায় ৯০,০০০ একর জমি ক্ষতিগ্রস্ত হইয়াছে।

### Grow More Food Campaign Gopiballavpur Block No. 1

**143.** (Admitted question No. 281.) Shri SURENDRA NATH AHATA : কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধিকল্পে কোন অন্তর্বর্তীকালীন জরুরী কার্যক্রম করা হইয়াছে কিনা ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে এবং মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার গোপীবল্লভপুর ১নং ব্লকে এইরূপ কোন কার্যক্রম গৃহীত হইয়া থাকিলে তাহার বিবরণ ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) হ্যাঁ।

(খ) মেদিনীপুর ঝাড়গ্রাম মহকুমার গোপীবল্লভপুর ১নং ব্লকে নিম্নলিখিত কার্যক্রম গৃহীত হইয়াছে।

(১) চাষীদের সাবসিডাইজড রেট-এ তৈলবীজ বিতরণ।

(২) বিনামূল্যে সবজি বীজ বিতরণ।

(৩) আমন ধানের পর ডাইল ও বোরো চাষ বৃদ্ধি করিবার প্রয়াস।

(৪) অতিরিক্ত বেশ কিছু জমিতে চাষ করা হইয়াছে।

**Grow More Food Campaign in Binpur Block No. II**

**144.** (Admitted question No. 286.) **Shri SURENDRA NATH MAHATA :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধিকল্পে কোন অন্তর্বর্তীকালীন জরুরী কার্যক্রম করা হইয়াছে কি না; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বিনপুর ২নং ব্লকে এইরূপ কোন কার্যক্রম গৃহীত হইয়া থাকিলে তাহার বিবরণ ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) হ্যাঁ।

(খ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বিনপুর ২নং ব্লকে নিম্নলিখিত কার্যক্রম গৃহীত হইয়াছে।

(১) চাষীদের সাবসিডাইজড রেট-এ গম, ছোলা, আলু, খেসারী ও কুসুম বীজ (স্যাট ফ্লাওয়ার) বিতরণ।

(২) বিনামূল্যে সবজি বীজ ও ৩,০৯,৯১৮টি সবজি চারা বিতরণ।

(৩) অতিরিক্ত বেশ কিছু পরিমাণ জমিতে চাষ করা হইয়াছে।

**Grow More Food Compaign in Binpur Block No. 1**

**145.** (Admitted question No 287) **Shri SURENDRA NATH MAHATA :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধিকল্পে কোন অন্তর্বর্তীকালীন জরুরী কার্যক্রম করা হইয়াছে কিনা; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বিনপুর ১ নং ব্লকে এইরূপ কোন কাযক্রম গৃহীত হইয়া থাকিলে তাহার বিবরণ ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) হ্যাঁ।

(খ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার বিনপুর ১নং ব্লকে নিম্নলিখিত কার্যক্রম গৃহীত হইয়াছে :—

(১) চাষীদের সাবসিডাইজড রেট-এ বীজ বিতরণ।

(২) বিনামূল্যে সবজি বীজ ও সবজি চারা বিতরণ।

(৩) অতিরিক্ত ৩৫৩ একর জমিতে খাদ্যশস্য, ডাইল, তৈলবীজ ও সবজি চাষ।

### Sinking of deep tubewells in Raigunj sub-division

**146.** (Admitted question No. 495.) **Shri SUBODH CHOUDHURY :**

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রায়গঞ্জ মহকুমাতে এই পর্যন্ত সেচের জন্য কতগুলি গভীর নলকূপ বসান হইয়াছে ; এবং

(খ) এই নলকূপগুলির মধ্যে কতগুলি এখন কার্যকরী অবস্থায় আছে ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) ২৭টি।

(খ) ২টি। অবশিষ্ট ২৫টি নলকূপ সম্প্রতি বসান হইয়াছে। এইগুলিতে বিদ্যুৎশক্তি সংযোজিত হইলেই কার্যকরী করা যাইবে।

### Sinking of deep tubewells in Katwa sub-division

**147.** (Admitted question No. 579.) **Shri SUBODH CHOUDHURY :**

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাটোয়া মহকুমায় সেচের জন্য গভীর নলকূপগুলি কি চালু করা হইয়াছে ;

(খ) সবগুলি চালু না হইলে কোথায় কোথায় চালু হইয়াছে ; এবং

(গ) বাকীগুলি চালু করিতে কোথায় কতদিন সময় লাগিবে ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) না।

(খ) বিদ্যুৎ সংযোগ না হওয়ায় এখনও কোনটি চালু করা সম্ভব হয় নাই।

(গ) কাটোয়া মহকুমায় মোট ২৩টি গভীর নলকূপ বসান হইয়াছে। তার মধ্যে ১৬টিতে মার্চ মাসের মধ্যেই বিদ্যুৎ সংযোজিত হইবে বলিয়া আশা করা যায়। বিদ্যুৎ সংযোজিত হইলেই গভীর নলকূপগুলি চালু করা যাইবে।

### Meet the challenge show in Calcutta

**148.** (Admitted question No. 599.) **শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** মুখ্যমন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পাকিস্তানের সহিত যুদ্ধে পাকিস্তানের প্যাটন ট্যাঙ্কসহ প্রাপ্ত অন্যান্য অস্ত্রশস্ত্রের প্রদর্শনী কলিকাতার মাঠে খোলা হইয়াছিল।

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) কোন্ তারিখ হইতে কোন্ তারিখ পর্যন্ত উক্ত প্রদর্শনী চালু ছিল ;

(২) টিকিটের রেট কত করা হইয়াছিল ?

(৩) কত দর্শক উক্ত প্রদর্শনী দেখেন ?

(৪) টিকিট বাবদ কত টাকা আয় হয় ; এবং

(৫) প্রদর্শনীতে সরকারের আর কি কি বাবদ কত টাকা আয় হয় ?

**The Hon'ble Chief Minister :**

(ক) হ্যাঁ।

(খ) ৫ই ডিসেম্বর ১৯৬৫ তারিখ হইতে ১২ই জানুয়ারী ১৯৬৬ তারিখ পর্যন্ত প্রদর্শনীটি চালু ছিল।

প্রাপ্ত বয়স্কের টিকিটের রেট ছিল ২৫ পয়সা ও ১০ বৎসর পর্যন্ত বালকবালিকাদের টিকিটের রেট ছিল ১০ পয়সা; সমস্ত দর্শকের সংখ্যা হচ্ছে ৭,০৫,২১৮ জন এর মধ্যে প্রাপ্ত বয়স্ক দর্শক হচ্ছেন ৫,৭০,৬২৯ জন ও ১০ বৎসর বয়স পর্যন্ত দর্শক হচ্ছেন ১,৩৪,৫৮ জন।

টাকা ১,৫৫,১৭৫·৮০ পয়সা (এক লক্ষ পঞ্চান্ন হাজার একশত পঁচাত্তর টাকা আশি পয়সা মাত্র)

প্রদর্শনীর জন্য সরকারের কোন আয় হয় নাই।

### Jute cultivation in Burdwan district

**149.** (Admitted question No. 662.) **Shri ASWINI ROY :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলায় পাট চাষের জমির কোনও তথ্য আছে কি ;

(খ) থাকিলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) গত ১৯৬৩, ১৯৬৪ এবং ১৯৬৫ সালে উক্ত চাষে নিযুক্ত জমির পরিমাণ এবং

(২) মোট উৎপাদনের (কুইণ্টাল) পরিমাণ কত ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) হ্যাঁ।

(খ) বর্ধমান জেলায় পাট চাষের জমি ও উৎপাদনের পরিমাণের হিসাব নিয়ে দেওয়া হইল :—

| | জমির পরিমাণ (একর) | উৎপাদনের পরিমাণ (কুইণ্টাল) |
|---|---|---|
| ১৯৬৩-৬৪ | ৩৯,১০০ | ২,৩৭,৬৮৫ |
| ১৯৬৪-৬৫ | ৪২,২০০ | ৩,৪১,৪৬৮ |
| ১৯৬৫-৬৬ | ২৪,২০০ | ৮৯,৯৯৪ |

### Potato cultivation in Burdwan district

**150.** ( Admitted question No. 663.) **Shri ASWINI ROY :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) বর্ধমান জেলায় আলু চাষের জমির কোনও তথ্য আছে কি ;

(খ) থাকিলে মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(১) গত ১৯৬৩, ১৯৬৪ ও ১৯৬৫ সালে উক্ত চাষে নিযুক্ত জমির পরিমাণ ; এবং

(২) উৎপাদনের পরিমাণ কত ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) হ্যাঁ।

(খ) (১) ও (২) বর্ধমান জেলায় আলু চাষের জমি ও আলুর উৎপাদনের পরিমাণের হিসাব নিম্নে দেওয়া হইল।

| | জমির পরিমাণ (একর) | উৎপাদনের পরিমাণ (টন) |
|---|---|---|
| ১৯৬২-৬৩ | ৩০,৮০০ | ১,৭৫,০০০ |
| ১৯৬৩-৬৪ | ৩২,২০০ | ১,২৫,০০০ |
| ১৯৬৪-৬৫ | ৩৩,০০০ | ১,৯১,৪০০ |

### Issue of truck licences in Nadia district

151. (Admitted question No. 713.) **শ্রীকানাই পাল:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) গত পাঁচ বৎসরে নদীয়া জেলায় কতগুলি ট্রাকের লাইসেন্স দেওয়া হয়েছে; এবং

(খ) এই ট্রাকগুলির মধ্যে কতগুলি জেলার ভিতরে ও কতগুলি জেলার বাহিরে (ইন্টার ডিষ্ট্রিক্ট) মাল পরিবহণের জন্য?

**The Minister for Home (Transport):**

(ক) গত পাঁচ বৎসরে নদীয়া জেলায় মোট ৩০৩টি ট্রাকের লাইসেন্স দেওয়া হইয়াছে।

(খ) উপরিউক্ত সংখ্যক ট্রাকগুলির মধ্যে গত বৎসরে সমগ্র পশ্চিমবঙ্গে (দার্জিলিং জেলার পার্বত্য এলাকা বাদে) চলাচলের জন্য মোট ৪১টি ট্রাকের পারমিটের সীমা বর্দ্ধিত করা হয়েছে এবং বাকী ২৬২টি নদীয়া জেলার ভিতরে চলাচলের জন্য দেওয়া হয়েছে।

### Contribution to National Defence Fund

152. (Admitted question No. 828.) **শ্রীঅনঙ্গমোহন দাস:** মুখ্যমন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসর সেপ্টেম্বর মাস হইতে এ যাবৎ প্রতি জেলায় কত টাকা প্রতিরক্ষা তহবিলে দান পাওয়া গিয়াছে; এবং

(খ) নগদ টাকা বাদে আর কি কি দ্রব্য প্রতি জেলায় কি পরিমাণ পাওয়া গিয়াছে?

**The Hon'ble Chief Minister:**

(ক) পশ্চিমবঙ্গের সব জেলায় প্রতিরক্ষা তহবিলের জন্য সংগৃহীত টাকার ও সোনার দানগুলি অনুমোদিত ব্যাঙ্ক মারফৎ রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়াতে জমা পড়ে। জেলা অনুযায়ী সংগ্রহের হিসাব জানানো সম্ভব নহে কারণ রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া সমগ্র পশ্চিমবাংলার প্রতিরক্ষা তহবিলের জন্য সংগৃহীত টাকা ও সোনা সংগ্রহের হিসাব রাখেন ও জানান—জেলা অনুযায়ী উক্ত হিসাব জানান না। রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া প্রদত্ত হিসাব অনুযায়ী সমগ্র পশ্চিমবাংলার পাক আক্রমণের পর অর্থাৎ

১লা সেপ্টেম্বর ১৯৬৫ তারিখের পর হইতে ২৫শে ফেব্রুয়ারী ১৯৬৬ তারিখ পর্যন্ত মোট টাকা সংগ্রহের পরিমাণ হইতেছে :—১,৪৬,২৫,৩২৭ টাকা ১৬ পয়সা ( এক কোটি ছেচল্লিশ লক্ষ পঁচিশ হাজার তিনশত সাতাশ টাকা ষোল পয়সা ) মাত্র ;

(খ) রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া প্রদত্ত হিসাব অনুযায়ী সমগ্র পশ্চিমবাংলার প্রতিরক্ষা তহবিলের জন্য সোনা সংগ্রহের পরিমাণ ১লা সেপ্টেম্বর ১৯৬৫ তারিখ হইতে ২৫শে ফেব্রুয়ারী ১৯৬৬ তারিখ পর্যন্ত হইতেছে :—৪,১৬৭ ২৫০ গ্রাম (চার হাজার একশত সাতষট্টি দশমিক দুইশত পঞ্চাশ গ্রাম ) মাত্র। সোনা ছাড়া জোয়ানদের ব্যবহারের জন্য বিভিন্ন প্রকারের দ্রব্য জমা পড়িয়াছে এই প্রকার সব দ্রব্যই যথোপযুক্ত ব্যবহারের জন্য কলিকাতা ফোর্টের সামরিক কর্তৃপক্ষের নিকট পাঠান হইয়াছে।

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker** : The Hon'ble Minister-in-charge will please make a statement on the subject of the sufferings of rural people for non-supply of ration in modified rationing areas. Attention called by Shri Sanat Kumar Raha on the 17th February, '66.

**Shri Smarajit Bandyopadhyay** : I am sorry my file is not ready. I shall make the statement on Monday.

**Mr. Speaker** : The Hon'ble Minister-in-charge will please make a statement on the subject of the instruction of the Union Government to the State Government regarding the application of the Defence of India Rules. Attention called by Shri Sanat Kumar Raha on the 3rd March, 1966.

**Shri Ardhendu Shekhar Naskar** : I shall make the statement on Monday.

**Mr. Speaker** : This is already overdue.

The Hon'ble Minister-in-charge will please make a statement on the subject of procedure for grant of licenses to retail dealers of rice. Attention called by Shri Sanat Kumar Raha on the 9th March, 1966.

**Shri Smarajit Bandyopadhyay** : I shall make the statement on Monday.

**Mr. Speaker** : Honourable members. I have received one notice of Calling Attention for this day on the subject of present situation from Shri Ajoy Kumar Mukherjee.

I have selected this notice. The Hon'ble Minister-in-charge will please make a statement to-day or give a date.

**Shri Jagannath Kolay** : A statement will be made on Tuesday.

### Budget of the Government of West Bengal for 1966-67
### Demandfor Grant No. 19
### Major Head : 28-Education

**Shri Rabindralal Sinha** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 37, 71, 82,000 be granted for expenditure under Grant No. 19, Major Head : "28-Education".

মাননীয় সভাপতি মহাশয়, এই grant উপস্থিত করে আমি আপনার কাছে এইটুকু নিবেদন করছি যে আপনি লক্ষ্য করেছেন যে অন্যবারের তুলনায় এ বারের grant এর পরিমাণ অধিক ৩৭ কোটি ৭৪ লক্ষ ৮২ হাজার টাকা। গত বছরে এটা ছিল ৩০ কোটি ৪৭ লক্ষ ১৯ হাজার টাকা। সুতরাং এ থেকে দেখা যাচ্ছে যে প্রতি বছরে আমরা শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ বাড়িয়ে চলেছি এবং সাধ্যমত প্রচেষ্টা করে চলেছি যাতে শিক্ষার অগ্রগমন সার্থক ভাবে করা যায়। এই যে ৩৭ কোটি ৭৪ লক্ষ ৮২ হাজার টাকা ব্যয় বরাদ্দ উপস্থিত করেছি, এইটাই কিন্তু শিক্ষার সম্পূর্ণ খরচ নয়। এ ছাড়াও বৈজ্ঞানিক বিভাগ, হেড্ ২৭, সেখানেও ৭৭ হাজার টাকা বরাদ্দ আছে। তা ছাড়া বিভিন্ন শিক্ষায়তন নির্মাণ ইত্যাদি কাজের জন্য Capital Outlay, Head : 50- Civil Works ও Capital Outlay খাতে খরচ হচ্ছে ১ কোটি ৪৬ লক্ষ ৩০ হাজার টাকা। তাছাড়া ঋণ এবং advance এতেও শিক্ষার জন্য ২৬ লক্ষ টাকা ধরা হয়েছে, এটাও আলাদা, বর্তমান grant এর অন্তর্ভুক্ত নয়।

তাছাড়া চিকিৎসা বিদ্যা শিক্ষা, কৃষি বিদ্যা শিক্ষা—এর জন্য যে খরচ সেটাও Head : 29 - Medical, 31 = Agriculture, আলাদা ভাবে ধরা হয়েছে। এই মূল গ্রান্টের মধ্যে আসছে না। এ ছাড়া Scheduled Caste Scheduled Tribe—তাদের জন্য আলাদাভাবে বরাদ্দ আছে।

তারপর উদ্বাস্তদের শিক্ষার জন্য যে বন্দোবস্ত displaced persons,সেটাও আলাদা আছে, এর মধ্যে আসছে না। এই সবগুলি খতের ব্যয় যদি একত্রে ধরা যায়, তাহলে শিক্ষা খাতে মোট খরচ দাঁড়াবে ৪২ কোটী টাকা।

আজকে এই প্রসঙ্গে স্মরণ রাখতে হবে যে অবিভক্ত বাংলার শেষ বছরে মাত্র ৩ কোটী ৩ লক্ষ টাকা সমগ্র বাংলাদেশের শিক্ষা খাতে ব্যয় হতো এবং সেটাও ছিল বাংলাদেশের তখনকার যে Revenue Recipt, তার মাত্র শতকরা ৭ ভাগ। আর এখন সেটা দাঁড়িয়েছে যদি কেবল মূল গ্রাণ্ট ধরি তাহলেও Revenue Recipt এর শতকরা ২০ ভাগ নিশ্চয়ই হচ্ছে। অতএব এটা দেখা যাচ্ছে যে শিক্ষার প্রসারের জন্য আমরা সর্ব প্রথমে চেষ্টা করে যাচ্ছি এবং আমাদের সাধ্যমত ব্যয় বরাদ্দও বাড়িয়ে যাচ্ছি। তবে এ কথা অস্বীকার করবার উপায় নাই যে দীর্ঘ দিন পরাধীনতার ফলে আমরা যেমন সর্ব বিষয়ে পশ্চাদপদ ছিলাম, তেমনি শিক্ষা বিষয়ে ও নিশ্চয়ই পশ্চাদপদ ছিলাম। তবে এটা ঠিক যে যতটা করবার সাধ আমাদের আছে—যতটা করবার চেষ্টা করছি আমাদের সঙ্গতি একান্ত ভাবে সীমিত ও সীমাবদ্ধ হবার ফলে আমাদের ততটা সাধ আমরা পরিপূর্ণ করতে পারছি না।

আদর্শ শিক্ষা ব্যবস্থা কী—তা আমরা সকলে বুঝি। তবে এ কথা শুধু বুঝলে হইবে না—আজকে এটা বুঝতে হবে—যে আমাদের সীমিত সঙ্গতির পরিপ্রেক্ষিতে সর্বোত্তম—সর্বাপেক্ষা ভাল কতটুকু করা যায়, সেইটুকু আমরা করতে পারছি কিনা তা বিচার করতে হবে।

আজকে প্রাথমিক শিক্ষার কথা বিশেষ ভাবে বিচার্য। বাংলার গ্রামাঞ্চলে—আপনি জানেন সভাপতি মহাশয় প্রাথমিক শিক্ষা বাধ্যতামূলক এবং সার্বজনীন। আমরা জানি যে দ্বিতীয় পরিকল্পনার শেষে ১৯৬৩-৬৪ সালে প্রাথমিক বিদ্যালয়গুলিতে ছাত্র সংখ্যা ছিল ৩৫.৮৯ লক্ষ এবং গত বছর ১৯৬৪-৬৫ সালে ৩৭.৭৯ লক্ষ প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র সংখ্যা বেড়েছে। সর্ব ভারতীয় যে পরিকল্পনা করা হয়েছে সেই পরিকল্পনা অনুসারে ৬ থেকে ১১ বছরের ছেলেমেয়েদের—ছাত্রদের তৃতীয় পরিকল্পনা শেষে শতকরা ৮০ জন ছাত্রকে প্রাথমিক শিক্ষার আওতার মধ্যে আনা হবে। আমরা প্রায় সেই ফিগারের কাছে এসে দাঁড়িয়েছি, এসে পৌছেচি। আমি আশা করি তৃতীয় পরিকল্পনার মধ্যে সর্ব ভারতীয় মাপ বা হার যা নির্দিষ্ট হয়েছে শতকরা ৮০ ভাগ ৬ থেকে ১১ বছরের ছেলেমেয়েদের প্রাথমিক শিক্ষার আওতায় আনা হবে---সেটা নিশ্চয় পৌছিবে। এ ভরসা আমাদের আছে। আজকে যেটুকু অসুবিধা হচ্ছে তার কারণ হচ্ছে গ্রামাঞ্চলের মেয়েদের ঠিক পরিপূর্ণভাবে বিদ্যালয়ে আনতে পারছি না। প্রাথমিক বিদ্যালয়ে যত ছাত্র যোগ দেয়, তার আনুপাতিক হারে মেয়েরা যোগ দেয় না। তবে আমরা চেষ্টা করে চলেছি—যাতে অধিক সংখ্যক শিক্ষিকা নিয়োগ হয় –যাতে গ্রামাঞ্চলে অধিক সংখ্যক মেয়েরা প্রাথমিক শিক্ষা লাভ করে।

আজকে গ্রাম পঞ্চায়েৎ প্রতিষ্ঠিত হয়েছে। আমরা ভরসা করি—সকলকার সক্রিয় সহযোগিতায় গ্রামাঞ্চলের অধিক সংখ্যক মেয়েদের প্রাথমিক বিদ্যালয়ের মধ্যে নিয়ে আসতে পারবো। সহরাঞ্চলে প্রাথমিক শিক্ষার পরিপূর্ণ দায়িত্ব গ্রহণ করা এখনও সম্ভব হয় নাই। সেখানে পৌর প্রতিষ্ঠান যে রকম ভাবে পারে, সেই রকম অবৈতনিক বিদ্যালয় আছে এবং সরকারের sponsored বিদ্যালয় যে রকম আছে সেই রকম অবৈতনিক আছে।

[ 1·10—1·20 p. m. ]

সরকার sponsored স্কুল যেগুলি তা অবৈতনিক হয়েছে। কিন্তু সার্বজনীনভাবে এটা করার জন্য ১৯৬৩ সালের শেষে Urban Primary Education Act বিধিবদ্ধ করা হয়েছে। সেই Act অনুযায়ী বিভিন্ন পৌর প্রতিষ্ঠানকে তাদের পরিকল্পনা পাঠাতে বলেছি। কিছু কিছু স্কীম তারা পাঠিয়েছেন এবং সেগুলি আমরা বিবেচনা করে দেখছি যাতে সরকারী সাহায্য দিয়ে এবং ওই Act অনুযায়ী শিক্ষা সেস্ ধরে প্রস্তাব কার্যকরী করতে পারা যায়। ১৯৬৩ সালের Act

অনুযায়ী শিক্ষা সেস করার অধিকার দেওয়া হয়েছে। এই ভাবে সেস্ আদায় করে এবং পৌর প্রতিষ্ঠানের অর্থ ভাণ্ডার থেকে টাকা দিয়ে এবং বাকিটা সরকার থেকে জুগিয়ে যাতে প্রাথমিক শিক্ষা পৌর এলাকায় সম্প্রসারিত হয় তার জন্য আপ্রাণ চেষ্টা করছি। কিন্তু তৃতীয় পরিকল্পনায় আর্থিক ঘাটতি বেশী থাকায় বেশি দূর অগ্রসর হতে পারিনি এবং পৌর প্রতিষ্ঠানগুলিকে তাদের পরিকল্পনার জন্য বার বার তাগিদ দেওয়া সত্ত্বেও অধিকাংশ পৌর প্রতিষ্ঠানই পরিকল্পনা পেস করেন নি। যেগুলি পেশ করা হয়েছে সেগুলি বিবেচনা করা হচ্ছে এবং আশা করা যাচ্ছে আগামী বৎসর এজন্য কিছু অর্থ খরচ করতে পারব এবং scheme চালু করব। কলকাতা সহরাঞ্চলের জন্য নতুন আইন করা দরকার। পৌর নিগমের যে Primary Education Committee তার সঙ্গে আলোচনা করছি; যাতে তাড়াতাড়ি কলকাতায় সামগ্রিকভাবে প্রাথমিক শিক্ষা নিঃশুল্ক করা যায় তার জন্য সরকার এবং পৌর প্রতিষ্ঠান উভয়ের সহযোগিতায় উভয়ের অর্থানুকূল্যে এবং শিক্ষা সেস্ ধার্য করে অগ্রসর হবার চেষ্টা করছি। আজকে সংক্ষেত্রে শিক্ষার উন্নতি হয়েছে। মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা দ্বিতীয় পরিকল্পনার শেষে যেখানে চার হাজারের কিছু বেশী ছিল তৃতীয় পরিকল্পনায় চতুর্থ বছরের শেষে - এ বছর না, গত বছর পর্যন্ত সেটা পাঁচ হাজার একশত ছিয়াত্তর দাঁড়িয়েছে। তাছাডা মেয়েদের শিক্ষার ক্ষেত্রে আমরা মনে করি এই সময়ের মধ্যে মেয়েদের মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে অনেকখানি অগ্রগতি সম্ভব হয়েছে, কারণ হচ্ছে অষ্টম শ্রেণী পর্যন্ত গ্রামাঞ্চলে মেয়েদের শিক্ষা বেতনহীন হওয়ার ফলে অধিক সংখ্যক মেয়েরা তার সুযোগ গ্রহণ করছে। তৃতীয় পরিকল্পনার মধ্যে মেয়েদের সংখ্যা মাধ্যমিক বিদ্যালয়ের শতকরা আশি ভাগ বৃদ্ধি পেয়েছে, এটা সম্ভব হয়েছে শুধু অষ্টম শ্রেণী পর্যন্ত মেয়েদের শিক্ষাকে নিঃশুল্ক করার জন্য। আজকে আমাদের College education বিশ্ববিদ্যালয় education সর্বত্র ছাত্র সংখ্যা বৃদ্ধি পাচ্ছে এবং সরকার সাধ্যমত চেষ্টা করছেন যাতে দ্রুত অগ্রগমন ঘটে।

আর একটি কথা বলব। সেটি হচ্ছে আজকে নিরক্ষরতা দূরীকরণ সম্পর্কে। নিরক্ষরতা আমাদের সকলের পক্ষে দুঃখের এবং লজ্জার কথা। আজকে এখনও যে ব্যাপক নিরক্ষরতা রয়েছে এটা সত্য। সেজন্য আমাদের সীমিত সামর্থ্যের মধ্যে বর্তমান বছরেই চেষ্টা করছি বিশেষ করে তপশীলী জাতি অধ্যুষিত বা পশ্চাৎপদ এলাকায় যেখানে ছেলেমেয়েদের প্রাথমিক বিদ্যালয়ে টেনে আনতে পারছি না সেখানে স্থানীয় সহযোগিতায় one teacher school অন্ততঃ পাঁচ শত এ বছর চালু করা যায়, যাতে করে এই ছেলেমেয়েরা এই বিদ্যালয়ের মধ্য দিয়ে অক্ষর জ্ঞান লাভ করে প্রাথমিক বিদ্যালয়ে আসবার সুযোগ পায়। তাছাড়া ব্যাপক ভাবে বয়স্ক নিরক্ষরতার বিরুদ্ধে অভিযান করার উদ্দেশ্য নিয়ে আমাদের Pilot Project-এ প্রতি জেলায় একটা করে অঞ্চল বেছে নিয়েছি। সেখানে ব্যাপক ভাবে সার্বজনীন ভাবে যাতে বয়স্ক নিরক্ষরতা দূর করা যায় তার জন্য চেষ্টা করে চলেছি।

যাঁরা এই সমস্ত বয়স্ক শিক্ষা কেন্দ্রে শিক্ষা দেবেন তাঁরা অবৈতনিকভাবে জনসেবা করবার জন্য এগিয়ে আসবেন, আনুষঙ্গিক ব্যয় জেলা পরিষদ, আঞ্চলিক পরিষদ এবং সরকারও বহন করবেন। সুতরাং সকলের সক্রিয় সহযোগিতা ছাড়া এটা সম্ভব নয়। আজকে আমরা পাইলট প্রজেক্ট হিসাবে প্রতি জেলায় একটা করে আঞ্চলিক পরিষদ শুরু করেছি, আমরা মনে করি সকলের সক্রিয় সহযোগিতা পেলে এই নিরক্ষরতা দূরীকরণের অভিযানে এগিয়ে যেতে পারবো। আর একটা কথা শিক্ষকদের বৈষয়িক উন্নতি সম্পর্কে বহু বার বহু কথা বলা হয়। আমরা অত্যন্ত সচেতন যে আমাদের শিক্ষকদের বৈষয়িক উন্নতি করা উচিত। আমরা জানি যে শিক্ষক সমাজ হচ্ছে সমগ্র শিক্ষা ব্যবস্থার কেন্দ্র বিন্দু। সুতরাং শিক্ষকের যথাযথ বৈষয়িক সুবিধা করে দেওয়া উচিত। শিক্ষা ব্যবস্থাকে যথাযথভাবে পরিচালিত করতে গেলে এ সম্বন্ধে আমরা সম্যক অবহিত। তবে সবটাই করতে হবে আজকে আমাদের দেশের মানুষের সঙ্গতির উপর নির্ভর করে। দেশ যখন প্রথম স্বাধীন হল তখন মাধ্যমিক শিক্ষকদের কথাই ধরুন, তাঁদের বৈষয়িক বেতন, ভাতা ইত্যাদির সর্ব স্তরে অত্যন্ত নিম্ন মান ছিল, একই সঙ্গে

যতটা আমরা করতে চাই ততটা করা সম্ভব হল না বলেই আমাদের সাধ্য মত সরকার যেমন সুযোগ পেয়েছেন তেমনি কিছু কিছু উন্নতি করে গেছেন। আজকে প্রতি পরিকল্পনায় শিক্ষকদের বৈষয়িক অবস্থার উন্নতির জন্য প্রচেষ্টা করা হয়েছে। এত তাড়াতাড়ি গ্রেড রিভিশন কোন চাকরীতে হয় না। কেন রিভিশন হয়েছে, রিভিশন হয়েছে এইজন্য যে আমরা মনে করি আমাদের সংগতি অনুযায়ী প্রথমে যে রিভিশন করলাম সেটা যথেষ্ট নয়, এক সঙ্গে পারছি না, যতটুকু পারছি ততটুকু করে দিচ্ছি। তবে যে মুহূর্তে সুযোগ আসবে সঙ্গে সঙ্গে রিভাইজ করে দেবো এই দৃষ্টিভঙ্গী নিয়ে প্রতিটি পরিকল্পনা করেছি। আমরা আশা করবো আমরা এবারেও শিক্ষকদের সুযোগ সুবিধা বৃদ্ধি করতে পারবো। প্রাথমিক শিক্ষকদের জন্য আমরা খুব সক্রিয় ভাবে বিবেচনা করছি, বাজেটে কিছু টাকা ধরেছি এবং দেখছি তাঁদের বেতন হার ইত্যাদি কি ভাবে সংশোধন করা যায়। আমরা চিন্তা করছি, বিবেচনা করছি, অঙ্ক কষছি এবং আমি মনে করি সে সম্বন্ধে শীঘ্রই একটা সিদ্ধান্তে উপনীত হতে পারবো। তা ছাড়া আমাদের যে অর্থ সঙ্গতি তাতে আমরা শিক্ষক মহাশয়দের ১৯৬৪ সালে অতিরিক্ত মহার্ঘ ভাতা দিয়েছি, ১৯৬৫ সালে সেই মহার্ঘ ভাতা বৃদ্ধি করেছি, বর্তমান বছর, ১৯৬৬ সালের এই বাজেটে সেই মহার্ঘ ভাতা আবার বৃদ্ধি করেছি। আমরা জেনাবাসলি এ কথা বলছি না, আমরা বলছি তাঁদের প্রয়োজন সম্বন্ধে আমরা সম্যক অবহিত। সে জন্য আমাদের সংগতি মত যতটা করতে পারি করবার চেষ্টা করছি, এই কথা বলে আমি এই ব্যয়বরাদ্দ উপস্থিত করলাম, তারপর আলোচনার উত্তরে কিছু বলার থাকলে আমি বলবো।

[1.20 - 1.30 p.m.]

**শ্রীঅশোককৃষ্ণ দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভার সামনে মাননীয় শিক্ষামন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী করেছেন তাঁর দাবীকে আমি আমার আন্তরিক সমর্থন জানাচ্ছি এবং সেই সঙ্গে সঙ্গে মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি যে এ বছরে আরও প্রগতিশীল বাজেটের মাধ্যমে শিক্ষাখাতে আরও খরচ বাড়িয়ে দেশের শিক্ষার উন্নতির যে ব্যবস্থা করেছেন তার জন্য। গত বছর যেখানে ৩০ কোটি টাকা খরচ হয়েছিল এ বছরে সেখানে ৩৭ কোটি টাকা শুধু শিক্ষা খাতে খরচ হচ্ছে এবং মন্ত্রী মহাশয় যে ভাবে বিশদভাবে বললেন, তপশীলী যে সব উপজাতি আছে তাদের বিষয়ে এবং শিক্ষা খাতে যে সব খরচ হচ্ছে তাতে মোট প্রায় ৪২ কোটি টাকা খরচ হচ্ছে। সত্যই এটা আমাদের গর্ব করার বিষয় এবং দ্বিতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনার পরে সমস্ত ভারতবর্ষের যে টারগেট রয়েছে বাংলাদেশ যে সেই টারগেটে উপনীত হতে পারবে এটাও সত্যই আনন্দের কথা। আজকে আমরা জানি যে সমস্ত ভারতবর্ষে যেখানে ১৯৪৭ সালে প্রায় শতকরা ৫ ভাগেরও কম লোক শিক্ষিত ছিল আজ সেখানে প্রায় ২৭ ভাগ লোক শিক্ষিত হয়েছে, তার জায়গায় বাংলাদেশে শতকরা গড়ে শিক্ষার উন্নয়নের যে তথ্য আমরা পাই তা থেকে জানি বাংলাদেশ ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় আরো অনেক বেশী এগিয়ে গিয়েছে শুধুমাত্র কেরালা ছাড়া। বোধ হয় পার্সেন্টেজে শিক্ষিত লোক ধরতে গেলে বাংলাদেশ ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় সব দিক থেকে এগিয়ে গিয়েছে একমাত্র কেরালা ছাড়া। কেরালা অনেক শিক্ষার দিক থেকে উন্নত ছিল, ১৯৪৭ সালে ভারতবর্ষে যখন ইংরাজ শাসন ছিল তখন কেরালায় দেশীয় রাজ্য থাকার জন্য এবং যথেষ্ট প্রগতিশীল বিশ্ববিদ্যালয় থাকার দরুণ তখন থেকেই সেখানকার লোক শিক্ষিত ছিল। ভারতবর্ষের বাকী প্রদেশ গুলি যেগুলি ব্রিটিশ ইণ্ডিয়ার মধ্যে ছিল তার মধ্যে পশ্চিমবঙ্গ যে সব থেকে বেশী অগ্রণী সেজন্য পশ্চিম বাংলার শিক্ষা দপ্তর সত্যই আমাদের অভিনন্দন পাবার যোগ্য। আর একটা কথা এ বিষয়ে আমি বলতে চাই, আমাদের শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষকদের বেতন বাড়ানর এবং ভাতার কথা বলেছেন এবং আমরা জানি যে এ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার যথেষ্ট সচেতন। এই জিনিসের আরও

উন্নতি করতে গেলে যে ব্যয় দরকার এবং পশ্চিমবঙ্গ সরকারের এ বিষয়ে সামর্থ যে কতখানি সীমিত তাও আমরা জানি, তা জেনেও আমি শিক্ষামন্ত্রী মহাশয়কে এই সভার একজন সদস্য হিসাবে এবং বাংলাদেশের একজন প্রতিনিধি হিসাবে এই কথা মনে করিয়ে দেব যে আজকের দিনে শিক্ষকদের বিশেষ করে প্রাথমিক শিক্ষকদের যে বেতন দেওয়া হয় তা দেশের অন্যান্য কর্মচারীদের তুলনায় এত কম যে এটা সত্যই আমাদের লজ্জার বিষয় হয়ে রয়েছে। গত কয়েক বছর ধরে তাঁদের মাইনে বেড়েছে, ভাতা বেড়েছে সত্য কথা কিন্তু শিল্পের ক্ষেত্রে বা অন্যান্য ক্ষেত্রে যে সব লোক কাজ করেন তাঁদের যে পরিমাণ আয় বেড়েছে শিক্ষকদের আয় সেই পরিমাণে অনেক কম বেড়েছে। আমরা এ কথা জানি যে আমরা শিক্ষকদের আমাদের সমাজে শীর্ষস্থান দিই, তাঁদের শ্রদ্ধা করি, কিন্তু আজকের দিনে দেশের অন্যান্য লোক কাজ কর্ম করবেন তাঁদের প্রত্যেকের তুলনায় তাঁদের আয় যদি স্বাধীনতার পরে সবচেয়ে কম বেড়ে থাকে তাহলে সত্যই তাঁদের কাছ থেকে যতটুকু আশা করছি ততটুকু পাবো না। স্বাধীনতার পর সমস্ত দেশ শিক্ষার দিক থেকে পিছনে পড়েছিল বলে তাকে শিক্ষার দিক থেকে গড়ে তুলতে চেয়েছিলাম, সেখানে শুধু শিক্ষা প্রতিষ্ঠান, স্কুল কলেজ, বিশ্ববিদ্যালয় স্থাপন করলেই হবে না, সেই সব শিক্ষা প্রতিষ্ঠানে যারা কাজ করবেন সে বিশ্ববিদ্যালয়ের শিক্ষকই হোন আর কলেজ বা স্কুলের প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকই হোন যতক্ষণ না তাঁদের অবস্থা আরও উন্নত হবে ততক্ষণ পর্যন্ত সত্যিকারের শিক্ষাদান যেভাবে আমরা আশা করি না কেন সেটা পাবো না। সেজন্য শিক্ষামন্ত্রী মহাশয়কে এই কথা বলবো তিনি যেটা বাড়িয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই কিন্তু তাঁদের আরও প্রয়োজন রয়েছে এটা যেন তিনি কখনও ভুলে না যান। প্রাথমিক শিক্ষার কথা শিক্ষামন্ত্রী মহাশয় যেটা বলেছেন সত্যই প্রাথমিক শিক্ষা অনেক এগিয়ে চলেছে, কিন্তু আমরা দেশের জনসাধারণকে যে প্রতিশ্রুতি দিয়েছিলাম প্রাথমিক শিক্ষাকে সম্পূর্ণ ফ্রি করা হবে বলে সেই প্রতিশ্রুতি এখনও আমরা ফুলফিল করতে পারিনি, তবে আমরা আশা রাখি নিশ্চয়ই সেটা হবে। বিশেষ করে মেয়েদের শিক্ষার ক্ষেত্রে চাহিদা অনেক বেড়েছে, গ্রামাঞ্চলে যেখানে মেয়েদের শিক্ষা প্রসার করা খুব শক্ত ছিল আজকে সেখানে প্রত্যেকটি গ্রামে স্কুল চাচ্ছে। আমরা জানি স্কুল স্থাপন করবার জন্য প্রত্যেক গ্রাম থেকে জমি দান করা হচ্ছে, অনেক সময় অর্থ সংগ্রহ করা হচ্ছে, স্কুল বাড়ী করবার জন্য সেখানে এই যে এতখানি ডিমাণ্ড বেড়েছে সেই ডিমাণ্ডকে আমরা ফুলফিল করতে পারছি না। তবে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে আমরা যতখানি অগ্রসর হয়েছি সেটা নিশ্চয়ই প্রশংসার যোগ্য।

এ বিষয়ে একটা কথা আমি বলতে চাই—এটা অবশ্য ছোট কথা এবং বিশেষভাবে এটা এই সভায় আলোচনার যোগ্য কিনা জানি না কিন্তু আমাদের বাংলাদেশের অনেকগুলি জেলাতে বিশেষ করে ২৪ পরগণার মত একটা বড় জেলায় ৬।৭ বছর স্কুল বোর্ডের ইলেকসন হয়নি। অনেক ক্ষেত্রে যারা স্থানীয় প্রতিনিধি যেখানে ৬।৭ বছর আগে ছিলেন তারা হয়ত নেই বা সেখানকার ইউনিয়ন বোর্ডের যারা ছিলেন সেই ইউনিয়ন বোর্ড বাতিল হয়ে গেছে, নতুন নির্বাচন হয়ে গেছে এবং অন্যান্য প্রতিনিধি যারা এসেছেন তাঁরা কোনরকম প্রতিনিধিত্ব করতে পারছেন না স্কুলবোর্ডে। এর ফলে হয়ত অনেক ছোটছোট এলাকা ক্ষতিগ্রস্ত হচ্ছে। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যদি এ বিষয়ে একটু সচেতন হন তাহলে ভাল হয়। এই সমস্ত স্কুলবোর্ডে অনেক দিন ধরে ইলেকশান হয়নি—সেখানে পঞ্চায়েতের মাধ্যমে হোক বা যেভাবেই হোক যদি নূতন নির্বাচনের ব্যবস্থা করেন তাহলে বোধহয় অনেক এলাকা যথেষ্ট উপকৃত হবে। প্রাইমারী শিক্ষা সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে এটা খুব দরকার। আজকের দিনে আমাদের দেশে যেমন প্রাইমারী শিক্ষা এবং সমস্ত শিক্ষার প্রসার দরকার তেমনি টেকনিকাল শিক্ষার দিকে বোধ হয় আরও একটু জোর দেয়া দরকার। প্রাইমারী শিক্ষা নিশ্চয়ই প্রয়োজন। সমস্ত দেশকে শিক্ষিত করে তোলার জন্য এবং যাতে শতকরা ১০০ জন লোকই শিক্ষিত হয় সেজন্য প্রাইমারী শিক্ষা কম

দেয়া হোক এটা নিশ্চয়ই কেউ বলবেন না। তবে টেকনিকাল শিক্ষার যে আরও বেশী প্রয়োজন রয়েছে এটা আমরা বুঝতে পারছি। কারণ গত ১৫।১৬ বছর প্রাইমারী শিক্ষা প্রবর্তন হবার পর এবং গ্রামাঞ্চলে বেশ কিছু লোক শিক্ষিত হবার পর একটা জিনিস আমরা দেখতে পাচ্ছি যে প্রাইমারী যাঁরা পাশ করেছেন তাঁদের সেকেণ্ডারীতে ব্যবস্থা কম, যাঁরা সেকেণ্ডারী পাশ করেন কলেজে তাঁদের শিক্ষা দেবার ব্যবস্থা কম এবং যে সমস্ত ছেলেরা প্রাইমারী—যেটা পাশ করে বেরোয় তাঁদের সেকেণ্ডারীতে অ্যাডমিশনের ব্যবস্থা কম এবং যারা সেকেণ্ডারী এডুকেশন শেষ করে হাইয়ার এডুকেশনের জন্য যান তাঁদের কলেজে শিক্ষা পাওয়ায় অসুবিধা রয়েছে এবং যাঁরা কলেজ থেকে পাশ করে বেরোন তাঁদের কর্মসংস্থানের ব্যবস্থা খুব কম। আজ তাই সেখানে আমাদের দেশে পশ্চিমবাংলায় জনসংখ্যার চাপ এত বেশী এবং আমরা আমাদের জনসাধারণকে আরো বেশী শিল্পক্ষেত্রে চালাবার চেষ্টা করছি সেখানে টেকনিকাল এডুকেশনের ব্যবস্থা করা বোধহয় আরো দরকার—বিশেষ করে গ্রামাঞ্চলে, বিভিন্ন জেলায় আরও বেশী পলিটেকনিক এবং টেকনিকাল কলেজ খুলে টেকনিকাল শিক্ষার প্রবর্তন করা আরো বেশী প্রয়োজন। আমি এটা মন্ত্রীমহাশয়কে বিবেচনা করতে বলবো—এবছর তাঁদের সিদ্ধান্ত হয়ে গেছে, সামনের বছরের কথা যখন তাঁরা চিন্তা করবেন তখন পারসেন্টেজ আর খরচ যেটা টেকনিকাল এডুকেশনের দিকে দেবেন সেটা একটু বেশী রাখলে ভাল হয়। আর একটা কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে আমরা যেরকম ব্যাপকভাবে শিক্ষার প্রসার করার প্রয়োজনের কথা চিন্তা করে থাকি প্রাইমারী বা সেকেণ্ডারী শিক্ষা, সেই সঙ্গে সঙ্গে একটা জিনিস আমার মনে হয়েছিল অনেকদিন ধরে—২।১টা জায়গায় আলোচনাও শুনেছি—সেটা যদি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় একটু চিন্তা করেন তাহলে ভাল হয়। আমি জানি না এতে হয়ত অসুবিধাও থাকতে পারে। কিন্তু এটা প্রয়োজন বলেই বলছি—আমাদের যেমন শিক্ষা একদিক থেকে ব্যাপকভাবে প্রসার করা দরকার তেমন ১টা বা ২টা বা কয়েকটা প্রতিষ্ঠান সরকারের তরফ থেকে এমন রাখা দরকার যাতে উচ্চশিক্ষার মান এত উন্নত হবে যে সমস্ত দেশ জুড়ে সেই প্রতিষ্ঠান স্বীকৃত হবে এবং তার খ্যাতি থাকবে। আমাদের বাংলাদেশে আমরা জানি যে এরকম একটা প্রতিষ্ঠান বহুদিন থেকে রয়েছে—আধুনিক যুগের শিক্ষা প্রবর্তনের সময় থেকে প্রেসিডেন্সী কলেজ রয়েছে—প্রেসিডেন্সী কলেজ কোলকাতা বিশ্ববিদ্যালয়ের একটা কনষ্টিটিউয়েন্ট কলেজ এবং কোলকাতা বিশ্ববিদ্যালয় প্রায় প্রেসিডেন্সী কলেজকে কেন্দ্র করে গড়ে উঠেছিল একসময় এবং বহুদিন আগে বিশ্ববিদ্যালয়ের অনেক কিছু শিক্ষা প্রেসিডেন্সী কলেজের মাধ্যমে দেওয়া হত। আমি যে সময় পড়াশুনা করেছি আজ থেকে ১৫।১৬ বছর আগের কথা বলছি সেই সময় বিশ্ববিদ্যালয়ের অনেকগুলি বিভাগের শিক্ষা প্রেসিডেন্সী কলেজ থেকে দেওয়া হত কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি যে শিক্ষার প্রসার যেমন সমস্ত দেশে হয়ে চলেছে তেমন বাংলাদেশেও চলেছে। কিন্তু কতকগুলি জায়গায়, যেমন দিল্লী বা বোম্বে বিশ্ববিদ্যালয় এক একটা এমন সুন্দর প্রতিষ্ঠান রেখে দিচ্ছে যেখানে শিক্ষার মান অতি উচ্চ কিন্তু প্রেসিডেন্সী কলেজের মত একটা কনষ্টিটিউয়েন্ট কলেজে—যেটা ব্যাপকভাবে উচ্চশিক্ষা সবরকম বিভাগে দিয়া থাকে তাদের মান কিন্তু উন্নত হচ্ছে না। আমার দেখে মাঝে মাঝে দুঃখ হয় যে আমাদের বাংলাদেশের কৃতী ছাত্র, ভাল ভাল অধ্যাপক যাঁরা কম বয়সের তাঁদের দিল্লী বিশ্ববিদ্যালয় বেশী মাইনে দিয়া নিয়ে চলে যাচ্ছে। প্রেসিডেন্সী কলেজের অর্থনীতি বিভাগ বা বিজ্ঞানের কয়েকটা বিভাগ এত উন্নত ছিল যে এক সময় বিদেশে তার যথেষ্ট খ্যাতি ছিল। কয়েক মাস আগে আমার বিদেশ যাবার সৌভাগ্য হয়েছিল—আমি হার্ভাড ইউনিভার্সিটি বা লণ্ডনে বা জার্মানীতে বিশ্ববিদ্যালয়ের সঙ্গে আলোচনা করেছি। প্রেসিডেন্সী কলেজকে তাঁরা শ্রদ্ধা করেন। সব জায়গায় প্রেসিডেন্সী কলেজের কথা জানেন এবং কোলকাতা বিশ্ববিদ্যালয়কে তাঁরা যথেষ্ট শ্রদ্ধা করেন। বিশ্ববিদ্যালয়ের যা গ্রাণ্ট তা সরকার দিচ্ছেন, ইউ, জি, সি, ও দিচ্ছেন কিন্তু সরকারের তরফ থেকে এমন একটা প্রতিষ্ঠান থাকা উচিত—প্রেসিডেন্সী কলেজ যেখানে স্নাতকোত্তর শিক্ষা দেওয়া হয় সেই প্রেসিডেন্সী কলেজের জন্য যদি আর একটু বেশী খরচ করেন তাহলে ভাল হয়।

[1-30—1-40 p.m.]

সেখানে যে সমস্ত প্রফেসর রয়েছেন তাঁদের যে বেতন দেওয়া হয় তা দিল্লী বা বোম্বে বিশ্ববিদ্যালয়ের তুলনায় অনেক কম। তাঁদের যদি দিল্লী বা বোম্বে বিশ্ববিদ্যালয়ের মত বেশী বেতন দেওয়া হয় তাহলে আমরা শুধু যে বাংলাদেশের বেষ্ট ছেলেদের সেখানে আটকে রাখতে পারি তা নয়; বহুদিন আগে থেকে সমস্ত ভারতবর্ষের মধ্যে কোলকাতা বিশ্ববিদ্যালয়ের যে খ্যাতি ছিল সেটা আবার ফিরে আসবে। বিজ্ঞান, অর্থনীতি, দর্শনে ভারতবর্ষের শ্রেষ্ঠ প্রফেসররা কোলকাতা বিশ্ববিদ্যালয়ে পড়াতেন। যদি প্রেসিডেন্সী কলেজের জন্য কিছু বেশী খরচ করে বেশী মাইনা দিয়া একটা ভাল ষ্টাণ্ডার্ড সেখানে আমরা রাখতে পারি এবং ভারতবর্ষের সমস্ত বেষ্ট ছাত্রদের সেখানে রাখতে পারি, তাহলে একটা কেন্দ্র আমরা বাংলাদেশে রাখতে পারি যেটা সমস্ত ভারতবর্ষের মধ্যে একটা শ্রেষ্ঠ শিক্ষাকেন্দ্র বলে পরিগণিত হবে। এই জিনিসটা বলার উদ্দেশ্য হচ্ছে, আমরা বাঙ্গালী, আমরা উচ্চশিক্ষার বড়াই করি—আমরা নিজেরা হয়ত যথেষ্ট সংগতির সংগে উচিত ভাবে গর্ব করি যে ভারতবর্ষের সব জায়গার তুলনায় আমরা উচ্চশিক্ষায় এগিয়ে রয়েছি কিন্তু সেই ষ্ট্যাণ্ডার্ড যদি আমরা মেনটেন করতে চাই তাহলে আমাদের এখন থেকে চিন্তা করা দরকার যে দিল্লী বিশ্ববিদ্যালয় বা বোম্বে বিশ্ববিদ্যালয় বা মাদ্রাজ বিশ্ববিদ্যালয় যে আমাদের ভাল ভাল প্রফেসরদের নিয়ে চলে যাচ্ছে সেটা যেন তারা না করতে পারে। আমি কারো নাম করে বলতে চাই না—মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় এবং তাঁর দপ্তর নিশ্চয়ই জানেন যে প্রেসিডেন্সী কলেজ থেকে কতকগুলি ভাল ভাল ছেলে দিল্লী বিশ্ববিদ্যালয় নিয়ে চলে গেছে বিভিন্ন বিভাগের। যদি উনি নাম চান, আমি নিশ্চয়ই নাম দেব। এই জিনিসগুলি আজকে আমাদের মনে রাখতে হবে যে দিল্লী বা বোম্বে বিশ্ববিদ্যালয় যদি ২।৩।৪ শো টাকা বেশী মাইনে দিয়া নিয়ে যেতে পারে তাহলে আমরা কেন আমাদের ষ্ট্যাণ্ডার্ড খারাপ হতে দেব? এই প্রেসিডেন্সী কলেজকে উন্নত করতে গেলে যেখানে ৪১ লক্ষ টাকা আমরা খরচ করছি সেখানে বোধ হয় আর কয়েক লক্ষ টাকা বেশী খরচ করে একটা ষ্ট্যাণ্ডার্ড ইনষ্টিটিউশন রাখা আমার মনে হয় খুব প্রয়োজন। মাননীয় শিক্ষামন্ত্রীকে আমি আর একবার এ বিষয়ে আরও একটু বেশী চিন্তা করতে বলবো। আমি আর বিশেষ কিছু বলতে চাই না। মাননীয় শিক্ষামন্ত্রী সব কিছুই বলেছেন। প্রাথমিক শিক্ষা, মাধ্যমিক শিক্ষা এবং উচ্চশিক্ষার যে ভাবে উন্নত হচ্ছে এবং সমস্ত দেশ জুড়ে কলেজ স্কুল সব কিছুই যে ভাবে এগিয়ে চলেছে তার জন্য আমি সত্যিই আমাদের এই সভার পক্ষ থেকে তাঁকে অভিনন্দন জানাই এবং এই ব্যয় বরাদ্দের দাবীকে সম্যকভাবে সমর্থন জানাই।

**শ্রীজহরলাল ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাদেশের শিক্ষা সম্বন্ধে যাঁরা কিছুটা জড়িত তাঁরা বর্তমানে বুঝতে পারছেন যে একটা অত্যন্ত দুঃসময়ের মধ্য দিয়া আমরা সময় কাটাচ্ছি। বাংলাদেশের শিক্ষা ব্যবস্থাতে প্রায় একটা অরাজকতা এসে গেছে। কার দোষে, কি, সে সম্বন্ধে আমি কিছু আলোচনা করছি না—বা আমি শুধু মন্ত্রীমহাশয়ের কাছেই আবেদন করছি না—আলোচনার মাধ্যমে আমি কয়েকটি বিষয়ের প্রতি সমগ্র শিক্ষকশ্রেণী, শিক্ষা দরদী এবং অভিভাবকগণের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে সবচেয়ে বড় কথা—আমরা দেখছি প্রায়ই প্রতি বৎসরই বৎসরের প্রথম দিকটা যখন ছেলেদের মধ্যে লেখাপড়ায় বেশী করে চাপ দেওয়া হয়, গতবারেও দেখেছি, এবারেও দেখছি, তখন বেশ কিছুদিন ধরে স্কুলগুলি বন্ধ করে রেখে দেয়া হচ্ছে। এবং সরকার অবশ্য এটা করতে বাধ্য হয়েছেন। কিন্তু এর ফলে বিশেষতঃ শিক্ষা ব্যবস্থায় একটা দারুণ বিপর্যয় এসেছে। একথা আজ বিশেষভাবে চিন্তা করতে হবে। আর একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে বর্তমানে পশ্চিমবঙ্গে অধ্যাপকবৃন্দরা পরীক্ষা বর্জন করছেন এবং এই পরীক্ষা বর্জন করার মধ্য দিয়ে তাঁরা পরোক্ষভাবে শিক্ষার মধ্যে একটা অরাজকতা আনার চেষ্টা করছেন। আমি তাঁদের দোষ দিচ্ছি না। কারণ তাঁরা যে মাইনে পান সেটা গৌরবের কথা নয়—তাঁদের মাইনে বাড়ানো উচিত ও সম্মান বাড়ানো উচিত। আমি নিজে একজন শিক্ষক বলে এটা মনে করছি। তবে আমি আপনার মাধ্যমে আবেদন করব বাংলাদেশে

যে শিক্ষা ব্যবস্থা রয়েছে, যে ছাত্রগুলী দিনের পর দিন তারা লেখাপড়া শিখে আসছে—তাদের যাতে ঠিকভাবে পরীক্ষা চলে সেদিকে নজর দিন এবং তাঁদের সিদ্ধান্ত তাঁরা পুনর্বিবেচনা করুন। আমি দেখছি আমাদের সরকার শিক্ষা সম্বন্ধে অত্যন্ত আগ্রহশীল। একটা ব্যাপার যদি আমি আপনাদের সামনে আনি তাহলে এটা সুস্পষ্ট হবে। এটা হচ্ছে শিক্ষা খাতে রাজস্ব ব্যয় ৯ কোটি ২৫ লক্ষ টাকার বেশী হচ্ছে এর এটা সবচেয়ে আশার কথা সমস্ত খাতে যে বর্ধিত ব্যয় রয়েছে এটা সবচেয়ে বেশী। ওদিক থেকে কেউ বলতে পারবেন না পশ্চিমবঙ্গ সরকার শিক্ষা সম্বন্ধে উদাসীন। অনেক সময় বলা হয় টাকা খরচ হচ্ছে, কিন্তু কাজ হয় না। আমি মাত্র মাধ্যমিক শিক্ষার দিক থেকে দুটি উদাহরণ দিয়ে দেখাব কাজ আমাদের যথেষ্ট হয়েছে। কারণ দ্বিতীয় পরিকল্পনার যখন কাজ আরম্ভ হয় তখন মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা ছিল ৪ হাজার ৩১৬ এবং ছাত্রসংখ্যা ছিল ৭·৩৬ লক্ষ এবং ১৯৬৪-৬৫ সালে আমরা দেখতে পাচ্ছি সেটা হয়েছে ৫ হাজার ৩৫১ এবং ছাত্রসংখ্যা ১১·১৭ লক্ষ। অবশ্য এর মধ্যে আর একটা জিনিস যদি দেখি তাহলে দেখব ছাত্রীর সংখ্যা বেশ বেড়ে গেছে। কারণ তৃতীয় পরিকল্পনার মধ্যে যেখানে ছাত্রীসংখ্যা ছিল ১·১২ লক্ষ এখন তার জায়গায় হয়েছে ৩·৮৫ লক্ষ। এর দ্বারাই প্রমাণিত হয় শিক্ষা অগ্রগতি হচ্ছে। কোলকাতা বিশ্ববিদ্যালয় যে ভাবে বেড়ে চলেছে সেটা সত্যিই আমাদের সরকারের পক্ষে প্রশংসার যোগ্য। আমার পূর্ববর্তী বক্তা অশোকবাবু সামগ্রিক শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে আলোচনা করেছেন। আমি মাধ্যমিক শিক্ষা ব্যবস্থার সঙ্গে বহুদিন জড়িত থাকায় যেটুকু অভিজ্ঞতা হয়েছে সেটুকুর সম্বন্ধে আলোচনা করব। সর্বত্র আমি দেখছি মাধ্যমিক শিক্ষার সবচেয়ে বড় কথা হচ্ছে তাদের syllabus Syllabus আজ এমন ভার হয়ে উঠেছে ছেলেদের কাছে যে সেটাই হচ্ছে অগ্রগতির পক্ষে সবচেয়ে বাঁধা এবং একথা অস্বীকার করার উপায় নেই। Higher Secondary-তে class-এ ৯টা বিষয়ে পড়তে হয়। তাদের জন্য routine করা এবং সমস্ত বিষয়গুলি Routine এর মধ্যে খাপ খাওয়ান মস্ত বড় অসুবিধা হয়ে পড়েছে।

[ 1-40 – 1-50 p. m. ]

তারপরে ভাষার চাপ। বাংলাদেশের ছাত্রদের ইংরেজী বাংলা সংস্কৃত হিন্দী এই ৪টি ভাষা শিখতে হয়, যার ফলে কোন ভাষা ঠিক করে শিখা তার পক্ষে সম্ভব হয় না। আজকে আমরা দেখছি একমাত্র ক্লাস এইটে সংস্কৃত পড়ান হয়। এর ফলে যারা বিজ্ঞানের ছাত্র, তাদের কেন একটা ভাষা শিখার নাম করে সময় নষ্ট করা হয় আমি বুঝি না।

তারপরে আর একটা কথা—সিলেবাস এত বেশী, কিন্তু ওয়ার্কিং ডেজ স্কুলে অত্যন্ত কম। এই সমস্ত ব্যাপারে যে ভাবে স্কুল বন্ধ করা হয় সেগুলি ছেড়ে দিলেও, যে কটি মাত্র ওয়ার্কিং ডেজ আছে স্কুলে তার মধ্যে অধিকাংশ দিনই বাইরের পরীক্ষা যেমন স্কুল ফাইনাল, হাইয়ার সেকেণ্ডারী, তা ছাড়া নিজেদের স্কুলের আভ্যন্তরীণ পরীক্ষার জন্য নষ্ট হয়। এর ফলে স্কুলকে সত্যিকার যেন পরীক্ষা কেন্দ্র হিসাবেই ব্যবহৃত হয়, সত্যিকারের শিক্ষণ কেন্দ্র হিসাবে ব্যবহৃত হচ্ছে না। এই সম্বন্ধে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার মনে হয় এই যে বাইরের পরীক্ষা স্কুল ফাইনাল, হাইয়ার সেকেণ্ডারী এবং অনেক সময় কলেজীয় পরীক্ষা যেগুলি এই স্কুলের মধ্যে হয় সেগুলি বন্ধ করে না দিলে অন্য ব্যবস্থা না করলে স্কুলের কাজ চালান মুস্কিল হবে। এখন যে ভাবে পরীক্ষা চলছে এর আমূল পরিবর্তন যদি না হয় তাহলে মোটেই আমাদের শিক্ষা কার্যকরী হবে না। কারণ এই যে পরীক্ষা এটার চেষ্টা করে আমরা যদি টিউটোরিয়েল প্রাক্টিকাল ইত্যাদি দৈনন্দিন ছাত্ররা যা কাজ করে তার উপর নজর দিই, সেগুলির উপর মার্ক দিই তাহলে নিশ্চয়ই সুফল দেবে, এ সম্বন্ধে কোন সন্দেহ নাই। আজকেও হাইয়ার সেকেণ্ডারী এবং স্কুল ফাইনাল স্কুলের শ্রেণী বিভাগ কমলো না। রোজ রোজ হাইয়ার সেকেণ্ডারী স্কুলের সংখ্যা বেড়ে যাচ্ছে এবং স্কুল ফাইনাল স্কুলের সংখ্যাও বেড়ে যাচ্ছে। এর ফলে শিক্ষার মধ্যে

একটা জাতি ভেদ হয়ে যাচ্ছে। আমরা দেখছি মাল্টি পারপাস স্কুলের হেড মাষ্টার এবং স্কুল ফাইনাল স্কুলের হেড মাষ্টার এই রকম নানা শ্রেণী বিভাগ হয়ে যাচ্ছে। এ দিকে আমি, আপনার দৃষ্টি আকর্ষণ করছি যাতে এর একটা তাড়াতাড়ি সুব্যবস্থা হয়। তা ছাড়া স্কুল ফাইনালের পরে প্রি-ইউনিভার্সিটি অথবা বর্ধমান বিশ্ববিদ্যালয়ের এনট্রান্স এক্জামিনেশন এটাকে যদি ফার্স্ট বলি তাহলেও বেশী বলা হবে না। আমরা দেখছি আগষ্ট মাসে যে প্রি-ইউনিভার্সিটি আরম্ভ হয় সেটা শেষ হল জানুয়ারী মাসের প্রথম সপ্তাহে, তার মধ্যে পূজার ছুটি, এই ৩।৪ মাসের মধ্যে যে কি পড়ান হতে পারে, কি তার সিলেবাস, কি পড়ান হবে সেটা বুঝতে পাচ্ছি না। এগুলি যদি লোপ করা না হয় তা হলে উচ্চ শিক্ষা ছেলেরা ভাল ভাবে করতে পারবে না যে কথা পূর্ববর্তী বক্তা অশোকবাবু বলেছেন। এর একটা বড় কারণ হচ্ছে ডাইভার্সিফায়েড কোর্স। এটা আমাদের অনেক দিনের দাবী ছিল যে এই যে ডাইভার্সিফায়েড কোর্স মালটি পারপাস স্কুলের মাধ্যমে হচ্ছে সেটা মোটেই কার্যকরী হচ্ছে না। কারণ আমরা জানি ক্লাস এইট থেকে এই ডাইভার্সিফায়েড কোর্স আরম্ভ হয়, এখন কার কোন দিকে এ্যাপ্টিটিউড এটা দেখবার জন্য যে ক্যারিয়ার মাষ্টার দরকার তা এখনও পর্যন্ত যথেষ্ট সংখ্যায় ব্যবস্থা হয়নি, তার ফলে কাকে কোন্ কোর্স দেবে এর ব্যবস্থা করা সম্ভবপর হয়ে উঠছে না। ফলে ডাইভার্সিফায়েড কোর্সের জন্য প্রচুর টাকা খরচ হচ্ছে কিন্তু ছেলেদের উপকারে আসছে না। এদিকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

শিক্ষকের অভাবে পল্লীগ্রামে কি বিরাট সমস্যার সৃষ্টি হয়েছে এদিকে কয়েকবার মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। যদিও পল্লীগ্রামে বিজ্ঞান এবং অন্যান্য বিষয় যেমন ইকনমিক্স ইত্যাদি বিষয় পড়ান হয় মালটিপারপাস স্কুলে, কিন্তু কোন শিক্ষক না থাকার জন্য ছেলেদের ঠিক মত পড়ানোর ব্যবস্থা করা হয়নি।

অথচ আর একটা দিকে আমরা দেখছি যে সরকারী অনেকগুলি স্কুলে বাংলায় এম. এ. শিক্ষকের প্রয়োজন আছে। যেমন, যেখানে ১৫টি স্কুল আছে সেখানে অন্ততঃ দুইজন বাংলায় এম, এ, শিক্ষকের প্রয়োজন। কিন্তু পল্লীগ্রামে একজনও বাংলায় এম, এ, শিক্ষক পাওয়া যায় না। যেখানে যে রকম দরকার, সেই ভাবে যদি ঠিক মত শিক্ষক দেওয়া যায়, তাহলে হয়ত পল্লীগ্রামে শিক্ষার সমস্যা খানিকটা সমাধান হতে পারে। এটা করা খুব আশ্চর্যের ব্যাপার নয়। কারণ কলেজের ক্ষেত্রে আমরা দেখেছি যে বিষয়ে যে কয়জন অধ্যাপক দরকার, সেই বিষয় ততজন অধ্যাপকই রাখা হয়।

**মিঃ চেয়ারম্যান:** বাংলায় এম, এ, অনেক পাওয়া যায়। পাওয়া যায় না ইংরাজীতে এম এ.।

**শ্রীজহরলাল ব্যানার্জী:** হাঁ, ইংরাজীতে এম. এ. খুব বেশী পাওয়া যায় না। তবে Economics বা Commerce-এ এম. এ. অনেক পাওয়া যায়। বাংলায় এম. এ. শিক্ষক Multipurpose স্কুলে হয়ত আছেন, কিন্তু অন্য জায়গায় পাওয়া যায় না। সেই জন্য আমি মনে করি পল্লীগ্রামের স্কুলে শিক্ষকদের যাতে বেশী করে allowance দেওয়া যায়, সেদিকে চিন্তা করা উচিত। অবশ্য আমাদের medical বিভাগ যা করেছেন, যেমন non-practising allowance দেয়, তেমনি পল্লীগ্রামের শিক্ষকদের জন্যও যদি একটা allurbement না দেওয়া যায়, তা হলে পল্লীগ্রামের বিদ্যালয়গুলি উপযুক্ত শিক্ষকের অভাবে বন্ধ হয়ে যেতে বাধ্য।

আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আর একটা আবেদন জানাবো, যে উপযুক্ত শিক্ষকদের জন্য secondary-তেও যেন একটা panel তৈরী করা হয়, তা না হলে অনেক সময় যে সমস্ত ম্যানেজিং কমিটি আছে, তারা তাঁদের খেয়াল খুশী মত যাকে তাকে appointment দেয়, তার ফলে উপযুক্ত শিক্ষকগণ সেখানে কোন রকম chance পান

না। যেমন sponsored কলেজে করা হয়েছে, তেমনি যদি এ ক্ষেত্রেও panel করা হয়, তাহলে হয়ত আমাদের খানিকটা সমস্যা সমাধান হতে পারে। আর বিশেষ করে আজকের দিনে দেখেছি যে কতকগুলি বিষয় honours পাওয়া যায় না, এবং সেই সব subjectএ honours, শিক্ষক না পাওয়ার জন্য অনেক স্কুল Higher secondary-তে পরিণত করা যায় না। সেইজন্য আমি একটা suggestion দিতে চাই। আমার suggestion হচ্ছে যে B. T. পড়াবার সময় method subject গুলি যদি আমরা এমনি ভাবে তৈরী করি অর্থাৎ method subject-এর মধ্যে যদি খানিকটা contents আমরা নিয়ে আসতে পারি, এবং সেই contents পড়াবার পর, যদি তার ঐ সমস্ত বিষয় পড়াবার উপযুক্ত বলে ঠিক করে ফেলতে পারি, তাহলে হয়ত পল্লীগ্রামে শিক্ষক সমস্যা সমাধান বা দূরীভূত হবে।

আমি এই প্রসঙ্গে আর একটি কথা বলবো, এটা খুবই দুঃখের বিষয় যে বাংলাদেশে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে বি. টি.র যে course হয়েছে, তা বিভিন্ন রকম। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে এক রকম course, বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ের আর এক রকম course, শান্তিনিকেতনে আর এক রকম course. শিক্ষা বিভাগের একটা দায়িত্ব আছে, কারণ more or less it is a professional training—সুতরাং সত্যিকার বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে শিক্ষকদের কাজে উপযুক্ত করে তোলবার জন্য যে ভাবে ট্রেনিং দেওয়া দরকার সেই ভাবে যদি একটা uniform syllabus করা যায় তাহলে হয়ত এই সমস্যার খানিকটা সমাধান হতে পারে। বহু পুরাণ ট্রেনিং যারা নিয়েছেন, তাঁরা বর্তমান যে শিক্ষা ব্যবস্থার নূতন নূতন নিয়ম-কানুন বেরোচ্ছে, সে সম্বন্ধে সজাগ নন। সেগুলি যাতে হয়, তার জন্য professional course করে vocational course ও refreshers course করে, আবার নূতন করে তাঁদের ট্রেনিং দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি।

সবশেষে আমি একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আজকের দিনে পাঠ্য পুস্তক সমস্যা একটা মস্ত বড় সমস্যা। আমাদের দেশে পাঠ্য পুস্তকের ক্ষেত্রে যে ভাবে অন্যায় ও দুর্নীতি প্রবেশ করেছে, তা অত্যন্ত লজ্জার বিষয়। আমরা যারা মাধ্যমিক শিক্ষার সঙ্গে সংশ্লিষ্ট, আমরা দেখেছি যে ঐ কয়েক জন insurance-এর দালালের মত পাঠ্য পুস্তক প্রকাশকদের নানা ভাবে অত্যাচার সহ্য করতে হয় এবং নানা রকম এর মধ্যে দুর্নীতি আছে, এটা আমি বিশেষ ভাবে বলতে চাই।

এই দুর্নীতি মুক্ত করবার একমাত্র পথ হচ্ছে text book সমস্তই nationalise করা। যতদিন তা সম্ভবপর না হচ্ছে ততদিন আগে যেমন ছিল text book কমিটির মাধ্যমে সমস্ত বই approved করা প্রয়োজন, সেই রকম approved প্রয়োজন। আপনি approved করবার সময় সত্যিকার ভাল বই যাতে approved হয় সেদিকে নজর দেবেন। আজকাল personal interest-এ গ্রামার, অঙ্ক প্রভৃতি বই যেগুলি বাজারে চলে সেগুলির approved করা প্রয়োজন হয় না। তার নানা রকম পুস্তক নানা জনে লিখেছেন। এমনও দেখা যায় একই পুস্তক দুটো নামে ছাপা হয়েছে এবং দু'জন শিক্ষক বা বিখ্যাত ব্যক্তি তাঁর influence-এ সেটা চালাবার চেষ্টা হচ্ছে। সেইজন্য সেদিকে নজর দেবার জন্য আপনার দৃষ্টি সেদিকে বিশেষ ভাবে আকর্ষণ করছি।

আর একটা হচ্ছে নোট বই। আমরা দেখছি এর আগে সরকার কয়েকটা বই nationalise করেছেন—সে হচ্ছে প্রাইমারী পাঠ্যপুস্তক। কিন্তু যেসব বই সরকার প্রকাশ করেছেন তার দাম খুব কম। কিন্তু আশ্চর্য্য ব্যাপার আমরা দেখছি—যে কোন কারণেই হোক সরকার কর্তৃক প্রকাশিত যে বইগুলি কলেজ স্ট্রীটে স্তূপাকারে রেখে black market দামে বিক্রী হচ্ছে দিনের পর দিন। এর কি কারণ আমরা বুঝতে পারছি না। বইয়ে লেখা আছে নোট প্রকাশ করা আইনানুসারে দণ্ডনীয়। তবুও সেই পুস্তকের চার গুণ দামে কতকগুলি নোট বই বের করা হয়েছে। সেই সরকারী পুস্তক কিনতে গেলে সেই সঙ্গে

চড়া দামে তার নোট কিনতে বাধ্য করা হয়। সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কেন যে এটা হয়—তা আজও বুঝতে পারলাম না।

সবশেষে ম্যানেজিং কমিটি সম্বন্ধে দু-একটা কথা বলি। এই স্কুলের ম্যানেজিং কমিটির সঙ্গে আমরা যারা যুক্ত আছি, তাঁরা জানেন ম্যানেজিং কমিটি মানে দলাদলি। তাতে শিক্ষার ক্ষতি, শিক্ষকদের ক্ষতি এবং স্কুলের ক্ষতি। এই ম্যানেজিং কমিটি নিয়ে সব জায়গায় দলাদলি, মামলা মোকদ্দমা লেগে আছে এটা শিক্ষার স্থানে অবিলম্বে বন্ধ করে দেওয়া হোক। এর একটা সুষ্ঠু ব্যবস্থা করা যায় কিনা, কোন বিকল্প ব্যবস্থা করা যায় কিনা—সে সম্পর্কে একটা সিদ্ধান্ত নেবার জন্য অনুরোধ করছি।

যখন দেশে কোন গণ্ডগোল লাগে, তখন বিশেষ করে সবচেয়ে বেশী করে এই শিক্ষা সম্বন্ধে দেখা দরকার। ১৯১৪ সালে ইংল্যাণ্ডের যখন খুব দুর্দিন তখনও যুদ্ধ শেষ হয় নাই তার মধ্যেই ইংল্যাণ্ডে শিক্ষা সংস্কার কমিশন বসেছিল। তাঁরা একটা নূতন শিক্ষা ব্যবস্থা চালু করবার ব্যবস্থা করেছিলেন। তাঁরা বুঝেছিলেন যে দেশে কোন অসুবিধার সৃষ্টি হওয়ার অর্থই হল নিশ্চয়ই শিক্ষার মধ্যে কোন ত্রুটি আছে। আমি আপনাদের সেই কথা চিন্তা করবার জন্য অনুরোধ করছি। অবশ্য আমাদের সরকার সে সম্বন্ধে সজাগ। তাঁরা মাধ্যমিক শিক্ষা সম্বন্ধে অনুসন্ধান করবার জন্য একটা কমিটি তৈরী করেছেন। আমি আশা করবো সরকার এবং জনসাধারণের সহযোগিতায় বাংলাদেশের শিক্ষা ব্যবস্থার মধ্যে যে সমস্ত অসুবিধা ত্রুটি বিচ্যুতি রয়েছে, তা অবিলম্বে দূর করে এবং পুনরায় বাংলাদেশে শিক্ষার ক্ষেত্রে আবার নূতন করে উত্তম আসবে।

[ 1-50—2 p.m. ]

**শ্রীসুশীল কুমার ধাড়া :** মাননীয় চেয়ারম্যান মহাশয় আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি একটি জরুরী বিষয়ের উপর। আজকের সভা যখন আরম্ভ হয়েছিল তখন আমাদের মাননীয় সদস্য শ্রীঅজয় কুমার মুখার্জি বর্তমান পরিস্থিতির উপর একটা Calling attention notice দিয়েছেন বলে মাননীয় অধ্যক্ষ মহাশয় উল্লেখ করেছিলেন, কিন্তু তাতে কী লেখা ছিল তা আমরা কেউ জানতে পারিনি। যাই থাকুক না কেন—বর্তমান যে পরিস্থিতি—সেই পরিস্থিতির উপর যখন একটা নোটিশ দেওয়া হয়েছে সমস্ত বিষয় জানবার জন্য তখন আমাদের বর্তমান পরিস্থিতিটা জানাবার অধিকার আছে বলে আমি মনে করি আমাদের বর্তমান সরকার যাঁদের দ্বারা পরিবেশিত হচ্ছে তাঁদের কাছ থেকে। আমরা সংবাদপত্র মাধ্যমে ও রেডিও মাধ্যমে বিভিন্ন রকম খবর—ভয়াবহ সংবাদ পাচ্ছি পড়ছি শুনছি—কোথায় নাকি ২৫ জন নিহত হয়েছে কোথাও ৫০ কোথাও আরো বেশী......ইত্যাদি।

**মিঃ চেয়ারম্যান :** Mr. Speaker has received one notice of Calling Attention and the Chief Whip has said that the Minister concerned will reply on Tuesday next.

**শ্রীসুশীল কুমার ধাড়া :** এরকম একটা জরুরী পরিস্থিতির উপরে মঙ্গলবার জবাব দিলে মাননীয় সদস্যরা দেশের কি অবস্থা তা কি করে আজ জানতে পারবেন। আজকেই মুখ্যমন্ত্রী জানতে দিন অবস্থা কি। তিনি নিশ্চই জানেন অবস্থা কি। তিনি এতবড় একটা রাজ্য পরিচালনা করছেন এবং মাঝে বিভিন্ন সময় আমাদের দেশের বিভিন্ন লোকের কাছে বর্তমান পরিস্থিতি সম্পর্কে জেনেছেন। আজকে আমরা শুনেছি বিভিন্ন জায়গায় তিনি বলেছেন এবং বহু লোক মারা গিয়েছে।

**মিঃ চেয়ারম্যান :** If the Hon'ble chief Minister desires he can make a statement no doubt, and I think he will do it.

**শ্রীসুশীল কুমার ধাড়া ঃ** আমি আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ করছি তিনি যেন আজকেই একটা Statement দেন এবং যাতে আমরা বুঝতে পারি আজকের কলকাতার অবস্থা কি। আজকে এখানে অনেক মাননীয় সদস্য আসেন নি।

**মিঃ চেয়ারম্যান ঃ** I shall try to convey your desire.

**Shri Rabindralal Sinha :** The Chair in his wisdom has admitted the Calling Attention Motion. That is all the Chair can do. When the Chair has admitted the motion and the Minister has given assurance that the answer will be given, he is bound to give answer in due course.

## Demand for Grant No. 19

### Major Head : 28-Education

**শ্রীরবীন্দ্রলাল সিংহ ঃ** মাননীয় সভাধ্যক্ষ মহোদয়, এখন আমি প্রথমে যে সমস্ত মাননীয় সদস্য আজকের বিতর্কে অংশগ্রহণ করেছেন তাদের ধন্যবাদ জানাচ্ছি। তারা শিক্ষা ব্যবস্থার বিভিন্ন দিকে আলোক সম্পাত করেছেন, যে আলোক সম্পাতে শিক্ষা বিভাগ উপকৃত হবেন। শুধু সরকারের একক প্রচেষ্টায় শিক্ষার সর্বদিকে মানোন্নয়ন বা উৎকর্ষ সম্ভব নয় যদি না শিক্ষার সঙ্গে সক্রিয়ভাবে সংযুক্ত যাঁরা আছেন, বিশেষ করে শিক্ষক সম্প্রদায় এবং প্রতিটি শিক্ষানুরাগী ব্যক্তি এবং এমন কি অভিভাবক পর্যন্ত যদি সক্রিয়ভাবে সাহায্য করতে এগিয়ে না আসেন। একজন মাননীয় সদস্য দৃষ্টি আকর্ষণ করেছেন সরকারের যে প্রাথমিক শিক্ষকদের বেতন অত্যন্ত কম। আমার মনে হয় দৃষ্টি আকর্ষণ করার কোন দরকার নেই, কারণ এ সম্পর্কে আমরা অত্যন্ত অবহিত এবং সচেতন। মুখ্যমন্ত্রী এবং আমি বার বার বলেছি এটা অত্যন্ত কম এবং এটার নিশ্চয় সংশোধন হওয়া উচিৎ যত তাড়াতাড়ি সম্ভব। আমাদের এক লক্ষ Primary শিক্ষক আছেন, সুতরাং যাই করতে যাই তাতে বিপুল অর্থের প্রয়োজন। তা সত্ত্বেও এটা যে করা উচিত এবং বিলম্ব করা উচিত নয় এ বিষয়ে আমি একমত। আগামী বাজেটে কিছু বরাদ্দ করেছি। আমি প্রাথমিক ভাষণে বলেছি এটা চিন্তা করছি কিভাবে এবং কতটা আমরা প্রাথমিক শিক্ষকদের জন্য বৈষয়িক সুবিধা করতে পারি। এবারে প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে মহার্ঘ্য ভাতা বৃদ্ধি করেছি তাহলেও মূল বেতন সামগ্রিকভাবে বাড়িয়ে তাঁদের বৈষয়িক উন্নতির জন্য আমাদের চেষ্টা করা উচিত। আমরা সেটা নিয়ে বিশেষভাবে wark out করার চেষ্টা করছি, কিভাবে কত শীঘ্র করতে পারি। অত্যন্ত দুঃখের কথা শিক্ষকদের একটা অংশ সক্রিয় আন্দোলন ছাড়া কিছু বুঝেন না। যদিও আমরা প্রাথমিক শিক্ষকদের বেতনের উন্নতির জন্য চেষ্টা করছি, বাজেটে এজন্যে কিছু টাকাও রেখেছি এবং তা হয়ত তাঁরা শুনেছেন। কিন্তু তা সত্ত্বেও তাঁরা সক্রিয় আন্দোলনের পথে নেমে অশান্তির সৃষ্টি করছেন। এর দ্বারা কেউ বিভ্রান্ত হবেন না। যতটা করা উচিত ঠিক ততটা করতে না পারলেও সাধ্যমত নিশ্চয়ই করব।

[ 2—2-10 p. m. ]

২৪ পরগনা জেলা স্কুল বোর্ড সম্পর্কে তিনি বলেছেন। কতকগুলি আইন ঘটিত অসুবিধা থাকায় এই জেলা স্কুল বোর্ডের আয়ু বৃদ্ধি পেয়েছিল, আমরা ইতিমধ্যে প্রাথমিক ব্যবস্থা অবলম্বন করছি, জেলা ম্যাজিষ্ট্রেটকে নির্বাচনের একটা দিন নির্দিষ্ট করে জানাবার জন্য জানিয়ে দিয়েছি এবং আমরা আশা করছি এটা শীঘ্রই হয়ে যাবে। অন্যান্য জেলা স্কুল বোর্ডের পুনর্গঠন হয়ে গিয়েছে, কোথায়ও বা মামলার জন্য আটকে আছে, যেখানে মামলা নেই সেখানে পুনর্গঠন হতে দেরী হবে না এই ভরসা আমি তাঁদের দিতে পারি। আর টেকনিক্যাল স্কুল সম্বন্ধে

প্ল্যানিং কমিশন কিন্তু টেকনিক্যাল স্কুলের নাম্বার খুব বেশী বাড়াবার পক্ষপাতী হচ্ছেন না। তবে বর্তমানে যে সমস্ত টেকনিক্যাল ইনস্টিটিউশন আছে তার প্রত্যেকটিতে আমরা আসন বৃদ্ধি করবার চেষ্টা করছি এবং সাধ্যমত আমরা টেকনিক্যাল স্কুল স্থাপন করবার চেষ্টা করছি। সরকারী কলেজগুলির উন্নয়নের জন্য যে আবেদন জানিয়েছেন অশোকবাবু আমি তা স্বীকার করি এবং আমরা সরকারী কলেজের উন্নয়নের জন্য সাধ্যমত চেষ্টা করছি। প্রেসিডেন্সি কলেজকে কনষ্টিটিউয়েন্ট কলেজে পরিণত করতে আমরা চাই, কিন্তু ইউনিভারসিটি গত ১০ বছর ধরে কনষ্টিটিউয়েন্ট কলেজের ষ্ট্যাটিউট তৈরী করেন নি। মাননীয় সভাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমি ইতিপূর্বে ইউনিভারসিটি বিল যখন এই সদনের সামনে উপস্থিত করেছিলাম তখন জানিয়েছিলাম, আমি ভরসা করি, শীঘ্রই সেটা সম্পন্ন হবে, হলে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অধীনে প্রেসিডেন্সি কলেজ কনষ্টিটিউয়েন্ট কলেজের মর্যাদা লাভ করে নিজস্ব ভাবে এম. এ. ডিগ্রী ইত্যাদির পঠনপাঠনের ব্যবস্থা করতে পারবে। এবং এটা হলে অধিকতর ছাত্র সেই সুযোগ পাবে। হুগলী মহসিন কলেজকে বর্ধমান ইউনিভারসিটি কনষ্টিটিউয়েন্ট কলেজ হিসাবে স্বীকৃতি দিয়েছেন, সেখানে একটা বিষয়ে এম. এ. পড়বার ব্যবস্থা করা হয়েছে। আমি ভরসা করি আরও বিভিন্ন বিষয়ে সেখানে ইনট্রোডিউস করতে পারবো এবং কনষ্টিটিউয়েন্ট কলেজ হিসাবে তার উন্নতি হবে। তবে একটা কথা আজকে শিল্প বা বাণিজ্য যে বেতন হার দেন বলেছেন সে সম্বন্ধে আমি বলতে চাই শিক্ষা ব্যবস্থায় আজকে ঠিক সেই বেতন হার দেবার মত ক্ষমতা সরকারের নেই। এক্ষণি বেশ কিছুদিন শিল্প বাণিজ্যের সঙ্গে আমরা যে পেরে উঠব সে ভরসা নেই এবং শিল্প বাণিজ্যের সঙ্গে কমপিটিশনে পেরে উঠা অত্যন্ত দুরূহ হবে। তবে যাঁদের শিক্ষানুরাগ আছে তাঁদের সম্ভব মত সব প্রকার সাধ্যের মধ্যে তাঁরা যাতে অধ্যাপকের দায়িত্ব পালন করতে পারেন সেটা নিশ্চয়ই দেখতে হবে এ বিষয়ে কোন সন্দেহ নেই, কিন্তু সমান করা শক্ত। আর স্কুল ফাইনাল এবং হাইয়ার সেকেণ্ডারী এই দুই রকম বিদ্যালয় সম্বন্ধে বন্ধুবর জহরবাবু বলেছেন। আমিও সেটা স্বীকার করি, আমিও মনে করি মাধ্যমিক শিক্ষা একই স্তরের হওয়া উচিত। এই লক্ষ্য স্থির করে আমরা এগুচ্ছিলাম। আমি শুধু, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার বন্ধুদের অনুরোধ করব তাঁরা যেন ১০ ক্লাসের স্কুল আর নূতন করে দেবার জন্য আমাদের জীবন দুর্বিসহ না করেন। মাধ্যমিক শিক্ষা বোর্ড এই সিদ্ধান্তে এসেছেন, এবছর থেকে আমরা সেই নীতিতে চলছি। ধরুন এক বছরে ২০০টি হায়ার সেকেণ্ডারী স্কুল করলাম কিন্তু সেই সঙ্গে যদি আবার ৩০০টি স্কুল ফাইনালের স্কুল ক্লাস ১০ এর স্কুল করতে হয় তাহলে সংখ্যায় একটা বিরাট ফারাক থেকে যাবে, তখন আর সব স্কুল এক শ্রেণীতে পরিণত হবে না। সেই জন্য ক্লাস ১০ এর স্কুল করাটা আপনারা অনুরোধ করবেন না, এটা বন্ধ না করতে পারলে হবে না এবং সেকেণ্ডারী এডুকেশন বোর্ডও সেই সিদ্ধান্ত গ্রহণ করেছেন এবং সরকারেরও নীতি হচ্ছে আগামী বছর থেকে সেটা না করা। প্রাকটিক্যালি আগের বছরে যাদের অনুমতি দেওয়া আছে তাদের জন্যই শুধু রেখেছি তা ছাড়া আর সবাইকে নাই করা হয়েছে। আর একটা কথা বলবো যে বিজ্ঞান শিক্ষকের অভাব সত্যই আছে। তবে আমরা সাধ্যমত চেষ্টা করছি, আমরা কন্‌ডেন্স্‌ড্‌ ট্রেনিং কোর্স করেছি ৬ মাসের জন্য এবং সেখানে আমরা পাস গ্র্যাজুয়েট টিচার যারা শিক্ষকতা করছেন তাঁদের বিশেষ শিক্ষা দিয়ে তাঁরা যাতে বিজ্ঞান পড়াবার যোগ্যতা সম্পন্ন হতে পারেন তার জন্য চেষ্টা করছি। তাছাড়া মাননীয় সভাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা শুনলে খুশী হবেন যে ইনিষ্টিটিউট অব সায়েন্স বিজ্ঞান শিক্ষার উন্নতির জন্য বর্ধমান বিশ্ববিদ্যালয়ের সহযোগিতায় ১৯৬৫ সাল থেকে বর্তমানে খোলা হয়েছে এবং সেটা কাজ করছে। তারপরে সিলেবাসের কথা পাঠক্রমের কথা বলেছেন। সিলেবাস সম্বন্ধে আমি এটাই বলতে চাই মাধ্যমিক শিক্ষা পর্ষৎ এই সিলেবাস ঠিক করে না, মাধ্যমিক শিক্ষা পর্ষৎ বিশিষ্ট শিক্ষাবিদদের নিয়ে গঠিত, শিক্ষক সম্প্রদায়ের প্রতিনিধির সেখানে যথেষ্ট আছে, এবং আমি যতদূর জানি যে তাঁরা এই শিক্ষাক্রমের পরিবর্তন এবং পুনর্বিবেচনা করবেন, সিলেবাস কমিটি

এ বিষয়ে নিশ্চয়ই বিবেচনা করবেন। জহরবাবু আরও কয়েকটি কথা তুলেছেন, কিন্তু তিনি জানেন পশ্চিমবঙ্গ সরকার একটা সেকেণ্ডারী এডুকেশন কমিটি গঠন করেছেন এবং তিনিও তার একজন সদস্য, বিশিষ্ট শিক্ষাবিদরা সদস্য আছেন যাঁরা শিক্ষার সঙ্গে প্রত্যক্ষভাবে জড়িত। তাঁদের মতামত পাবার পর আরও কি কি পরিবর্তন কোথায় করা যায় এটা আমরা বিবেচনা করবো। বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকবৃন্দ বিশ্ববিদ্যালয়ের পরীক্ষা বর্জনের জন্য একটা প্রস্তাব তাঁদের সমিতির মাধ্যমে গ্রহণ করেছেন, সেই বিষয়ে জহরবাবু উল্লেখ করেছেন। আমি মনে করি এটা অত্যন্ত দুঃখের ব্যাপার। কেননা যে ছাত্র পাঠ লাভ করলো দীর্ঘ দু'তিন বছর ধরে সে তার অধ্যায়নের ফল লাভ করবে না, অভিজ্ঞান প্রাপ্ত হবে না, এর চেয়ে দুঃখের কথা আর কিছু হতে পারেনা। আমি এইটুকু আশা করবো যে বাংলাদেশের অধ্যাপক সমাজ তাঁদের সিদ্ধান্ত পুনর্বিবেচনা করবেন। তাঁরাও জানেন যে বর্তমানে যে বেতন হার চালু আছে সর্ব ভারতীয় ভিত্তিতে ইউনিভারসিটি গ্রান্টস কমিশন ১৯৫৭ সালে এই বেতন হার চালু করেছেন। তাঁরাও জানেন যে ইউনিভারসিটি গ্রান্টস কমিশনই এই বেতন হার রিভাইজ করবেন, পরিবর্তন করবেন এবং গত বছর যতগুলি সর্ব ভারতীয় শিক্ষা সংক্রান্ত সম্মেলন হয়েছে, শিক্ষামন্ত্রী সম্মেলন বা সেন্ট্রাল এ্যাডভাইসরি বোর্ড অব এডুকেশন হয়েছে এই সব সম্মেলনে কলেজ শিক্ষকদের বেতন হারের কথা বার বার করে উঠেছে এবং প্রতিবারই এই কথা হয়েছে, আমি ব্যক্তিগতভাবে এই কথা বারবার উল্লেখ করছি এবং প্রতিবারই শুনে আসছি যে ইউনিভারসিটি গ্রান্টস কমিশন একটা কমিটি নিযুক্ত করেছেন, সেই কমিটি বিবেচনা করবেন, সেই কমিটি তাঁদের সুপারিশ গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার কাছে পেশ করলে গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া তবে সেটা মঞ্জুর করবেন। কারণ এই যে আজকে বেতন হার চালু আছে এটা ইউ. জি. সির বেতন হার, ইউ. জি. সি. চালু করেছেন কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতায় এবং সম্মতিতে। বাকী অর্ধটা তাঁরা রাজ্য সরকারগুলির কাছ থেকে ম্যাচিং গ্রান্ট হিসাবে তাঁদের দিতে আহ্বান করেন। ১৯৫৭ সালের যে বেতন হার চালু আছে সেটা ইউ. জি. সি. চালু করেছেন এবং প্রথম ৫ বছর তার মধ্যে একটা অংশ কেন্দ্রীয় ভাণ্ডার থেকে ইউ. জি. সি. প্রদান করেছেন আর বাকিটা ম্যাচিং গ্রাণ্ট হিসাবে রাজ্য সরকার প্রদান করেছেন। ৫ বছর হয়ে যাবার পর থেকে সবটাই বর্তমান রাজ্য সরকারকে দিতে হচ্ছে। রাজ্য সরকার কিন্তু প্রথম থেকেই এগিয়ে গিয়েছিলেন ম্যাচিং গ্রান্ট নিয়ে এবং এবারেও এই যে বেতন হার এটা পরিবর্তন করা উচিত, বৃদ্ধি করা উচিত। এ বিষয়ে আমাদের মনে কোন দ্বিধা নেই। আমরা মনে করি যে এটা বৃদ্ধি করা উচিত এবং বৃদ্ধি করা উচিত এটা মনে করি বলে আমি এবং আমার মুখ্যমন্ত্রী আমরা উভয়েই কেন্দ্রীয় শিক্ষামন্ত্রীর কাছে এই কথা লিখে জানিয়েছি যে যত শীঘ্র সম্ভব এই বেতন হার সংশোধিত হওয়া উচিত।

[ 2-10—2-20 p.m. ]

আজকে যে বেতন হার চালু আছে সেটা ইউ. জি. সির বেতন হার। ইউ. জি. সি. ১৯৫৭ সালে সর্বভারতীয় ভিত্তিতে এটা চালু করেছেন এবং সমস্ত রাজ্য সরকারদের ম্যাচিং গ্রান্ট দেবার জন্য যে অনুরোধ করেছিলেন পশ্চিমবঙ্গ সরকার তাতে সাড়া দিয়েছিলেন। আজকে সকলেই জানেন—শিক্ষক মহাশয়রাও জানেন যে এটা সংশোধন করতে হলে কেন্দ্রীয় সরকারের সম্মতি এবং আর্থিক সাহায্যে ইউ. জি. সি. সংশোধন করবেন, সংশোধন করে তখন আমাদের বলবেন যে তোমরা তোমাদের অংশ প্রদান কর—এই হচ্ছে ব্যবস্থা। আমরা তার জন্য গত এক বছরে বিভিন্ন সম্মেলনে বারবার বলেছি। তাছাড়া কেন্দ্রীয় শিক্ষামন্ত্রীর কাছে আমি এবং আমার মুখ্যমন্ত্রী পত্র দিয়েছি। আমাদের পশ্চিমবংগের অধ্যাপকমণ্ডলী একথা জানতেন। কারণ গত বছর যখন তাঁরা বেতন হার সংশোধনের জন্য দাবী করেছিলেন তখন তাঁরা কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে দাবী জানিয়েছিলেন, ইউ. জি. সির কাছে দাবী জানিয়েছিলেন, আমাদের কাছেও দাবী জানিয়েছিলেন যে আমরা যেন ম্যাচিং গ্রাণ্ট দেবার জন্য সম্মত হই। যদিও আমরা জানতাম না তখন সে ম্যাচিং গ্র্যাণ্ট কত টাকা দিতে হবে তবুও যেহেতু আমরা বিশ্বাস করি যে অধ্যাপকদের বেতন হার

বৃদ্ধি হওয়া উচিত সেহেতু আমরা লিখিতভাবে আমাদের সম্মতি জানিয়েছি যে কেন্দ্রীয় সরকারের সম্মতিক্রমে ইউ. জি. সি. যে বেতন হার চালু করবেন তাতে আমরা যোগদান করবো ম্যাচিং গ্রান্ট নিয়ে। আমরা লিখিতভাবে এই প্রতিশ্রুতি দিয়েছি এবং রাজ্য সরকার কোন প্রতিশ্রুতিই ভংগ করেন নি যে যাই বলুন না কেন। কিন্তু তা সত্বেও যখন দেখা গেল because of the sudden turn in the emergency. কেন্দ্রীয় সরকারের অর্থ পাচ্ছি না এদের তখন আমরা বলেছিলাম যে বেতনহার সংশোধন করা উচিত। আমরা দেখেছিলাম শ্রীচাগলা অবশ্য তার জবাবে আমাদের জানিয়েছেন যে তাঁরাও চেষ্টা করছেন। যদি কেন্দ্রীয় অর্থ মন্ত্রকের কাছ থেকে এই টাকা মঞ্জুর করানো সম্ভব হয় তবে তাঁরা করবেন তাঁদের সার্বিক সংগতি বিবেচনা করে। আমরা দেখলাম যে যদি এবছর করতে দেরী হয়, এবছর যদি করতে না পারেন কিন্তু আমাদের অধ্যাপক সমাজ কিছু বৈষয়িক সুবিধা দেওয়া উচিত—সেটা উচিত বলেই আমরা এবছর ১০ টাকা মহার্ঘভাতা বৃদ্ধি করেছি এবং আরও ৪০ টাকা তাঁদের বেতনের এ্যাডহক একটা বৃদ্ধি আমরা প্রস্তাব করেছি এবং পরে ইউ. জি. সি. বেতন হার সংশোধন করলে সেটা সংশোধিত বেতন হারের মধ্যে চলে যাবে, অর্থাৎ বেতন হার যে সংশোধিত হওয়া উচিত একথা আমরা স্বীকার করে নিয়েছি এবং কবে ইউ. জি. সি. করবেন বা কেন্দ্রীয় সরকার যদি আজকে না করতে পারেন তাহলে ইতিমধ্যে যাতে আমাদের শিক্ষক সমাজ কিছু সুবিধা পান সেজন্য এবছর ৪০ টাকা আর ১০ টাকা মহার্ঘ ভাতা এই ৫০ টাকা বৃদ্ধি করে এটা আমরা করেছি। সুতরাং আমি তাঁদের কাছে সনির্বন্ধ অনুরোধ জানাবো, যে বাংলাদেশের অগণিত ছাত্রের কথা স্মরণ করে এবং দরিদ্র অভিভাবকদের কথা স্মরণ করে, এক বছর নষ্ট হয়ে গেলে ছেলেদের যারা পড়াতে পারবেন না তাঁদের কথা স্মরণ করে তাঁরা যেন তাঁদের সিদ্ধান্ত পুনর্বিবেচনা করেন। আমি অত্যন্ত নম্রভাবে এবং একান্তভাবে তাঁদের কাছে শুধু অনুরোধই নয় আবেদন করবো। তাছাড়া আর একটা কথা জহরবাবু বলেছেন যে প্রতি বৎসর বৎসরের গোড়াতে বিদ্যালয় বন্ধ হয়ে যায় নানা গণ্ডগোলের জন্য। আমি সকলকার কাছে অনুরোধ করবো, বিশেষ করে প্রতিটি শিক্ষানুরাগী মানুষের কাছে, এমন কি প্রতিটি রাজনৈতিক দলের কাছে এই আবেদন জানাবো যে শিক্ষাকে যেন তাঁরা সকল গণ্ডগোলের প্রথম শিকারে পরিণত না করেন।

আজকে যখন গোলমাল শুরু হল তখন বাধ্য হয়ে বিদ্যালয়গুলি বন্ধ করে দেয়া হয়েছিল। সকলেই বল্লেন যে বিদ্যালয় খুলে দেয়া উচিত। সরকারও মনে করলেন যে শিক্ষা বন্ধ রাখা উচিত নয় এবং আমরা বিদ্যালয়গুলি খুলে দিলাম কিন্তু খুলে দেয়ার পরে রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য স্কুলের সুকুমারমতি বালকদের ১৪।১৫।১৭, এমন কি ১২ বছর পর্য্যন্ত ছেলেদের সামনে এগিয়ে দিয়ে যে রাজনৈতিক তাণ্ডব শুরু হল সেটা খুব দুঃখের কথা। যাঁরা বিদ্যালয় খোলবার জন্য আমাদের বারবার বলেছিলেন, এমনকি শিক্ষকদের একশ্রেণীর রাজনৈতিক নেতৃত্ব তাঁরাও কিন্তু স্কুলগুলি যাতে শান্ত আবহাওয়ার মধ্যে চলে এবং এই সমস্ত কিশোর এবং বালকেরা যাতে বিপদের সম্মুখীন হতে না হয়—যাঁরা বারবার করে বিদ্যালয় খোলা হচ্ছেনা, সরকার শিক্ষা সংহার করছেন বলে চীৎকার করেছিলেন—তাঁদের মধ্যে একজনও এগিয়ে এলেন না শান্ত পরিবেশ সৃষ্টি করার জন্য—এতে আমি অত্যন্ত ব্যথিত এবং দুঃখীত হয়েছি। আমি কারো উপর দোষারোপ করছিনা, আমি নিজের বেদনা প্রকাশ করছি মাত্র। কাজেই আবার বাধ্য হয়ে অনির্দিষ্ট কালের জন্য আমাদের বন্ধ করতে হয়েছে। আজকে অধ্যাপকরা পরীক্ষা বর্জন করেছেন এবং নানা কারনে কোলকাতা বিশ্ববিদ্যালয় তাদের ডিগ্রি কোর্সের প্রথম পার্ট পরীক্ষা করতে পারেননি—পিছিয়ে গেছে, কতদিন পিছিয়ে যাবে তা আমাদের জানা নেই, তবে দেরীতে যদি পরীক্ষার ফল-বেরোয় তাহলে ছেলেরা কতদিন পরবর্তী পরীক্ষার জন্য পড়ার সময় পাবে তা বিবেচনা করতে হবে, তাদের কতবড় ক্ষতি হয়ে যাবে। উচ্চতর মাধ্যমিক পরীক্ষা আগামী সোমবার থেকে কিন্তু এই পরিবেশে পরীক্ষা করা সম্ভব হবে বলে আমি মনে করিনা, সেজন্য মধ্যশিক্ষা পর্ষৎ এবিষয়ে সিদ্ধান্ত নেবেন কিন্তু আমার সঙ্গে তাদের যা কথাবার্তা হয়েছে তাতে মনে হয় এটা বন্ধ হয়ে যাবে।

ফলটা কি হবে—যাঁরা সর্বভারতীয় বিভিন্ন ইনষ্টিটিউসনে ভর্তি হতে যাবেন কিম্বা অন্য প্রদেশে ডাক্তারী ইত্যাদিতে ভর্তি হতে যাবেন তখন তাঁদের পক্ষে ভর্তি হওয়া অত্যন্ত অসুবিধাজনক হয়ে উঠবে। আমাদের যতই রাজনৈতিক বিভেদ বা অমিল থাকুক সেটাকে শিক্ষার বাইরে রেখে দেবার জন্য আমি সকলকে, বিশেষ করে শিক্ষক মহাশয়দের অনুরোধ করছি। আমি জানি শিক্ষক মহাশয়দের সমাজের উপর একটা প্রভাব আছে, কারণ তাঁরা শিক্ষাগুরু। সুতরাং তাঁরা যেন সক্রিয় ভাবে অন্তত এটা চেষ্টা করুন এটুক আবেদন আমি তাঁদের কাছে জানাবো। সঙ্গে সঙ্গে প্রত্যেকটি রাজনৈতিক দলকেও আমি বলবো—যাঁরা রাজনীতির সঙ্গে প্রত্যক্ষভাবে সংশ্লিষ্ট তাঁদের বলবো যে শিক্ষাক্ষেত্রে রাজনৈতিক বিভেদকে নিয়ে এসে তারা যেন শিক্ষার অগ্রগমন ব্যাহত না করেন এবং যে সময় ছাত্রেরা ভালভাবে এক নাগারে পড়াশুনা চালিয়ে যেতে পারে সেই সময় গণ্ডগোল গোলোযোগ করে তাদের যেন সেখানে প্রথম শিকারে পরিণত না করা হয়। এদিক আমি সকলের দৃষ্টি আকর্ষণ করবো। আমি আবার আমার মাননীয় বন্ধুদের, বিভিন্নদিকে আলোকসম্পাত করে তারা আমাকে যে সাহায্য করেছেন তারজন্য ধন্যবাদ জানিয়ে এবং আমার এই ব্যয়বরাদ্দ মঞ্জুরীর জন্য আবেদন জানিয়ে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**Mr. Chairman :** No cut motion has been moved. I now put the main motion to vote.

The motion of Shri Rabindralal Sinha that a sum of Rs. 37,74,82,000 be granted for expenditure under Grun No 19, Major Head "28—Education" was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 2-20 p.m. till 1 p.m. on Monday the 14 the March, 1966 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Monday, the 14th March, 1966, at 1 p.m.

**Present :**

**Mr. Speaker** ( Shri Keshab Chandra Basu ) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 87 Members.

**Shri Prafulla Chandra Sen :** Sir may I with your permission make a short statement ?

**Mr. Speaker :** Yes.

[ 1-00—1-10 p.m. ]

### Statement on Recent Disturbances

**Shri Prafulla Chandra Sen :** Sir, in connection with the recent disturbances which took place in the State I rise to make a very short statement. I shall, however, make a fuller statement in reply to the calling attention notice by my honourable friend Shri Ajay Kumar Mukherjee.

Sir, the Government have decided to appoint a Commission of Enquiry under the Commission of Enquiry Act to enquire into the circumstances leading to the recent disturbances, the nature, extent and causes thereof and the loss to life, damage to property and disruption of communications which occurred and the measures including police firing adopted by Government to deal with the situation. All members of the Legislative Assembly and the Legislative Council who were detained under Rule 30 Defence of India Rules, 1962, in connection with the present disturbances have been released. In addition, I have issued orders for release of 12 persons who were detained under Rule 30 D.I.R. in connection with the recent disturbances. Detention orders against Shri Jyoti Basu, Leader of the Opposition have been revoked and he is being released. I am also issuing orders for the release of 17 other persons who were detained before the present disturbances. Curfew is being lifted in the districts of Howrah, Hooghly and Nadia. In Calcutta, curfew orders are being modified from 7 p.m. to 5 a.m. to 10 p.m. to 4 a.m. and will be gradually withdrawn if the situation returns to full normalcy. Orders under section 144 CrPC are being withdrawn in the districts of Hooghly and Howrah. As for the district of 24-Parganas, curfew is being withdrawn from all areas and section 144 CrPC orders are being withdrawn from all areas of the district except from the police stations of Jadavpur, Behala, Matiabruz, Dum Dum, Baranagore, Belgharia and Khardah. Except for Asansol, troops in Hooghly, 24-Parganas and Nadia districts as also in Calcutta will be withdrawn from tomorrow, the 15th of March, 1966.

Thank you.

### Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker :** The Minister-in-charge will please make a statement on the subject of procedure for grant of licences to retail dealers of rice—called attention by Shri Sanat Kumar Raha on the 9th March, 1966.

**Shri Smarajit Bandyopadhyay :** Sir, I shall make a statement on that later. I have got another calling attention reply which I may make now.

**Mr. Speaker :** After all, Mr. Banerjee, that calling attention notice is long overdue.

**Shri Smarajit Bandyopadhyay :** Sir, due to hartal officers could not come to office. I shall make the statement tomorrow.

**Mr. Speaker :** The Minister-in-Charge will please make a statement on the subject of the sufferings of rural people for non-supply of ration in modified rationing areas—called attention by Shri Sanat Kumar Raha.

**Shri Smarajit Bandyopadhyay :** Sir, in reply to the calling attention notice of Shri Sanat Kumar Raha I beg to make the statement.

Sir, in accordance with the present Government policy, the bulk of the "A" class people in the rural areas of the State have been brought under modified rationing from 1-1-66. It may be mentioned in this connection that the "A" class population consist of landless class in all the districts plus families having up to 1 bigha (1/3 acre) of non-irrigated land in the deficit districts of 24-Parganas, Howrah, Hooghly, Nadia, Murshidabad, Malda, Jalpaiguri, Coochbehar and Darjeeling. During the period from 1-1-66 till 12-2-66 an average of 59·29 lakh of persons were served through M.R. in the rural areas and total offtake of rice and wheat during the period were 18,145 M. Tonnes and 20,183 M. Tonnes respectively. At present about 1 crore of people have come under modified rationing.

**Mr. Speaker :** The Minister-in-Charge will please make a statement on the subject of the instruction of the Union Government to the State Government regarding the application of the Defence of India Rules—called attention by Shri Sanat Kumar Raha.

**Shri Prafulla Chandra Sen :** Sir, the statement will be made tomorrow.

**Mr. Speaker :** I have received a notice of Calling Attention on the subject of recent public disturbances and Police action from Shri Sushil Kumar Dhara. I have selected the notice. Hon'ble Minister-in-Charge may please make a statement on the subject to-day, if possible or give a date for the same.

**Shri Jagannath Kolay :** Sir, the statement will be made on 15-3-66.

**Shri Sushil Kumar Dhara :** স্যার আমার Calling Attention-এর Notice-টা পড়ে দিন।

**Mr. Speaker :** Let both be covered by the answer to be given tomorrow.

**Extension of time for presentation of Report of the "A" Select Committee on the West Bengal Slum Areas (Improvement and Clearance) Bill 1965.**

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to move that the time for presentation of the report of the Joint Select Committee on the West Bengal Slum Areas ( Improvement and Clearance ) Bill, 1965, be extended upto the 15th March, 1966.

Sir, originally the time for the presentation of the report was the 28th February, 1966. The report is ready but unless you grant the extention I cannot place it. Sir, I will place it after you will be pleased to grant the extention.

**Mr. Speaker :** I take that the motion for extention of time for the presentation of the Report of the Joint Select Committee on the West Bengal Slum Areas Improvement and Clearance Bill, 1965, is adopted.

[1-10—1-20 p.m.]

## Budget of the Government of West Bengal for 1966-67

### Voting on Demand for Grant

### Demand for Grant No. 2

Major Heads: 9-Land Revenue, 76 Other Miscellaneous Compensations and Assignments, and 92-Payment of compensation to land-holders, etc., on the abolition of the Zamindari System.

**Shri Shyamadas Bhattacharyya:** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 9,03,13,000 be granted for expenditure under Grant No. 2, Major Heads: "9-Land Revenue, 76-Other Miscellaneous Compensations and Assignments, and 92-Payment of Compensation to Land holders, etc., on the Abolition of the Zamindari System."

**শ্রীশ্যামাদাস ভট্টাচার্য্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এই বাজেটের যে আর্থিক ছবি সেটা আমার বাজেট বইগুলির মধ্যে প্রকাশ করা হয়েছে। আমি আমার বিভাগের কতকগুলি কাজের পরিচয় সংক্ষেপে দিতে চাই। আমরা এই বিভাগ থেকে অনেকগুলি আইনের ধারা অনুযায়ী কার্য্য করি। তার মধ্যে প্রধানতঃ উল্লেখ করা যেতে পারে যে--The West Bengal Estates Acquisition Act. The West Bengal Land Reforms Act. The West Bengal Premises Tenancy Act. The West Bengal Bhudan Jajna Act, the West Bengal Gramdan Act—এ ছাড়া আরও অনেকগুলি গুরুত্বপূর্ণ আইনের বিবিধ কার্য্য এই বিভাগ থেকে করা হয়ে থাকে, যেমন The West Bengal Premises (Requisition & Control) (Temporary Provisions) Act, The West Bengal Land Development & Planning Act, The West Bengal Land (Requisition and Acquisition) Act, 1948, The Calcutta Thika Tenancy Act, the West Bengal Requisition of Land (Continuance of Powers) Act, the West Bengal Agricultural Lands and Fisheries (Acquisition and Settlement) Act, 1958, the West Bengal Fisheries (Requisition and Acquisition) Act, 1965. এই রকম অনেকগুলি গুরুত্বপূর্ণ আইনের কাজ এই বিভাগ কর্তৃক সম্পাদিত হয়। কিন্তু মাননীয় সদস্যগণ নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন যদি বলি যে এই বিভাগ থেকে বর্তমানে সব চেয়ে বড় গুরুত্বপূর্ণ কাজ হচ্ছে ভূমি সংস্কার বিষয়ক যে সমস্ত প্রস্তাব তা কার্যে পরিণত করা। এই সম্পর্কে আমি শুধু এইকথা বলতে পারি যে আমরা The West Bengal Estates Acquisition Act, the Land Reforms Act. এই দুটি আইন প্রয়োগ করে জমিদারী এবং মধ্যস্বত্ব আইন বিলোপ করে ভূমি ব্যবস্থার সামন্ততান্ত্রিক রূপ পরিবর্তন করেছি এবং কৃষকদের সঙ্গে সরাসরি সরকারের যোগাযোগ স্থাপন করতে পেরেছি। ফলে ভূমিতে কৃষকদের স্থায়ী স্বত্ব দেওয়া হয়েছে। কিন্তু লোকের হাতে, কোন জোতদারদের হাতে যাতে বেশী জমি জমা না হয়, জড় না হয় এবং একটা নির্দিষ্ট সীমার অতিরিক্ত জমি যাতে গ্রহণ করা হয় সরকার থেকে তার ব্যবস্থা করা গেছে। এবং যেসব উদ্বৃত্ত জমি আমরা পাচ্ছি, সেই জমি আমরা বণ্টন করার ব্যবস্থা করেছি এবং তাছাড়া আমরা মোটামুটি কৃষি উৎপাদনের ক্ষেত্রে যেগুলি বাধা আছে, আমাদের গ্রামের ভূমি ব্যবস্থার সম্বন্ধে যে বাধাগুলি আছে সেগুলি দূর করার জন্য চেষ্টা করেছি। আমাদের প্রধান কথা নিশ্চয়ই দুটি জিনিষ, তার

মধ্যে একটি হচ্ছে আমাদের পুরানো ব্যবস্থার মধ্যে যে শোষণ বা সামাজিক অবিচার ছিল সেগুলি দূর করার কথা। আর একটি হচ্ছে সেই সঙ্গে সঙ্গে ভূমি ব্যবস্থা সম্বন্ধে অধিকতর উন্নত কৃষি কাজের মধ্যে যে বাধা ছিল সেগুলি দূর করা। এই দুটি জিনিষ লক্ষ্য করে আমরা কাজ করে চলেছি। এর মধ্যে প্রথম যে কথা ওঠে সেটা হচ্ছে যে জমি আমরা নিয়েছি, যে জমিদারী ও মধ্যস্বত্ব নিয়েছি, তার জন্য ক্ষতিপূরণ দিতে হবে। এই ক্ষতিপূরণের কাজটা যদিও ভূমি সংস্কারের প্রধান লক্ষ্য নয়, তবু এটা ভূমি সংস্কার করার পক্ষে একটা গুরুত্বপূর্ণ জিনিষ বটে। জমিদারী বা মধ্যস্বত্ব যখন উচ্ছেদ করেছিলাম, তখন প্রকৃত জমিদারী এবং মধ্যস্বত্বাধিকারী বা জোতদারদের যে জমি আমরা নিয়েছি, সেই জোতদারদের ক্ষতিপূরণ আমরা দেব এই প্রতিশ্রুতি দিয়েছিলাম। সেই অনুযায়ী এই পর্যন্ত ১৯ লক্ষ ৪৮ হাজার ৮৪৭টি রোল প্রকাশ করেছি, তার মধ্যে আমরা চূড়ান্ত প্রকাশ করেছি ১৯ লক্ষ ৪৮ হাজার ১০০টি।

এই রোলগুলি চূড়ান্তভাবে প্রকাশিত হয়েছে এবং এতে মোট প্রদেয় টাকার পরিমাণ হোল ১৪ কোটি ৬৯ লক্ষ ৭ হাজার টাকা। এই সমস্ত প্রকাশিত তালিকা অনুযায়ী যে সমস্ত এক্স-ইন্টারমিডিয়ারী ক্ষতিপূরণ পাবেন তার মধ্যে ১৩ লক্ষ ৬১ হাজার ৫৬৮ জন ব্যক্তিকে নোটিশ অব অফার পাঠিয়েছি। অর্থাৎ আমরা জানিয়েছি তাঁদের টাকা হিসেব করা হয়ে গেছে, তারা ইচ্ছা করলে এখন টাকা গ্রহণ করতে পারেন। আমরা এ পর্যন্ত ফাইনাল পেমেণ্ট বা চূড়ান্ত ক্ষতিপূরণ দিয়েছি ৫ লক্ষ ৫৪ হাজার ৬৮১টি ক্ষেত্রে এবং মোট টাকা দেওয়া হয়েছে ক্যাসে ৪ কোটি ৯১ লক্ষ টাকা। বণ্ডে আমরা এ পর্যন্ত টাকা দিতে সক্ষম হচ্ছিলাম না। তবে কিছুদিন আগে থেকে আমরা বণ্ডে টাকা দিচ্ছি এবং প্রায় ২ হাজার ক্ষেত্রে বণ্ডে টাকা দিয়েছি। চূড়ান্ত ক্ষতিপূরণ দেবার আগে অন্তর্বর্তী ক্ষতিপূরণ দেবার কথা হয়েছে এবং এপর্যন্ত আমরা ১ লক্ষ ৬১ হাজার ক্ষেত্রে দিয়েছি এবং মোট টাকা দেওয়া হয়েছে ১৭ কোটি ১০ লক্ষ। তাছাড়া রিলিজিয়াস্ ইন্সটিটিউসন্স বা চেরিটেবেল ইন্সটিটিউসন্স, ট্রাস্ট এসব জায়গাতে আমাদের বাৎসরিক গ্রাণ্ট বা এ্যান্নুইটি দেবার কথা। এসব ক্ষেত্রে ৩ হাজার ৬১৭টি কেসে ১ কোটি ৪১ লক্ষ টাকা দিয়েছি। এই ক্ষতিপূরণ দেবার কাজটি আরও তাড়াতাড়ি করতে পারলে ভাল হোত। কিন্তু এখানে একটা কথা উল্লেখ করা বোধহয় দরকার এবং সেটা হোল আমরা যতদূর হিসেব করেছি তাতে দেখেছি আমাদের মোট এক্স-ইন্টারমিডিয়ারীর সংখ্যা হোল ২৩ লক্ষ। এরমধ্যে আমরা চূড়ান্তভাবে প্রকাশিত করেছি ১৯ লক্ষ ৪৮ হাজারের এবং যাদের রোলের খসরা প্রস্তুত করা হয়েছে তার সংখ্যা হোল ১৯ লক্ষ ৯৭ হাজার। অর্থাৎ ২৩ লক্ষের ভেতর চূড়ান্তভাবে রোল প্রকাশিত করেছি ১৯ লক্ষ ৪৮ হাজারের এবং ড্রাফ্ট পাবলিকেসন করেছি ১৯ লক্ষ ৯৭ হাজারের ক্ষেত্রে। এখনও বাকী আছে প্রায় ৪ লক্ষের মত। এক্ষেত্রে আমার বলা দরকার যে, এগুলি প্রায়ই জটিল কেস্ এবং এগুলি এমন সব ইন্টারমিডিয়ারীর সম্পত্তির ব্যাপার যাদের সম্পত্তি শুধু একটা থানাতে নয়, ২০।২৫টি থানাতে এবং শুধু ১টি জেলাতে নয়, ১৪টি জেলায় বিস্তৃত। এইসব ক্ষেত্রে হিসেবপত্র করে তাদের শেয়ার নির্ণয় করা, তার টুকরা টুকরা খবর সংগ্রহ করে প্রকাশ করা একটা দুরূহ ব্যাপার। আমরা যে গতিতে কাজ করেছি এখন আর সেই গতিতে কাজ করতে পারব কিনা সেটা সন্দেহের ব্যাপার। তবে এটুকু বলতে পারি আমাদের চেষ্টার ত্রুটি হবেনা। তারপরের কথা হোল আমরা কতগুলি জমি যা গ্রহণ করেছি তার উদ্দেশ্য হোল কারুর হাতে খুব বেশী জমি যেন না থাকে। আমাদের দেশে যেখানে স্বল্প পরিমাণ জমি মাথা পিছু পড়ে, বহুলোক যেখানে ভূমি হীন কৃষক, যেখানে বহু লোক বর্গাদার হিসেবে কাজ করে—নিজেদের জমি নেই সেখানে যাতে কারুর কাছে অনেক জমি জড় না হয় সেটা আমাদের লক্ষ্য। এই লক্ষ্য আমরা বিভিন্ন মিটিং-এ প্রকাশ করেছি এবং প্ল্যানিং কমিশনও আমাদের এ বিষয়ে সুনির্দিষ্ট নির্দেশ দিয়েছেন। সেই অনুযায়ী আমরা ভূমির উর্ধ্বসীমা নির্ধারণ করেছি এবং সেই উর্ধ্বসীমার বেশী আমরা যেখানে যেখানে পেয়েছি সেগুলো সরকার থেকে গ্রহণ করেছি। এইভাবে গ্রহণ করবার ফলে আমরা এপর্যন্ত ৩ লক্ষ

১২ হাজার ১২৬ একর কৃষি জমির দখল নিতে পেরেছি, অকৃষি জমির দখল যা নিয়েছি তার পরিমাণ হোল ২ লক্ষ ১৪ হাজার ৯৫২ একর, বনভূমি ৮ লক্ষ ৫০ হাজার ৩৪২ একর এবং অন্যান্য বিভিন্ন প্রকার জমি হোল ১ লক্ষ ৩৩ হাজার ৬৩১ একর।

[ 1-20—1-30 p.m. ]

এই জমি আমরা possession নেওয়ার পর, আবার সেটা বন্টন করে দিই। ফরেষ্টের যে জমি,—যেখানে ফরেষ্ট ছিল, বা ফরেষ্ট বলে গণ্য হয়েছে রেকর্ডে, সেই জমি আমরা সঙ্গে সঙ্গে বন বিভাগের হাতে তুলে দিয়েছি। কৃষি এবং অকৃষি জমি আমরা বন্দোবস্ত করে দিয়ে থাকি। কৃষি জমির ক্ষেত্রে, আমরা বন্দোবস্ত দিয়ে থাকি একটি বিশিষ্ট কমিটির মাধ্যমে। আমরা বিভিন্ন জায়গাতে, বিভিন্ন গ্রামে, Land Reforms Circle এ কমিটি গঠন করেছি। বেশী জমি যেখানে যেখানে পাওয়া গিয়াছে, সেখানে সেই জমি বন্টন করবার জন্য আমরা একটা ভূমি উপদেষ্টা কমিটি গঠন করেছি, এই ভূমি উপদেষ্টা কমিটিতে, মাননীয় সদস্যগণ জানেন যে বে-সরকারী সদস্যেরই সংখ্যা বেশী, সরকারী সদস্যরাও সেখানে আছেন। তবে, মতামত ঠিক করবার বেলাতে আমাদের সরকারী সদস্যরা, বে-সরকারী সদস্যদের সাহায্য করবেন মাত্র। কিন্তু কোন ভোটাভুটিতে তাঁরা সাহায্য করবেন না। এবং আমাদের নির্দিষ্ট নিয়মের মধ্যেই তাঁরা কাজ করবেন। এছাড়া অন্য কোন ব্যাপারে, তারা কোন রকম হস্তক্ষেপ করবেন না। এর ফলে, আমরা এই আশা করছি, এবং ফল লাভও করেছি অনেকখানি। যারা সত্যিকার যোগ্য, জমি পাবার উপযুক্ত, যারা সত্যিকার কৃষক, যারা নিজ হাতে কাজ করে,—যারা বেশী জমির মালিক নয়, তাদের হাতে জমি গিয়ে পড়ছে। আমরা এ পর্যন্ত এই ভাবে বিভিন্ন জায়গাতে যে জমি পেয়েছি, সেই জমি আমরা এদের মধ্যে বন্টন করে দিয়েছি এবং এই জমি আমরা অল্পদিনের মেয়াদে দিয়েছি। এর কারণ ছিল এই, যে আমাদের দেশে জমির খিদে এত বেশী, জমি পাওয়ার জন্য আগ্রহ এত বেশী, যে এই জমি পাওয়ার লোভে হুড়াহুড়ি, বাড়াবাড়িতে এমন অবস্থা উদ্ভব হতে পারে, এবং খানিকটা হয়েও ছিল, তা আমি অস্বীকার করিনা, তাতে প্রকৃত যারা জমি পাওয়ার যোগ্য, তারা না পেয়ে, তাদের বদলে অন্য লোক পেয়ে যেতে পারেন। এই সম্পর্কে অনেকের কাছ থেকে অভিযোগ আসার ফলে, আমরা ভূমি উপদেষ্টা কমিটি গঠন করে বিভিন্ন জায়গাতে এবং অনুরোধ করেছি, তাদের কাছে, যে তাঁরা যেন ঠিকমত সব কিছু দেখে, ভাল ভাবে বিবেচনা করে, আমাদের পরামর্শ দেন, যে কাকে কাকে জমি দেওয়া উচিত সেই কাজটা প্রায় শেষ হয়ে এসেছে। আমরা আশা করছি, যত শীঘ্র সম্ভব, সম্ভব হলে পরবর্তীকাল ১৩৭৩ সাল থেকে, জমিতে যাদের লাইসেন্স দেওয়া হবে, তাদের কে স্বল্পমেয়াদী ভাবে না দিয়ে, দীর্ঘ মেয়াদী ভাবে এই লাইসেন্স দেওয়া যেতে পারে। আমি এই কথা জানি, এবং মাননীয় সদস্যরাও অনেকে অনেকবার এই কথা বলেছেন যে অল্প দিনের জন্য বা অল্প মেয়াদের জন্য যদি কাউকে লাইসেন্স দেওয়া যায় বা চাষ করবার অধিকার দেওয়া যায় তাহলে সে ব্যক্তি চাষ করতে, কোন রকম ব্যয় বা মূলধন লগ্নি করতে উৎসাহ বোধ করবে না। তাকে বেশী দিনের জন্য, বা বেশী মেয়াদের জন্য যদি জমির বন্দোবস্ত দেওয়া যায়, তাহলে সেখানে ভাল ভাবে চাষের উন্নতি হতে পারে, কারণ, সেই ব্যক্তি বেশী করে মূলধন নিয়োগ করে, উন্নত ধরনের, উন্নত প্রণালীতে চাষ করবার উৎসাহ অনুভব করতে পারে। এই উদ্দেশ্যে আমরা মনে করছি যে সম্ভবপর হলে, ১৩৭৩ সাল থেকে দীর্ঘ মেয়াদের বন্দোবস্তে সরকারী প্রাপ্ত জমিগুলি বন্টন করবার ব্যবস্থা করা যেতে পারে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আর একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা বলা দরকার। সেটা হল খাজনা আদায় সম্পর্কে। আমাদের এখানে খাজনা আদায়ের জন্য প্রথমত তহশিলদারদের নিয়োগ করা হয়। তহশিলদাররা একটা নির্দিষ্ট allowance পেয়ে থাকেন, সেটা অল্প মাত্র ২১ টাকা

তাদের আর একটা কমিশন হিসাবে আয় থাকে। এই কমিশন ও allowance দুটি মিলিয়ে, একটু ভাল পরিমান আয় তাঁরা করতে পারেন। সেই উদ্দেশ্য নিয়ে ব্লকের এরিয়াটার সীমানা বাড়িয়ে দিয়েছি অনেক জায়গাতে, এবং তাদের কাজে উৎসাহ দেবার জন্য—তাদের আদায়ের উপরে বেশী পরিমান কমিশন দেবার জন্য চেষ্টা করছি। বিশেষ করে যারা বেশী আদায় করতে পারবেন, শতকরা ৮০ টাকা বা তার উপরে, তাদের একটা পুরস্কার দেবার জন্য ব্যবস্থা করা হয়েছে। তার ফলে তহশিলদাররা বেশী আদায় করবার জন্য উৎসাহ বোধ করবেন, এ একটা প্রেরনা পেয়ে থাকেন। এই ভাবে প্রেরণা পেয়ে তাঁরা ভাল ভাবে কাজ করছেন অনেক জায়গায়। এখন এই যে আদায় হয়, প্রত্যক্ষভাবে, আমাদের অধীনে তহশিলদার এবং কমচারীরা নিযুক্ত থেকে আদায় করেন, এই আদায়ের ভারটা, কিছুকাল আগে, সরকার থেকে ঠিক করা হয়েছে যে জেলা পরিষদের হাতে দেওয়া হবে।

১৩৭৩ সাল থেকে দেবার ইচ্ছা এবং তা সম্ভব হবে সব রকম খুঁটিনাটি ব্যবস্থা ঠিক হবে এবং জেলা পরিষদের সকল সদস্য একমত হলে নিশ্চয় আমরা ১৩৭৩ সাল থেকে এই আদায় করবার সম্পূর্ণ ভার জেলা পরিষদের হাতে তুলে দিতে পারব। আমরা আশা করি এই কাজের দ্বারা আদায় ভাল হবে এবং জনসাধারণ খাজনা দেবার সময় মনে করবেন তারা সৎ কাজে দিচ্ছেন, কারণ, জেলা পরিষদ আদায় করে সেটা সেই জেলার জন্য ব্যয় করবেন। এছাড়া জেলা পরিষদ বুঝতে পারবেন কোথায় আদায় করতে হবে কোথায় করবেন না যদি মনে করেন কোথাও remission দিতে হবে বা দেওয়া উচিৎ তা দিতে পারবেন, যদি আদায় করা উচিৎ মনে করেন তাহলে আদায় করতে পারবেন। জনসাধারণের কাছ থেকে যে সমস্ত অভিযোগ পাওয়া যায় যে অন্যায়ভাবে বা হৃদয়হীন ভাবে কোন কোন কর্মচারী আদায় করবার চেষ্টা করেন সেই সমস্ত অভিযোগ আর পাওয়া যাবে না। এ সম্পর্কে আমাদের জেলা পরিষদের সভাপতি এবং অন্যান্য সদস্যগণ নিজেদের মধ্যে আলোচনা করে যত শীঘ্র সমস্ত ভার গ্রহণ করবেন তত সকলের পক্ষে ভাল হবে।

বর্গাদার সম্পর্কে একটা কথা আছে। আমাদের অনেক মাননীয় সদস্যগণ একথা জানেন আমাদের দেশের মধ্যে অনেকের ধারণা আছে যে record যদি না হয় তাহলে সেই বর্গাদার যদিও বর্গাদার হিসাবে কাজ করছে অথচ record এ বর্গাদার হিসাবে নাম না থাকায় যে সমস্ত সুবিধা ও অধিকার আইনসভা তাকে দিয়েছে সেই সমস্ত অধিকার সে দাবী করতে পারবে না। এরকম একটা ধারণা অনেকের মনে আছে। তাছাড়া বর্গাদারের সাধারণভাবে শিক্ষাদীক্ষা না থাকায় এবং অর্থনৈতিক অনুন্নত অবস্থার জন্য অনেক সুবিধা থেকে বা অধিকার থেকে তাঁরা বঞ্চিত হন। মাননীয় সদস্যদের অনেকে একথা আমাকে বলাতে আমি এই বিভাগ থেকে প্রায় দুই লক্ষের উপর প্রচারপত্র ছাপিয়ে বিভিন্ন আঞ্চলিক পরিষদ, জেলা পরিষদ, B. D. O. অফিস এবং অন্যান্য বিভিন্ন সরকারী অফিসে প্রচার করবার ব্যবস্থা করা হয়। তাতে আমরা বলেছি Land Reforms আইনে বর্গাদারের কি কি অধিকার আছে, কোন কোন ক্ষেত্রে তাদের জমি থেকে সরান যেতে পারে কোন কোন ক্ষেত্রে তাঁরা তাঁদের অধিকারে অটল থাকতে পারেন—তাঁদের অধিকার এবং দায়িত্ব কি তা সরল ভাষায় আমরা প্রকাশ করেছি। তার ফলও খুব ভাল হয়েছে। অনেক জায়গায় বর্গাদাররা নিজেদের অধিকার সম্পর্কে সচেতন হয়েছেন এবং সেই অধিকার রক্ষা করবার জন্য সরকারী কর্মচারীদের সাহায্য নিচ্ছেন, M. L. A-দের সাহায্য নিচ্ছেন এবং অন্যান্য আমাদের কর্মীদের কাছ থেকে সাহায্য পাচ্ছেন। আমি একথা বলতে চাই যে বর্তমান অধিবেশনে আমরা এখানে একটা আইন এনেছিলাম—সেটা হচ্ছে ভূমি সংস্কার আইনের একটি সংশোধন। তাতে বলেছি ভূমি সংস্কার আইনের ১৯(ক) ধারার পরিবর্তন করে কত শাস্তি ব্যবস্থা করা দরকার সেই সব জোতদার বা জমির মালিকদের প্রতি যারা উৎপীড়নমূলক ব্যবহার দ্বারা বা অত্যাচার করে বর্গাদারকে জমি থেকে হাড়িয়ে দেবে। এখন এই আছে যে যদি কোন বর্গাদার তার জমি থেকে উৎপীড়ন বা

অত্যাচারের ফলে সরে যেতে বাধ্য হন তিনি তাহলে কেবলমাত্র বর্গাদার অফিসারের কাছে অভিযোগ করতে পারেন এবং বর্গাদার অফিসার যদি ঠিক মনে করেন তাহলে তাকে restoration অধিকার দিতে পারেন। বর্তমানে সেটা আপনারা অনুমোদন করেছেন তার দ্বারা যেখানে অন্যায় ভাবে বর্গাদারকে উচ্ছেদ করা হবে—আইনের কোন provision মান্য না করে সম্পূর্ণ অমান্য করে বর্গাদারকে উচ্ছেদ করা হবে সেখানে সেই অন্যায়কারী জোতদারকে শুধু যে তাকে restoration অধিকার দিতে হবে তা নয়।

[ 1-30—1-40 p. m. ]

তিনি এখানে জেল এবং জরিমানা দুই শাস্তির যোগ্য বলে বিবেচিত হতে পারে। আমাদের বক্তব্য হচ্ছে এই যে আমরা বর্গাদারকে অর্থাৎ প্রকৃত কৃষককে অধিকার দেবার জন্য বিশেষ সচেষ্ট এবং মাননীয় সদস্যগণ বিভিন্ন সময়ে বিভিন্ন পর্যায়ে ভূমি সংস্কার আইন বিভিন্ন রূপে পরিবর্তন করার জন্য একই উদ্দেশ্য সাধন করবার চেষ্টা করেছেন সেটা হচ্ছে প্রকৃত কৃষক যাতে তার জমিতে অধিকার লাভ করতে পারে, প্রকৃত কৃষকের অধিকারের সীমানা যাতে প্রসারিত হতে পারে, বর্গাদারের অধিকারের সীমানা যেটুকু আছে সেটুকুতে তারা অটল থাকতে পারবে এবং প্রয়োজন হলে বর্গাদারের অধিকারের সীমানা আরও বিস্তার করা যেতে পারে। তার আগে যে অধিকারগুলি মূল আইনে স্থান করে দেওয়া আছে সেই অধিকারগুলি যাতে তারা ভোগ করতে পারে, তাদের অজ্ঞতার সুযোগ নিয়ে, তাদের আর্থিক অসচ্ছলতার সুযোগ নিয়ে অনায়াসে যাতে তাদের জমি থেকে তাড়িয়ে দিতে না পারে সেজন্য আমাদের বিশেষ ভাবে সচেষ্ট হতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ল্যাণ্ড এ্যাকুইজেশন করতে হয়, অনেক জমি দখল করতে হয়। ল্যাণ্ড অফ এ্যাকুইজেশন এ্যাক্ট ১৮৯৪, তাছাড়া এ্যাক্ট ১৯৪৮, অন্যান্য আইনের চেয়ে এই দুটি আইন প্রয়োগ করে আমরা প্রচুর জমি দখল করি। আমরা দেশের বিভিন্ন গঠন মূলক কাজের জন্য, বিভিন্ন ডেভালপমেন্ট প্রগ্রাম সাধন করবার জন্য অনেক জমি দখল করি, যেমন ফারাক্কা ব্যারেজের জন্য, কংসাবতী প্রজেক্টের জন্য, হলদিয়া প্রজেক্টের জন্য, বিভিন্ন জায়গাতে আমাদের প্রচুর জমি দখল করতে হয়। সেই জমি দখল করবার পর আমাদের প্রচুর দামও দিতে হয়। আমরা দাম যাতে শীঘ্র দিতে পারি সেজন্য ব্যবস্থা করে থাকি এবং আমরা দেখতে পাচ্ছি প্রতি বছর আমরা এই বিষয়ে যতদূর সম্ভব তাড়াতাড়ি টাকা দেবার চেষ্টা করছি। ল্যাণ্ড এ্যাকুইজেশন এ্যাক্ট অনুসারে যে সব জমি দখল করা হয় তার দামও কোন কোন জায়গায় আটকে যায় এ সম্বন্ধে অনেক মাননীয় সদস্যদের তিক্ত অভিজ্ঞতা আছে। জমি দখল করা হয়েছে, ইরিগেশনের খাল খোলা হয়েছে জল বয়ে যাচ্ছে, কিন্তু যাদের জমি দখল করা হল তাদের ক্ষতি পূরণ দেওয়া হচ্ছে না। এর অনেকগুলি কারণ আমি বলে রাখছি, অনেক সময় হয় কি সেখানে ল্যাণ্ড এ্যাকুইজেশন প্রসিডিংস গোড়া থেকে ষ্টার্ট করা হয় নি, কোন সময় ল্যাণ্ড এ্যালায়েন্টমেন্টের নোটিশ যা হয়েছিল সেই নোটিশ হয়ত ল্যাণ্ড এ্যাকুইজেশন অনুযায়ী করা হয়েছিল কিন্তু ইতিমধ্যে মাননীয় সদস্যগণ হয়ত বুঝতে পারলেন যে এ্যালায়েন্টমেন্ট হয়ত বদল করা দরকার সেখানে নূতন ভাবে এ্যালায়েন্টমেন্টের নোটিশ করতে হয়ত দেরী হয়ে যায় এই রকম ভাবে নানা কারণে ক্ষতিপূরণ দিতে দেরী হয়ে যায়। আমরা বিলম্ব যাতে না ঘটে তার জন্য বিশেষভাবে অনুসন্ধান করছি এবং এ সম্বন্ধে আমরা বিশেষ নিয়ম কানুন করবার চেষ্টা করছি, প্রয়োজন হলে আমরা আইনের ধারাও কিছু কিছু পরিবর্তন করতে পারি। গত বছর ল্যাণ্ড এ্যাকুইজেশনের জন্য ৭ কোটি ২৫ লক্ষ টাকা কমপেনসেশন পেমেন্ট করেছিলাম ল্যাণ্ড এ্যাকুইজেশন এ্যাক্ট অনুযায়ী যাদের জমি দখল করা হয়েছিল তাদের জন্য। আমাদের চা বাগান, ফ্যাক্টরি বা ওয়ার্কসপ, মিলস্‌, এই সব জায়গাতে বাড়তি জমি আমরা গ্রহণ করি। মাননীয় সদস্যগণ জানেন ল্যাণ্ড এ্যাকুইজেশন এ্যাক্টের ৬(৩) অনুসারে আমরা এই জমিগুলি দখল করতে পারি। যে জমিগুলি টি গার্ডেনসের প্রয়োজনীয় বলে বিবেচিত

হবে না, মিলস বা ওয়ার্কসপের প্রয়োজনীয় বলে বিবেচিত হবে না, সেগুলি দখল করে আমরা সরকারের অধীনে আনি এবং তারপরে তার উপযুক্ত ব্যবস্থা করি। আমরা এ পর্যন্ত টি গার্ডেনসের ক্ষেত্রে, ২৬৭টি টি গার্ডেনসের বেলাতে অর্ডার দিয়েছি এবং আমরা প্রায় ২৮ হাজার ৬ শত ৩৫ একর জমি বিভিন্ন চা বাগান থেকে রিজিউম করেছি বা সরকারী দখলে এনেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি সংস্কারের মত একটা বৃহৎ সম্ভাবনাপূর্ণ এবং অত্যন্ত জটিল, অত্যন্ত কঠিন এবং সুদূর প্রসারি ব্যাপার যদি সফল করে তুলতে হয় তাহলে শুধু যে কতকগুলি বিধান সভার আইন দিয়ে তা সম্পন্ন হতে পারবে একথা নিশ্চয়ই মাননীয় সদস্যগণ বিশ্বাস করেন না। যেমন আমাদের বর্গাদার সম্পর্কে আইন রয়েছে, সিলিং সম্পর্কে আইন রয়েছে, বোনাফায়েডি ট্রান্সফার অর ম্যালাফায়েডি ট্রান্সফার সম্বন্ধে আইন রয়েছে কিন্তু এ কথা মাননীয় সদস্যগণ জানেন এবং অত্যন্ত দুঃখের সঙ্গে আমিও স্বীকার করি যে এত আইন থাকা সত্ত্বেও আমরা সমস্ত জমি উদ্ধার করতে পারি নি, বহু জমি বেনামী হস্তান্তরিত হয়েছে, আইনের ফাঁক দিয়েই হয়েছে, আইনের সুযোগ নিয়েই আনরেজিষ্টার্ড আমলনামা করে বহু জমি বেনামী হস্তান্তরিত হয়েছে। তারা উকিলের পরামর্শে নানা রকম বিভাজনের ব্যবস্থা করে রেখেছে। ঠিক সেই ৫এ ধারায় ম্যালাফায়েডি ট্রান্সফার ধরবার কথা আছে, সেই সেকশনে আমরা এ পর্যন্ত ৫২ হাজার একর জমি উদ্ধার করেছি। কিন্তু এ কথা ঠিক যে ম্যালাফায়েডি ট্রান্সফার এক লক্ষ একর হয়েছে কি কত হয়েছে তা আমি বলতে পারবো না, কিন্তু মাননীয় সদস্যগণ অনুভব করেন যে আরও অনেক বেশী জমি ম্যালাফায়েডি ট্রান্সফার হয়েছে। দেখা যাচ্ছে যে আমাদের লেজিসলেটাররা যে পরিমাণে আইন প্রণয়ন করেন তার চেয়ে বেশী পরিমাণে বুদ্ধি দিয়ে আইনজীবীরা সেই ধারাগুলি খণ্ডন করে চলে যাচ্ছেন আমরা যে সব বাড়তি জমি দখল করেছি তার মধ্যে ৩ লক্ষ ১২ হাজার একর কৃষি জমি আমরা পজেশন নিয়েছি। আরও জমি হয়ত আমরা দখল করতে পারতাম কিন্তু তা পারিনি আমাদের আইনের ত্রুটির জন্যই হোক, ইম্পলিমেন্টেশনের ত্রুটির জন্যই হোক, বা সকলের জন্য সহযোগিতার অভাবের জন্যই হোক, যে কোন কারণেই হোক তা পারিনি। আমরা এ কথা বলতে চাই যে ভূমি সংস্কারের মত একটা কাজকে সম্পূর্ণ সার্থক করতে গেলে শুধু আইন দ্বারা হবে না, শুধু একটা নীতিগত আইন রচনার দ্বারা হবে না, পার্টি নির্বিশেষে সমস্ত এম, এল, এ, দের সমস্ত সমাজসেবী কর্মী জনসাধারণ এবং নেতৃস্থানীয় লোকদের সহযোগিতা দরকার। তা না হলে ভূমি সংস্কারের মত একটা বিরাট কাজ সম্পন্ন হতে পারে না। আমি আশা করি মাননীয় সদস্যগণ আমার এই ডিমাণ্ড সমর্থন করবেন।

**Mr. Speaker:** Honourable members, আপনাদের যদি cut motions move করার থাকে you are at liberty to move them.

[ Pause ]

No cut motions are moved.

**শ্রীঅনঙ্গমোহন দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজ এই ল্যাণ্ড রেভিনিউ বাজেটের দাবী সমর্থন করতে উঠে দু'একটা কথা বলছি। সরকার জমিদারদের কাছ থেকে জমি দখল করেছেন সত্য কিন্তু জমি দখল করে নিয়ে জমির স্বত্বাধিকারীর কাছ থেকে খাজনা আদায়ের জন্য যে তহশীলদার রেখেছেন সেই তহশীলদারদের প্রতি অবিচার করা হচ্ছে। তহশীলদারদের ২৭ টাকা মাত্র ভাতা দেওয়া হয় এবং আদায়ের উপর কমিশন দেওয়া হয়। বর্তমান সময়ে যখন জিনিষ পত্রের দাম বেড়ে গিয়েছে, জীবন যাত্রার মান বেড়ে গিয়েছে, এই অবস্থায় এই সামান্য আয়ে তাদের সংসার কি করে চলবে? সেজন্য তহশীলদারদের একটা নির্দিষ্ট বেতন করা উচিত। তহশীলদাররা যাতে ভালভাবে, ভদ্রভাবে জীবন যাপন করতে পারে তার ব্যবস্থা করা দরকার। কথায় কথায় বলা হয় যে তহশীলদারদের তৃতীয় শ্রেণীর কর্মচারীর র‍্যাঙ্কের সমান বিবেচনা করা হয় অথচ তাদের

পেটের ভাতের কোন ব্যবস্থা করা হচ্ছে না। সেজন্য তারা যাতে সচ্ছন্দে জীবন যাপন করতে পারে, তাদের সংসার যাতে ভালভাবে চলতে পারে তার ব্যবস্থা করা একান্ত দরকার তা না হলে খাজনা আদায় তারা মনেপ্রাণে করতে পারছে না। শুধু আদায়ী টাকার উপর যদি কমিশনের ব্যবস্থা থাকে তাহলে ঐ খাজনা আদায়ের জন্য তারা কোন উৎসাহ পাচ্ছে না। সেজন্য আমরা মনে করি যে তহশীলদারদের একটা বেতনের হার করা উচিত এবং তারা যাতে ভালভাবে বাঁচতে পারে সেইরকম একটা ব্যবস্থা করা উচিত।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এদেশে প্রত্যেক লোকের জমি রয়েছে এবং জমির বেচাকেনা বরাবর চলছে কিন্তু তার কোন খারিজ করা হচ্ছে না। অর্থাৎ তার যে পরিমাণ জোত্ ছিল। সেই জোত্ হ'তে এক বিঘা জমি যাচ্ছে এবং যে সেই জমি কিনছে তার নামে কোন জমি পত্তন করা হচ্ছেনা। এইভাবে খাজনা আদায় করার ক্ষেত্রে জোতের টাকা কালেকশন হচ্ছে না এবং তাতে হিসাবের গোলমাল হচ্ছে। তার উপর বর্তমান সময়ে খাজনার রসিদের নুতন ধরনের ব্যবস্থা করছে কৃষি জমির এক রসিদ অকৃষি জমির এক রসিদ এবং পুকুরটুকুর ইত্যাদির আর এক রসিদ। এই অবস্থায় এমন করছে যে জমির মালিকের পক্ষে রসিদ ভাল ভাবে বুঝে গুছিয়ে রাখা মুশকিল। যারা লেখাপড়া জানেনা, যাদের জ্ঞানগম্য কম তারা এভাবে ঠকছে, কারণ আদায় করতে গিয়ে পয়সায় গোলমাল হয়, ফ্র্যাকসনের গোলমাল হয় এক পয়সায় ফ্রাকসন থাকবে পুরা এক পয়সা নেওয়া হয়। এইভাবে নানা অসুবিধা হচ্ছে। এইভাবে না করে একটা গ্রামে যার যত জমি আছে সব জমিটা এক জোতের মধ্যে এনে হিসাব করে যদি খাজনা আদায়ের ব্যবস্থা করা যায় তাহলে একজন এক গ্রামের সকল জমির একটা রসিদ হয় এবং লোকেও বুঝতে পারে যে আমাকে এই খাজনা দিতে হবে এবং যে জমি কিনছে তার খাতেও খাজনা চাপানো উচিত। এদিকে কোন ব্যবস্থা করা হচ্ছে না। তহশীলদারদের কাছে জেনেছি যে এ ভাবে খাজনা আদায়ের নির্দেশ না থাকায় নানা অসুবিধা হচ্ছে এবং এতে হিসাবে কম বেশী হয়ে যাচ্ছে এবং তার জন্য বাকী বকেয়া পড়ে যাচ্ছে। এইদিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে নজর দিতে বলছি। আর এক দিক দিয়ে জমি জায়গার ব্যাপার নিয়ে গণ্ডগোল হচ্ছে। আমাদের দেশে যে উত্তরাধিকার আইন আছে সেটা একটা জটিল আইন আছে। পূর্বে ছেলেরা বাপের জমির ওয়ারীশ হ'ত, এখন মেয়েরাও জমি পাবে। এই ভাবে এক একটা জমি টুকরো টুকরো হয়ে যাচ্ছে এবং তাতে চাষ করা মুশকিল হচ্ছে। সেজন্য আমি বলতে চাই যে পঞ্চায়েত যেমন চাষ এলাকাতে এই সমস্ত টুকরো টুকরো জমিকে এক সঙ্গে করার ব্যবস্থা করছে সেই রকম যদি ব্যবস্থা করেন তা হলে ভাল হয়। মনে করুন একজন লোকের একটা গ্রামের মধ্যে ১০টা জায়গায় ১০টা জমি আছে, তার ছেলে ৩ জন। তখন তার মৃত্যুর পর প্রত্যেক জমিকে ছেলেরা ভাগ ভাগ করে নিচ্ছে। কাজে কাজেই প্রত্যেক জমি ক্ষুদ্র ক্ষুদ্র অংশে ভাগ হয়ে যাচ্ছে। তা না করে প্রত্যেকের সমস্ত জমিকে যদি এক জায়গায় দেওয়ার ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। অবশ্য গ্রামের মধ্যে এক জনের পৃথক পৃথক জমি এক জায়গায় করার অসুবিধা আছে কারণ প্রতি গ্রামে ২।৩ একরের জমি আছে। উচ্চ, নীচ এবং মাঝারি ধরনের জমি আছে। তবে আইন করে সেই সকল জমিকে এক জায়গায় করে যাতে সেখানে ফ্রাগমেনটেসন না হয় সেইরূপ ব্যবস্থা থাকা উচিত। সেখানে যাতে টুকরো টুকরো না হতে পারে তার ব্যবস্থা করা দরকার, কারণ জমি টুকরো টুকরো হতে হতে এমন অবস্থা ঘটে যাবে যখন আর চাষ করা সম্ভব হবে না। তারপর ভূমি রাজস্ব বিভাগ থেকে যে সকল জলনিকাশী খালটাল বিলি করা হয়। সেইগুলি বিলি করার সময় ভাল করে লোকেদের মধ্যে প্রচার করা হচ্ছে না। আর খাল থেকে যারা মাছ ধরবে তারা কি শর্তে মাছ ধরবে তা কোন কিছু নিয়ম বা নির্দেশ নাই। ফলে মাছ ধরবার জন্য তারা অনেক সময় জলনিকাশী খালের মধ্যে অবরোধ তৈরী করে মাছ ধরার চেষ্টা করে। ফলে মাঠের জল বেরুতে পারে না, আটকে যায় এবং জমিতে জল থাকার দরুন ধান কাটার অসুবিধা হয়। কাজেই মাছ ধরার জন্য যাদের খাল বন্দোবস্ত দিবেন সেখানে তারা

যাতে অবরোধ সৃষ্টি করতে না পারে তার জন্য একটা ব্যবস্থা থাকা উচিত এবং বন্দোবস্তের সময় উপযুক্ত শর্ত দেওয়া উচিত এবং সেই শর্ত যাতে ঠিক ঠিক ভাবে রক্ষিত হয় তার লক্ষ্যের ব্যবস্থা করা উচিত। তারপর আমাদের দেশে যে সমস্ত খাল জমি রয়েছে আমরা দেখতে পাচ্ছি শ্মশান ভাগাড় ইত্যাদি ধীরে ধীরে লোপ পেতে বসেছে, কারণ বিভিন্ন লোকেরা একটু একটু করে সেগুলিতে চাষ আবাদ করতে আরম্ভ করেছে। কোথাও সেগুলি দখল করে ঘর করতে বা অন্য ভাবে আত্মসাৎ করতে আরম্ভ করেছে। সরকার এ সব দিকে লক্ষ্য দিচ্ছেন না। রাজস্ব বিভাগের জে, এল, আর,ও প্রভৃতি যে সকল কর্মচারী আছেন তাঁরাও এদিকে নজর দিচ্ছেন না। তাঁরা নিজেদের বেতন পেলেই সন্তুষ্ট—সরকারের কাজকর্ম ঠিক মত হচ্ছে কিনা সে সব দিকে তাঁরা দেখেন না বা অন্য লোক যেভাবে দখল করে নিয়ে ঘর তৈরী করছে বা অন্য ভাবে ব্যবহার করছে কিনা সেগুলি দেখেন না। সুতরাং এর জন্য সুনির্দিষ্ট পন্থা থাকা উচিত এবং আপনাদের যারা ইনস্পেকটিং ষ্টাফ আছেন তাঁদের উচিত বিভিন্ন জায়গাতে যেভাবে বেআইনী ভাবে লোকে দখল করছে কিনা তা দেখা এবং সেই জায়গাটা যারা দখল করছে তাদের দখলে তা থাকা উচিত কিনা এবং যদি উচিত হয় তাহলে তাদের উহা বন্দোবস্ত করে দেয়া উচিত এবং যদি উচিত না হয় তাহলে সে বিষয়ে উপযুক্ত ব্যবস্থা করা উচিত। আর একটা ফল হচ্ছে, পূর্বে হয়তো জমিদারের সময়ে গ্রামের সীমাবাঁধ বা খাসবাঁধ রক্ষণ করা হত কিন্তু বর্তমানে সেদিকে নজর দেওয়া হচ্ছে না। সীমা বাঁধের মেরামতের জন্য পরিকল্পনা করছেন ২।৪টা গ্রামে উহা মেরামত করছেন, সব গ্রামে করছেন না। কোন্ গ্রামে ধরা হবে সে বিষয়ে বিশেষ বিবেচনা করা উচিত। বর্তমান সময়ে অঞ্চল পঞ্চায়েৎ এবং আঞ্চলিক পরিষদের সঙ্গে পরামর্শ করে যেগুলি মেরামত করা দরকার সেগুলি মেরামত করার ব্যবস্থা করুন। সীমাবাধ খারাপ হওয়ার ফলে অনেক গ্রামে বর্ষার জল বাহির হতে ঢুকে গিয়ে ফসল নষ্ট হয়ে যাচ্ছে। আবার জমির স্বত্বাধিকারীরা অনেক ক্ষেত্রে বাঁধ কেটে জল বের করে বা জল নেয় কিন্তু কাটার পরে উহা যথাযথ মেরামত করল কিনা তার দিকে লক্ষ্যের ব্যবস্থা নেই। কাজেই যখন যারা বাঁধ কাটবে তখন তারা আপনার বিভাগের মতামত নিয়ে বা বিভাগীয় লোকের উপস্থিতিতে একটা পরিকল্পনা মত বাধ কেটে আগের সেই বাঁধটাকে যাতে মেরামত করে সেদিকে নজর দেওয়া উচিত। ফলে হচ্ছে কি গ্রামের সীমাবাঁধগুলি ২।১ বছরে দেখা যায় নষ্ট হয়ে যাচ্ছে। আমি অনুরোধ জানাচ্ছি যেন এ সব বিষয়ে লক্ষ্য করা হয়। তারপর কথা হচ্ছে যে সকল খেয়াঘাট আপনাদের দখলে এসেছে সেগুলি সরকার বৎসরে বৎসরে বিলি করেন। ভাল কথা, কিন্তু বিলি করার মুশকিল হচ্ছে ঘাটের মধ্যে ২।৩ রকমের ঘাট আছে, বড় ঘাট যে ঘাট থেকে ৮।১০ হাজার টাকা বৎসরে আদায় হয়, আর কতক আছে যেগুলি থেকে মাত্র ২।৩ শত টাকা আদায় হয়। আপনারা করছেন কি বড় ঘাটগুলি যখন বন্দোবস্ত করেন তখন সেগুলি এস ডি ও বা ম্যাজিষ্ট্রেটের অফিসে বসে করেন, আর ছোট ঘাটগুলি জে, এল্, আর ওর অফিসে করেন। ফলে যারা প্রকৃতপক্ষে ঐগুলির ডাক করতে চান তারা খবর পান না! এই বন্দোবস্তের নোটিশ কোথায় কে টাঙ্গিয়ে রাখলেন লোকে খবর পেল না। কাজেই যারা উহাদের ইজারদার আছেন তাঁরাই বরাবর ইজারদার থেকে সেগুলি ভোগ করে যাচ্ছেন। এইভাবে তারা নাকি কেবাডিটরী রাইট করে বসে আছেন। কেবাডিটরী রাইটের কি ব্যবস্থা আছে জানি না, তাই যদি থাকে তাহলে কোন আপত্তি নেই কিন্তু তাঁরা যাতে নিয়মিতভাবে সেগুলি চালান, নৌকা ঠিক মত রেখে লোকের পারাপারের ব্যবস্থা করেন সেদিকে লক্ষ্য রাখা দরকার। সেদিকে কিছুই করা হচ্ছে না। এই প্রসঙ্গে আমি একটা ঘাটের কথা উল্লেখ করছি—ময়না থানা এবং তমলুক থানার মধ্যে শ্রীরামপুর ঘাট আছে সেখানে একটা অদ্ভুত অবস্থা চলছে। সেখানে দু'পাশে দুজন ঘাট চালাচ্ছেন। অনেক সময় প্যাসেঞ্জাররা কোন নৌকায় যাবে তা বুঝা তাদের পক্ষে মুশকিল হয়ে পড়ে, হয় এ পাশ থেকে এ চালায়, না হয় ও পাশ থেকে ও চালায় এই অবস্থা।

এভাবে চললে ঘাট কি করে চলবে, একটা ঘাট ২ জন দু'ভাবে চালাবেন এটা যদি কিছু না করতে পারেন তাহলে ছেড়ে দেওয়া উচিত। জেলা পরিষদের হাতে দিয়ে দিন আপনাদের যে

সমস্ত officer-রা আছেন তারা কি করে একটা ঘাট ২ জনকে ইজারাদার হিসাবে রেখেছেন সেটা কল্পনার বাইরে। এরজন্য ২ পক্ষই দরখাস্ত করেছে। তার বিচার হয় না। S. D. O. একরকম রায় দেন। A. D. M. এক রকম রায় দেন, Commissioner এক রকম রায় দেন, Government এক রকম রায় দেন। এ ব্যাপারটা অবিলম্বে মিটিয়ে দেওয়া উচিত। আপনারা শ্রীরামপুর ঘাট সম্বন্ধে ব্যবস্থা করে একজন প্রকৃত ইজারাদার ঠিক করে দিন। আর হচ্ছে যে সমস্ত খাস খাস জমি আছে সে সমস্ত জমি বণ্টনের জন্য কি ব্যবস্থা করেছেন জানি না। জমিগুলি এক বৎসরের জন্য কিছু কিছু লোককে বৎসর বৎসর বন্দোবস্ত দেওয়া হচ্ছে, বৎসরে ১ টাকা করে খাজনা নিচ্ছেন। কিন্তু তাহা কি ঠিক, প্রত্যেক জমির খাজনা দেশের প্রধানত হারে নেওয়া উচিত। অস্থায়ী ভাবে দিন তাতেও আপত্তি নেই স্থায়িভাবে এখনই স্থায়ীভাবে বন্দোবস্ত করে দিতে হবে, স্থায়ীভাবে বন্দোবস্ত দেওয়ার বাধা কোথায়, কবে এ ব্যবস্থা হবে জানি না। এক যদি মাননীয় মন্ত্রীমহাশয় মনে করেন যে খাস জমি এখন স্থায়ীভাবে বন্দোবস্ত করবেন না তাহা হইলে খাস জমির ফসল যেরূপ ভাগ নেওয়া উচিত মনে করেন সেরূপ নিন। তা না করে এরূপে খাজনা নেওয়া উচিত নয়। এরূপ ভাবে বছরের পর বছর একজন লোককে দেবার ফলে তার অধিকার হয়ে যাচ্ছে। যে সমস্ত জোতদারদের কাছ থেকে এ সমস্ত জমি খাস নেওয়া হয়েছে সে সমস্ত জোতদার অনেকক্ষেত্রে বেনামী দেখিয়ে ঐ সমস্ত জমি দখল করে নিয়েছে। এভাবে ২৫ একরের বেশী জমি হাজু জোতদারের হাতে আছে এবং মন্ত্রীমহাশয় যদি চান তবে তাহাদের নাম দেবো। এরপর বর্গাদারদের সম্বন্ধে কিছু বলবো, এটা খুব সুখের কথা বর্গাদারদের জমির অধিকার ধীরে ধীরে দিচ্ছেন। কিন্তু তাদের যে আসল অভাব সেটা সম্বন্ধে কিছুই করছেন না। বর্গাদাররা চাষের ব্যবস্থা করেন, আপনারা যে সমস্ত কৃষিঋণ দেন তা বর্গাদারদের দেবার ব্যবস্থা করেননি বিভিন্ন ব্লক অফিসে যে সমস্ত কৃষি ঋণ দেওয়া হয় তাহা যার জমি আছে বা জমির উপর স্বত্ব আছে তাদের দেওয়া হয়। যাদের নামে জমি নেই তাদের দেওয়া হয় না, যারা ভাগচাষী তারা তাহলে চাষ করবে কি করে, তাদের যদি গরু কেনার, লাঙ্গল কেনার বীজ ধান কেনার টাকা দেওয়া না হয় তাহলে কিভাবে কজন ভাগচাষী চাষ করতে পারে? চাষ করার জন্য যে সমস্ত আয়োজন দরকার তা তার নেই। চাষ করার জন্য ২টা বলদ দরকার, আবার বীজ ধান দরকার, লাঙ্গল দরকার। সেইটা কোথায় পাবে, তবে বীজ ধান না পেলেও চলবে, কিন্তু আপনাদের যে কৃষি-লোন সেটা যাতে ঠিকভাবে চাষীদের দেওয়া হয় তার লক্ষ্য করুন। আপনি যদি এসব ব্যাপারগুলো করতে পারেন তাহলে আমাদের দেশে প্রকৃত ভূমিসংস্কার সাধিত হবে তা নাহলে নামমাত্র যারা চাষ করতে পারে তাদের হাতে জমি যাবে। এ কথা বলে ভূমিরাজস্ব খাতের ডিমাণ্ড সমর্থন করে আমার বক্তৃতা শেষ করলাম।

**শ্রীসামসুদ্দিন আমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে ভূমি এবং ভূমি-রাজস্ব মন্ত্রী যে দাবী উত্থাপন করেছেন সেই সম্পর্কে আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে আমার মনে হয়েছে যে আমাদের মন্ত্রীমহাশয় যতটা আদর্শবাদী ততটা বাস্তব অনুরাগী নন। আমাদের ভূমি সমস্যা সম্পর্কে যে ধারণা সে ধারণাটা স্বাধীনতার পূর্বে থেকে কংগ্রেস বিভিন্ন প্রস্তাবাদিতে যা স্বীকার করে এসেছে এবং আজকে জমিদারী গ্রহণ করবার পরও জমিদারী আইন গৃহীত হবার পর থেকে আজ পর্যন্ত ভূমি এবং ভূমি রাজস্ব বিভাগের কাজকর্ম দেখে মনে হয় সেটা কেবল কাগজে কলমে রাখা হয়েছে বাস্তব রূপদান তাতে করতে পারেন নি অর্থাৎ এই জমিদারী যার খাজনা আগে জমিদারকে দিতেন সেই খাজনা তারা গ্রহণ করবেন না সরকার গ্রহণ করছেন এতে কিছু এসে যায় না। এতে ভূমি সংস্কার হয়ে গেল এটা মনে করা সঙ্গত নয়। কৃষকের এতে কোন লাভ নেই, তার দেয় খাজনা সরকার নিল না জমিদারের গোমস্তা নিল এতে তার নীতিগত কোন পরিবর্তন হয়নি, ভূমি ব্যবস্থার পরিবর্তন করবার যে মৌলিক অধিকার ছিল ভূমির উপর নির্ভরশীল লোকের ভূমির উপর যে আয় তার প্রতি ন্যায্য অংশ পাওয়ার অধিকার যে প্রস্তাব করা হয়েছিল সেটা জোর করে করতে পারা যায় নি। মন্ত্রীমহাশয় অস্বীকার করবেন না যে আমাদের কয় বছরে চেষ্টাতেও এতে আমরা কিছুমাত্র অগ্রসর হতে পারি নি। জমিদারী আইন

গ্রহণ করার পর থেকে আমরা কাগজে কলমে অনেক জমি দখল নিয়েছি, অনেক জমি পূর্ণবন্টন করেছি কিন্তু আসলে আমরা কি করেছি? সরকার ১০ (২) ধারা অনুসারে দখল নিয়েছেন এবং যে জমি পুণরবন্টন করেছেন আমরা জোর করে বলতে পারি সেই জমি যাদের উপর দেওয়ার ভার তারা পাচ্ছে না। গ্রামের অর্থ নৈতিক সামাজিক যে অংশ জোতদার তারা অত্যন্ত শক্তিশালী লোক একথা অস্বীকার করা যায় না। তাদের স্বার্থে প্রতিকূল কাজ করবার জন্য গ্রামের অর্থ নৈতিক দিক থেকেও সব চেয়েও বেশী দুর্বল সমাজ চাষী তাদের স্বার্থের জন্য তাদের হয়ে দাঁড়াবার জন্য কেউ নেই। সরকারের দেওয়া সুযোগ সুবিধা তারা কেউই গ্রহণ করতে পারেন না। সেই হল আসল অবস্থা। এই কথা সে বিশ্বাস করতে পারছে না যে জোতদারের বাড়ীতে যে লোক কাজ করে তার নামে জমির বন্দোবস্ত হচ্ছে তারই লাঙ্গলে, তারই জোতে, তারই পরিশ্রমে সে জমি চাষ করে এবং এভাবে যে ভোগ করা হচ্ছে এ চিত্র বিরল নয়। আমরা ভাগ চাষী সম্পর্কে যে আইন তৈরী করেছি, ভাগ চাষীর সে আইন প্রয়োগ ও একক ভাবে ব্যর্থ হয়েছে, কারণ এই ভাগচাষীরা দুর্বল লোক তাদের অর্থ নৈতিক অবস্থা অত্যন্ত দুর্বল, কারণ সে জানে জমিদার যদি কোন কারণে জমি থেকে যদি তাকে উচ্ছেদ করে দেয় তাহলে আর কোনতার গত্যান্তর নেই। আর গত্যান্তর নেই বলে সে স্বীকার পত্র লিখে দিচ্ছে যে সেখানে সে জমিতে তার ভাগীদার নেই, স্বীকার পত্র লিখে দিচ্ছে যে জোতদারেরই লাঙ্গল বলদ নিয়ে সে কাজ করছে। এগ্রানামা করে দিয়ে চাষ করছে, আমরা ভাগচাষী উচ্ছেদের বিরোধীতা করবার চেষ্টা করেছি। কিন্তু তা কেবল কাগজেই ব্যবস্থা করেছি, তার ফলে ভাগচাষী উচ্ছেদ ত্বরান্বিত হচ্ছে, আমরা যে ভার দিয়েছি ভাগচাষীদের administration-এর কাজে সে ভার আমরা দিয়েছি মোটামুটি কম মাইনা পাওয়া অফিসারের উপর যাদের তহশীলদার বা J. L. R. O. ইত্যাদি মহাশয় বসে থাকেন। এবং এদের কাজ নির্ভর করছে ইন্সপেক্টর নামে এক শ্রেণী অফিসারদের উপর যারা গ্রামে গ্রামে ভূমির সাথে সরাসরি যোগাযোগ রেখেছেন, তাদের জন্য আইন লিপিবদ্ধ আছে যে ভাগচাষী সম্পর্কে বিরোধ অতি তড়িৎ গতিতে মিটিয়ে নিতে হবে, অথচ উদাহরণ আমি দিতে পারি মাননীয় মন্ত্রীমহাশয়কে যে গত ৩।৪ বৎসর ধরে ডিসপিউট পড়ে আছে যার আজ পর্যন্ত কোন নিষ্পত্তি হয়নি, আপনার কাছে তারা বারবার আবেদন করেছে সাহায্যের জন্য কিন্তু তার কোন প্রতিকার হয়নি এবং যদি একটা মামলাকে বহুদিন ধরে ড্রাগ করে অফিসারের পর অফিসার বদলে যাচ্ছেন একজন J. L. R. O. খানিকটা করলেন পরশু দিন আর একজন এলেন তিনি আর খানিকটা অর্ডার লিখলেন তারপর আবার execution করতে এলেন একজন এই ধরনের জটিলতার ফলে যা করতে চাচ্ছেন তার কিছুমাত্র এগোয়নি উপরন্তু ভূমির ক্ষেত্রে একটা অনিশ্চয়তা দেখা দিয়েছে, কেউ জানে না যে সে কত দিন চাষ করতে পারবে। এই নিশ্চয়তা না থাকার জন্য ভূমি উন্নয়নের জন্য যে মূলধন নিয়োগ করার কথা ছিল জোতদার করুক বা চাষী করুক বা যেই করুক সে তা করতে চায় না কেননা সে জানে না তার এই মূলধন বিনিয়োগ হলে সে ভোগ করতে পারবে কিনা। আমাদের এ সমস্ত দখল নেওয়া জমি আমরা বণ্টন করেছি এক বৎসরের বা দু বৎসরের জন্য। কোন কৃষক ১ বৎসর বা ২ বৎসর স্বত্ব পাবার জন্য তার মূলধন বিনিয়োগ করে ভূমি উন্নয়ন করবার চেষ্টা যে করবে—আমার মনে হয় কোন কৃষকের পক্ষে করা সম্ভব নয় বা করছে না এবং ভবিষ্যতেও করবে না। তাই ভূমি বন্টন সম্পর্কে যে স্থির নীতি হবার কথা ছিল সেই স্থির নীতি আজও পর্য্যন্ত গ্রহণ করতে পারেন নি এবং এটা না করতে পারার ফলে ভূমি সংস্কারের নামে ভূমি ব্যবস্থার উন্নয়ন করতে পারেননি। তার জন্য যে আদর্শ ছিল সে আদর্শ কেবল আপনারা কাগজে-কলমে লিখেই রেখেছেন এর কোন উন্নয়ন করতে পারেননি। বাস্তব ক্ষেত্রে সেই উদ্দেশ্যের পরিপন্থী যা ফল তাই আমরা দেখতে পাচ্ছি। এদিকে আমাদের সজাগ দৃষ্টি দেওয়া দরকার। আমার বক্তব্যের উদ্দেশ্য এই নয় যে, আমরা যে ভূমি সংস্কার করতে যাচ্ছি তা ভুল হচ্ছে বা করা উচিত নয়। এটা আমার মোটেই উদ্দেশ্য নয়। আমার উদ্দেশ্য হচ্ছে এই যে আমরা যা করতে যাচ্ছি তা নানাভাবে আজ ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং তার ফলে এরূপ উল্টো ফল ফলছে। এদিকেই আমি

বিশেষ ভাবে দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং এটা দুরীভূত করবার জন্ত যে প্রচেষ্টা আমাদের নেওয়া উচিত সেদিকে বিশেষভাবে দৃষ্টি দেবার জন্ত আমি বারবার অনুরোধ করছি।

[2-00—2-10 p.m.]

এখন পর্য্যন্ত আমরা যে অসুবিধাগুলির মধ্যে পড়েছি আমার নিজের মনে হচ্ছে তাতে শাসনতান্ত্রিক ল্যাপসেস এত বেশী যে কোন কাজ ঠিকমত করা শক্ত হয়ে যাচ্ছে। আমরা ল্যাণ্ড রিফর্ম এ্যাক্ট এনফোর্সের পর থেকে জমি প্রি এম্পশন করার জন্য যে আইন আছে সেই প্রি-এম্পশন আইনের ধারাগুলি বিচার করার ভার আমরা সাধারণভাবে জেলা শাসক এস ডি ও-কে দিয়েছি। তিনি আজকের দিনে এমন একটি অফিসার যার কেন কাজ নেই করতে হয় না। এবং তিনি কখনও এই কাজ এটেণ্ড করেননা. পরন্তু যেহেতু আমাদের ভূমি ব্যবস্থার সাথে বঙ্গীয় প্রজাস্বত্ব বিষয়ক আইনের পুরো সম্পর্ক রয়েছে এবং তা থেকে আমাদের স্বত্ব নির্ণয় করতে হয়, তার থেকে কো-শেয়ারার ডিটারমিন করতে হয়, এই শক্ত শক্ত কাজ করার পক্ষে এস ডি ও বা জে এল আর ও র‍্যাঙ্কের কোন অফিসার উপযুক্ত অফিসার নন এবং তাঁরা তা করতে পারেন না, করতে ভয় পান বলে হাত দিতে চাননা, তার ফলে এই ধরনের অর্ডারগুলোর কোন অগ্রগতি হচ্ছে না। আমরা দেখেছি বি টি এ্যাক্টের সময় ২৬ এর ধারা সংক্রান্ত সমস্ত কাজ যদি মুন্সেফরা করতে পারেন যাদের আইনগত ট্রেনিং আছে তাঁরা যদি করতে পারেন, তাহলে আজকে সেকশন এইট এর কাজগুলি কেন মুন্সেফের হাত থেকে কেড়ে নেওয়া হল? যদি উদ্দেশ্য এই থাকে যে আমরা ডাইভার্স করে নিচ্ছি বিভিন্ন থানায় জে এল আর ও থাকবেন, তিনি এই কাজগুলি করবেন, তাই যদি উদ্দেশ্য হয় তাহলে কিন্তু বিচার বিভ্রাট ঘটবে এবং তাঁরা এই কাজ করবে না, এটা আমরা পরিষ্কার বুঝতে পারব। আপনি যদি অনুগ্রহ করে একবার সেকশন এইট-এর দিকে নজর দেন, তার মধ্যে এমন অনেক জটিলাংশ আছে, যার নিষ্পত্তি করার জন্য লিগেল এ্যাকুমেন, লিগেল ট্রেনিং থাকা দরকার। এ না থাকলে বিচার হবেনা, বিচার করা সম্ভব নয়। সেদিকে দৃষ্টি দেবার জন্য আমি বিশেষভাবে বার বার অনুরোধ করছি। আমরা দেখেছি নানা রকম গণ্ডগোল ঘটেছে। সেকশন এইট এন্‌ফোর্স করলেন সেকশন থ্রী এন্‌ফোর্স করেন নি, তার ফলে সেকশন এইট এর দরখাস্ত নেওয়া হল সেকশন এইট-এর মূল কথা হচ্ছে সেকশন থ্রী-এর নোটিশ পাবার পর সেকশন এইট-এ এ্যাপ্লিকেশন করা যাবে। সেকশন থ্রী এন্‌ফোর্স করা হলনা, সেকশন ৮ এন্‌ফোর্স করা হল, ২৬এ-তে যে অধিকার ছিল তাকে বলা হল সেকশন এইট এন্‌ফোর্স হয়েছে বাই ইমপ্লিকেশন, ২৬এ-র আর অস্তিত্ব নাই, রিপীল্ড হয়ে গেছে, তার ফলে বহু বিভ্রাটের সৃষ্টি করেছেন। তার জন্য বহু মামলা মোকদ্দমা করে ছোট ছোট কারণে বহু লোককে বিভ্রান্ত করা হচ্ছে। তার ফলে আপনাকে অনুরোধ করব ভূমি সংস্কার সংক্রান্ত সমস্ত আইন তার সামগ্রিক একটা রূপ অন্তত: আপনি দিন। এই আইনের অমুক সেকশন ঐ আইনের অমুক সেকশন এই বইয়ের অমুক চ্যাপ্টার, ঐ বইয়ের অমুক রুল অমুক রেগুলেশন ঐ বইয়ের অমুক রুল এইগুলি না করে টোটাল একটা ল-কোড করুন যার ফলে আমরা বুঝতে পারব বাংলা দেশের ভূমি সম্পর্কে একটি আইন আছে, রুল আছে রেগুলেশন আছে। বহু জায়গায় বহু তালিকা ঘাটতে হবেনা। আমাদের "ল" রিফর্মের মৌলিক উদ্দেশ্য হওয়া উচিত, সমস্ত লেজিসলেশনের একই উদ্দেশ্য, তা অত্যন্ত সিমপ্লিফায়েড হবে, সরল হবে যা সাধারণ লোকের বুঝতে পারবে যাতে লিগেল লোকের এসিসটেন্স মিনিমাম আমাদের দরকার হয়। কিন্তু এমনভাবে আমরা আইনে প্রভিসন করছি পীসমীল লেজিসলেশন করছি শুধু লীগেল কেন একস্ট্রা অর্ডিনারী মেরিটের লোক ছাড়া তার সংগে তাল রাখা মুশকিল হয়েছে। কাজেই এগুলি পরিহার করা যায় কিনা এগুলি পরিহার করার জন্য কি কি স্থবিং ব্যবস্থা গ্রহণ করা উচিত সেগুলি আমাদের দেখতে হবে। আমি আপনার মারফত মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

আমরা এষ্টেট একুইজিশন এ্যাক্ট অনুসারে জমিদারদের বহু স্বত্ব নিয়ে নিয়েছি কিন্তু বাজার

হাটগুলি নিইনি। সেখানে এখনও কৃষকরা এসে তাদের ফসল বিক্রী করে তাতে জমিদারদের বহু আয় হয়। এবং সে আয়ের পরিমাণ জায়গা বিশেষে অত্যন্ত বেশী। আমি উদাহরণ দিচ্ছি। বীরভূম জেলায় চাতরা বলে একটা হাট আছে। খুব সম্ভব ১০ একর জমির উপর হাটটা প্রতিষ্ঠিত। অন্ততঃপক্ষে তার আয় হচ্ছে ৫ লক্ষ টাকা। আপনাদের ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্ট কিছু করতে পারেননি কিন্তু সরকারী নিয়ন্ত্রিত, চাষীকে যদি দিতেই হয় তাহলে জানতাম সরকারের রেভিনিউ বেড়েছে। তা আপনারা করেননি। মুর্শিদাবাদে লালগোলা হাট, বেলডাঙ্গা হাট, এই সব হাটের আয় লক্ষ টাকার বহু বেশী, দরকার হলে অবিলম্বে আইন বদলাতে হবে এবং ষ্টেট একুইজিশন এ্যাক্ট করার সময় কেন আমরা একটা ইম্পরট্যান্ট রাস্তাবাদ দিচ্ছিলাম আমি বুঝতে পাচ্ছি না। এই ধরনের অধিকার কেন থাকবে না? সেটাইতো আমাদের লক্ষ্য ছিল। একটা ইম্পরট্যান্ট চাপ্টার একটা ইম্পরট্যান্ট আইন রেখে দিয়েছি কিন্তু তার দিকে দৃষ্টি দিচ্ছি না। কাজেই অবিলম্বে দৃষ্টি দেওয়া দরকার। এই প্রসঙ্গে বলে রাখি আমি কোন গ্রাম এলেকার কথা বলছিনা। সহর এলেকার বাজার মিউনিসিপ্যাল এলাকার বাজার ক্যালকাটা কর্পোরেশনের বাজার অতি অন্যায় কারণে ব্যবস্থা করে মালিকরা লক্ষ লক্ষ টাকা আয় করে। এগুলি রোধ করার জন্য ল্যাণ্ড এবং ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্ট-এর অত্যন্ত ত্বরিৎ ব্যবস্থা গ্রহণ করা উচিত।

এবারে আমি আর একটা বিশেষ ঘটনার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মন্ত্রীমহাশয় ফরাক্কা ব্যারেজ প্রোজেক্ট সম্বন্ধে খুবই আগ্রহী। ফরাক্কায় যে ঘাট আছে তার এ্যাডমিনিসট্রেসন আমাদের ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্ট করে থাকেন। এই ঘাটের গুরুত্ব মন্ত্রীমহাশয়কে আশা করি বোঝাবার দরকার হবেনা। আমরা জানি এই ঘাটের গুরুত্ব অত্যন্ত বেশী। স্যার, আমি হয়ত প্রমাণ দিতে পারবনা, কিন্তু আমার নিজের ধারণা এই ঘাটের যিনি ইজারাদার আছেন তাঁর সঙ্গে আমাদের ল্যাণ্ড এণ্ড ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্ট-এর ইঞ্জিনিয়ারিং বিভাগের কর্মকর্তাদের অত্যন্ত ঘনিষ্ট যোগাযোগ আছে। এই ঘাটটি বহু লক্ষ টাকা আয়ের একটি উৎস। এই ঘাটে যিনি টেণ্ডারের ব্যবস্থা করেছেন.........

**শ্রীশ্যামাদাস ভট্টাচার্য্য:** এটা অন্য ডিপার্টমেন্ট-এর।

**শ্রীশামসুদ্দিন আমেদ:** এটা যদি অন্য ডিপার্টমেন্ট এর হয় তাহলে এ সম্বন্ধে আমি আমার বক্তব্য আর রাখছিনা। যদি ডিফারেন্ট ডিপার্টমেন্ট হয়, ইফ দ্যাট বিলেটস্ টু আদার ডিপার্টমেন্ট, আই মাস্ট নট আস্ক আপন দ্যাট পার্টিকুলার পয়েন্ট। আপাততঃ আমার নজরে যে অল্প কয়েকটি সমস্যা পড়েছে সে সম্বন্ধে আমার বক্তব্য রাখলাম। এবারে অন্য কয়েকটি কথা বলা দরকার যেগুলি আমাদের মনকে বারেবারে এজিটেট করছে। আমরা কৃষকদের জন্য যে ভূমির সীমা নির্ধারণ করেছি সেটা পুনর্নির্ধারণ করা প্রয়োজন কিনা সেই প্রশ্ন বিশেষ করে কৃষি এলাকায় এবং এই সভার সদস্যদের মনে ওঠে এবং তাঁদের মনকে মাঝে মাঝে এজিটেট করে। আমরা যে ৭৫ বিঘা নির্দিষ্ট করেছিলাম সেটা সাধারণভাবে আমরা রাফলী করেছিলাম। আমাদের মনে রাখতে হবে এই যে ৭৫ বিঘা জমি তার মূল্যের তফাত আছে, তার উৎপাদিকা শক্তির তফাৎ আছে, তার সুযোগ সুবিধার তফাৎ আছে। একটি লোক ৭৫ বিঘা জমি থেকে ৭৫ হাজার টাকা অর্জন করতে পারে, আবার একটি লোক ৭৫ বিঘা জমি থেকে হয়ত ৭৫০ টাকা অর্জন করতে পারে না। আমরা জানি এই ধরনের জমির ভেরিয়েসন আমাদের দেশে আছে। আমরা যখন ৭৫ বিঘা জমি নির্দিষ্ট করি তখন আমরা তার উৎপাদিকা শক্তি কি বা তার মূল্য কি সেটা আমরা আদৌ দেখিনি এবং তার ফলে আমরা ইকুইটেবলী আইন প্রয়োগ করতে পারিনা সারা বাংলা দেশের ক্ষেত্রে। এটা করা যায় কিনা বা তার কোন পদ্ধতি বা পন্থা বের করা যায় কিনা সেটা মন্ত্রীমহাশয়কে ভেবে দেখবার জন্য অনুরোধ করছি। রিডিউস্ করবেন বা কারুর বাড়াবেন এরকম কোন সাজেসন আমি রাখছিনা। আমার বক্তব্য হচ্ছে যেমন করে হোক এটা করা উচিত এবং এটা না করলে আমরা অবিচার করব। তারপর, আমি মনে করি এবং সকলেই এটা মনে

করেন যে, প্রজাদের কাছ থেকে বা সাধারণ নাগরিকের কাছ থেকে পয়সা আদায় করার প্রাথমিক পদ্ধতি ছিল ল্যাণ্ড রেভিনিউ। আজকে একথা বলা যেতে পারে যে, ল্যাণ্ড রেভিনিউর ব্যবস্থা একটা প্রাগঐতিহাসিক ব্যবস্থা হয়ে গেছে। জমিতে যখন খাজনা নিত তখন সমাজে উৎপাদনের আর কোন সূত্র ছিলনা ভূমিই একমাত্র উৎস ছিল। সেইজন্য যাঁরা শাসক গোষ্ঠী বা শোষক গোষ্ঠী ছিলেন তাঁরা এই ভূমিকে কেন্দ্র করে তাঁদের রাজস্ব বা আয় নেবার চেষ্টা করতেন। কিন্তু আজকে পৃথিবীর অনেক দেশে যেমন প্রগতি হয়েছে আমাদের দেশেও তেমনি অনেক প্রগতি হয়েছে। আজকে ভূমি থেকে রাজস্ব ভূমির মাপ অনুসারে আদায় করাকে আমি মনে করি এ্যানাক্রোনিজম। এটা করা উচিত নয়। প্রগতিশীল সমাজে ১ বিঘা জমির জন্য এত খাজনা থাকা উচিত নয়। কৃষকদের আয়ের উপরে তাদের দেয় রাজস্ব নির্ণয় করুন। আমাদের মনে রাখতে হবে আজকে জমির সঙ্গে খাজনাকে এ্যাটাস্ করে রাখার দিন ফুরিয়ে গেছে। রাজস্ব আদায়ের বিভিন্ন পন্থা আমরা গ্রহণ করতে পারি, কিন্তু ল্যাণ্ডের জন্য যে রেভিনিউ দিতে হবে সেখানে প্রি-এ্যাটাস্‌ড টু দি ল্যাণ্ড এই প্রিনসিপল আমাদের ত্যাগ করা উচিৎ এবং ভূমি থেকে কি নেব না নেব সেদিকে আমাদের চেয়ে দেখা উচিত। জমির সঙ্গে এ্যাটাস্‌ড রেভিনিউ থাকবে না এই ব্যবস্থা গ্রহণ করবার জন্য আমাদের চেষ্টা করা উচিৎ। লোকাল ডেভলপমেণ্টের কাজে এই ভূমি রাজস্বের আয়কে যাতে বিভিন্ন উপায়ে দিতে পারি তার ইঙ্গিত মন্ত্রীমহাশয় সভার সামনে রেখেছেন। আমি মনে করি অবিলম্বে ভূমি থেকে যে অর্জিত আয় সেগুলো স্থানীয় ডেভলপমেণ্টের কাজে জেলা পরিষদ বা আঞ্চলিক পরিষদ বা অঞ্চল পঞ্চায়েত বা অন্য যে কোন এজেন্সীই আমরা করি না কেন তার মারফতে এই আয়কে গ্রামের উন্নয়ন কাজে লাগাবার চেষ্টা করা উচিৎ। আমাদের এই ভূমি রাজস্ব বিভাগের যে জিনিসগুলো আমার নজরে ঠেকেছে এবং যেগুলি আমি অনেকক্ষণ ধরে বললাম সেগুলি দূর হওয়া উচিৎ বলে মনে করি এবং আমি আশা করি মন্ত্রীমহাশয় এর প্রতি দৃষ্টি দেবেন এবং উদ্যম নিয়ে এগুলি তাড়াতাড়ি করবেন। ১৯৫৪ সালের আইনের ব্যাপারে আজকে ১৯৬৬ সালে এসে আপনাদের যেন এই কৈফিয়ৎ দিতে না হয় যে আমরা ১২ বছরে এগুলি করতে পারি নাই। এটা শুনতেও ভাল লাগে না, এতে কোন অগ্রগতিও হয় না। আমরা যে কাজ করবো সেটা যাতে তাড়াতাড়ি এবং সুষ্ঠুভাবে করতে পারি সেদিকে আমাদের নজর দেওয়া উচিৎ একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 2-10—3-20 p. m. ]

**শ্রীপুরঞ্জয় প্রামানিক:** মাননীয় চেয়ারম্যান মহাশয়, শ্রদ্ধেয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় এখানে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন আমি তার সমর্থন জানিয়ে দু-একটা কথা আপনার মাধ্যমে তাঁর কাছে নিবেদন করতে চাই।

জমিদারী দখল আইন পাশ হবার পরে আজ ১২ বৎসর অতিবাহিত হল, এর সুফল কিছু পাওয়া গিয়াছে, সেটা হচ্ছে—জমিদারের উৎপীড়ন, ও অত্যাচারের হাত থেকে প্রজারা রেহাই পেয়েছে এবং জমিদারের জহুরী-মুহুরী ইত্যাদির আদায়ের হাত থেকে রেহাই পাওয়া গিয়েছে। কিন্তু আসলে জমিদারী দখল আইনের যে উদ্দেশ্য ছিল যে উদবৃত্ত খাস জমি যেটা, সেটা ভূমিহীন চাষীদের মধ্যে বিতরণ করা হবে, সেই কাজ এখনও আমরা সম্পূর্ণ করে উঠতে পারিনি, প্রকৃত পক্ষে সেখানে আমরা ব্যর্থ হয়েছি। আজ ১২ বৎসর অতিবাহিত হবার পরেও যদি ভূমিহীন চাষীদের মধ্যে উদ্‌বৃত্ত জমি বিতরণ করা না যায় এবং ষ্টেট এ্যাকুইজিসন এ্যাক্টকে বার বার সংশোধন করবার পরও যদি তাদের মধ্যে ভূমি বিতরণী করতে না পারি তাহলে এই আইনের কি সার্থকতা আছে তা আমি বুঝতে পারি না। তবে সাধারণ লোক, জমিদারী প্রথা উচ্ছেদের ফলে জমিদারের উৎপীড়ন থেকে রক্ষা পেয়েছে সে বিষয় নিঃসন্দেহ।

ভূমি সংস্কার আইন সম্বন্ধে মাননীয় মন্ত্রীমহাশয় একটা কথা বললেন যে, কৃষককে জমির মালিক করা হবে। আমি উহার পূর্ণ সমর্থক। কিন্তু তিনি এই আইনের মধ্য দিয়ে যে ভাবে

করতে চেষ্টা করছেন, তাতে এটা সম্পূর্ণ সফল হবে না। সেটা ঠিক ঐ জমিদারী দখল আইনের অবস্থার মতই হবে। জমিদারী দখল আইনে যেমন, ঠিক ভাবে এখনও পর্যন্ত কার্যকরী করতে পারা যায় নি, সেই রকম ভাবে এটাও বিফল হবে। সত্যই যদি কৃষককে জমির মালিক করতে হয়, তাহলে তার জন্য উপযুক্ত পরিবেশ সৃষ্টি করতে হবে। সেই পরিবেশটা কি? সেই পরিবেশটা হচ্ছে যাদের হাতে আপনারা জমি দেবেন, তাদের উপযুক্ত ভাবে শিক্ষিত করে তুলতে হবে। তাদের যোগ্যতা ও সচ্ছলতা যে বৃদ্ধি পায় তার জন্য বিধান করতে হবে। কেননা, আমরা দেখেছি, মেক্সিকোতে যেটা করা হয়েছিল, সেখানে গরীব চাষীদের মধ্যে যে জমি বিতরণ করা হয়েছিল, সেই জমির তারা মালিক হয়ে ছিল, কিন্তু শেষ পর্যন্ত সেই জমি তারা তাদের হাতে রাখতে পারেনি, বা সেখানে উৎপাদনও বৃদ্ধি করতে পারে নি। একমাত্র জাপানে উপযুক্ত পরিবেশ সৃষ্টির ফলে, দ্বিতীয় মহাযুদ্ধের পর দেখা গিয়েছে যে, কৃষকদের মধ্যে জমি বণ্টন করা হয়েছিল, এবং তারা উপযুক্ত পরিবেশ ও সরকারের নীতি বুঝতে পেরেছিল এবং তাদের যোগ্যতাও ছিল, সেইজন্য সেইখানে ভূমি সংস্কার আইন সার্থক হয়েছে। সুতরাং কৃষককে কেবল জমির মালিক করলেই কৃষি সমস্যার সমাধান হবে না। তারা যাতে জমির মালিক হয়ে, তাদের জমিতে ফসলের উৎপাদন বাড়াতে পারে, সে দিকে লক্ষ্য রেখে, তাদের উপযুক্তভাবে শিক্ষা দিয়ে তৈরী করতে হবে।

তারপরে অনেক সময় দেখা গিয়েছে যে যাদের হাতে জমি দেওয়া হয়, তারা প্রকৃত পক্ষে ঠিক ক্ষেত মজুর বা ভাগ চাষ, তাদের অনেককে আবার জমি থেকে উচ্ছেদ করা হয়। সুতরাং যাদের দিয়ে চাষ করান হয়েথাকে, তারা ভাবে যে তারা চিরকালেই ক্ষেত মজুর হয়ে থাকবে, তাদের কোনদিন ভাগ চাষী করা হবে না বা প্রকৃত জমির মালিক করা হবে না। সরকার যখন বলেন যে জমির মালিক কৃষকরাই হবে, তখন ক্ষেত মজুররা তা বিশ্বাস করতে পারে না। সেইজন্য এই সমস্ত বিষয়-এর প্রতি লক্ষ্য রেখে আগে থেকে চারিদিকে আটঘাট বাঁধা উচিত। এবং সেইভাবে ভূমি সংস্কার আইন রচিত করা উচিত।

ভূমি সংস্কার আইনে জমি রাখা সম্বন্ধে একটা সিলিং করা হয়েছে, সেটা আগেই বলা হয়েছে, এষ্টেট এ্যাকুজিসন এ্যাক্ট অনুযায়ী ৭৫ বিঘা। কিন্তু যখন কৃষককে জমির মালিক করা হবে তখন সে ক্ষেত্রেও একটা সিলিং করা উচিত। কারণ সিলিং যদি আমি ধরি—৫ থেকে ৭ একর জমির সিলিং করা হয়, এবং তাতে যদি ফসলের উৎপাদন বাড়াবার চেষ্টা করা হয়, তা হলে দেখা যাবে যে উত্তরাধিকারী আইন অনুযায়ী তিন পুরুষ পরে, এক একজনের ভাগে অনেক পরিমাণ জমি কমে গিয়েছে, জমির পরিমাণ বাড়েনি। সেইজন্য আমি বলবো যে যদি উৎপাদন বাড়াতে হয়, তাহলে কৃষকদের প্রকৃত অবস্থার দিকে লক্ষ্য রেখে, আইন করতে হবে এবং উত্তরাধিকারী আইনও সংশোধন করার প্রয়োজন আছে।

আমি মনে করি ভূমি সংস্কার আইনকে যদি ঠিক ভাবে কার্যকরী করতে হয়, তা হলে তার জন্য উপযুক্ত পরিবেশ সৃষ্টি করতে হবে। যাদের জমির মালিক করা হবে তাদেরকে উপযুক্ত ভাবে তৈরী করতে হবে, তারপর ভূমি সংস্কার আইনকে কার্যকরী করা উচিত।

তারপর আর একটা কথা আছে।

এখানে আওয়াজ উঠেছে যে কেবল কৃষির ক্ষেত্রেই একটা মান বা সিলিং ঠিক করা হচ্ছে। কিন্তু সহরের জায়গার দিকে লক্ষ্য রাখা হচ্ছে না। যদি সম বণ্টন করতে হয়, যদি প্রকৃত সমাজতন্ত্র গঠন করতে হয়, তাহলে সহরের জমির জন্য ও একটা সিলিং হওয়া আবশ্যক। আমি ভূমি সংস্কার মন্ত্রী মহাশয়কে বলব যে ভূমি সংস্কারের ব্যাপারে, ভূমি সংস্কার আইন করে কৃষককে জমির মালিক করবার জন্য যে আইন রচিত করা হচ্ছে, তার প্রতি আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। কিন্তু সেই আইন যেন জমিদারী দখল আইনের মত না হয়। এটি এমন ভাবে রচিত হওয়া উচিত যাতে কৃষককে

সত্য সত্যই জমির মালিক করা যায়। আমি আশা করি, সেই ভাবে রচিত করে তিনি একটা নূতন আইন আনবেন।

তারপর আমি তহশীলদারদের সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। তহশীলদারদের বেতন বাড়ান উচিত। তাদের অন্যান্য বিষয় সম্পর্কে আনন্দবাবু যা বলেছেন, তার আর আমি পুনরুক্তি করতে চাই না। আমি অন্য আর একটি কথা বলতে চাই। সেটা হচ্ছে revenue canal এর বা canal ডিপার্টমেন্টের যারা তহশীলদার। তাদের অবস্থার প্রতি আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এখানে যারা তহশীলদার হিসাবে কাজ করেন, তাঁরা শিক্ষিত, প্রত্যেকেই matric পাশ এবং তাঁরা lower division clerk-এর সমকক্ষ। কিন্তু তাদের বেতন lower division clerk এর চেয়ে অনেক কম। মোহরার যারা, তারাও promotion পেয়ে, lower division clerk হতে পারে, কিন্তু এই canal revenue ডিপার্টমেন্টের যারা তহশীলদার, তারা বোধ হয় সমগ্র পশ্চিম বাংলায় ১৫০ বা ২০০ জন আছেন, তাদের অবস্থার কথা কেউ চিন্তা করেন না। সেইজন্য এঁদের সম্বন্ধে আমি পূর্বে দৃষ্টি আকর্ষণ করেছিলাম, এখন আবার, পুনরায় দৃষ্টি আকর্ষণ করছি। এঁদের প্রত্যেককেই matric পাশ করতে হয় এবং একটা security জমা দিতে হয়। এঁদের গ্রামে গ্রামে ঘুরে কাজ করতে হয়, অনেক রকম notice লিখতে হয় এবং খাজনা আদায়ের নোটিশ দিতে হয়। অনেক কিছু কাজ তাদের করতে হয়, অথচ তাদের বিষয় কোন রকম বিবেচনা করা আজ পর্যন্ত হয় নি। বৃটিশ গভর্ণমেন্টের আমলে ইহারা canal ডিপার্টমেন্টের অন্তর্ভুক্ত ছিল এবং তৎকালীন Seperintending Engineer ও Member Board of Revenue, তহশীলদারদের বিষয় সুবিচার করবার জন্য আশ্বাস দিয়েছিলেন। কিন্তু এখনও পর্যন্ত আমরা তার কোন সুবিচার দেখতে পাইনি।

খাজনার একটা uniform rate হওয়া উচিত, কেন না rate যেটা আছে কোন জায়গায় দেখা যায় কম, কোন জায়গায় বেশী। কৃষি জমি ও অকৃষি জমি হিসাবে একটা uniform rate হলে ভাল হয়। সেদিকে চিন্তা করা দরকার। সেজন্য আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব যে কৃষি জমি ও অকৃষি জমির ক্ষেত্রে যেন একটা uniform rate করা হয়।

সর্বশেষে আমি শ্রদ্ধেয় ভূমি রাজস্ব মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপিত করেছেন তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[At this state House was adjourned for one hour]

(After adjournment)

**শ্রীবৈদ্যনাথ ব্যানার্জি:** স্পীকার স্যার, আজকে আমাদের সামনে রাজস্বমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী রেখেছেন তার সমর্থন করতে গিয়ে দু একটি কথা আমি আপনার মাধ্যমে তাঁর সামনে রাখতে চাই। তিনি আজকে বললেন তাঁর বক্তৃতায় যে জেলা পরিষদকে এই রাজস্ব আদায়ের কাজ ১৩৭৭ সাল থেকে ছেড়ে দেওয়া হবে এই মনস্থ করেছেন। কিন্তু কথা হচ্ছে যে জেলা পরিষদের হাতে কতটুকু ক্ষমতা তিনি দেবেন। জেলা পরিষদকে যদি গোমস্তা হিসাবে ব্যবহার করা হয় তাহলে বলব না দেওয়াই ভাল, কারণ, খাজনা আদায়ের ব্যাপারে সঙ্গে ওঃ যে landlord সেটা ওতপ্রোতভাবে জড়িত। সে সমস্ত জিনিষ আইনগতভাবে ঠিক না থাকলে খাজনা আদায় সুষ্ঠুভাবে করা যায় না। আপনি জানেন যে গভর্ণমেন্টের হাতে সমস্ত জমি vested হবার পর থেকে আজ পর্যন্ত কোন commutation হয় নি।

[3-20—3-30 p.m.]

এই খারিজ না হবার জন্য অনেক অসুবিধা হচ্ছে। প্রকৃত দখলীকার কে, তার কাছে কতটুকু খাজনা প্রাপ্য তার কোন রেকর্ড নেই। কাজেই এই সমস্ত ক্ষমতা যদি না দেওয়া যায় তাহলে শুধু খাজনা আদায় করার দায়িত্ব দিলে জেলা পরিষদ ভালভাবে কাজ করতে পারবেনা। কাজেই আমি সরকারকে অনুরোধ করবো এ সম্বন্ধে তাঁরা যেন একটা কার্যকরী ব্যবস্থা করেন। যদি ক্ষমতা দিতে হয় তাহলে সত্যই যেন ক্ষমতা দেওয়া হয়, ক্ষমতা দেবার নামে খানিকটা সরকারের কাছে ক্ষমতা রয়ে গেল আর খানিকটা জেলা পরিষদের কাছে গেল এই রকম অবস্থার

যেন সৃষ্টি না হয়। আর একটা কথা হচ্ছে আমাদের এই ল্যাণ্ড রিফর্মস এবং ল্যাণ্ড রেভিনিউ সম্বন্ধে অনেকগুলি আইন আছে এবং আমরা প্রত্যেক সেসনে একটা দুটো করে এ্যামেণ্ডমেন্ট করছি এবং এটা এত ঘোরালো জিনিষ, এত কমপ্লিকেটেড জিনিষ যে সাধারণ মানুষ এটা বুঝতে পারেনা। জমিদারী প্রথা অবসানের পর থেকে সরকারের সঙ্গে প্রজাদের সম্পর্ক সরাসরি হয়েছে এবং সাধারণ মানুষ যারা জমির মালিক, জমি চাষ করেন, তারা এই সমস্ত আইন এবং প্রত্যেক দিন আইনের কি পরিবর্তন হচ্ছে সে সম্বন্ধে খবর রাখে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জেলায় এমনও হয়েছে যে খাজনা সংক্রান্ত মকদ্দমার বিচারে রায় হয়ে গেল একটা আইনের উপর কিন্তু রায় বের হবার পর দেখা গেল সেই আইনটা এ্যামেণ্ডমেন্টের দ্বারা পরিবর্তন হয়ে গিয়েছে, অথচ সেই এ্যামেণ্ডমেন্ট উকিলের কাছে বা জজের কাছে গিয়ে পর্যন্ত পৌঁছায়নি। তাই আমি অনুরোধ করবো এই সমস্ত আইনগুলি রিপিল করে একটা সহজ আইন করুন যাতে সকলের পক্ষে বোঝার সুবিধা হয়, কাজ করার সুবিধা হয়। কারণ এখন জিনিষটা অনেক সোজা হয়ে গিয়েছে, আগে জমিদার মালিক ছিল। এখন জমিদারের পরিবর্তে সরকার মালিক হয়েছেন, সেখানে অংশীদারের কোন কথা নেই। এই সবগুলি মিলিয়ে এমন একটা এ্যাক্ট করুন যেটা সহজ এবং সরল হয় এবং আমাদের গ্রামবাসীদেরও বুঝতে সুবিধা হয়। এটা যদি করেন তাহলে সকলের পক্ষে সুবিধা হবে এবং হয়রাণিও কম হবে এবং খরচও কম হবে। আর একটা কথা মন্ত্রীমহাশয় বললেন যে এবারে কমপেনসেশনের খাতে অনেক টাকা দেওয়া হবে। এটা আমরা প্রত্যেক অধিবেশনে শুনতে পাই এবং আমরা সভারা দাবী করে বলি যে কমপেনসেশন পাওয়া যাচ্ছে না এবং মন্ত্রীমহাশয় বলেন যে এবার থেকে এমন ব্যবস্থা করা হয়েছে যে কমপেনসেশন পাওয়া যাবে। এই বিষয়ে আমার একটা প্রস্তাব আছে, আমি বলি যে একটা ডেড লাইন ঠিক করুন, একটা ডেট ঠিক করুন যে অমুক তারিখের মধ্যে যার যা পাওনা আছে আমরা কমপেনসেশন দিয়ে দেবো। সুক্ষ বিচার করতে গিয়ে কেউই পাচ্ছে না। কমপেনসেশন অফিসারের কাছে গেলে তিনি বলছেন যে এটা ফাইনাল রোলের জন্য সেটেলমেন্ট অফিসে গিয়েছে, সেটেলমেন্ট অফিসে গেলে তারা বলে যে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স অফিসে গিয়ে ভেষ্টিংএর ৭ বছরের ডিমাণ্ড নোটিশের কপি নিয়ে এসো তবে হবে, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স অফিসারের কাছে গেলে বলবেন যে আমাদের গভর্ণমেন্ট এত কাজ দিয়েছে যে আমাদের অত ষ্টাফ নেই, ষ্টাফ দিলে তবে হবে। এইভাবে ৬ মাস, ৮ মাস ধরে লোককে পোষ্ট টু পিলার এ্যাণ্ড পিলার টু পোষ্ট ঘুরে বেড়াতে হচ্ছে। সেইজন্য আপনার মাধ্যমে সরকারের কাছে আমি অনুরোধ করবো যে অনেক দিন হয়ে গেল, প্রত্যেক প্রদেশ এই কমপেনসেশন দেবার কাজ শেষ করে ফেলেছে, হয়ে গিয়েছে, কিন্তু আমাদের দেশে তা হয়নি। সুতরাং আমাদের দেশে কমপেনসেশনের কাজ করতে আর দেরী করা উচিত নয়, একটা কার্যকরী পন্থা গ্রহণ করুন, সকলকে ডেকে যাতে অল্প সময়ের মধ্যে একটা নির্দিষ্ট তারিখে যার যা পাওনা আছে সেটা যাতে দিতে পারা যায় তার ব্যবস্থা করুন। এই কথা বলে এই বাজেটকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশ্যামাদাস ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ এই বিতর্কে অংশ গ্রহণ করে যে সব গঠনমূলক পরামর্শ আমাদের দিয়েছেন আমি সেজন্য তাঁদের কাছে আন্তরিক ভাবে কৃতজ্ঞ। মাননীয় সদস্য বৈদ্যনাথ বাবু এই মাত্র বললেন ক্ষতিপূরণ দেবার কাজটা খুব ত্বরান্বিত করা উচিত, নিশ্চয়ই এতদিনের মধ্যে ক্ষতিপূরণের কাজ যদি সম্পূর্ণ করা যায় তার চেয়ে আনন্দের বিষয় আর কিছু থাকতে পারেনা। আমি বক্তৃতায় বলেছি মোট প্রায় ২৩ লক্ষ ক্ষতিপূরণের তালিকা বের করতে হবে, তার মধ্যে ১৯ লক্ষের বেশী ক্ষতিপূরণের তালিকার ড্রাফ্ট্ পাবলিকেশন হয়ে গিয়েছে, অর্থাৎ ১৯ লক্ষ ৪৮ হাজার ক্ষতি পূরণের তালিকা চূড়ান্ত প্রকাশিত হয়ে গিয়েছে, তাহলে বাকী থাকে ৩ লক্ষ ক্ষতিপূরণের তালিকা চূড়ান্ত প্রকাশের জন্য। এই ৩ লক্ষ ক্ষতিপূরণের তালিকা প্রকাশ করতে দেরী হবে, যাদের বিস্তৃত জমি ছিল বিভিন্ন জায়গায়, একটা দুটো থানায় নয় ১০।১২টি জেলা জুড়ে, তাদের পক্ষে ক্ষতিপূরণ পেতে দেরী হবে। কারণ তাদের সম্পত্তির হিসাব নিকাশ করা সত্যাই খুব জটিল ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বৈদ্যনাথ

বাবু বললেন জেলা পরিষদকে যদি খাজনা আদায়ের ভার দেওয়া যায় তাহলে তারা যেন শুধু গোমস্তা হিসাবে কাজ না করে, তারা যেন সত্যিকারের ক্ষমতা পায়। এ বিষয়ে আমি এটুকু বলতে পারি মহারাষ্ট্রে এ পর্যন্ত যে ব্যবস্থা করা হয়েছিল সেই ব্যবস্থা দেখে এবং তার কার্যকারিতা উপলব্ধি করে আমাদের সরকার এই প্রস্তাব গ্রহণ করেছেন যে collection of rent shall be the responsibility of the Zilla Parishads. শুধু খাজনা আদায় নয়, সেই সঙ্গে সঙ্গে এই প্রস্তাব করেছি যে খাজনা দরকার হলে মুকুব করতে পারবে এবং আমাদের এই ধারণা যে তাদের কাজের ফলে আমাদের আদায়পত্র ভাল হবে, লোকজনের মনে একটা ভাল ধারণার সৃষ্টি হবে, তারা যে টাকা দিচ্ছে স্থানীয় জনসাধারণের প্রতিনিধিরা সেই টাকা আদায় করবার ব্যবস্থা করছে এবং তাদের দেয় টাকা সেই অঞ্চলের নানাবিধ গঠনমূলক উন্নয়নমূলক কাজের জন্য ব্যয় করা হবে তাহলে আদায় বেশী হবে এবং লোকের মনে টাকা দেবার সময় যে বিরূপ মনোভাবের সৃষ্টি হয় সেটা সৃষ্টি হবে না। তবে মাননীয় সদস্যগণ যদি বলেন যে ল্যাণ্ড ম্যানেজমেণ্টের সমস্ত ক্ষমতা এখনই জেলা পরিষদ গ্রহণ করতে পারবে তাহলে খুব ভাল কথা হয় কিন্তু এ সম্বন্ধে আমি ব্যক্তিগতভাবে জেলা পরিষদের বহু সভাপতির সঙ্গে আলোচনা করেছি, যেটুকু ক্ষমতা হস্তান্তর করার প্রস্তাব করা হয়েছে সেই ক্ষমতা পুরাপুরি গ্রহণ করতে একটু কুণ্ঠা বোধ করছেন একথা তাঁরা জানিয়েছেন। সেইজন্য আমাদের একটু সতর্কতার সঙ্গে চলতে হচ্ছে, যদি সম্ভব হয় তাহলে নিশ্চয়ই আমরা সমস্ত ক্ষমতা জেলা পরিষদের হাতে বিবেচ্য ক্রম কার্যক্রম হিসাবে নিশ্চয়ই গ্রহণ করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অনঙ্গ মোহন দাস মহাশয় বললেন যে তহশীলদারদের প্রতি বড় অবিচার করা হচ্ছে, তাদের জীবনযাত্রার উপযুক্ত বেতন দেওয়া হচ্ছে না। একথা ঠিকই যে তাদের যে পরিমাণে টাকা দেওয়া হয় সেটা আজকালকার দুর্মূল্যের বাজারে খুব অল্প বলে মনে হবে। কিন্তু একথাও মাননীয় সদস্যগণ নিশ্চয়ই জানেন যে আমাদের উপর বারবার এই অভিযোগ করা হয় যে আমাদের আদায়ের খরচটা খুব বেশী পড়ে। তা নয়, কিন্তু লোকের মনে এই ধারণা আছে। আর একটা কথা সব চেয়ে বড় কথা বলে আমি মনে করি, তহশীলদাররা যারা খাজনা আদায় করার জন্য ভারপ্রাপ্ত সেই তহশীলদারগণ জেলা পরিষদের অধীনস্ত কর্মচারী বলে পরিগণিত হবে এবং জেলা পরিষদ মনে করলে তাদের এ্যালাউন্স, কমিশনের হার বাড়িয়ে দিতে পারেন। আমরা জেলা পরিষদে তহশীলদারদের সমর্পণ করবার আগে কতকগুলি ব্যবস্থা গ্রহণ করেছি যাতে তহশীলদারদের মোট আয় বাড়তে পারে। আমরা বলেছি যে যদি তাঁরা বেশী আদায় করতে পারেন তাঁদের অতিরিক্ত পুরস্কার দেওয়া হবে এবং যত বেশী আদায় করতে পারবেন তত পুরস্কারের হার বাড়বে। তাছাড়া তাঁরা যে কমিশন পান সেই কমিশনের হার এমনভাবে নির্ধারণ করে দেওয়া হয়েছে যে যত বেশী টাকা আদায় করতে পারবেন তিনি তত বেশী হারে টাকা পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যান্য যে সমস্ত সাজেসন এখানে দিয়েছেন আমাদের শ্রীসামসুদ্দিন আমেদ সাহেব এবং অন্যান্য বন্ধুরা সেগুলি খুবই যুক্তিপূর্ণ এবং বিবেচনার যোগ্য। নিশ্চয়ই সকলের সঙ্গে সেই বিষয় নিয়ে আলোচনা করবো, বিশেষ করে আমাদের পশ্চিম বাংলায় ন্যাশনাল ডেভালপমেণ্ট কাউন্সিলের পরামর্শ অনুযায়ী একটা হাই লেভেল কমিটি হয়েছে, সেই হাই লেভেল কমিটিতে আমরা এই সব বিষয়ে আলোচনা করতে পারি এবং একটা সিদ্ধান্তে নিশ্চয়ই আসতে পারি। কিন্তু ঊর্ধ্ব সীমা যদি পুনর্নির্ধারণ করতে হয়, অর্থাৎ কে কত পরিমাণ জমি রাখতে পারবেন তার হিসাব যদি আজকে নূতন করে করতে হয় তাহলে যে অসুবিধা আছে সে সম্বন্ধে মাননীয় সদস্যগণকে আমি বিবেচনা করতে বলবো।

[ 3-30—3-36 p.m. ]

আমরা অবশ্য এখানে জমির উর্বরতা, অনুর্বরতা জমির উৎপাদিকা শক্তি এই সমস্ত বিবেচনা না করে জমি কি রকম, কতখানি উৎপাদন করতে পারে, মূল্য, সেচপ্রাপ্ত কি অসেচপ্রাপ্ত এই সমস্ত কথা বিবেচনা না করে একটা ফ্ল্যাট রেটে জমির সিলিং নির্ধারিত করেছি—এটা না করলেই ভাল হত কিন্তু এতদিন পরেও সিলিং প্রয়োগ করবার পর আমরা বহু জমি

দেখেছি, মানুষ একটা ঠিক অবস্থার দিকে এসেছে—এই সময় যদি আমরা এটাকে বিঘ্নিত করতে চাই এটার মধ্যে কোন রকম নূতন ব্যবস্থা প্রবর্তন করতে চাই তাহলে খুব সতর্কতার সঙ্গে করতে হবে। যাদের জমি আছে তাদের কমাতে পারেন, তাদের বাড়াতে পারবেন না এটা ভাবতে হবে। যদি মাননীয় সদস্যগণ স্থির করেন যে সেচপ্রাপ্ত জমির এলাকায় উর্ধ্বসীমা হবে ২৫ একর এবং অসেচ প্রাপ্ত জমির উর্ধ্বসীমা হবে ৫০ একর তাহলে আজকে সিলিং এ্যাপ্লাই করবার পর আমরা যাদের কাছ থেকে জমি নিয়ে নিয়েছি, অসেচপ্রাপ্ত এলাকায় সে সমস্ত লোকদের অতিরিক্ত বাড়তি জমি নিয়েছে সেখানে নূতন জমি দিতে পারতো না এটা আমাদের মনে রাখতে হবে। কাজেই আমার মনে হয় যে আইনটা যতটা প্রয়োগ করা হচ্ছে সেই প্রয়োগ করার পর কি অবস্থা হয় সেটা একটুখানি ভাল করে দেখেশুনে তারপরে এ সম্বন্ধে চিন্তা করা যেতে পারে। সিলিং আইন যেটা হয়েছে সেটাকে একেবারে আমুল আইন পরিবর্তন কোন দিন করা যাবে না এমন কথা কেউ বলছেন না কিন্তু কতখানি জমি রাখা যাবে না যাবে, কতখানি জমি সরকারে বর্তাবে কতখানি জমি নিজেদের দখলে থাকবে এ সম্বন্ধে আইনটা বদলাতে গেলে খুব সতর্ক হয়ে বদলাতে হয়। এ সম্বন্ধে সম্প্রতি দিল্লীতে এক আলোচনা সভায় শ্রীযেটা এবং অন্যান্য অনেকেই একটা মত প্রকাশ করেছেন যে এখন জমি বন্টন সংক্রান্ত বা সাধারণভাবে ভূমি ব্যবস্থা সংক্রান্ত আইন খুব দ্রুত বদলানো উচিত হবে না, যদিও আমাদের উদ্দেশ্য সিদ্ধির জন্য অনেক জায়গাতে অনেক সময় এবং সত্য সত্যই দেখা যাচ্ছে হয়ত প্রত্যেকে সেসনে কিছু না কিছু আমাদের অদল বদল করতে হয়েছে। আমরা মূল জিনিষটা অদল বদল করতে যাচ্ছি না—কিন্তু নূতন লক্ষ্যে পৌছানোর জন্য আমাদের আইনের ধারা উপধারা ভাল অদল বদল করতে হয়। তার ফলে নানারকম বিভ্রান্তি সৃষ্টি হতে পারে, এমন হতে পারে বৈদ্যনাথবাবু যে কথা বললেন যে জজ সাহেবরা এবং উকীলরাও জানেন না—ইতিমধ্যে আইনটা বদল হওয়ায় সিদ্ধান্ত পর্যন্ত উল্টে যেতে পারে কিন্তু আমরা এ সম্বন্ধে আশ্বাস দিতে পারবো না যে ভবিষ্যতে একবারও আইন বদলানোর জন্য আপনাদের সামনে উপস্থিত হব না। আমাদের মূললক্ষ্য যাতে সিদ্ধ হয় সেজন্য আমাদের আইনের ধারা উপধারাগুলি এখানে ওখানে কোথাও কোথাও একটু অদল বদল করার দরকার হবে। এই এখানেও আমরা কয়েকটি ধারা বদলানোর জন্য উপস্থিত বরাদ্দ জন্য আসছে সেখানে যদি উপস্থিত না হতে হয় তাহলে ভাল হয় কিন্তু একটা গতিশীল এবং অত্যন্ত দ্রুত পরিবর্তনশীল ভূমি ব্যবস্থা যখন রচনা হতে চলেছে তখন আমরা আইনটা মাঝে মাঝে বদলানোর প্রয়োজনীয়তা অনুভব করি এবং মূললক্ষ্যর দিক স্থির দৃষ্টি রেখে আমাদের প্রস্তাব উপস্থিত করে যাচ্ছি। মাননীয় অধ্যক্ষমহাশয় আমি আশা করি মাননীয় সদস্যগণ আমার এই বাজেট গ্রান্ট সমর্থন করবেন।

**Mr Speaker :** I now put the main demand to vote.

The motion of Shri Syamadas Bhattacharyya that a sum of Rs. 9,03,13,000 be granted for expenditure under Grant No. 2, Major Heads: "9-Land Revenue, 76-Other Miscellaneous Compensations and Assignments, and 92-Payment of Compensation to Land-holders, etc., On the Abolition of the Zamindary System", was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 3.36 p.m. till 1 p. m. on Tuesday, the 15th March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Tuesday, the 15th March, 1966, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 12 Ministers, 4 Ministers of State and 104 Members.

[ 1—1-10 p.m. ]

**Shri Asoke Krishna Dutta:** Sir, may I have the permission to draw your attention that today we have not received any business paper.

**Mr. Speaker:** The same has also been reported to me just now. It is really a matter of regret that the papers needed for the daily business of the House are not printed in time. I had drawn the attention of the ministerial bench many times regarding this matter but it has not been properly dealt with Under the circumstances, after doing the other routine works, I have to adjourn the House and I do not know how long, unless the regular papers are received.

### Governor's Reply to the Address.

**Mr. Speaker:** Honourable members, in accordance with rule 23 of the Rules of Procedure and Conduct of Business of the House I am to report that the following Reply to the Address of Thanks has been received from the Governor.

পশ্চিমবঙ্গ বিধান সভার সদস্যবৃন্দ সমীপে,

আমি পরম পরিতোষের সহিত পশ্চিমবঙ্গ বিধান সভা ও পরিষদের বর্তমান অধিবেশনে প্রদত্ত আমার উদ্বোধনী ভাষণের প্রত্যুত্তরে সভার সদস্যবৃন্দের ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের প্রাপ্তি স্বীকার করিতেছি।

পদ্মজা নাইডু,<br>
পশ্চিমবঙ্গের রাজ্যপাল।

### Release of Members.

**Mr. Speaker:** Now I beg to report that I have received intimation to the effect that Shri Aswini Roy, Shri Sambhu Charan Ghosh, Dr. Narayan Chandra Roy, Shri Monoranjan Roy, Dr. A. M O. Ghani, Shri Somnath Lahiri and Shri Girija Bhushan Mukherjee have been released from detention on the 14th March, 1966.

## Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker :** The Minister-in-Charge will please make a statement on the subject of procedure for grant of licenses to retail dealers of rice—called attention by Shri Sanat Kumar Raha on 9-3-66.

**Shri Smarajit Bandyopadhyay :** Sir, in reply to the calling attention notice of Shri Sanat Kumar Raha I beg to make the following statement :

As per notification No. 701 F S, dated 31-1-66 the Prodhans of Anchal Panchayats, Presidents of Union Boards, Chairman of Municipalities or Administrators of such local bodies, as the case may be, have been appointed as Licensing Authorities of dealers under Rice & Paddy Control Order, 1966. Such dealers may purchase surplus stock of rice or paddy offered for sale by producers and large producers (if the levy obligations are discharged) within the specified quantity. The maximum statutory price of aman rice chargeable by producers (rice millers) and dealers (retailers) have been fixed under the West Bengal Aman Rice Price Control Order, 1966 which came into force from 16-1-66.

The maximum statutory price of aus and boro rice chargeable by producers (millers) and dealers (retailers) have been fixed under the West Bengal Aus and Boro Rice Price Control Order, 1965 which came into force from 19 10-65.

**Shri Prafulla Chandra Sen :** Mr Speaker, Sir, with reference to the notice of Shri Sanat Kumar Raha, MLA, calling attention to the directions of the Govt. of India regarding the application of the Defence of India Rules, I rise to make the following statement.

The Govt. of India have recently written to us regarding the application of the Defence of India Rules. The whole matter is under consideration of the State Govt. There has been widespread lawlessness and disorder in some of the districts as also in the city of Calcutta. The State Government has firmly resolved to ensure that the life of the community is not disrupted, public property is not wantonly destroyed and lawless elements are not allowed to carry on the attacks without effective check. So long as the law and order situation in West Bengal does not return to normalcy the Government will have to take action under the ordinary laws or under the Defence of India Rules. The Government of India have been informed accordingly.

**Mr. Speaker :** Hon'ble Minister will please make a statement on the calling attention notice of Shri Ajoy Kumar Mukherjee on the subject of present situation in the country and on the calling attention notice of Shri Sushil Dhara on the subject of recent public disturbances and Police action thereof.

[1-10—1-20 p. m.]

**Shri Prafulla Chandra Sen :** Sir, I rise to make a statement on the motions of Calling Attention of Shri Ajoy Kumar Mukherjee and Shri Sushil Dhara.

As soon as the Schools and colleges reopened on the 3rd March 1966 students at many places went on strike and staged demonstrations. A call for

strike and demonstrations on the 4th March throughout the State was given by the Students' Council of Action. On this day there were serious disturbances in Calcutta, Krishnagar and Santipur. Police were subjected to heavy brickbatting and attacks in Calcutta in the face of which they had shown commendable restraint and patience. Three State Transport Corporation buses and one tram car were badly gutted by setting fire to them and another bus was badly damaged. There was widespread interference with the passing public transport and the disorder clearly showed that miscreants were out to use violence and disrupt the transportation system of the city. In Nadia violent demonstrations were staged and police parties were attacked. At one place only, 34 policemen sustained injuries and the Police had to open fire which led to the death of one person. The mob, after the firing split up into several groups and set fire to whatever Government buildings they could lay their hands on including Consumers Co-operative Stores, Offices of the Block Development Officer and District Inspector of Schools, Land Acquisition Office, etc. On the same day violent groups put up barricades on the National Highway near the level crossing at Santipur to put a stop to movement of vehicles and set fire to the State Bank, Municipal Office. Post Office and Telephone Exchange destroying or damaging them severely. On the 5th March, in the early hours of the morning railway stations at many places like Payradanga, Mudanpur, Birati, etc. were attacked and set fire to Railway coaches were burnt and fish plates on the 84th mile in Calcutta-Ranaghat section were removed with the objective of derailing running trains. In the morning of 5th March a huge crowd had collected in front of the hospital at Krishnagar and attacked a police party stationed there. The furious mob killed one police officer and one police constable, broke open the morgue, removed the dead body of the man killed the day before, and went about in a procession inciting violence and serious disorder. They set fire to the Krishnagar Railway station, banks, public buildings the house of our Hon'ble Minister Fazlur Rahaman and many other public and private properties including the Paschim Bank Khadi Kendra wherefrom Khadi clothes were looted were set fire to. In Krishnagar alone in the two days starting from the 4th March as many as 22 Government Offices, bank and stores were set fire to. Troops had to be called out in aid of civil power to restore law and order in Krishnagar.

Ever since then disorders of a violent nature had continued. The general strike and hartal which was organised on the 10th March 1966 had not only this background of violence but also designs to commit violence wherever necessary in order to terrories people and attack the forces of law and order and force them to stop work and disrupt transport and communications. On the evening of 9th March when there was no general strike in the State attacks were made on Railways installations, Telephone Exchanges and houses of Congress leaders in 24-Parganas. Subsequently, events on the 10th March showed that planned determined and successful attacks were made on strategic railway points like Bridge No. 29 between Uttarpara and Konnagar which required special type of constructional material, and the destruction of which resulted in disruption of railway services for a considerable period. Similarly attempts were made for demolishing Telephone Exchanges in various parts of the State and even for destroying strategic telephone cabinets hidden underground. What followed from the 10th onwards for about three days was public disorder which included instances of the most methodical, diabolical and violent nature at numerous places. Telephone Exchange at Asansol which has a vital role was attacked on the 10th of March by a violent

crowd. Police tried to disperse the mob unsuccessfully by lathi charge and tear smoke and had ultimately to open fire. The telephone exchange of Panihati which is a strategic one was subjected to repeated attacks with bombs and other explosives. Underground telephone cables had been dug up in North Calcutta and also at a place in Dum Dum area with a view to disrupting telecommunications. A simple observation of the rowdyism unleashed during the last week will show that men were not merely indulging in acts of lawlessness as a result of police action. It was an anti-people rowdyism which resulted in serious inconvenience to the public who could not get transport, travel in trains for their numerous necessities and get their daily and normal supplies. This had nothing to do with the alleged police reprisals. Violence and disorder had taken a new anti-social form. Things like Molotov Cocktail and Jelly Bomb were used and the special targets of attack were railway stations, police outposts, post offices, telephone exchanges and public and private properties. The miscreants went to the extent of cutting off railway control communications and damaging the interlocking gear of electrically operated signals. They removed fish plates and uprooted railway tracks. All these show a clear determination to commit sabotage and wreck running trains. Among many others, two examples are being given of the subversive activities in two different areas. On Dum Dum Road all passing vehicles were heavily stoned from the 10th March night and bombs were hurled at them after erecting many barricades and cutting off telephone lines. Indian Airlines Corporation buses, Police Wireless vans and senior Police Officers' cars were attacked. Searches conducted in the area on the 12th March resulted in the recovery of bombs, petrol and other ingredients for making bombs and miscreants were arrested on the spot. In Howrah on the 12th March brickbats and other missiles were being showered by miscreants at frequent intervals on Police patrol parties on either side of Panchanontola Road. Houses of citizens including Congress leaders were attacked and on a search being made 15 persons were arrested with live bombs and crackers from the lanes and by-lanes in the neighbourhood.

[ 1-20—1-30 p.m. ]

It is not possible to give in the compass of a short statement to the House a detailed account of the numerous incidents of a serious nature which started on the 10th and continued up to the 12th March on a wide scale. Just to give an idea of the wanton attack on public and private property including railways, police stations, posts and telephone exchanges and banks I might mention that as many as 61 Government offices and installations were attacked in the recent disturbances and as many as 40 incidents of arson and attack on railway stations and installations were reported from the disturbed areas outside Calcutta. The number of railway coaches and rakes, police vehicles and other Government vehicles attacked or burnt down runs into hundreds and even the fire-brigade or ambulance cars were not spared. Troops had to be called out in aid of civil power to restore law and order in parts of Calcutta and in Krishnanagar, Santipur, Ranaghat in the district of Nadia, Asansol in the district of Burdwan, Uttarpara-Chandernagore area of Hooghly, Behala and Jadavpur, in the district of 24 Parganas.

I may mention here that widespread use of kerosene, along with petrol was made to commit acts of incendiarism on public and private property. Wanton attack on the railways which provide necessary services and supplies to the people including foodstuff had resulted in disruption for days affecting the life of the community although the railway personnel were at their duty

and wanted to run the trains. It is understood that on account of stoppage of booking to Calcutta special food trains ready to leave for Calcutta were diverted to some other State from stations in Orissa. It is not the intention of Government to interfere with any peaceful hartal or general strike but any form of violence which is designed to interfere with and disrupt the general life of the community or to prevent people from following their normal avocations cannot be tolerated. It is unfortunate that none of the leftist leaders had anything to say condemning such widespread and serious violence. I wish to make it clear that Government are determined to protect the life and property of the citizens and also to prevent any violent interference with the life of the community and I have no doubt that I shall have the active support of the saner section of our people in these efforts.

In the face of determined attacks by miscreants to destroy Government property, to ransack Government offices, to commit looting and arson and to subject public servants on duty to heavy attacks with bricks, crackers and bombs, Government had no other alternative than to take firm and effective action to check utter lawlessness. Firing had to be resorted to by the Police on a number of occasions in different places when the situation could no longer be controlled by lathi charge or by tear gas. The number of persons who died as a result of Police firing in Calcutta and other districts of West Bengal is 37. ( 11 in the city of Calcutta and 26 in the districts ). One officer and one constable of the West Bengal Police were also killed by a riotous mob. Eighty-two persons were injured due to Police firing in Calcutta and other places while the number of police personnel who received injuries in the execution of public duty was as large as 232. I should mention here that the Police showed considerable restraint in circumstances of grave provocation and determined attacks and they used force when violence serious disorder involving to life and property had to be quelled or in self-defence. I take this opportunity to express my sympathy and condolences to the families of those who lost their lives. I also express my sorrow and sympathy to the families of the policemen who died in the execution of their duties. I know thousands of people have suffered terribly during these disturbances. I offer them my heartfelt sympathy. I have already announced that the Government have decided to set up a Commission of Enquiry which will go into the circumstances leading to the recent disturbances, its nature and extent and the causes thereof, loss of life, damage to property and disruption of communication which occurred as also the measures including Police firings directed by Government to control the situation.

I do not know what Shri Ajoy Mukherjee has meant by his remarks "Depending on statistics the West Bengal Government have imposed control over distribution of foodgrains". It is not just statistics, but actual experience which has mainly been guiding us. In 1964 the yield of our main cereal crop, viz. Aman was 47 lakh tonnes and the yield of that crop this year is only about 44 lakh tonnes. In 1966 the estimated population of West Bengal is 402 lakhs and in 1964 the population was 381 lakhs. In 1964 there was no Statutory Rationing and no Cordoning of the type imposed in 1966 there was no levy on producers in 1964 and the levy on rice mills, production was only 25 per cent. And yet there was constant trouble in 1964. You will see, therefore, Sir, that we have come to adopt our present food policy not just on the basis of statistics, which may not always and in all respects be perfect. Actual experience has forced our hands and it was the welfare of the people at large that led us to our present food policy.

The truth is that though food production in West Bengal has been rising more or less steadily, that rise has been less than the rise in population due to natural increase, influx of East Bengal refugees and of people from other States in search of employment in this State. The gap between availability and requirement has therefore been rising steadily. The Government of India have not been able to meet this widening gap with their supplies. This is the background against which with an indifferent Aman yield in 1966 the West Bengal Government have adopted the present policy of just trying to avoid a grossly inequitable incidence of forced under consumption as between different areas and different sections of the people in this State. This is not a policy of meeting fully the people's needs, because the quantity required is just not there, neither from local production nor from Central supplies.

Just as we have not promised to meet the full requirements of the people, we have not been able to ensure or to promise to ensure the highest standards of efficiency in the implementation of our limited food policy. Some of my friends have come to me running with allegations of wrong levy notices. They could not surprise me. I know that our records which are the basis of our levy notices do not give full indication of the land under different crops. But apart from the fact that those receiving levy notices have been given every opportunity to point out errors, we authorised our local officers down to the level of B. D. O.s long ago to correct the land revenue statistics by local inspection. Also, we have decided not to disturb the small and middle peasants with levy notices which are not being served on those with paddy land holdings of less than 7 acres of non-irrigated lands and 5 acres of irrigated lands. I must also point out that our levy is just an enabling order and levy notices are being issued only to those big cultivators who, it is suspected, have not voluntarily made over the prescribed portion of their surpluses to Government agents. We must not foret that the prescribed quantity in the levy is much less than the actual surplus of the big paddy holding concerned.

[1-30—1-40 p. m.]

I now turn to cordoning which has led to a lot of criticism and hard ship in some cases. As I said earlier, our policy is an equitable distribution of under consumption which is the same thing as equitable distribution of meagre available supplies. The logic of this policy is maximum internal procurement. To ensure maximum procurement one has got to cordon off the surplus areas immediately after the harvest of the main cereal crop, viz Aman or Winter Rice. So cordoning was forced on us. Without it our surplus paddy would have disappeared into undesirable and inaccessible hands in all sorts of places in deficit areas as well as in other States. Nobody could take out more than 2 kgs. of paddy or rice out of cordoned areas but within deficit areas nominated agents could operate freely up to the middle of February and now registered dealers can move and store up to ten quintals and sell 10 kgs. at a time. Surely those deficit areas had a lot of paddy lands and surplus producers also and they could not be actually short of paddy or rice immediately after the harvest. If in spite of this market prices in those areas were in some cases high, that was due to manipulation by local hoarders. The State Government on their part did not watch the situation idly. They covered 73 lakhs of people under Modified Rationing in the first week of January 1966 and 96 lakhs in the first week of March 1966 excluding the

**Mr. Speaker:** Demand for Grant Nos. 20 and 21 may be moved by the Minister concerned, for the sake of convenience, one after another and discussions may proceed on both of them.

### Demand for Grant No. 20

### Major Head: 29-Medical

**Shrimati Purabi Mukhopadhayay:** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs 13,70,23,000 be granted for expenditure under Grant No. 20, Major Head : "29-Medical".

### Demand for Grant No. 21

### Major Head : 30-Public Health

**Shrimati Purabi Mukhopadhayay:** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs 7,08,29,000 be granted for expenditure under Grant No. 21, Major Head : "30-Public Health".

**শ্রীমতী পুরবী মুখোপাধ্যায়:** মাননীয় স্পীকার মহাশয়, আমার এই দুটো খাতে যে গ্রান্ট, ডিমাণ্ড আমি মুভ করলাম তাছাড়া 30-public works: 50,96-capital outlay made on Industries and Economic Development, 103—Capital outlay on public works, 109-Capital outlay on other works. এবং এ ছাড়া লোনস এণ্ড এ্যাডভান্সেস খাতে কিছু এই নিয়ে সবসাকুল্যে ২২,৫৫,৪৩,০০০ টাকার ব্যয় বরাদ্দের দাবী আমি এই হাউসে উপস্থাপিত করছি। গত বছর আমাদের দাবী ছিল ১৯,০৫,৫৩,০০০ টাকা কিন্তু এ বছরে তার থেকে ৩,৪৯,৯০,০০০ টাকা আমরা বেশী চেয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্বাস্থ্য খাতে ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপিত করতে গিয়ে বলবো যে আমাদের তৃতীয় পরিকল্পনায় ব্যয় বরাদ্দ ছিল ১৯ কোটি টাকা কিন্তু আমরা তার চেয়ে বেশী কিছু খরচ করেছিলাম আমরা ২২ কোটি টাকার মত খরচ করেছিলাম যদিও তৃতীয় পরিকল্পনার স্বরু থেকে আমরা অনেক বাধা বিপত্তির সামনে উপস্থিত হই। ১৯৬২ সালে চাইনিস এ্যাগ্রেসনের জন্য এবং ১৯৬৫ সালে ইন্দো-পাক কন্‌ফ্লিকটের জন্য আমাদের কাজের যথেষ্ট ক্ষতি হয়েছিল। ষ্টেট রেভিনিউ ঠিক যেমন আমরা সৃজনশীল কাজে পাবো তাতে বাধা ছিল কিন্তু এত বাধা সত্ত্বেও ১৯ কোটি টাকার জায়গায় ২২ কোটি টাকা তৃতীয় পরিকল্পনায় খরচ করতে পেরেছিলাম। এই ব্যয় বরাদ্দ বাড়াবার সময় প্রথম পরিকল্পনায় যে বরাদ্দ ছিল তার ৯২ পার্সেন্ট খরচ আমরা করতে পেরেছিলাম। সেকেণ্ড প্ল্যানে ৬০·৬ পার্সেন্ট খরচ করতে পেরেছিলাম, তৃতীয় প্ল্যানে আমরা ইতিমধ্যে ১১৬ পার্সেন্ট খরচ করেছি।

[ 1-40—1-50 p.m. ]

এত বাধা বিপত্তি সত্ত্বেও আমাদের এই যে খরচ করা সম্ভব হয়েছে, ঠিক যে খাতে যে ভাবে বলা হয়েছিল তা সারা পশ্চিম বাংলার বিভিন্ন হাসপাতালের চিকিৎসক, সব শ্রেণীর কর্মচারী, স্বাস্থ্য দপ্তরের কর্মী, প্রত্যেকের আন্তরিক সহযোগিতা এবং জনসাধারণের আন্তরিক প্রচেষ্টায় সার্থক হয়েছে, আমি এই উপলক্ষে তাঁদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর আমাদের এখানে স্বাস্থ্যের জন্য মাথা পিছু ব্যয় বরাদ্দের যদি হিসাব দেখেন তাহলে দেখতে পাবেন ১৯৪৬-৪৭ সালে যেখানে আমরা মাথা পিছু ০·৯৫ অর্থাৎ ৯৫ নয়া পয়সা খরচ করতাম সেখানে ১৯৬৫-৬৬ সালে আমরা সেটাকে বাড়িয়ে মাথা পিছু ৪·৯৩ পয়সা খরচ করছি, যেটা সর্বভারতীয় ক্ষেত্রে মাথা পিছু স্বাস্থ্য খাতে ব্যয় বরাদ্দে পশ্চিম বঙ্গ চতুর্থ স্থান লাভ করেছে। আমাদের ষ্টেট রেভিনিউ যা আদায় হয় তার ১২·৫ পার্সেন্ট আমরা স্বাস্থ্য খাতে ব্যয় করি। ভারতবর্ষের একমাত্র কেরালাকে বাদ দিয়ে আর কোন রাষ্ট্র টোটাল রেভিনিউয়ের এত বেশী

পার্সেন্ট খরচ স্বাস্থ্য খাতে করে না। আমাদের তৃতীয় এবং চতুর্থ পরিকল্পনায় সব থেকে যাতে আমরা বেশী জোর দিয়েছি সেটা হচ্ছে গ্রামাঞ্চলে পানীয় জলের ব্যবস্থা করা। আমাদের তৃতীয় পরিকল্পনায় এই খাতে ব্যয় বরাদ্দ ছিল ৯৪ লক্ষ টাকা, আমরা সে জায়গায় খরচ করেছি ১ কোটি ৩৪ লক্ষ টাকা এবং চতুর্থ পরিকল্পনায় যে হিসাব আপনাদের কাছে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় রেখেছেন, সেটা হচ্ছে এখানে ৬৭ কোটি টাকার মত ব্যয় বরাদ্দ প্রথম বছরের জন্য। এই ৬৭ কোটি ৮৪ লক্ষ টাকার মধ্যে আমরা স্বাস্থ্য দপ্তরে পাবো মাত্র ৪ কোটি ৮৫ লক্ষ টাকা। এই চতুর্থ বছরের প্রথম বছরে ৪ কোটি ৮৫ লক্ষ টাকা এমন কিছু নয় এবং এটা এত কম যে আমাদের যে সব পরিকল্পনা চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা কালে আমরা গ্রহণ করবো বলে প্রস্তুত হয়েছিলাম প্রথম বছরে তা কার্যে পরিণত করা যাবে না এটা অত্যন্ত দুঃখের বিষয়। কিন্তু কোন উপায় নেই, যে ইন্দো-পাকিস্তানী কনফ্লিক্ট হয়ে গেল তার জন্য চতুর্থ পরিকল্পনায় সুরুতে যে বাধার সম্মুখীন আমরা হয়েছি তাতে এই ৬৭ কোটি ৮৪ লক্ষ টাকার মধ্যে ৪ কোটি ৮৫ লক্ষ টাকা চতুর্থ পরিকল্পনার প্রথম বছরে স্বাস্থ্য দপ্তরের খরচ করার জন্য পেয়েছি। এর ৫০ পারসেন্ট টাকা অর্থাৎ ১ কোটি ৬৪ লক্ষ টাকা ফ্যামিলি প্ল্যানিং, ১ কোটি ২৭ লক্ষ টাকা আমরা ওয়াটার সাপ্লাই স্কীমের জন্য রেখেছি। বাদ বাকী যে ৫০ পার্সেন্ট থাকবে তা দিয়ে যে সব ব্লকে একেবারে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র হয় নি সেখানে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র সংস্থাপন করা, এবং যে ব্লকে কোন প্রাথমিক এবং সাবসিডিয়ারি হেলথ সেন্টার একটাও হয়নি, যেখানে দুটো কোটা পূরণ হয়নি সেখানে প্রথমে স্বাস্থ্য কেন্দ্র স্থাপন করা ছাড়া আর কোন কাজে চতুর্থ পরিকল্পনার প্রথম বছরে হাত দেওয়া যাবে না। এত বাধা বিপত্তি সত্ত্বেও আমাদের রুরাল ওয়াটার সাপ্লাই সম্বন্ধে অনেক সময় অভিযোগ শুনি যে পানীয় জলের ব্যবস্থা গ্রামাঞ্চলে অত্যন্ত খারাপ, সেজন্য বেশী টাকা যাতে পানীয় জল পায় তার জন্য আমরা চেষ্টা করছি এবং যে টাকা আমাদের মঞ্জুর করা হয়েছে তাতে আশা করি এখন যে ৪৯ হাজার আমাদের ওয়াটার সাপ্লাই সোর্স আছে এই এক কোটি, কি দেড় কোটি টাকাতে আমরা সেই কাজ ভালভাবে করতে পারবো। মাননীয় সদস্যগণ জানেন জেলা পরিষদ এবং আঞ্চলিক পরিষদের হাতে আমরা এই রুরাল ওয়াটার সাপ্লাই স্কীমটাকে তুলে দিয়েছি। এই জন্য আমাদের যে ব্যয় বরাদ্দ আমরা করেছি তার সঙ্গে তারা নিজেরা কিছু সংগ্রহ করে এর অভাব দ্রুত গতিতে পূরণ করতে পারবে।

প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র সম্পর্কে আমাদের পশ্চিমবঙ্গে ১৯৪৭ সালে যেখানে আমরা সুরু করেছিলাম মাত্র তিনটি প্রাইমারী হেলথ সেন্টার বারটি বিছানা নিয়ে সেখানে আজকে আমাদের সর্বসাকুল্যে ৬৮০টি হেলথ সেন্টার হয়েছে, ১৯৮টি প্রাইমারী হেলথ সেন্টার এবং ৪৮২ সাবসিডিয়ারী হেলথ সেন্টার এবং এতে ৫১শত শয্যা সংখ্যা রয়েছে। আমি এখানে বলতে চাই যে আমাদের প্রাইমারী হেলথ সেন্টারের খাতে অন্যান্য হেডের টাকা কেটে নিয়ে বেশী খরচ করতে হয়েছে আমরা সব শুদ্ধ এখানে ৩৬৭ লক্ষ টাকা খরচ করেছি যেখানে বরাদ্দ ছিল ২ কোটি ৩০ লক্ষ টাকা—তাতেও প্রত্যেকটি ব্লকে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র তৈরী করা সম্ভব হয় নি বলে এবার চতুর্থ পরিকল্পনায় আমরা সেই সেই ব্লকে অগ্রাধিকার দিয়ে কাজ করতে চাই। আমাদের যে ঔষধপত্রের ব্যবস্থা ছিল সেখানে আমাদের খরচ হোত আগে ৩৫ লক্ষ টাকা। এখানে আমাদের আরও ১০ লক্ষ টাকা ঔষধের জন্য মঞ্জুর করতে হয়েছে এবং গ্রামাঞ্চলের চিকিৎসকরা যাতে কাজ করতে পারেন তার জন্য ৭৫ টাকা করে তাদের মাসিক রুর‍্যাল হেলথ সেন্টার এ্যালাউন্সের ব্যবস্থা আমাদের করতে হয়েছে এবং লেপ্রসী কনট্রোলের লোক পাওয়া যায় না বলে তাদের ৭৫ টাকা মাসিক এই বরাদ্দের ভিতর আনতে হয়েছে। আমাদের প্রথম পরিকল্পনা কালে যেখানে পশ্চিমবঙ্গে বিছানা মাথা পিছু ছিল ৭৪টি সেখানে আজকে ১০.৮৬ বেডস পার থাউজ্যাণ্ড পপুলেসনে হয়েছে। আমি একটা হিসাব দেখছিলাম —আমরা দেখতে পাচ্ছি যে যদি সমস্ত ভারতবর্ষের সঙ্গে যদি পশ্চিমবঙ্গকে তুলনা করে দেখা যায় তাহলে দেখা যাবে যে ১১৬৬টি লোকের জন্য একটা করে শয্যা আমাদের এখানে আছে এবং ১৮৬৫

লোক পিছু একজন করে ডাক্তার আমাদের এখানে আছে এবং ২৬৮১ জন লোক পিছু একজন করে নার্স'ও আমাদের আছেন যেটা ভারতবর্ষের জন্য কোন জায়গায় এখনও পর্যন্ত সম্ভব হয় নি এবং তাঁরা চতুর্থ পরিকল্পনাকালেও এই সংখ্যায় পৌঁছাবেন বলে আমরা মনে করতে পারছি না—সে দিক থেকে আমাদের স্বাস্থ্য দপ্তর যে দ্রুত গতিতে কাজ করছেন সেই কাজের জন্য আমি এখানে ব্যয় বরাদ্দ উপস্থিত করবার সময় পশ্চিমবঙ্গে এটা সম্ভব হয়েছে বলে যে সমস্ত চিকিৎসক এবং সর্ব শ্রেণীর কর্মচারীদের এই কাজ করা সম্ভব হয়েছে তাদের সকলকেই ধন্যবাদ জানিয়েছি এবং পুনরায় ধন্যবাদ জানাচ্ছি। আমাদের এখানে এডুকেসন সম্পর্কে আপনি জানেন যে গত বছর আমরা বলেছিলাম যে শুধু মেরিটের ভিত্তিতে আমরা কলেজে ভর্তির ব্যবস্থা করবো—তার ফল খুব ভাল পাওয়া গিয়েছে এবং তার আমরা এবার পরিবর্তন করি নি এবং ভবিষ্যতেও পরিবর্তন করার কোন সম্ভাবনা আমাদের নেই। তারপর আমাদের Prevention of Food Adulteration Act. বহু মাননীয় সদস্য এ সম্পর্কে অনেক অভিযোগ তোলেন যেভাবে খাদ্য দ্রব্যের ভেজাল হয় তার কোন প্রতিকার হচ্ছে না সেখানে আমি বলতে পারি সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে ৩৩·১% এ্যাডালটারেটেড ফুড দেখা যাচ্ছে সেখানে পশ্চিমবঙ্গে ২২·৯। এটা আমি কিন্তু ভাল কথা বলে বলছি না—কিন্তু সমগ্র ভারতবর্ষের চেহারা সম্পর্কে যদি বিবেচনা করতে হয় এবং আমাদের এখানে খাস্ত দ্রব্যের মূল্য বৃদ্ধি এবং অভাব জনিত যে অসুবিধা রয়েছে সেখানে সরকারের প্রচেষ্টা এবং জনসাধারণের সহযোগিতায় ফুড এ্যাডালটারেসন যে অনেকটা আমরা বন্ধ করেছি তার কথাই আমি বলছি। ফেমিলি প্ল্যানিং প্রোগ্রাম সম্পর্কে আপনার সামনে বলার কথা হচ্ছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, I. U. C. D. গ্রহণ করার টারগেট গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া আমাদের জানিয়েছিলেন। আমাদের সেখানে ১ লক্ষ ৪০ হাজার মহিলা ইতিমধ্যে তা গ্রহণ করেছেন—এই প্রসঙ্গে ভ্যাসাকটমি এবং I. U. C. D. যা করেছি সেখানকার কেসের সংখ্যা হচ্ছে ভ্যাসাকটমিতে এবং I. U. C. D. তে ৪১৪০—এই ১৬৪৪৬ কেস প্রমান করছেন যে আমরা শুধু I. U. C. D'র উপর সামান্য নির্ভর করে নেই ষ্টেরিলাইজেসন অপারেসনের কাজও সন্তোষজনকভাবে চলছে এবং সকলের সহযোগিতা পেলে এর কাজ আরও ভাল ভাবে করা যাবে।

[ 1-50—2 p.m. ]

আমাদের মেডিক্যাল কলেজগুলি সম্পর্কে আমরা বিভিন্ন ধরনের যাতে ছেলেরা আরও শেখবার সুযোগ পায় তার জন্য কতকগুলি ব্যবস্থা গ্রহণ করেছি। একমাত্র মেডিক্যাল কলেজের গত এক বছরের যদি হিসাব দিই ইমপ্রুভমেন্টের তাহলে এটা আমাদের কাছে স্পষ্ট হয়ে যাবে। মেডিক্যাল কলেজে আমরা সবচেয়ে বড় যেটা চিকিৎসার ক্ষেত্রে করেছি সেটা আপনারা অনেকেই জানেন, ক্যান্সার থেরাপিউটিক ট্রিটমেনটের জন্য আমরা সেখানে কোবল্ট মেসিন বসিয়েছি এবং তারা খুব ভালভাবে কাজ করছেন বিশেষজ্ঞদের অধীনে এবং সেখানে কাজের সুবিধার জন্য মেডিক্যাল কলেজ-এর ভিতর আমরা আর একটা তলা তুলে সেখানে আরও ৫০টি বেডের যাতে ব্যবস্থা করা যায় তার জন্য চেষ্টা কর্'ছ। কলেজের ক্ষেত্রে আমাদের এ্যাডমিসন যেখানে ছিল ১০০ সেখানে আমরা এ্যাডমিসন বাড়িয়ে করেছি ১২৫। এছাড়া আমাদের সাইনটিফিক ইনষ্ট্রুমেন্টের যে অসুবিধা ছিল তা দূর করবার জন্য ৩ লক্ষ টাকা নরম্যাল বাজেটারী প্রভিসন তার অতিরিক্ত তাদের দিয়েছিলাম এবং ছাত্রদের বই কেনার জন্য অতিরিক্ত ১৫ হাজার টাকা দিয়েছিলাম। এ ছাড়া এ্যানাটমিক্যাল এ্যানেক্সি বিল্ডিং এবং ইকুইপমেন্টের জন্য ৪ লক্ষ ৩৪ হাজার টাকা খরচ করেছিলাম, মহিলা ছাত্রীদের থাকবার সুবিধার জন্য এ্যাডিসন্যাল উইং করেছি তাতে খরচ করতে হয়েছে ১ লক্ষ টাকা এবং Institute of Ophthalmology আমরা তৈরী করেছি যাতে পোষ্ট গ্রাজুয়েট ট্রেনিংয়ের ব্যবস্থা হবে তাছাড়া হেমাটোলজি আমাদের মেডিক্যাল কলেজে ডিপার্টমেন্ট অব মেডিসিনে ব্যবস্থা হয়েছে আরও ভালভাবে করবার জন্য এবং সেখানে আমাদের নূতন করে সমস্ত ষ্টাফ এবং সব কিছু মঞ্জুর করতে হয়েছে—কাজ সুরু হয়েছে আমাদের পোষ্ট গ্রাজুয়েট ইনষ্টিটিউটের সঙ্গে ইনষ্টিটিউট অব নিউরোলজির কাজ এ বছর সুরু করতে পারবো। এছাড়া আমরা কল্যাণী হাসপাতাল যা তৈরী

করে খুলতে চেয়েছিলাম—কিন্তু ইন্দো-পাকিস্তান কনফ্লিক্টের সময় আমাদের কাছ থেকে মিলিটারী নিয়েছিলেন বলে কাজের অসুবিধা হয়েছিল—শীঘ্র ওটা খুলে দিতে পারবো এবং নন-অফিসিয়্যাল হিসাবে ডাঃ বিধান চন্দ্র রায়ের নামে যে চিলড্রেন হসপিট্যাল ডাঃ বি. সি. রায় মেমোরিয়্যাল কমিটির পক্ষ থেকে তৈরী করা হচ্ছে ২ শত বেড নিয়ে তা জুলাই মাসে খোলা হবে, পশ্চিমবঙ্গে বর্তমানে যে বেড রয়েছে তার থেকে আরও প্রায় ১০০০ বেড এইভাবে নন-অফিসিয়্যাল মারফত এবং অফিসিয়্যালি আরও প্রায় ২ হাজার বেড আমরা বাড়াতে পারবো। মোটামুটি স্বাস্থ্য দপ্তরের ব্যয় বরাদ্দ উত্থাপনের সময় আমি এই বক্তব্য পেশ করলাম এবং আমি আশা করছি মাননীয় সদস্যরা এই বরাদ্দ অনুমোদন করবেন।

**Mr. Speaker:** I now call upon the honourable members to move their cut motions, if any on the Grants Nos. 20 and 21.

( Pause )

No cut motions have been moved on the Grants No. 20 and 21.

**Dr. Anath Bandhu Ray:** Sir, while rising to support the Health Budget and the demand which has been made by the Hon'ble Health Minister I find it necessary to place my view points regarding certain things which require development and also the improvement necessary. The Health Budget consists of near about 20 crores and a half. It is really heartening that so far the Health Budget has been the largest and accordingly the per capita expenditure on Health Budget has been found to be more than 48.

This budget has got a striking feature that more expenditure has been provided for development,—about Rs. 2½ crores—and also for preventive medicine. I congratulate the Health Minister for the development that has taken place which is really very striking, namely, the Cobalt Therapy centre that has been installed in the Medical College Hospital. Sir, in this connection I would like to point out, as I said before in previous budget discussions, that the incidence of Cancer alone is very great in our State of West Bengal, and so far the arrangement that has been made for detection of cases in the early stage in which there is some room for cure, and the arrangement for beds also are very inadequate, and for that purpose as the adjuncts have been given to the Calcutta Medical College Hospital, the other medical colleges in the State, the Medical College which is being developed in North Bengal and also the full-fledged institution at Bankura ought to be provided with the necessary adjuncts for Cobalt Therapy and for the treatment of Cancer which is so urgently and vitally necessary for the suffering people. Sir, as the statistics show, the prevalence of the disease at this moment is about 80,000 that means 80,000 people are suffering from Cancer either for a few months or a few years, and of these the incidence is about 40,000 or a little more. Now, considering the prevalence of the disease it is calculated that about 80 per cent are doomed to death. So, for these 60,000 people who are doomed to death, the treatment that is available so far is just to prolong the suffering or at best to give them some relief, but the inevitable end awaits them. I cannot put more stress and emphasis than to say that this matter requires very urgent attention, and the introduction of the Cobalt Therapy centres in the medical colleges should be done without any further delay.

Sir, in the present context of the economic condition of the country, as the Hon'ble Minister-in-charge of Health has stated that due to restrictions

about import licences most of the medicines are not being imported. I would suggest that we should try to have substitutes for imports in our country, to manufacture the import substitutes so that we can have a really self-reliant or self-supporting economy in our country. I would suggest that we should try to develop the so-called indigenous medicines—of course, we do not like the term 'indigenous', we can call it 'Indian' which is a better term—and I can say that these import substitutes can be found in various other fields, namely, in Ayurved and also in Homoeopathy. Sir, I have been connected with Ayurved for the last several years, and I have seen that if Ayurved can be developed, the problem of the various import substitutes can be solved. As we see, at the present moment even the most essential drugs which are life-saving are not supplied and are not available in the country. For instance, Potassium Bromide, the most fundamental or basic medicine that we require in our every day practice, cannot be imported.

[ 2—2-10 p.m. ]

So the herbs and the plants from which various medicines can be manufactured should be utilised and it should be the first outlook of the Government to manufacture drugs in that line so that we can utilise most of the resources which are grown either at the foot of the Himalays or in the alluvial soil in the Gangetic area That is why I have heard with great pleasure that the Minister of Health was just announcing that we are going ahead of other States in many respects. Sir, if we can think of a large garden consisting of plants of Himalayan and sub-Himalayan regions and also of the alluvial soil, then we can have really an Ayurvedic garden of medicinal plantations and also a herbarium which we can boast of and in many respects we can go ahead of other States and show that there is real truth and effect in the medicines which are lying at our door. I would again put emphasis on the manufacture of drugs on this line. I may be permitted to remind you, Sir, that in the Ayurvedic Act of 1961, the Government has been given the power to manufacture these medicines. I think, Sir, that it is high time that the Government may make a first hand move to start the manufacture of medicines on a large scale which will enhance the economic condition of this State and from the trade which is being made in West Bengal we also can have an income on which the Ayurvedic system of medicine can be practised on a self-supporting basis. Sir, I find in the budget that Rs. 3,50,000 has been allotted on account of committed expenditure for education in the Ayurvedic system of medicine. I think, Sir, that the provision which has been made for this will be really meagre for the purpose for which the Government has to take in hand the projects immediately.

Sir, I would like to point out that the teaching of Ayurved should be at par with the teachings that are imparted in other colleges. The State Ayurvedic College has been started and we are proud of it but the attraction which a student for this line should have will depend on the future and the scope which await him after he passes out.

Sir, research facilities which have been given on an enhanced basis are the real encouragement to medical teaching because research depends on the recruitment from the undergraduate stage. If the undergraduate stage is sound then we can have a sound recruiting base in the form of medical colleges. In this case also I have seen that new admissions in the State Ayurvedic College are very few. Sir, if you enquire into the

factors which are contributing to the reluctance of students in this regard—they are jamming or overcrowding other avenues of life, not being attracted in this line—you will find that the main factor which s contributing to this stagnant condition is that there is no prospect ifter he passes out.

Sir, on various occasions whenever I have found an opportunity to speak either on the floor of this House or out-side, I have put a stress that if Ayurvedic system of medicine has to be popularised and if it has to be endured to the people for the suffering of which it stands then prospects should be created for the students who are undergoing the training. That means their basic scale should be drawn up, hospitals should be started immediately, dispensaries should be established in every thana and the manufacture of Ayurvedic medicine should be done on a large scale products of which can be distributed not only in the college hospitals but also in the district hospitals and the thana dispensaries. You will then find that the amount which has been allotted for the purpose of establishment of health centres and for other purposes will be much curtailed and that will relieve pressure on the economy which we envisage if we introduce all these things.

I would now like to point out that in connection with preventive medicine I find that more than a crore of rupees has been allotted for prevention of infectious diseases i. e. communicable diseases. At the present moment and at the present stage of science, social medicine is applied on the basis of community disease. Individual attention to ailments is more less important than attention to community diseases. The aim of a practising doctor, which is also the present vision of the medical world, is just to check diseases on a community basis. So, at the present moment a doctor is not only a health educator but also a social welfare worker. If some portion of it is given, if a slice, a share of it is given to the Ayurvedic practitioners then a great economy will be served and employment potential in the form of opening up of various courses, various occupations in this line can be effected. I hope that attention will be paid to it.

The homeopathic practitioners and the ayurvedic practitioners can be entrusted with the task of vaccination and applying other preventive medicines including social medicines. That will go a great deal in ameliorating the sufferings of the peole and these practitioners may be entrusted with this task. If it is done, then the money can be utilised in other directions.

Sir, I find that seventy lakhs of rupees have been allotted in connection with Family Planning Programme, and I heard that the Hon'ble Minister said that she has maintained the statistics of intra-uterine contraceptive device which has been taken as also the sterilisation method which has been applied to males viz. vasectomy. As regards the I. C. U. D., I can tell from my experience as a doctor practising in the muffasil area that this work has been popularised. Now it can be entrusted with the experienced nurses so that services of some of the doctors—I mean the women doctors can be utilised for other purposes in the health centres. I have found that many of the Health Centres are without women doctors. So in that way also it can be done and I would suggest for that purpose the better nursing staff. The nursing cadre and the condition of training of the nurses should be improved so that we can

attract better type of nurses with better training, and with their trained experience they can carry on the work in these family planning centres.

Sir, I have taken a lot of time and I thank you for allowing me to continue so long. I have only placed my view points and I hope in future attempts will be made by the Government to improve the conditions and to have an all-round co-ordinated system of treatment which may prevail in our State in the differet areas, specially molussil areas, with the new adjuncts to Health Centres and cancer centres which may be started. Thank you, Sir.

[2-10—2-20 p. m.]

**শ্রীঅনঙ্গ মোহন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্যমন্ত্রী মহোদয় যে বাজেট দাবী উত্থাপন করেছেন আমি সেই বাজেট সমর্থন করতে উঠে দু চারটা কথা বলব। আমাদের এই বাংলাদেশ যখন গোটা ছিল তখন বাংলাদেশ ম্যালেরিয়ার জন্য কুখ্যাত ছিল এবং এসিয়ার মধ্যে বাংলাদেশেই ম্যালেরিয়া প্রকট ছিল। কিন্তু স্বাস্থ্য দপ্তরের চেষ্টায় আজ বাংলাদেশ থেকে নিশ্চিতভাবে ম্যালেরিয়া দূর হয়ে গেছে। কাজেই ম্যালেরিয়া দূর করবার ব্যাপারে কৃতিত্ব আমাদের স্বাস্থ্য দপ্তর পেতে পারেন। কিন্তু এই ম্যালেরিয়া দূর করবার পর নূতন যেসব রোগের সৃষ্টি হয়েছে সে সম্বন্ধে আমরা কি করেছি? এগুলো হোল কলেরা এবং বসন্ত। এই কলেরা এবং বসন্ত উচ্ছেদ করবার জন্য আমাদের একটা জাতীয় পরিকল্পনা হয়েছে এবং তাতে বহু কর্মচারী নিয়োগ করা হয়েছে। এইসব কর্মচারীরা বসন্ত নিবারণের জন্য বিভিন্ন জায়গায় ঘুরে ঘুরে কাজ করছেন তাঁরা এই যে ঘুরে ঘুরে কাজ করছেন তাতে আমি একটা জিনিস লক্ষ্য করলাম। তাঁদের একজনকে একটা জায়গায় পাঠান হোল এবং সেখানে তিনি ১৫ দিন কাজ করলেন, আবার তাকে আর একটা জায়গায় পাঠান হোল এবং সেখানে তিনি আবার ২০।২২ দিন কাজ করলেন এবং তারপর আবার তাঁকে আর একটা জায়গায় পাঠান হোল। অর্থাৎ আমরা দেখছি একজন লোককে বিভিন্ন জায়গায় কেবল পাঠান হচ্ছে। এতে ট্রাভেলিং এ্যালাউন্স প্রচুর দিতে হচ্ছে এবং কাজ কি হচ্ছে সেটা বুঝতে পারছিনা। আমি মনে করি একদল লোককে যদি একটা জায়গায় ১ বছর রেখে কাজ করাতেন তাহলে ভাল হোত। আমি একটা গ্রামের হিসেব নিয়ে দেখেছিলাম সেখানকার অবস্থা কি। আমার নির্বাচক মণ্ডলীর ৪টি গ্রামের হিসেব নিয়ে দেখলাম প্রত্যেক গ্রামে অন্তত ২০।২৫টি লোক যাদের বয়স ১২।১৪ বছর তাদের প্রাথমিক টিকা পর্যন্ত হয়নি। এই যদি অবস্থা হয় তাহলে রিপিট টিকা দেবার ব্যবস্থা কি হবে সেটা আপনারা চিন্তা করে দেখুন। রিপিট টিকা মানে হচ্ছে একবার যাদের টিকা হয়ে গেছে তাদের আবার টিকা দেবার ব্যবস্থা করা। আমাদের মন্ত্রীমহাশয় অর্থ খরচ করছেন বটে, কিন্তু এইসব কর্মচারীদের যাযাবরের মত যে বিভিন্ন জায়গায় ঘোরান হচ্ছে তাদের এইভাবে না ঘুরিয়ে যদি একটা জায়গায় নির্দিষ্ট করে রাখতেন তাহলে ভাল কাজ হোত। এই হোল বসন্ত সম্পর্কে আমার বক্তব্য। কলেরা হবার সাধারণত যেসব কারণ আছে তার মধ্যে একটা কারণ হচ্ছে জল সরবরাহ। জল সরবরাহ করবার জন্য পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে বিভিন্ন সময় চেষ্টা করা হয়েছে এবং তার জন্য টাকাও বরাদ্দ করা হয়েছে। কিন্তু আমরা লক্ষ্য করেছি আমাদের মেদিনীপুর জেলায় ১৯৬৪ সালে অত্যন্ত কম টিউবয়েল বসান হয়েছে। যে সমস্ত নলকূপের জন্য বরাদ্দ ছিল সেগুলি একদম বসান হয়নি। কেন যে এগুলি বসান হয়নি সেকথা আমরা জানিনা। ১৯৬৪ সালে যে বরাদ্দ ছিল সেটা জেলা পরিষদের হাতে দিয়েছে এবং ১৮১টি টিউবয়েল জেলায় বরাদ্দ করেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে জেলাতে প্রায় ২।৩ হাজার টিউবওয়েলের পুনঃসংস্কার দরকার সেখানে যদি মাত্র ১৮১টি টিউবওয়েলের ব্যবস্থা করা হয় তাহলে কি হবে? আমরা যদি বিশুদ্ধ জল সরবরাহ করতে না পারি তাহলে কি করে কলেরা রোগ রোধ করব?

তাছাড়া কলেরা হবার আর একটা বড় কারণ হচ্ছে ভেজাল খাদ্য। ভেজাল খাদ্য সমস্ত দেশে ছড়িয়ে পড়েছে। ভেজাল নাই কোথায়? দুধে ভেজাল, খাবারে ভেজাল, সমস্ত জিনিষে ভেজাল

চলেছে। তেলে পর্যন্ত ভেজাল। তেল আমরা খাই, কারণ ঘী, আমরা কয়জন খেতে পারি। আমাদের একমাত্র সম্বল হচ্ছে তেল, সেই তেলে ভেজাল চলেছে। যদিও তেলের দাম কিছু কমেছে, কিন্তু ভেজাল তেল। বিশুদ্ধ তেল কোথায় আছে, সেটা জানা মুশকিলের কথা। আমাদের মাঝে মাঝে মনে হয়, মানুষগুলি কি সব ভেজাল হয়ে গিয়েছে? কি করে ভেজাল দূর করা যাবে; আমি মাননীয়া মন্ত্রী মহাশয়াকে অনুরোধ করবো এই ভেজাল দূর করবার জন্য কঠোর ব্যবস্থা অবলম্বন করুন। ভালভাবে জিনিষগুলি লক্ষ্য করবার জন্য উপযুক্ত কর্মচারী নিয়োগ করে, ব্যবস্থা করুন। দেখা যায় যে তাঁদের যে সমস্ত staff আছেন, তাঁরা সহরে এবং গ্রামের বাজারে, বিভিন্ন জায়গায় ঘুরে বেড়ান, দোকানে যান, sample নেন। কিন্তু যেটা খারাপ sample, সেটা বাদ পড়ে যায়, পরে যেটা ভাল হতে পারে, সেই ধরনের sample সংগ্রহ করে তাঁরা পাঠিয়ে থাকেন। এ উদাহরণ অপ্রতুল নয়। তারপর, খাবারের মধ্যেও যে ভেজাল চলে, তাও আমরা দেখছি। এই ভেজাল ধরা পড়লেও, তার শাস্তির ব্যবস্থা অত্যন্ত কম। কেন্দ্রীয় সরকারের আইন হোক, কিম্বা রাজ্য সরকারের আইন হোক, যাদেরই আইন হোক না কেন, ভেজাল নিরোধ করবার জন্য কঠোর আইনের ব্যবস্থা করা উচিত। কঠোর ব্যবস্থা অবলম্বন না করলে, কিছুতেই এই ভেজাল দূর করা যাবে না। শুধু খাবারেই ভেজাল নয়, সর্বত্র এমন ভাবে ভেজাল চলেছে, যে আমরা যে দিকেই পা বাড়াই, সেখানেই ভেজাল। এই ভেজাল কলেরার অন্যতম কারণ। কলেরা রোগ দূর করতে গেলে, ভেজাল জিনিষ নিষিদ্ধ করা উচিত, তা নাহলে কলেরা কখনও আমাদের দেশ থেকে দূর হবে না।

এরপর হচ্ছে যক্ষ্মা রোগ। যক্ষ্মা রোগ সহরে ও গ্রামে, ক্রমে বেড়ে চলেছে। গভর্ণমেণ্টের হিসাবে ৮ লক্ষ থেকে ৯ লক্ষ যক্ষ্মা রোগী পশ্চিম বাংলায় আছে। কিন্তু আমাদের যে সংখ্যা জানা আছে, তাতে আমরা দেখছি যে তার চেয়ে ঢের বেশী যক্ষ্মা রোগী বাংলা দেশে আছে। অন্ততঃ ২০ লক্ষের উপর যক্ষা রোগী আমাদের এখানে আছে। এই বিরাট রোগীর সংখ্যাকে কি করে কমান যায়, তাদের রোগ কি করে, ভাল করা যেতে পারে, সেটা বিশেষভাবে চিন্তা করা দরকার। হাসপাতালে যক্ষ্মারোগীর সিটের সংখ্যা অত্যন্ত কম, সে বিষয় সন্দেহ নেই। কিন্তু, শুধু একটা, দুটো যক্ষ্মা রোগীর হাসপাতাল করলেই সব কিছু করা হবে না। যক্ষ্মা রোগ নিবারণের জন্য যে সমস্ত পথ আছে, যেমন injection দেওয়া, ভাল খাদ্য দেওয়ার ব্যবস্থা ইত্যাদি, এবং যে সমস্ত বাড়ীতে যক্ষ্মা রোগী আছে, তাদের সেখানে থেকে segregate করে, ব্যবস্থা করা যেতে পারে। এই ভাবে ব্যবস্থা না করতে পারলে, আমার মনে হয়, বাংলা দেশে যক্ষ্মা রোগ অধিকাংশ পরিবারের মধ্যে প্রবেশ করে, আমাদের জাতির মেরুদণ্ড ভেঙ্গে দিবে।

এরপর cancer রোগ। এই cancer রোগ সারানো পূর্বে শিবের অসাধ্য বলা হ'ত। অর্থাৎ এই cancer যার হয়, সে লোক মরে গিয়েছে বলে ধরে নিতে হবে। কিন্তু আধুনিক চিকিৎসা বিজ্ঞানে কোন রোগ চিকিৎসা করা অসাধ্য বলা যায় না। কিন্তু আমাদের দেশে cancer রোগের চিকিৎসার জন্য ভাল ব্যবস্থা নেই। আমাদের পশ্চিম বাংলার দু-একটা জায়গায় Cancer রোগ চিকিৎসার ব্যবস্থা আছে বটে, কিন্তু সেখানে ভাল ভাবে চিকিৎসা করার সুবন্দোবস্ত নেই। যাতে cancer রোগ চিকিৎসার জন্য ভাল ব্যবস্থা হয়, তার জন্য আয়োজন করা উচিত, তা না হলে cancer রোগীর অকালে মৃত্যু বরণ করা ছাড়া বা ভগবানের উপর নির্ভর করে থাকা ছাড়া আর কোন উপায় বা পথ থাকে না। আমি মাননীয়া মন্ত্রী মহাশয়াকে অনুরোধ করবো যে cancer রোগ চিকিৎসার জন্য অন্ততঃ যে stage-এ এই রোগের চিকিৎসা হতে পারে, তার জন্য তাদের যে আয়োজন ও পরীক্ষা ইত্যাদি ব্যবস্থার প্রয়োজন, তা প্রত্যেকটি জেলায়, জেলায়, মহকুমা হাসপাতালে ব্যবস্থা করা হোক।

এরপর হাসপাতালগুলির কথা। বর্তমানে যে সব সরকারী হাসপাতাল জেলায় ও মহকুমায় আছে, সেখানে সব জায়গায় X'ray এর যন্ত্রপাতি নেই। যে সমস্ত মহকুমা হাসপাতালে

X'rayর যন্ত্রপাতি নেই, সেখানে অবিলম্বে X'rayর যন্ত্রপাতি দেওয়ার ব্যবস্থা করা দরকার। এই X'ray তে ধরা গেলে, আমরা জানতে পারবো তার কি রোগ হয়েছে। যদি এই X'rayর যন্ত্রপাতি সব হাসপাতালে রাখার বন্দোবস্ত করা যায়, তাহলে cancer প্রভৃতি এই সকল রোগের চিকিৎসার ব্যবস্থা হতে পারে। গ্রামের গরীব লোক, যাদের X'ray করে, চিকিৎসা করার প্রয়োজন হবে, তাদের অঞ্চল পঞ্চায়েত বা গ্রাম পঞ্চায়েতের অধ্যক্ষের সুপারিশ নিয়ে, বিনা পয়সার চিকিৎসা করা উচিত। কারণ তারা X'rayএর ব্যবস্থার জন্য পয়সা যোগাড় করতে পারে না। দেখা যায়, এমন বহু লোক আছে, যারা রোগে আক্রান্ত হলে পর, পয়সার অভাবে, তারা যথা সময়ে হাসপাতালে আসতে পারে না। কিন্তু যখন সেই রোগ আরোগ্যের বাইরে চলে যায়, তখন তারা যে কোন উপায়ে লোক পয়সা সংগ্রহ করে নিয়ে আসে হাসাপতালে X'ray examine করাবার জন্যে। এই রকম বহু কেস্ আছে। মাননীয়া মন্ত্রী মহোদয়াকে বলবো X'ray examine Word এর বন্দোবস্ত যেন সব হাসপাতালে রাখা হয়।

[ 2-20—2-30 p.m. ]

এরপর স্বাস্থ্যকেন্দ্রের কথা বলছি। স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য আপনারা প্রচুর টাকা বরাদ্দ করেছেন। বিভিন্ন জায়গায় স্বাস্থ্যকেন্দ্র রয়েছে বটে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে বহু ব্লকে একটিও স্বাস্থ্যকেন্দ্র নাই এমন কি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র একটিও নাই। Subsidiary স্বাস্থ্যকেন্দ্র তো দূরের কথা। যেখানে একটিও স্বাস্থ্যকেন্দ্র নাই সেখানে অবিলম্বে উহা স্থাপনের ব্যবস্থা করা দরকার। সেখানে এক একটি এরিয়াতে এত লোক বাস করছে, সেখানে যদি সরকার থেকে চিকিৎসার কোন ব্যবস্থা না থাকে, তাহলে স্বভাবতই সরকারের সম্পর্কে তারা উদাসীন ও বীতশ্রদ্ধ হয়ে পড়বে। অবিলম্বে এর প্রতিকার হওয়া দরকার। অন্ততঃ প্রতি ব্লকে একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র গঠনের জন্য যথাবিহিত ব্যবস্থা করুন। এই আবেদন জানিয়ে আমি স্বাস্থ্যমন্ত্রী মহোদয়ার মূল দাবী সমর্থন করছি।

**ডঃ রমেন্দ্র নাথ দত্তঃ** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী এখানে উপস্থিত করেছেন, সেটা আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি কিছু বলতে চাই। বাংলাদেশে যত ওষুধ বছরে দরকার হয়, প্রত্যেক ডিষ্ট্রিক্টের হাসপাতালে, সাব-ডিভিসন্যাল হাসপাতালে, কলকাতায় এবং যাবতীয় জায়গার তার ওষুধ একটামাত্র জায়গায় ষ্টক করা হয় তার নাম হচ্ছে Central Medical Store। সেটা কলকাতায় অবস্থিত। এর ফলে একটি অসুবিধা হয় দূরে যে সব জেলা আছে যেমন জলপাইগুড়ি, দার্জিলিং, ওয়েষ্ট দিনাজপুর সেখান থেকে indent করে ঐ Central Medical Store থেকে ওষুধ নিতে হয়। এর ফলে সময় মত সেখানে ওষুধ পৌঁছায় না, হাসপাতালে জরুরী ওষুধ অনেক সময়ে পাওয়া যায় না। X'ray Plate দেখা যায় দু-তিন মাস কোন কোন হাসপাতালে থাকে না, আমি খোঁজ নিয়ে জানতে পেরেছি, উত্তর বাংলায় কলকাতা থেকে এসে সময় মতন পৌঁছায় না। আমার বক্তব্য হচ্ছে এই রকম একটা Central Medical Store কলকাতায় না করে সেটা decentralise করা উচিত। প্রত্যেক জেলায় এক বছরে যত ওষুধ লাগবে সেটা সেই জেলার মধ্যে একটা জায়গায় ষ্টোর করা দরকার। আর এটা যদি সম্ভবপর না হয়, তাহলে অন্ততঃ উত্তর বাংলার জন্য একটি আলাদা ষ্টোর করতে হবে এবং সেই ষ্টোরটা একটি Central প্লেসে করা দরকার, সেটা করলে পরে অন্ততঃ প্রত্যেক জেলা থেকে যথামত ওষুধ নিতে পারবে এবং তারা সেখান থেকে সময় মত ওষুধ পাবে। এরকমও দেখতে পাই Operation করা হবে Oxygen নাই। একটা cancer কি টি বি সেটা জানতে গেলে X'ray করতে হবে, অথচ প্রয়োজনীয় প্লেট নাই। কাজেই ঐই Central Medical Store যদি decentralise করা যায়, তাহলে নানারকম অসুবিধা দূর হবে।

সাবডিভিসনে ও ডিষ্ট্রিক্ট হাসপাতালে বর্তমানে যা ব্যবস্থা আছে প্রত্যেক ডাক্তারকে কোয়ার্টার দেওয়া হয় নাই। আমি রায়গঞ্জের কথা বলতে পারি সেখানে ৮।১০ জন ডাক্তার আছেন, তাদের জন্য মাত্র দুটো কোয়ার্টার আছে। প্রত্যেক ডাক্তারকে হাসপাতাল কম্পাউণ্ডে বা adjacent জায়গায় কোয়ার্টার করে দেওয়া দরকার যাতে যখন তখন প্রয়োজন মত তাঁকে পাওয়া যেতে পারে। আমার মতে ডাক্তারদের emergency meet করবার জন্য 24 hours dutyতে কাউকে না কাউকে রাখা দরকার। আপনি জানেন প্রত্যেক সাবডিভিসন টাউনে বা ডিষ্ট্রিক্ট টাউনে traffic অনেক আজকাল বেড়ে গেছে। অর্থাৎ বাস, ট্রাক্, রিকসা ইত্যাদি নানারকম যানবাহন বেড়ে যাওয়ার ফলে হামেশাই accident হচ্ছে। এই সমস্ত accident case হাসপাতালে নিয়ে গেলেও ডাক্তার এসে attend করতে এক দু ঘন্টা দেরী হয়। আমার মনে হয় কোন না কোন ডাক্তারকে যদি emergency-র জন্য সবসময় duty-তে দেওয়া যায় তাহলে সময়মত পেসেণ্টরা ওষুধ পাবে। তাতে accident কেসেরও সুবিধা হবে।

এই সুবিধা দিতে গেলে প্রত্যেক ডাক্তারকে compound-এর মধ্যে quarters দিতে হবে। মাননীয়া মন্ত্রী মহাশয়ার কাছ থেকে শুনলাম যে rural allowance ডাক্তারদের দেওয়া হচ্ছে—মাত্র ৭৫ টাকা। আমার মনে হয় এটা খুব encouraging amount নয়। আজকালকার দিনে সামান্য ৭৫ টাকা মানে একটা ডাক্তারের দৈনিক একটা কলের টাকা। অন্তত: এই টাকাটা ডবল করে ১৫০ টাকা করলে সেটা ডাক্তারদের পক্ষে encouraging হবে। তারা গ্রামাঞ্চলে rural health centre-এ কাজ করতে যেতে হবে। আজকাল দেখা যায় Rural Health Centre-এ কোন ডাক্তারকে place করলে তিনি চেষ্টা চরিত্র করে সেটা cancel করিয়ে নেন, কারণ বাইরে যেতে রাজী নন। এই অসুবিধা দূর করতে গেলে তাদের allowance ৭৫ টাকার জায়গায় ১৫০ টাকা করা দরকার।

Family planning সম্বন্ধে আমি দু একটা বলতে চাই। আমি দেখেছি বেশীর ভাগ জায়গায় Family Planning Centre-এ male doctor দিয়ে কাজ করান হচ্ছে। এর ফলে যে সব patient-দের আসবার ইচ্ছা আছে তারা আসতে চায় না। তার কারণ, পুরুষ ডাক্তারদের কাছে অল্পবয়সী মেয়েরা family planning সম্বন্ধে advice নিতে লজ্জা বোধ করে। আমি রায়গঞ্জে দেখেছি অনেক patiant privately আমাকে এই কথা বলেছে। তারা বলেছেন অন্তত: sub-divisional hospital-এ lady doctor দেওয়ার ব্যবস্থা করলে তাঁরা উপকৃত হবেন। যদি প্রত্যেক town এবং sub-division-এ Family Planning Centre হয়েছে, কিন্তু subsidiary health centre-গুলিতে একটা করে Family Planning Centre চালু করা দরকার। আমার মনে হয় প্রত্যেক অঞ্চলে camp system করে week-এ একদিন করে সেখানে কোন lady doctor দিয়ে এই Family Planning কাজ করলে বোধ হয় এদিকে সংখ্যা আরও বাড়ত। কারণ, loop apply করতে গেলে অল্প সময়ের দরকার এবং গ্রামের লোকদের তা বলতে পারলে হয়ত তারা এগিয়ে আসত।

Medical College-এ ভর্তি সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয়া একটা কথা বললেন—merit basis-এ ভর্তি এর ফল ভাল হয়েছে। আমি এর কোন অর্থ বুঝলাম না। Merit basis-এ ভর্তি করার পর কোন final M. B. বা post graduate পরীক্ষা হয়নি। সুতরাং উনি কি করে জানলেন এই effect-এ ভাল result হচ্ছে। তিন চারটি University থেকে ছেলেদের ভর্তি করা হয়েছে। প্রত্যেক University-র standard সমান নয় বা একটা common examination থেকে ভর্তি হচ্ছে না। শুধু মাত্র University result দেখে ভর্তি করা হচ্ছে, এর ফল কি রকম হবে সেটা অন্তত: চার পাঁচ বছর পরে বলা যেতে পারে। উনি কিসের ভিত্তিতে বললেন ফল ভাল পাওয়া গেছে সেটা কেন এখানে বলেন।

উত্তর বাংলায় যারা students তারা medical facilities পাচ্ছে না। একটা Medical College নাকি সেখানে হবে Forth Five Year Plan-এ। আমার মনে হয় যখন Medical College হবে তার জন্য দেরী না করে জলপাইগুড়ি মেডিক্যাল স্কুলে অন্তত: সেখানে যদি আরম্ভ করা যায়—এ বছর বা সামনের বছর তা হলে North Bengal এর যে সব ছেলে তারা ওখানে medical education-এর facilities পাবে। অনেকে অর্থনৈতিক দুরাবস্থার জন্য আসতে পারে না, অনেকে উত্তর বাংলা থেকে হয় তো সেই University-র standard এক রকম, এখানকার আর একরকম—যার ফলে অনেকে competition করে এখানে ভর্ত্তি হতে পারে না। কাজেই আমি আশা করব যে উত্তরবঙ্গে ছাত্রদের যাতে education হয় তার জন্য জলপাইগুড়িতে যেন একটা Medical College হয়।

[ 2-30—2-40 p.m. ]

**ডা: সুশীল কুমার দাশগুপ্ত:** মাননীয় চেয়ারম্যান মহোদয়, আজকে আমাদের স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্যখাতে যে ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করি এবং সব চেয়ে আনন্দের কথা যে গত বছরে স্বাস্থ্য খাতে যে অর্থ ব্যয় বরাদ্দ আমরা করেছিলাম সেই অর্থ সম্পূর্ণ ব্যয় করা হয়েছে, উনি বলেছেন যে ১১৬ পার্সেন্ট টাকা আমি ব্যয় করতে পেরেছি এবং তার জন্য উনি যেমন স্বাস্থ্য দপ্তরের যাঁরা ভার প্রাপ্ত তাঁদের ধন্যবাদ জানিয়েছেন তেমনি আমিও তাঁদের ধন্যবাদ জানাই। কারণ আজকে আমরা দেখতে পাই বেশীর ভাগ যে ব্যয় বরাদ্দ করা হয় তার কোন না কোন কারণে সমস্ত অর্থ খরচ করা সম্ভব হয়না। কিন্তু স্বাস্থ্য দপ্তরএর ভিতরে আজকে হেল্‌থ ডাইরেক্টরেটে এবং হেল্‌থ সেক্রেটারিয়েটে এমন সব বিজ্ঞ ডাক্তার এবং সেক্রেটারিরা রয়েছেন যেটা সত্যিকারের গর্বের বিষয় বলে আমি মনে করি। এখন আমি কলকাতার হাসপাতাল সম্বন্ধে কিছু তথ্য আজকে এখানে রাখতে চাই। কলকাতার হাসপাতালে যে ভীড় ৫ বছর আগে ছিল আজকেও সেই ভীড় দেখা যায়। আমি ১৯৬২ সালের বাজেট বক্তৃতায় এদিকে স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করে বলেছিলাম যে ইভিনিং সিফ্‌ট্ করা উচিত এবং তা করেছেন এবং তার কিছু সুফলও নিশ্চয়ই পাওয়া গেছে। আজকে এ কথা কেউ অস্বীকার করতে পারবেন না যে সত্যিকারের যদি কলকাতার কয়েকটি হাসপাতাল যেটা আঙ্গুল গুনে বলতে পারা যায়, ক্যালকাটা মেডিক্যাল কলেজ, আর. জি. কর. মেডিক্যাল কলেজ, এস এস. কারনানি হাসপাতাল, এই তিনটি বড় হাসপাতালে ভীড় কমাতে হয় তাহলে খালি ইভিনিং সিফ্‌ট্ করলে চলবেনা, কলকাতার আসে পাশে যে সব হাসপাতালগুলি আছে তাকেও অনেক উন্নত করতে হবে এবং এই সুবারবান হাসপাতালগুলিকে যদি উন্নত করা যায় তাহলে কলকাতার দিকে লোক কম আসিবে এবং কলকাতা হাসপাতালের ভীড় নিশ্চয়ই কমবে। কিন্তু বেশীর ভাগ সুবারবন হাসপাতাল তার কতকগুলি গভর্ণমেন্ট পরিচালনাধীনে রয়েছে, অনেকগুলি আছে গভর্ণমেন্ট পরিচালনার বাইরে। আমরা খরচের ব্যাপারে দেখেছি যে এস. এস. কারনানিতে বা মেডিক্যাল কলেজে যে অর্থ ব্যয় করা হয় তার চেয়ে অনেক কম খরচ হয় আর. জি. কর মেডিক্যাল কলেজে এবং যদি কোন সুবারবান হাসপাতালের খরচের দিকে আমরা দেখি তাহলে দেখতে পাব যেখানে ১৯.২ এস. এস. কারনানিতে খরচ হয় সেখানে আর. জি. করে খরচ হয় ১২.৫ এবং সুবারবান বা বেসরকারী হাসপাতালে খরচ হয় ৪.৫ ম্যাক্সিমাম। তাহলে এই ৪.৫ অর্থ ব্যয় করে কি করে আশা করা যায় যে আমরা সেখানে খুব ভাল চিকিৎসা পাবো? এই হচ্ছে লোকের ধারণা এবং এই ধারণা যতক্ষণ বলবত থাকবে ততক্ষণ এই তিনটি বড় হাসপাতালের দিকে তারা তাদের রোগীকে নিয়ে যাবে এবং তাতে কখনই এই সব বড় হাসপাতালের ভীড় কমান সম্ভব হবে না। আর এই ভীড় থাকার দরুন আমরা দেখতে পাচ্ছি যে এই সব হাসপাতালের ভিতরে রোগীর চিকিৎসা আজকে ঠিকমত হয়না।

অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে চাই যে স্বাস্থ্য দপ্তর অনেক অর্থ ব্যয় করছেন, তাঁরা ভাল ভাল ডাক্তার নিয়ে আসছেন কিন্তু আজকে এত অব্যবস্থা যে দেখে দুঃখ হয়। আমাদের দেশের

হাসপাতালগুলি যেন ক্রমেই নীচের দিকে নেবে যাচ্ছে। যে কোন হাসপাতালে যান এটা দেখতে পাবেন। আমি ডাক্তারের কাছে রিপোর্ট নিয়েছি, নার্সদের কাছে রিপোর্ট নিয়েছি, রোগীদের কাছে রিপোর্ট নিয়েছি, সেখানে দেখা যায় হয়ত কোন রোগীকে ইনজেকশন দেওয়া দরকার, ডাক্তার নার্সকে ডিরেকশন দিয়ে বলে দেন যে একে এই ইনজেকশন দিয়ে দেবেন কিন্তু নার্স সেই আদেশকে অমান্য করে—সব সময় করে তা আমি বলছিনা কিন্তু অমান্য করে, এবং ডাক্তার যদি এক্সপ্লানেশন চায় তখন তার একমাত্র জবাব তারা দেয় যে আমার চাকরী রাখা বা যাওয়ার কর্তা আপনি নন, আমি সময় পাইনি সেজন্য ইনজেকশন দিতে পারিনি, এই জিনিষ হয়। আপনারা যদি হাসপাতালে যান তাহলে নিশ্চয়ই দেখতে পাবেন যে সেখানে কি রকম অসম্ভব অবহেলা এবং অব্যবস্থা এই কলকাতার হাসপাতালগুলিতে চলছে। আমি আর. জি. করের ছাত্র, আমি খুব দুঃখের সঙ্গে আজকে এই হাসপাতাল সম্বন্ধে কয়েকটি কথা জানাতে চাই। কিছুদিন আগে যুগান্তর কাগজে একটা ছবি দিয়ে আর. জি. করের সার্জিক্যাল ব্লক বেরিয়েছিল এবং আমরাও খোঁজ করে দেখলাম যে এ ব্লকটা অনেক দিন ধরে রিপেয়ার করা হয়নি যার ফলে সেখানে সার্জিক্যাল ওয়ার্ডে রোগী ভর্তি হতে অনেক দেরী হয় এবং অনেক সময় রোগী ফিরে যায়। আমার নিজের অভিজ্ঞতা আছে যে আর. জি. কর মেডিক্যাল হাসপাতালে রোগী পাঠালে রোগীরা আজকে দস্তুর মত ভয় পেয়ে যায়, হয় সেখানে সে ভর্তি হবে না, সেখানে লিখে দেবে ভর্তি করা উচিত কিন্তু বিছানা খালি নেই সেজন্য অন্য জায়গায় ভর্তি করুন, সে যত শক্ত রোগীই হোক না কেন। কিছুদিন আগে দুটো কেসের কথা আমি মন্ত্রী মহাশয়কে বলেছি, তার মধ্যে একটা কেস হচ্ছে ইউরিমিয়া হয়েছিল। আমি একটা ডাক্তার যখন আমাকে ডেকে নিয়ে দেখালেন তখন তাঁকে বললাম যে এটা কঠিন কেস, একে এখনই হাসপাতালে পাঠিয়ে দেওয়া হোক। আমি নিজে চিঠি লিখে আর, জি, করে পাঠিয়েছিলাম কিন্তু প্রথম দিন সেখান থেকে তাকে বলে দেওয়া হল যে এটা ইউরিমিয়ার কেস নয়, এটা এনলার্জড প্রসট্রেড কেস, আর কিছু করতে হবে না, কোন এ্যাকিউট ইমারজেন্সি নেই। আমি আবার সুপারিন্টেণ্ডেণ্টকে বিশেষ বিনীতভাবে লিখে তাঁর কাছে রোগীটাকে পাঠালাম যে ভাল করে কেসটা একটু দেখতে বলুন, এই রোগীটির আজকে ১২ দিন হল প্রস্রাব হয়নি বমি হচ্ছে, এখনই একে ভর্তি করা দরকার। আমি দুঃখের সঙ্গে জানাচ্ছি যে আমি আজকে ৩০ বছর হল ডাক্তারি করছি, অথচ আর. জি. কর হাসপাতাল থেকে তাকে বলে দেওয়া হল যে এই রোগ সে রোগ নয়, এই রোগীকে ভর্তি করার দরকার নেই। এবং সব চেয়ে দুঃখের কথা যে সেই রোগী বাড়ী ফিরে গিয়ে দু'ঘন্টার মধ্যেই মারা গিয়েছে। আজকে আমি এই প্রশ্ন রাখতে চাই এই যে হতভাগ্য রোগী মারা গেল তার সমস্ত ফ্যামিলি, তার স্ত্রী, তার ছোট ছোট ছেলে মেয়ে তাদের জন্য এবং তার মৃত্যুর জন্য আজকে কে দায়ী? আর একটা কেস হচ্ছে, ইনটেষ্টাইনাল পারফোরেশন কেস, যাকে আমরা বলি এ্যাকিউট ইমার্জেন্সি কেস। তাকে হাসপাতালে পাঠান হল, সেখানে অথরিটিস থেকে সবাই স্বীকার করলো যে এক্ষনি ভর্তি করা দরকার কারণ এটা অপারেশনের কেস কিন্তু তাকেও বেড খালি নেই বলে ভর্তি করা হলনা। তারপরে অনেক তদ্বির করার পর আমি সেই রাত্রে তাকে ভর্তি করার ব্যবস্থা করলাম দু'ঘন্টা ধরে টেলিফোনে অনেক বড় বড় অথরিটিসদের ডাকার পর তখন তাকে ভর্তি করতে বাধ্য হল। সেই রোগীর রাত্রে অপারেশন হয়েছিল বলে বেঁচে গিয়েছে। এই যদি অবস্থা হয়, যেখানে সরকারের কোন তাচ্ছিল্য নেই, যে হাসপাতালের জন্য সরকার বছরে ৪০/৫০ লক্ষ টাকা বছরে ব্যয় করেন, সেখানে যদি রোগী এই রকম ব্যবহার পায় তাহলে এর কি কোন প্রতিবিধানের উপায় নেই?

[ 2-10—2-50 p.m. ]

আজকে আমরা পার ক্যাপিটা কত খরচ করলাম সেটা আমাদের দেখবার জিনিস নয়, আমরা দেখতে চাই, আমাদের কল্যাণ রাষ্ট্রে আমরা যে অর্থ ব্যয় করলাম সত্যিকারের মানুষের সেবার জন্য মানুষের স্বাস্থ্য যাতে ভাল থাকে তার যাতে উপকার হয় সেইজন্য সেই অর্থ ব্যয় করা হোল কিনা সেটাই আমাদের সর্বপ্রথম দেখা উচিত। তার পর যে সুবারবন হসপিট্যালের কথা

আমরা বললাম তার খরচ আজকে পার ক্যাপিটা ৪'৫ টাকা—নিশ্চয় মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনি নিশ্চয় স্বীকার করবেন যে এখানে যারা ক্লাস ফোর এমপ্লয়ীজ তারা আজকে দল গঠন করে নানা রকম কার্যে বাধা দেয়। আজকে যেখানে সরকারী হাসপাতালে ক্লাস ফোর এমপ্লয়ীদের মাইনে ১২০, ১২৫, বা ১৩০ টাকা বা তার চেয়েও কিছু বেশী—সেখানে এই নন গভর্নমেণ্ট্যাল হসপিটালে ৬০।৭০।৮০ টাকা মাইনে দিতে সেখানে ক্লাস ফোর এমপ্লয়ীরা কি করে খুশী হয়ে থাকতে পারে এটা খুব বিশেষভাবে বিচার করার কথা। আমি এটা মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে বলছি যে আজকে যেমন সরকারী এবং বেসরকারী স্কুলের টিচারদের মাইনের একটা সমতা সরকার করেছেন তেমনি এদিকেও সরকারের বিশেষ লক্ষ্য করা দরকার। আজকে বেসরকারী হাসপাতাল সে যতই বেসরকারী হোক সরকারী সাহায্য ছাড়া তা চালানো সম্ভব নয়। সেখানে যদি মাইনের এতো তারতম্য থাকে তাহলে যারা হাসপাতাল চালায় তাদের পক্ষে চালানো সম্ভব কিনা এ দিকে আমি বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি। তার পরে প্রিভেন্‌টিভ মেডিসিন এবং প্রিভেনটিভ ডিজীজ সম্বন্ধে আমরা দেখতে পাচ্ছি এবং আমি গত বছর একটা প্রশ্ন দিয়েছিলাম যে আমাদের দেশে কত রোগী ডিপথেরিয়া হুপিংকাফ, টিটেনাস এ ভোগে এবং কত ডেথ। স্বাস্থ্য মন্ত্রী মহাশয় খুব ভালভাবে যুক্তি দেখিয়ে জবাব দিয়ে ছলেন যে ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেণ্ট এর পরে ট্রিপল এন্‌টিজেন ড্রাইভ করবেন—প্রিভেনটেবল ডিজিজকে প্রিভেণ্ট করবেন। এখন আমরা দেখতে পাচ্ছি যে ক্যালকাটা করপোরেসন আজকে ট্রিপেল এন্‌টিজেন্ ড্রাইভ নিয়েছেন, রাস্তায় রাস্তায় কিছু সাইনবোর্ড দেখেছি বটে যে ডিপথেরিয়া হুপিংকাফ এবং টিটেনাসের প্রতিষেধক হিসাবে ট্রিপল এন্‌টিজেন ইনজেকসন নিন, কিন্তু এটা কতটা কার্যকরী হয়েছে তা আমরা জানি না। এটা একটা মস্ত বড় প্রবলেম, আমি চিকিৎসক আমি দিনের পর দিন দেখতে পাচ্ছি যে হাজার হাজার ছেলে আমার কাছে নিয়ে আসে হুপিংকাফের। এটা মারাত্মক না হলেও ছেলেদের মেরুদণ্ড ভেঙ্গে দেয়। এখন যে হুপিং কাফগুলি হচ্ছে তা এমন কি এন্‌টিবায়োটিক রেজিস্‌ট্যান্স হয়ে গেছে। আমরা আশা করেছিলাম যে এন্টিবায়োটিক ড্রাগে ভাল চিকিৎসা হবে—কিন্তু দেখা যাচ্ছে যে সেগুলির এন্টিবায়োটিক রেজিসট্যান্স হয়ে গেছে। কাজেই একমাত্র জিনিস প্রিভেনসন। সেই প্রিভেনসনের ব্যবস্থা করলে তবে রোগীকে নিরাময় করা যাবে। কাজেই শুধু করপোরেসনের হাতে এটা ছেড়ে দিলে চলবে না। স্বাস্থ্য দপ্তরকে সবল হাতে এর ভার নিতে হবে তা না হলে এই রোগ দূর করা যাবে না। তার পরে ফেমেলি প্ল্যানিং সম্বন্ধে, এবং গ্রামে দলের ব্যবস্থা সম্বন্ধে উনি বলেছেন যে আমাদের এবারে ফোর্থ ফাইভ ইয়ার প্ল্যানে প্রথম বছর যে অর্থ বরাদ্দ তার ৫০% উনি রেখেছেন। উনি হেলথ অন মার্চ যে বইটা দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি যে ১৯৬৪ সাল থেকে ১৯৬৫ সালে আমাদের জন্মের হার মৃত্যুর হার বেড়ে যাচ্ছে এবং চাইল্ড মর্টালিটি বেড়ে যাচ্ছে। এদিকে বিশেষ নজর দেওয়া কেন হোল—এটা বিশেষভাবে দেখা দরকার। আমাদের ফেমিলি প্ল্যানিংয়ে আমরা দেখতে পাচ্ছি যে অর্থ বরাদ্দ হচ্ছে—কিন্তু প্রপাগাণ্ডার দিকটা অত্যন্ত কম। প্রপাগাণ্ডা যদি না হয় তাহলে ফেমেলি প্ল্যানিংয়ে অর্থ ব্যয় করলেও কিছু হবে না। কারণ এই লুপ সম্বন্ধে আমরা দেখেছি যে অনেক জায়গায় এখনও ভ্রান্ত ধারণা রয়েছে এবং লুপ ঠিকমত ব্যবহার করা হচ্ছে না। ৩।৪টি কেসে অন্তত আমি দেখেছি যে ৫।৬ মাস আগে লুপ দেওয়া হয়েছে, তার পরেও তাদের প্রেগ্‌নেন্সী হয়েছে এবং রোগী সে এখনও মনে করে যে তার ভিতর লুপ রয়েছে। কাজেই এই প্রপাগাণ্ডা মেসিনটা অনেক ভাল করা দরকার, কারণ আমাদের দেশে এখনও শতকরা ৭০ জন লোক হচ্ছে অশিক্ষিত। এখনও আমাদের দেশের মেয়েরা এমন কি কলকাতার মেয়েরাও এতে এগিয়ে যাচ্ছেনা। গ্রামের কথা তো ছেড়েই দিলাম। আর একটা বিশেষ অসুবিধার কথা আমি বলবো যেটা মাননীয় বন্ধু রমেনবাবু বলেছেন হাসপাতালে সরটেজ অব মেডিসিন সরটেজ অব ফিলম সম্বন্ধে। এগুলি খুবই হয় এবং এটা শুধু সরকারী হাসপাতালেই নয়, বেসরকারী হাসপাতালেও হয়। যখন মার্চ মাস এগিয়ে আসে ফেব্রুয়ারী মাসে কলকাতার বাজার থেকে ফিলিম উধাও হয়ে যায় এবং যে ফিলিমের দাম ৭০ টাকা

প্যাকেট সেটা ১১০ টাকাতেও পাওয়া যায় না। এদিকে হেলথ ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এর ইম্পোর্টের উপর কিছু কনট্রোল করতে পারেন। These are essential things. এই সমস্ত এসেনসিয়াল জিনিসগুলির যাতে ইকুইটেবল ডিসট্রিবিউসন হয় তার ব্যবস্থা করতে পারলে সারা বছর যদি অল্প অল্প করে বিভিন্ন জায়গাকে আমরা দিতে পারি তাহলে এর দুর্নীতিটা দূর হতে পারে। আর বাইরে যে হাসপাতাল আছে তাতে আমরা ব্লাডের অভাব দেখি—এই যে ইমারজেন্সি একটা গেল কিছু দিন ধরে আমরা দেখলাম যে আমাদের কলকাতার বাইরে সুবারবন যে হাসপাতালগুলি রয়েছে আমাদের ইচ্ছা থাকলেও ডাক্তার থাকলেও আমরা এই কেসগুলি যাদের সিরিয়াস কেস তাদের অপারেসন করতে পারছি না ব্লাডের অভাবে। ব্লাড আনতে হলে আর, জি, কর বা ব্লড ব্যাঙ্কে পাঠাতে হয়, সেখান থেকে বেশীর ভাগ সময় ব্লাড পেতে দেরী হয় যার জন্য আজকে আমরা সুবারবন হাসপাতালগুলিতে শক্ত কেস অপারেসন করতে ভয় পাই। এদিকে আমি মিঃ গুপ্ত আছেন, আমাদের মাননীয় মন্ত্রীও আছেন তাঁদের দৃষ্টি আমি আকর্ষণ করছি যে এই হাসপাতালগুলি যাতে সহজে ব্লাড পেতে পারে তার ব্যবস্থা উনি নিশ্চয় করবেন এই আশা আমি করি এবং সর্বশেষে আমি এই বরাদ্দকে সমর্থন জানাই এবং আমি আশা করবো যে কয়টি কথা আমি রাখলাম সেদিকে উনি একটু বিশেষ দৃষ্টি দেবেন।

[ 2 50—3 P.m. ]

**ডঃ রঞ্জিত কুমার ঘোষ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বাজেটের ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন সেটার গোড়ার কথা হচ্ছে prevention is better than cure. সুতরাং যখন আমরা ওয়েলফেয়ার ষ্টেট করছি তখন আমাদের সব সময় দেখতে হবে যে আমরা Public Health এ কত টাকা খরচ করছি এবং Medical এ কত টাকা খরচ করছি। এটা এনালিসিস করলে দেখা যাবে যে ১৯৬৪ ৬৫ সালে 63·7 per cent খরচ করেছি Medical Budget-এ এবং 25% খরচ করেছি Public Health Budget-এ কিন্তু ১৯৬৫-৬৬ সালে এ অবস্থার অবনতি ঘটলো। আমরা Medical এ খরচ করলাম 66·5 Public Health এ খরচ করলাম 23·2, এবার যে বাজেট উপস্থাপিত হয়েছে তার জন্য স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি এজন্য যে, এবারে অবস্থার অনেক উন্নতি হয়েছে। এবারে আমরা দেখছি Medical-এ যেখানে খরচ হয়েছে 73·13 crores আর Public Health-এ খরচ হয়েছে 7 crores. সুতরাং prevention is better than cure, এ দিকে আমরা নজর দিতে আরম্ভ করেছি। একটু আগে Sushil Babu যে কথা বললেন আমি সেদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, ১৯৬৪ সালে আমাদের বার্থ রেট ছিল পার থাউজেণ্ট 38·5 ১৯৬৫ এ হল 38·9. Death Rate for thousand ১৯৬৪ এ ছিল 10·8 ১৯৬৫ এ হল 10·9 তারপর Infant Mortality ১৯৬৪ এ per thousand ছিল 99·0, ১৯৬৫ এ সেটা হল 99·6, সুতরাং প্রশ্ন হচ্ছে যে, সমস্ত ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি যে Rate যে আমাদের দেশে জন্ম বেড়ে চলেছে। এটা শুধু যে স্বাস্থ্য বিভাগের সমস্যা তা নয়, শুধু জাতীয় সমস্যা নয়, এটা আন্তর্জাতিক সমস্যা। সুতরাং এ সমস্ত ব্যাপারে আমরা যখন এত টাকা খরচ করছি জন্ম নিয়ন্ত্রণ করবার জন্য কি কারণে আমাদের সেখানে বার্থ রেট বেড়ে গেল এটা পুংখানুপুংখরূপে দেখা উচিত এবং যে কারণে আমরা জন্ম হার কমাতে পারিনি তার জন্য কি Prevention বন্দোবস্ত করা উচিত। আমরা দেখেছি তা পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে বাংলা দেশের সমস্ত Block-এ একটা করে Primary এবং দুটা Subsidiary health centre করার কথা ছিল। আমাদের অভিজ্ঞতা হচ্ছে, অনেক জায়গায় আগে যে সর্ত আরোপ করা হয়েছিল যে কিছু জমি ও টাকা দিতে হবে, অনেক জায়গায় সে সর্ত মানা হয় নি বলে কিছু করা হয় নি। কিন্তু এখন অনেক জায়গা আছে যেখানে ঐ সর্ত মানা সত্ত্বেও কিছু করা হয়নি। আজকে বিবৃতিতে মাননীয়া স্বাস্থ্যমন্ত্রী মহাশয়া বলেছেন যে যেসব জায়গায় Primary স্বাস্থ্যকেন্দ্র নেই সে সমস্ত জায়গায় ৪র্থ পরিকল্পনায় প্রথমে আমরা সেগুলি করবো। স্বাস্থ্যকেন্দ্র বেড়ে চলেছে Subdivisional Hospital এর উন্নতি হচ্ছে কিন্তু সেই যে মূল এক

কলকাতায় ভীড় তা কমছে না কেন সে বিষয়ে চিন্তা করা দরকার। তার কারণ ছোট খাট ব্যাপারের জন্ত আমরা দেখেছি লোকেরা কলকাতায় আসতে চান। আমরা দেখেছি যাতে জেলার ছেলেরা জেলায় যেতে পারে সেজন্য জেলা ওয়ারি কোটা করা হল যাতে তারা জনসাধারণের সেবা করতে পারে। কিন্তু আমার মনে হয় ডিসেন্ট্রালাইজেসান সে ভাবে হয় না। ডিসেন্ট্রালাইজেসান মানে হচ্ছে decentralisation of medical facilities to the people যাতে জনসাধারণ গ্রামে বসে শহরের চিকিৎসার যে সুবিধা তারা তার অনেকখানি পেতে পারে সেদিকে নজর দেওয়া দরকার। যদিও একথা সত্য স্বাস্থ্যকেন্দ্র যা গ্রামাঞ্চলে হয়েছে সে স্বাস্থ্য কেন্দ্রের কি করণীয় কাজ সে সম্পর্কে জনসাধারণের মনে একটা ধোঁয়াটে ধারণা রয়েছে। জনসাধারণ মনে করে যে Subsidiary health centre গুলি caesarian section operation প্রোটেকসান আছে। এধারণা নিশ্চই ভাল কিন্তু কিছুক্ষণ পর্য্যন্ত। আমার একটা Fracture হলে ডাক্তার যদি ডাক-তারের মত কাজ করে পোষ্ট অফিসের মত কাজ করে তাহলে জনসাধারণের কিছু হবে না, একটা সামান্য Fracture collis হলে আমাকে আসতে হবে হাওড়া হাসপাতালে না হয় কলকাতার হাসপাতালে। একথা সকলেই জানেন X-Ray এর কি অবস্থা। গ্রামাঞ্চলে যদি একটা ফ্যাকচার কেসে হাত পা ভেঙ্গে যায় তাহলে কলকাতার হাসপাতালে তাকে অন্ততঃ ৪ দিন আসতে হয়।

বেশীর ভাগ ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যে ধরনের ভীড় হয় তাতে—হাসপাতালে যতগুলি বড় বড় facture সে বড় ফ্যাকচারগুলোই allention দেওয়া হয় কিন্তু ছোট খাট মাঝারি ফেকচার যে Result সেটা মোটেই আশাপ্রদ নয়। আমরা যারা গ্রামাঞ্চলে চিকিৎসা করি আমরা জানি কত কষ্ট করে কোন রকমে X-Ray-র help না নিয়ে তাদের মধ্যে অনেকে যারা ফ্যাকচার ডিপার্টমেণ্টে কাজ করেন তারা ফিতে মেপে অনেক কষ্টে কাজ করে লোককে বাঁচিয়ে রাখতে হয়েছে। আমি জানি উলুবেড়িয়া সাবডিভিসানাল হাসপাতালে যেখানে X-Ray মেসিন চলে গেছে ভদ্রলোক মাহিনা পাচ্ছেন মেসিন চলে গেছে কিন্তু তার পরবর্তী যন্ত্রপাতি ইত্যাদি সে সব সংস্কার হয়নি। আমার কথা হচ্ছে শুধু ডাক্তার দিলে হবে না তার সংগে সংগে অন্যান্য যন্ত্রপাতি ইত্যাদি সেগুলি যাতে প্রপারলি সাপ্লায়েড হয় তার ব্যবস্থা করা উচিত এই প্রসঙ্গে বলবো গ্রামাঞ্চলে আজকে ইলেকট্রিসিটি অনেক বেশী হয়েছে কিন্তু এখনও যে সমস্ত health centre-এ ইলেকট্রিসিটির অসুবিধা আছে সে সমস্ত health centre-এ যাতে অবিলম্বে ইলেকট্রিসিটির আওতায় আনা হয় তার জন্য স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি। আজকে একথা সত্য বাংলা দেশ এবং ভারতবর্ষে খাদ্যের ঘাটতি আছে। এই খাদ্যের ঘাটতি যখন মেনে চলেছি এবং আমরা সকলেই জানি যে আমাদের মোটামুটি মিনস্ কতটা। এ ক্ষেত্রে আমার সাজেসান্ হচ্ছে আমাদের মিন্সের মধ্যে আমি খাদ্য দপ্তর এবং স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করবো তারা যেন ব্যালেন্স ডায়েট কি করে পেতে পারি, কতটা পেতে পারি তার ব্যবস্থা করলে ভাল হয়। আমি জানি ৩৫ হাজারের ক্যালোরি বেশি পাব না তিন হাজার পাব। কিন্তু আমার মিন্সের মধ্যে যে টুকুন সম্ভব সে সম্পর্কে বিবৃতি এবং ডায়েট চার্জ দেওয়ার বন্দোবস্ত তিনি করেন। আমি জানি বিভিন্ন Medical Hostel-এ যেখানে Medical ছাত্ররা থাকে সেখানে যে মিন্স কিছুটা ভাল সেখানে ব্যালেন্স ডায়েট পেতে পারে। কিন্তু এই ব্যালেন্স ডায়েটের ব্যবস্থা আজও করা হয় নি। এবং শুধু পয়সা থাকলেই ব্যালেন্স ডায়েট হয় না কোথাও এক ভদ্রলোক ব্যালেন্স ডায়েট সম্পর্কে বলেছিলেন Educated are to be still educated. সুতরাং পয়সা থাকলেই হবে না বুদ্ধি থাকা চাই। সে জন্য আমি বলছি স্বাস্থ্য দপ্তর থেকে ব্যালেন্স ডায়েট কি করে পেতে পারে সে সম্পর্কে যদি তালিকা দেন তাহলে ভাল হয়। আমি লাউ খাব না, কুমড়া খাব না কাঁচকলা কে নিয়ে ঠাটা করবো তা ভাল নয়। সুতরাং এ সমস্যা সমাধানের দায়িত্ব স্বাস্থ্য দপ্তরের নেওয়া উচিত। এডালটারেটেড ফুড সম্পর্কে তিনি বলেছেন, একথা ঠিক যে স্বাস্থ্য দপ্তরের ক্ষমতা নেই—একদম এডালটারেশান না হয় তার ব্যবস্থা করা। এ দায়িত্ব সমাজের সকল জায়গারই, যদিও আমাদের ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় আমাদের এখানে কম এডালটারেসান হয় তবুও এটা দূর করা উচিত। আমি এবার R. G. Kar Medical College & Hospital

সম্পর্কে বলবো। আমার মনে আছে যে আমি বলেছিলাম এটাকে ইউনিভার্সিটি কলেজ অফ মেডিসিন করা হোক। তার উত্তরে স্বাস্থ্যমন্ত্রী মহাশয় ১৯৬৫ সালে বলেছিলেন টু আরলি টু ডিসাইড। সরকার ১০ বৎসরের জন্য এটা নিয়েছেন অর্থাৎ—১৯৫৮ সাল থেকে ১৯৬৮ সাল পর্যন্ত—সরকারের বর্তমান আইনের আওতার মধ্যে এটা আছে—তারপর এটা বিবেচনা করা যাবে। কিন্তু আমি এই প্রসঙ্গে বলছি না ১৯৬৮ সাল হল ৪র্থ পরিকল্পনার মাঝামাঝি এবং সরকারকে নিশ্চয় এই decision আগে নিতে হবে। অর্থাৎ ১৯৬৮ সালের পর এই institutionকে পুরাপুরিভাবে নিতে হবে, না ১৯৬৮ সালে সরকারকে এটা ছেড়ে দিতে হবে। সরকারের হাতে যাবার পর R. G. Kar Medical College & Hospital-এ যথেষ্ট উন্নতি হয়েছে। এই প্রসঙ্গে আমাদের স্বাস্থ্যমন্ত্রী ও Health Secry-কে ধন্যবাদ দিচ্ছি। তাঁদের প্রচেষ্টাকে আমরা সাহায্য করেছিলাম। এই R. G. Kar-এর ৪।৫ বৎসরের মধ্যে অনেক কিছু উন্নতি হয়েছে। এরূপ অবস্থায় ১৯৬৮ সালে যদি বলা হয় যে এটা জনসাধারণকে দিয়ে দিলাম তাহলে জনসাধারণ যে সেটা চালাতে পারবে না একথা নিশ্চিত। সুতরাং সরকার যদি পুরোভাবে এটা নিয়ে নেন তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে এই হাসপাতালে প্রতি বেডে খরচা হয় ১২ টাকা ১০ পয়সা এবং মেডিকেল কলেজে খরচা হয় ১৯ টাকা ২০ পয়সা। সুতরাং এই ৭ টাকা বেশি হয় তাহলে এরূপ ৮০০ লোকের জন্য খরচ হয় ৫ হাজার ৬০০ শত টাকা।

[ 3-00—3-10 p.m. ]

৩৬৫ দিন হিসাব করলে দেখা যাবে, বর্তমানে তা হিসাব করা যাবেনা কাগজে কলমে, এই যে টাকার প্রভিশন ১৯৬৮ সালে, মিড্‌ফোর্থপ্লানে কোথা থেকে এত দিতে পারবেন, আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয় কোথায় এত টাকা পাবেন জানিনা। সেজন্য আমার মনে হয় আর জি করের ফেট সম্বন্ধে ডিসিশন নেওয়া ১৯৬৫ সালে ভাল ছিল। যখন ফোর্থ প্লান ওয়াজ ইন দি মেকিং। যাই হোক আর জি করের কপালে যা আছে দেখা যাবে। আমার মনে হয় এই সম্পর্কে ১৯৬৮ সালের আগেই বিবেচনা করার সুযোগ ছিল এবং আছে। এই সম্পর্কে আমি আর একটা কথা বলি। সেটা হচ্ছে মেডিক্যাল কলেজে রোগীরা গড়ে ১১ দিন থাকছে আর জি করে থাকছে ১৮ দিন। সেখানে হয়ত এমন কথা হতে পারে আর জি করে বোধ হয় ব্যারাম ভাল হতে বেশী সময় নেয়। এই সম্পর্কে আমি এস এস কে এম সম্পর্কেও বলি। এখনও যদি কোন রোগীকে জিজ্ঞাসা করা যায় আপনি কোন হাসপাতালে যাবেন, তিনি বলবেন পি জি তে যাবো, এখনও লোকে এস এস কে এম-কে পি জি সেই পুরাণো নামেই চেনে, তার কারণ হচ্ছে এস এস কে এম সম্পর্কে একটা দুর্বলতা আছে। সেখানে গড়ে রোগীরা ১৯'৪ দিনের বেশী থাকে, আর জি করের চেয়েও বেশী থাকে। সুতরাং আর জি করে ভাল চিকিৎসা হয়না এটা যুক্তি হিসাবে টেকেনা। আমি মনে করি এই যে দিন বেশী লাগে তার কারণটা হচ্ছে উল্টো। সেখানে ইনভেষ্টিগেশন আরও ভাল করে হয়। সেদিক থেকে আর জি করে এবং এস এস কে এম-এ ভাল করে ইন্‌ভেষ্টিগেশন হয় এটাই বলা যায়।

পরিশেষে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে আজকে যে বাজেট উপস্থিত করেছেন তার প্রতি সমর্থন জানিয়ে, বিশেষ করে গ্রামাঞ্চলে জল, খাবারের বন্দোবস্ত করেছেন বলে তাঁকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুরেন্দ্র নাথ মাহাতো:** মাননীয় চেয়ারম্যান মহাশয়, যে ব্যয় বরাদ্দ আজকে মন্ত্রী মহোদয় উপস্থাপিত করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। ১৯৪৭-৪৮ সালে এই স্বাস্থ্য দপ্তরের ব্যয় বরাদ্দ হল প্রায় ৩ কোটি টাকা। গত বছরে এই খাতে বরাদ্দ হয়েছিল ১৯ কোটি টাকা এবং বর্তমান সালে বরাদ্দ হয়েছে প্রায় ২১ কোটি টাকা। ধাপে ধাপে এই ব্যয় বরাদ্দের পরিমাণ বেড়ে যাচ্ছে। স্বাস্থ্য কেন্দ্র স্থাপনও বেড়ে যাচ্ছে যথেষ্ট। বিশেষ করে আমি আমাদের ঝাড়গ্রাম মহকুমা সম্পর্কে বলতে পারি ১৯৪৭ সালে ৩টি জেলাবোর্ড ডিস্‌পেন্সারী ছিল, এই কয় বছরে এই

মহকুমার মধ্যে বিভিন্ন ব্লকে বিভিন্ন থানায় সাবসিডিয়ারী হেল্‌থ সেণ্টার এবং প্রাইমারী হেল্‌থ সেণ্টার প্রায় ২৬টি স্থাপিত হয়েছে এবং ৩.৪টি স্বাস্থ্য কেন্দ্র স্থাপনের ব্যাপার বিবেচনাধীন আছে।

যেসব জায়গায় স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয়েছে সেগুলো জনসাধারণের নির্বাচিত এবং মনোনীত স্থানে হলেও কয়েকটি জায়গায় বিশেষ গণ্ডগোল হয়েছে। এই সম্বন্ধে আমি একটা ঘটনা বলতে চাই। বালিগরিয়া নয়াগ্রাম ব্লকে প্রায় ১০ বছর ধরে পরীক্ষা নিরীক্ষা চলছে এবং স্থানীয় জনসাধারণের প্রায় শতকরা ৯০জন বলছে বালিগরিয়ায় হোক, কিন্তু থানার কয়েকটি লোক যারা শতকরা ৭।৮ জনও হবেনা তারা বলছে নয়াগ্রামে স্থাপিত হোক। আমরা মহকুমার ৪ ৫ জন এম. এল. এ. ৪ ৫ বছর আগে যখন মন্ত্রীমহাশয়ের সঙ্গে সাক্ষাত করেছিলাম তখন তিনি বলেছিলেন বালিগরিয়ায় স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হবে যদি জল পাওয়া যায়। আজ ২।৩ বছর হয়ে গেল পরীক্ষা নিরিক্ষা হয়ে গেছে এবং বলা হয়েছে জল পাওয়া যাবে। কিন্তু দুঃখের বিষয় এখন বলা হচ্ছে পার্মানেণ্ট ব্লক যেখানে স্থাপিত হবে সেখানে থানা হেল্‌থ সেণ্টার স্থাপিত হবে। তাহলে এত পরীক্ষা নিরীক্ষার কি প্রয়োজন ছিল? যেখানে জল পাওয়া যাবে সেখানে ব্লক অফিস স্থাপিত হবে এবং ২৩-২-৬৬ তারিখে সাইট সিলেকসন হয়ে গেছে এবং বলা হয়েছে বালিগরিয়ায় ব্লক অফিস স্থাপিত হবে। কাজেই আমি অনুরোধ করছি সেই হেল্‌থ সেণ্টার যেন স্থাপিত হয়। এটা একটা অবহেলিত থানা এবং এটা স্থাপিত না হবার জন্য এখানকার অধিবাসীরা ১৯৫১ সালে উড়িষ্যা প্রদেশের সঙ্গে অন্তর্গত হতে চেয়েছিল। তারপর সরকারের লক্ষ্য পড়েছে এবং কিছু কিছু রাস্তাঘাট হয়েছে। কাজেই এখন যদি এখানে হেল্‌থ সেণ্টার হয় তাহলে সেখানকার লোকের অত্যন্ত সুবিধা হবে। তারপর, উদলচেড়া হাসপাতালের নির্মাণকার্য ১০।১২ বছর হোল সমাপ্ত হয়েছে কিন্তু জলাভাবে চালু করা হচ্ছেনা। হেল্‌থ বিভাগের ডাইরেক্টর সেখানে গিয়ে দেখলেন, জলের সন্ধান করলেন এবং দূরে জল পাওয়া যাচ্ছে, খরচ বেশী একথা বলে এসেছেন। সেই গ্রামে ২০০ লোক বাস করে যারা জল পাচ্ছে এবং সেখানে ডাক্তারখানায় যে গার্ড আছে তিনি এবং তার ছেলেমেয়েরা যদি সেখানে জল পান তাহলে এই যে ৪।৫ জন কর্মচারী থাকবেন তাঁদের পক্ষে জল পাওয়া সম্ভব হবেনা এটা আমি বিশ্বাস করিনা। কাজেই অনুরোধ করছি উদলচেড়া হাসপাতাল যেন চালু করা হয়। তারপর আমাদের জন্ম সংখ্যা যে বেড়ে চলেছে এটা আরও ২।৪ জন বক্তৃতা বলেছেন এবং এটা অত্যন্ত চিন্তার কথা। এই জন্ম সংখ্যা ১৯৪৭।৪৮ সালের পর থেকে যেভাবে বেড়ে চলেছে তাতে আমাদের খাদ্য সমস্যা একটা বিরাট সমস্যারূপে দেখা দিয়েছে। ১৯৪৭ সালে পশ্চিমবাংলায় ১ বর্গমাইলে যেখানে জনসংখ্যা ছিল প্রায় ৫০০, আজ সেটা বাড়তে বাড়তে হয়েছে ১ হাজার। মৃত্যুসংখ্যা যেখানে ছিল হাজারে ১৮ জন, আজ সেটা কমতে কমতে হয়েছে ৮ জন এবং জন্ম সংখ্যা যেখানে ছিল ২০জন, আজ সেটা বাড়তে বাড়তে ৩০জনে ঠেকেছে।

[ 3-10—3-20 p.m. ]

সেইজন্য আমি বলছি—এখানে জন্ম হার নিয়ন্ত্রণ করা একান্ত প্রয়োজন। সেটা আমাদের সরকার গ্রহণ করেছেন এবং কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রীও বলেছেন শতকরা ৫০ ভাগ আমাদের জন্ম হার কমাতে হবে।

এই সম্পর্কে আমি বলতে চাচ্ছি যে থানা হাসপাতালে, মহকুমা হাসপাতালে এবং জেলা হাসপাতালে, সেখানে জন্ম নিয়ন্ত্রণী চিকিৎসার বিশেষ বিশেষ ব্যবস্থা রয়েছে। কিন্তু পল্লীগ্রামেও এর ব্যবস্থা প্রসার করা একান্ত দরকার। আমি পল্লীগ্রামের কয়েকটি জায়গার কথা, স্বাস্থ্য বিভাগের কর্মচারীদের সঙ্গে দেখা করে বলেছিলাম, তাঁরা বলেন যে এ সম্পর্কে তাঁরা আপ্রাণ চেষ্টা করছেন। আমার মেদিনীপুর জেলায় সি. এম. ও. আছেন, তাঁর সঙ্গে আমি দেখা করি তিনি বলেন যে আমাদের মহকুমার বিভিন্ন জায়গায় এই পরিকল্পনাকে সার্থক করে তোলবার জন্য আপ্রাণ চেষ্টা করা হচ্ছে। দেশবাসী, সাধারণ লোক, জনসাধারণ, তাঁরা সবাই আগ্রহী ও

একমত, যে এই পরিকল্পনাকে যাতে সার্থক করা যায় তার জন্ম আমাদের সকলের চেষ্টা করা উচিত। সেইজন্ম স্বাস্থ্য মন্ত্রী মহোদয়াকে অনুরোধ জানাচ্ছি যে সহরে যেমন এই পরিকল্পনাকে সার্থক করবার জন্ম চেষ্টা করে চলেছেন, তেমনি পল্লীগ্রামেও এই পরিকল্পনাকে সার্থক করবার জন্ম চেষ্টা করা উচিত। এই বলে আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন ক'রে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র** : মাননীয় সভাপতি মহাশয়, আজকে মাননীয়া স্বাস্থ্য মন্ত্রী মহাশয়া যে বাজেট এখানে উত্থাপন করেছেন, আমি সেই বাজেট সর্বান্তঃকরণে সমর্থন করি।

ভারতবর্ষে সবগুলি প্রদেশের মধ্যে বাংলা দেশের যে কয়টি বিভাগে উন্নতি দেখা গিয়েছে তার মধ্যে স্বাস্থ্য বিভাগ একটি অন্যতম বিভাগ। এটা অস্বীকার করবার উপায় নেই এবং আমরা নিজেরা অনুভব করি যে এর যথেষ্ট উন্নতি হয়েছে, তা এই বইখানা দেখলেই বোঝা যায়। হাসপাতালে বেড্ বৃদ্ধি হয়েছে, মাথা পিছু খরচও বেড়েছে। বাজেটে যে percentage টাকা খরচ করা হচ্ছে, তা ভারতবর্ষের মধ্যে সর্ব প্রথম এবং মাথা পিছু খরচ ভারতবর্ষে চতুর্থ। সব দিক দিয়ে উন্নতি হচ্ছে। আমি পূর্বতম মন্ত্রীদের নিন্দা করতে চাই না। কিন্তু বর্তমান মন্ত্রী মহোদয়া ভার নেওয়ার পর এবং বর্তমান সচিব যিনি আছেন, তাঁর আসবার পর স্বাস্থ্য বিভাগের administrative control ও administration এর যথেষ্ট উন্নতি হয়েছে, সে বিষয় কোন সন্দেহ নাই। এটা আমরা উপলব্ধি করি এবং আমরা সকলেই স্বীকার করি যে আগেকার ডাক্তার, নার্স ও কর্মচারীদের মধ্যে যে সমস্ত অভিযোগ হতো, বা নানা রকম যে সব কথা আসতো সেগুলি আস্তে আস্তে কমছে। এটাও যে সত্যি তা আমরা সকলে অনুভব করছি। কিন্তু কতকগুলি বিষয় আমাদের যেগুলির দিকে কিছু হয়নি, বা যে দিকে এখন দৃষ্টি দেওয়া দরকার, সেই কতকগুলি বিষয়ের দিকে আমি মাননীয়া মন্ত্রী মহাশয়ার দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয়া মন্ত্রী মহোদয়া অন্যান্য সব বিষয় উন্নতি করলেও এই ডাক্তারী পড়ানর ব্যাপারে খুব বেশী উন্নতি করতে পারেননি গত ১৮ বছরের মধ্যে। তিনি এখানে একটা কথা বলেছেন যে আগে খুব ভাল second division এর ছাত্র, যাদের মেডিকেল কলেজে ভরতি করা হয়ে থাকতো, তা বর্তমানে বন্ধ করে দেওয়ার ফলে ভাল ফল পাওয়া গিয়াছে, ডাক্তারী পাশের খুব ভাল result হয়েছে। তিনি বোধ হয় মনে করছেন যে ভাল ছাত্র ডাক্তারীতে ভরতি করলে খুব ভাল result হয়, তারা ডাক্তারীতে খুব পণ্ডিত হবে, ভাল ভাল ডাক্তার হবে। এই ব্যাপারে আমি তাঁর সঙ্গে এক মত নই। কারণ আমরা অনেক সময় দেখেছি যে বহু ভাল ভাল পাশ করা ছাত্ররা ডাক্তারীতে ভরতি হয়েও সেখানে ভাল result করতে পারে না বরং যারা খারাপ ছাত্র, তারা ডাক্তারী শাস্ত্রে উন্নতি লাভ করছে।

এটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে ভাল ছাত্র ভরতি করে থাকলেও ছাত্রদের পড়ার সীট্ কিছু বৃদ্ধি করতে পেরেছেন বলে আমার মনে হয় না। আগে যে কয়টি সীটে ছাত্র ভরতি হতো—তার থেকে সামান্য মাত্র বৃদ্ধি হয়েছে এই ১৮ বছরে। কিন্তু সেই অনুপাতে জনসংখ্যা অনেক বেড়েছে, ছাত্রদের শিক্ষার সুযোগ অনেক বেড়ে গেছে, হাই স্কুলের সংখ্যা বেড়েছে, মালটী পারপাস্ হাই স্কুলের সংখ্যা যে অনুপাতে বেড়েছে, সেই অনুপাতে ডাক্তারী পড়বার সুযোগ বৃদ্ধি হয় নাই। ভাল ছাত্ররা ডাক্তারী পড়বে পড়ুক, তারা ভরতি প্রথম সুযোগ পাবে—তাতেও কারো আপত্তি নাই। কিন্তু যারা নিজের সামর্থ্যে সরকারী সাহায্য না নিয়ে পড়তে চায়—তাদের সেই সুযোগ করে দেওয়া উচিত।

উত্তরবঙ্গে একটি মেডিকেল কলেজ স্থাপনের জন্য বহুদিন থেকে আবেদন নিবেদন চলে আসছে, বহু আন্দোলন করে আসছে, বলে আসছে কিন্তু প্রতিবারই আমরা শুনে আসছি মেডিকেল কলেজ উত্তরবঙ্গে হবে। অথচ আজ পর্যন্ত তা হচ্ছে না। স্বাস্থ্য মন্ত্রী মহোদয়া

অবিলম্বে উত্তরবঙ্গে একটি মেডিকেল কলেজ স্থাপন করে সেখানকার ছাত্রদের ডাক্তারী পড়বার সুযোগ বৃদ্ধি করবার ব্যবস্থা করুন। এই অনুরোধ তাঁকে জানাচ্ছি। উত্তরবঙ্গের ছাত্ররা যাতে দক্ষিণ বঙ্গের ছাত্রদের সঙ্গে সমান তাল রেখে চলতে পারে তার সুযোগ করে দিন। তাদের সকল দিক দিয়ে সুযোগ সুবিধা কম, তারা চিরকাল অগ্রসর ছিল। আমি অনুরোধ করবো উত্তরবঙ্গের ছাত্ররা যাতে বেশীর ভাগ সুযোগ সুবিধা পায় ডাক্তারী পড়তে এবং ভরতি হতে।

তারপর হাসপাতালের যথেষ্ট উন্নতি করে থাকলেও administration এর যথেষ্ট উন্নতি হলেও হাসপাতালে কতকগুলি দুর্নীতি সে ছোটই হোক, আর বড়ই হোক তা আজ পর্য্যন্ত হাসপাতালে রয়ে গেছে। সেগুলি অবিলম্বে দূর করা প্রয়োজন। সহরের হাসপাতালে ভরতির ব্যাপারে অনেক দুর্নীতি রয়েছে। হাসপাতালের D. M. O. এর পোষ্ট আপনারা practising করেছেন, আগে D. M. O. কে না দেখালে হাসপাতালে ভরতি হওয়া যায় না। অনেক ভাল D. M. O.-ও আছেন সে বিষয়ে সন্দেহ নাই। কিন্তু তাঁর appreciation নাই। D. M. O.-কে টাকা বা ফি না দিলে কোন রোগী দিনের পর দিন ভরতি হয় না। আমি দেখেছি যাদের হাসপাতালে ভরতি হওয়া একান্ত দরকার চিকিৎসার জন্য, সে রকম রোগীও টাকা না দিলে ভরতি হয় না। আর C. M. O. পোষ্ট non-practising করেছেন। হাসপাতালের সঙ্গে তার কোন যোগাযোগ নাই—কেরানীর কাগজে সই করতে তার সময় কাটে যিনি ডাক্তারী প্রায় ভুলে গেছেন। আর D. M. O.-র পোষ্টটা করেছেন practising, সেখানে টাকা না দিলে কেউ হাসপাতালে ভরতি হতে পারে না। বেশীর ভাগ ক্ষেত্রে এই রকম জিনিষ আমি দেখেছি।

আর একটা জিনিষ আছে আমি একটা রোগীকে হাসপাতালে ভরতি করেছি আমি জানি তাকে রোজই খুচরা পয়সা দু-চার আনা দিয়ে আসতে হয়। কিছু কিছু পয়সা না দিলে বেড-প্যান পাওয়া যায় না। ডাক্তারকে বললে তিনি বলেন আমায় আমি কিছু বলতে গেলে ওরা স্ট্রাইক করবে। আমরা দেখতে পাই আমাদের দেশের বহু লোক চাকরী পায় না, আমার সামনে বিহারী লোক তারা রোগীকে অপমান করেছে। আমি বলিলাম বাংলাদেশের লোককে চাকরী দিলেই আর স্ট্রাইক করবে না। তবে পয়সা না দিলে রোগী বেড্ প্যান পায় না। দু-আনা না দিলে urinal পাবে না। এদিকে সরকারকে দৃষ্টি দিতে অনুরোধ করি।

আর একটা কথা বলতে চাই—একটি Subsidiary হাসপাতালের গ্রাজুয়েট ডাক্তার—তার বিল পাস করবার জন্য আসতে হবে C. M. O.-এর অফিসে, এই C. M. O.-এর হেড্ ক্লার্ক হচ্ছেন Accountant মালিক, তিনি বিল পাস করাবেন কি করাবেন না। একটা নার্সকে যদি ছুটি নিতে হয়—তাহলে তার জন্য তাকে দু-টাকা দিতে হবে। আর যদি একটা T. A. বিল পাস করাতে হয় তা হলে চার টাকা দিতে হবে। এটা বাঁধা নিয়ম। মন্ত্রী মহোদয় গোপনে এই সম্পর্কে খবর নিয়ে জানতে পারবেন। এটা শুধু মাত্র কোন একটা জেলার ব্যাপার নয় সমস্ত জেলাতে এই ধারা চলছে। এমন কি বড় বড় ডাক্তারদেরও T. A বিল পাস করাবার জন্য টাকা দিতে হয়, টাকা না দিলে বিল পাস হয় না, এটা সত্য ঘটনা।

[ 3-20—3-30 p.m. ]

প্রতি জেলাতে এমন কি যারা বড় বড় ডাক্তার তাদের T. A. বিল পাস করাতে Head Clerk-কে টাকা না দিলে পাস হয় না। এটা সত্য ঘটনা জিজ্ঞাসা করে দেখতে পারেন। এমন কি নার্সদের নানা ভাবে অত্যাচার করবার চেষ্টা করেন এই সব clerk যারা থাকেন। আজকে তারা বলছেন একটা B. D. O. গেজেটেড অফিসার সে নিজের বিল পাস করাতে পারে, নিজের pay draw করাতে পারে। Primary Health Centre-এর ডাক্তার একজন গেজেটেড অফিসার সে কেন তার অফিসের subordinate কর্মচারীদের বিল draw করতে পাস

করতে পারবে না। তাঁকে কেন সেগুলি নিয়ে যেতে হবে accountant-এর কাছে? এটা চিন্তা করে দেখা দরকার কি ভাবে এটা বন্ধ করা যায়। অনেক nurse-কে বলতে শুনেছি ছোট clerk-কে চার টাকা দিয়ে এলাম নতুবা আবার কবে জানিনা ছুটিটা পাব। কর্মচারীরা গাল খায় না, গাল খায় সরকার। এদিকে দেখতে মন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাই।

আর একটা সবচেয়ে দুঃখের কথা হচ্ছে এই যে Hospital ambulance যারা চালায় তারা কি বেতন পায় জানি না। Ambulance ডাকলে ambulance-এ রোগী আনলে তাকে কিছু বকশিস না দিলে উপায় নেই। এটা কেন হবে, এটা খুব দুঃখের কথা। তারা হয়ত ill paid, দুঃখী লোক, তাদের কিছু বেতন বাড়িয়ে দেওয়া হোক—এই হচ্ছে আমার কথা। একটা কথা মাননীয় মন্ত্রীর কাছে প্রায়ই শুনতে পাই যে—আমরা গ্রামে গ্রামে যক্ষা রোগীর চিকিৎসার ব্যবস্থা করেছি। কি ব্যবস্থা হয়েছে জানি না। আমি তো দেখতে পাই রোগীকে আট মাইল দূরের Primary Health Centre এ injection দিতে নিয়ে যেতে হয়। আমার বাড়ীর পাশের রোগীর কথা জানি তাকে নিয়ে যাওয়া যায় না, অথচ বাড়ীতে গিয়ে চিকিৎসাও হয় না। শেষ পর্য্যন্ত হাসপাতালের ওষুধের আশা ছেড়ে দিয়ে Red Cross থেকে ওষুধ দিয়ে চিকিৎসা করা হল, অবশ্য শেষ পর্যন্ত রোগী বাঁচল না। আরও কি করে decentralised way-তে ঘরে ঘরে চিকিৎসার ব্যবস্থা করা যায় সেটা চিন্তা করে দেখতে হবে। আমাদের অনেক Primary Health Centre হয়েছে, তার অনেকগুলিতে electrification হয়েছে। ইচ্ছা করলে সেই সব centre এ chest clinic করা যায় এবং তাতে হাসপাতালে দৌড়াতে হয় না। আমার জেলা মালদা জেলার কথা বলছি। একটা গ্রামে কোন লোকের T. B. হলে তাকে আসতে হবে Sadar Chest Clinicএ দেখাতে হবে। সেখান থেকে date দেওয়া হবে, তুমি একদিন X-ray করতে আসবে। তারপর X-ray করার পর আমার date দেওয়া হবে অমুক দিন আসবে তোমার থুথু পরীক্ষা করা হবে। কথা হচ্ছে তার এইভাবে আসবার ক্ষমতা থাকে না, যদি বা এল, এলে সহরের হোটেলে খেল এবং সব জায়গায় রোগের বীজাণু সংক্রামিত হল। আমি বলতে চাই যেখানে Primary Health Centre হয়েছে এবং electrification হয়েছে সেখানে subsidiary health visitor রাখা দরকার। তারা গ্রামে গ্রামে গিয়ে চিকিৎসার ব্যবস্থা করবেন। ঘরে চিকিৎসা করছি বলে রোগীকে আট মাইল পথ আসতে বলা চিকিৎসার প্রহসন ছাড়া আর কিছু নয়। পরিশেষে আমি আশা করব যে উত্তরবঙ্গের ছেলেদের medical education-এর জন্য জলপাইগুড়িতে একটা Medical College শীঘ্রই চালু করা হবে।

গ্রামে চক্ষু চিকিৎসার ব্যবস্থা মোটেই ভাল হচ্ছে না সদর হাসপাতালে একটা ডাক্তার থাকে, তাতে বছরে একশ'টি পেসেন্টেরও অপারেশন হয়না, কারণ বেড খুব কম। আমরা নিজেরা ক্যাম্প করে অন্ধ লোককে দিয়ে চক্ষু চিকিৎসার ব্যবস্থা করেছি কিন্তু সরকার সারা বছরে যেভাবে চক্ষু অপারেশনের ব্যবস্থা করেছেন তাতে এ বিষয়ে মন্ত্রীরা যদি আমাদের সঙ্গে আলোচনা করেন তাহলে আমরা বলতে পারি কিভাবে আরো সুযোগ দেওয়া যেতে পারে। তারপরে আমাদের সব চেয়ে যেটা বড় অভিযোগ সেটা হচ্ছে ড্রিংকিং ওয়াটার সোর্স সম্বন্ধে। এখানে মন্ত্রী মহাশয় বক্তৃতা দিয়ে বললেন যে অনেক ড্রিংকিং ওয়াটার সোর্স বেড়েছে, এটা ঠিকই কিন্তু সঙ্গে সঙ্গে আবার অনেক সঙ্কটও হয়েছে সে হিসাব উনি দেননি। কতগুলি নূতন করেছেন সেটা বলেছেন কিন্তু কতগুলি খারাপ হয়েছে সেটা বলেননি। আমি যখন প্রথমে বিধান সভায় নির্বাচিত হয়ে আসি তখন আমার কনষ্টিটিউয়েনসিতে খারাপ টিউব অয়েলের সংখ্যা ছিল ৩৩টি, আজকে আমার সেই কনষ্টিটিউয়েনসিতে খারাপ টিউব অয়েলের সংখ্যা হচ্ছে ৭৭টি। আমাদের পরলোক গত স্বাস্থ্য মন্ত্রী ডাঃ জীবন রতন ধরের আমল থেকে আজ পর্যন্ত সেখানে ১০টি টিউব অয়েলও মেরামত করতে পারেনি। কেন পারেননি? এদিকে হেলথ মিনিষ্টার এবার একটা সুযোগ গ্রহণ করেছেন যে তাঁরা এবারে এর সমস্ত ভার জেলা পরিষদের হাতে দিয়েছেন। জেলা পরিষদের হাতে ভার দিয়েছেন মুখে বলছেন ঠিকই কিন্তু চাবি কাঠিটি সরকারের

হাতে রয়েছে, বাক্সটি আমাদের হাতে দিয়েছেন। এই এ্যানোম্যালি কেন? সমস্ত কন্ট্রোল এখানে রাখা হচ্ছে সরকারের হাতে। আর একটা কথা হচ্ছে, আমি আগেই বলেছি এবং আমরাও জানি একটা টিউব অয়েল আগে ১০ বছর চলতো কিন্তু আজকে একটা টিউব অয়েল এক বছরেই খারাপ হয়ে যায়। কেন যায়? আগে যে ষ্ট্রেনার ভাল ছিল এখন সেটা এত তাড়াতাড়ি নষ্ট হয় কেন? ষ্ট্রেনারের ব্যাপারে যখন টেনডার কল করা হয় তখন লোয়েষ্ট টেনডারটা এ্যাকসেপ্ট করা হয়। এতে সস্তায় ষ্ট্রেনার পাওয়া যায় বটে কিন্তু তাড়াতাড়ি নষ্ট হয়ে যায় ফলে আমরা পেনি ওয়াইজ পাউণ্ড ফুলিস হচ্ছি, এক বছরে টিউব অয়েল নষ্ট হয়ে যাচ্ছে। কনট্রাকটারকে পয়সা দিচ্ছি, লোকের সুবিধা হচ্ছে, কাগজে কলমে বলা হচ্ছে যে আমরা অনেক সোর্স বাড়িয়েছি কিন্তু কার্যতঃ দেখা যাচ্ছে যে লোকেরা যে টিউব অয়েল থেকে জল নিতো সেই টিউব অয়েল খারাপ হবার ফলে তারা সরকারকে গালাগালি করছে এবং এই গালাগালি ফলটা শেষ পর্যন্ত নির্বাচনের সময় কোন্ বাক্সে ভোটটা দেবে তার পরিচয় তখনই পাওয়া যাবে। আজকে যদি সরকারকে বেশী গালাগালি করে থাকে তা করেছে ওয়াটার সোর্স, টিউব অয়েল মেরামত হয়নি বলেই করেছে। সেজন্য আমি এদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং জেলা পরিষদের হাতে ভার দিয়েছি বলে তিনি নিশ্চিন্ত হয়ে না থেকে চাবি এবং বাক্স দুটোই যেন এক সঙ্গে জেলা পরিষদের হাতে দিয়ে দেন। আশা করি আমাদের এই কথাগুলি তিনি বিশেষভাবে বিবেচনা করে দেখবেন।

[ 3-30—3-40 p.m. ]

**শ্রীদয়ারাম বেরী :** চেয়ারম্যান মহোদয়, আজকে যে ব্যয় বরাদ্দ আমার হেল্থ মিনিষ্টার এখানে উপস্থাপিত করেছেন তা আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি আজকে এই কথা বলতে চাই অন্য লোকে যে কথা বলে দিয়েছে তা ছাড়াও অন্য কথা বলব। আমার কনষ্টিটিউয়েনসিতে ২ লক্ষ লোকের নিবাস, সেখানে একটা হাসপাতালও নেই। সেখানকার রোগীকে নিয়ে যেতে হয় চন্দননগরে। রোগীর অবস্থা যদি খুব খারাপ হয় তাহলে অনেক রোগী রাস্তায় মারা যায়। অনেক বছর ধরে শুনছি যে সেখানে জমিও ঠিক হয়ে গেছে হাসপাতালের জন্য। আমার মিউনিসিপ্যালিটি ৫০ হাজার টাকা দানও সরকারকে দিয়েছেন, তা সত্বেও এখনও সেখানে হাসপাতাল হয়নি। আমি ১৯৫৮ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত এই ১০ বছর ধরে ২/৪ শত বার ধ্যান আকর্ষণ করেছি কিন্তু ধ্যান আকর্ষিত হয়নি। এটা মোটেই জানা যায়না যে আমার হেল্থ ডিপার্টমেন্ট আছে কিনা। ওখানে পক্স বা অন্যান্য সংক্রামক বেমারির জন্য কোন ব্যবস্থা নেই। আর ভেজালের কথা যে এসেছে সব থেকে বড় যে বাঁচাবার উপকরণ ওষুধ সেই ওষুধে ভেজাল সব চেয়ে বেশী আছে। আমার ফ্রেণ্ড বড় বড় ডাক্তার, তাঁরা আমাকে বার বার বলেছেন যে আপনি ওখানে আছেন, সবাই আপনার সম্মান দেয়, আপনি বয়োবৃদ্ধ লোক, এইসব যে হচ্ছে এরজন্য আপনার গভর্নমেণ্ট কিছু করছেন না কেন? এখানে আমাদের যে হেল্থ মিনিষ্টার তিনি কিন্তু রোগা মানুষ নন, হৃষ্টপুষ্ট লোক, আমি আশা করি যেরকম তিনি নিজে আছেন সেই রকম বাংলাদেশের স্বাস্থ্যের জন্য ভাববেন। তেলে ভেজাল, আর এমন কোন জিনিস নেই যাতে ভেজাল নেই। হয়ত ভগবানের তথ্য সর্ব ব্যাপক, আর ভেজালের তথ্য সর্ব ব্যাপক। এমন কোন জিনিস নেই যা আজকে ভেজাল ছাড়া আছে। আমি দেখছি যে সব জিনিসে ভেজাল হয়েছে, কেবল ভেজালে ভেজাল আজ পর্যন্ত হয়নি। ভেজাল সম্বন্ধে বিশেষ ধ্যান দেওয়া আমাদের কর্তব্য। আর একটা কথা বলি আমি যেখানে থাকি বরানগর, ১৯৫৬ সাল থেকে আজ পর্যন্ত আমাদের সম্মুখে একটা কাঁচা ড্রেন আছে যে কাঁচা ড্রেনের আগে দেড় ফুট ব্যাস ছিল এখন তা হয়েছে সাড়ে তিন থেকে চার ফুট। তাতে সর্বদা নোংরা জল থাকে, কোটি কোটি মশা উৎপত্তি হয় এবং তারা সেখানে বাংলা দেশের হেল্থ ডিপার্টমেণ্টের জয়গান করে। লোকে বলে কোথায় থাক বাবা, আমি বলি থাকি বরানগরে যেখানে মশার ডিপো, সেখান থেকে যদি সমস্ত জগতে মশা সাপ্লাই করা হয় তাহলেও সেখানকার মশা শেষ হবে না। আজ পর্যন্ত, আমার চীফ মিনিষ্টার এবং হেল্থ মিনিষ্টার যিনি স্বর্গে চলে গেছেন এবং এখন যাঁরা আছেন তাঁদের কাছে লিখছি কিন্তু মিউনিসিপ্যালিটি এবং

হেল্‌থ ডিপার্টমেন্ট কেউই সেই কাঁচা ড্রেনকে পাকা করেননি। এটা অত্যন্ত লজ্জার কথা। তারপর জলের কথা আমি বলছি। আমার বরানগরে জল খুব অল্প। টিউব অয়েল যা আছে সেগুলি অকেজো হয়ে পড়ে আছে, নিস্প্রাণ, তাকে প্রাণ দেবার ব্যবস্থা নেই, সেগুলি মরা ডেড বডির মত পড়ে আছে। আর জলের যে কি কষ্ট তা বলে শেষ করা যায়না, নটার পূর্বে ভাল জল আসেনা এবং তার পরে যে লাইন পড়ে সেই লাইন দেখার জিনিষ, ১২টা, ১টা পর্যন্ত তামাম ঘরের ভদ্রমহিলা, কুমারী, বৌরাণীদের বিরাট লাইন পড়ে যায়, সেই লাইন সম্পূর্ণ হয়না, জল চলে যায়।

জলের ব্যবস্থা বরানগরে একেবারে খারাপ। হাসপাতালের দুর্নীতির কথা যা উনি বলেছেন তা আমি সমর্থন করি। আর একটা কথা আমি বলতে চাই—দুধের কথা। আমি ঘোষপাড়ায় থাকি আমার আশপাশে যারা আছে তারা জল ছাড়া কেউ আজ পর্যন্ত ভাল দুধ বিক্রি করে না এইজন্য আমি হেল্‌থ মিনিষ্টারকে একটা কথা বলতে চাই যে আগে যারা মন্ত্রী ছিলেন তাঁরা ঘুরতেন জনতার অবস্থা দেখার জন্য। আপনারও উচিত যেখানে যেখানে এইসব জিনিস হচ্ছে সেখানে নিজে যাওয়া। মিনিষ্টার রূপে আপনি যাবেন জনসাধারণের রূপে আপনি যাবেন—এই কয়টি কথা বলে আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করছি।

**শ্রীমতী পুরবী মুখোপাধ্যায়ঃ** মাননীয় সভাপতি মহাশয়, এখানে অনেকক্ষণ ধরে বাজেট বরাদ্দ নিয়ে অনেক আলোচনা হয়েছে এবং খুব ভাল ভাল আলোচনা হয়েছে। আমি কয়েকটির শুধু জবাব দেব। সময় কম। ডাঃ অনাথবন্ধু রায় যিনি এই দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন তিনি বাজেট সম্পর্কে খুব সুন্দর কয়েকটা কথা বলেছেন। আমি শুধু তার মধ্য থেকে কয়েকটা বক্তব্য বেছে নিয়েছি। এখানে আমি ফ্যামিলি প্ল্যানিং সম্পর্কে ডাঃ অনাথবন্ধু রায় যে কথা বলেছেন তার জবাব দিচ্ছি। তিনি বলেছেন যে মাত্র ১৭ লক্ষ টাকা কেন ব্যয় বরাদ্দ ধরা হয়েছে যখন এটাকে ফার্ষ্ট প্রাইওরিটি প্রোগ্রাম বলা হচ্ছে এবং সত্যিকারের যখন এর ভেতর অনেক কাজ করবার আছে। মাননীয় সভাপতি মহাশয়, আমাদের এই হাউসের সদস্যদের বোধ হয় জানা আছে যে ফ্যামিলি প্ল্যানিং স্কীমটা হচ্ছে সেনট্রালী স্পনসোর্ড স্কীম—আমরা এতে যে ১৭ লক্ষ টাকা ধরেছি সেটা শুধু ষ্টেটের শেয়ার, আর ওঁরা দিচ্ছেন Centrally Sponsord Scheme, Outside Our State Ceilng ১ কোটি ১০ লক্ষ টাকা, এই প্রসঙ্গে তিনি বলেছেন যে নার্সদের দিয়ে কেন ইনজেকসন করছেন না। আমি তার উত্তরে বলবো আই ইউ সি ডি সমস্ত ক্ষেত্রে আমরা দিই না। মহিলারা চাইলেই দেওয়া হয় না—চিকিৎসকদের দিয়ে পরীক্ষা করে যেখানে তাঁদের পরীক্ষার ফলে দেখা যায় যে কোনরকম ডিফেক্ট নেই বা ভবিষ্যতে হবার সম্ভাবনা নেই সেখানে শুধু এই লুপ ইনসারসান করা হয়। নার্সরা কোয়ালিফায়েড নয় টু হ্যাণ্ড আউট এক্জামিনেশন। সেজন্য নার্সদের দিয়ে আমরা এই কাজ করাতে চাই না। ডাঃ রমেন দত্ত এই প্রসঙ্গে বলেছেন লেডী ডক্টরের অভাব রয়েছে বলে যতটা আই ইউ সি ডি ইনসারসান বেশি হত পারতো তা হতে পারছে না। এটা ঠিকই যে গ্রামাঞ্চলে অনেক বাধা আছে এবং আমরা বিভিন্ন জেলায় মহিলা ডাক্তার পাঠিয়ে যদি লুপ ইনসারসান করতে যাই তাহলে অনেক বছর লেগে যাবে। কারণ আমাদের মহিলা ডাক্তারের সংখ্যা খুব কম আছে। তবে উনি যেটা বলছেন যে ক্যাম্প করে সপ্তাহে একদিন যদি বন্দোবস্ত করা যায়—অমরা এক্সপেরিমেন্ট ইতিমধ্যেই সুরু করেছি। আমরা ডিস্ট্রিক্ট হেডকোয়ার্টার যেটা এমন কি কোলকাতার রাইটার্স বিল্ডিংসে আমাদের যে ডাক্তারেরা রয়েছেন সুপারনিউমারারী ডিউটি হিসাবে বা অন্যান্য পোষ্টে যারা রয়েছেন সেই সব মহিলা ডাক্তারদের বিভিন্ন জেলায় ক্যাম্প করে আই ইউ সি ডি ইনসারশানের কাজে লাগিয়েছি। তবে সেটা মহিলা ডাক্তারদের দিয়া করানো সম্ভব নয়, কারণ তত সংখ্যক মহিলা ডাক্তার আমাদের নেই। ডাঃ সুনীল দাসগুপ্ত বলেছেন আই ইউ সি ডি ইনসারশানের পর দেখা যাচ্ছে কেসেস অব প্রেগনান্সি হচ্ছে এটা জানি না, তিনি যদি পার্টিকুলার কল জানাতেন বলতে পারতাম। তবে এমন হতে পারে যে প্রেগনান্সি থাকাতেই লুপ দেয়া হয়েছিল। এই রকম ঘটনা হয়েছে, অর্থাৎ একেবারে ফাষ্ট ষ্টেজ অব

প্রেগনান্সি যখন তখন হয়ত সেই রকম টেষ্ট করা হয়নি কিম্বা ভদ্রমহিলা বা ভদ্রলোক জানেন না। সামান্য কয়েকটা ক্ষেত্রে এটা দেখা গেছে এবং সেখানে জানামাত্র সেই লুপ অপসারণ করে নেয়া হয়েছে এবং উনি যে আশংকা প্রকাশ করেছেন ইনসারশান সম্পর্কে কিংবা লুপস সম্পর্কে এটা বৈজ্ঞানিকভাবে পরীক্ষিতভাবে সত্য এই I. U. C. D. insertion। সেজন্য আমরা তার উপর জোর দিয়েছি এবং আমাদের ক্ষেত্রে সুবিধা হচ্ছে এটা চিপেষ্ট। তারপর ডাঃ অনাথবন্ধু রায় আয়ুর্বেদ সম্পর্কে অনেকগুলি কথা বলেছেন।

[ 3-40—3-50 p.m. ]

মাননীয় সভাপতি মহাশয়, আপনার অবগতির জন্য বলছি তিনি জাতীয় আয়ুর্বেদ পরিষদের সভাপতি, অতএব সে দিক থেকে আয়ুর্বেদ সম্পর্কে তিনি যে কথা বলেছেন খুব অথরিটেটিভ এবং খুব জেনে শুনে সেটা তিনি বলেছেন, অভিজ্ঞতা সহকারে বলেছেন, সে কথাই আমি তা ধরবো। তিনি বলেছেন যে সব ড্রাগস ইমপোর্ট লাইসেন্সের জন্য এখানে নিয়া আসবার অসুবিধা হচ্ছে তার সাবসটিটুট বের করতে হবে এবং সাবসটিটুট বের করতে হলে ইনডেজেনাস মেথডে সে সব মেডিসিন তৈরী হতে পারে তার সম্বন্ধে পরীক্ষা নিরীক্ষা করা প্রয়োজন এটা আমরা বিবেচনা করছি এবং আমরা ইতিমধ্যে এটা জায়গায় জায়গায় রিসার্চ স্কীম সুরু করে দিয়েছি। একটা বৈদ্য শাস্ত্র পীঠে, ক্যালকাটা ইউনিভারসিটিতে এবং আরো অন্যান্য কলেজে করে'ছি। বৈদ্যশাস্ত্রপীঠে গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার আনুকুল্যে পার্মানেণ্ট রিসার্চ সেণ্টার হিসাবে কাজ করার একটু বাধা হয়েছে। কেন্দ্রীয় সরকার বলবে কাল যদি কোন পার্মানেণ্ট রিসার্চ সেণ্টার করতে হয় তাহলে শুধু রিসার্চের ব্যায়ভার নিলে এবং তার জন্য টাকা দিলেই হল, তারা বলছেন, সমস্ত হাসপাতাল নিয়ে নাও, তবে তোমাদের রিসার্চ করতে টাকা দেব। এ সম্বন্ধে আমরা শ্রীবিমলানন্দ তর্কতীর্থ মহাশয়, যিনি এই হাউসের সদস্য এবং ওখানকার অধিনায়ক তাঁর সঙ্গে কথা বলেছি এবং আমরা ব্যবস্থা করছি যে আমরা যদি গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়ার কাছে এই এ্যাসীওরেন্স দিই যে আমাদের হাতে থাকলে যে স্ট্যাণ্ডার্ডে হাসপাতাল চলবার কথা ঠিক সমান স্ট্যাণ্ডার্ডে বৈদ্য শাস্ত্রপীঠ নিজেদের হাতে রেখে তারা করবেন এবং তার জন্য বাড়তি টাকা আমরা দেব—এতে যাতে কেন্দ্রীয় সরকার রাজী হন তার জন্য আমরা চেষ্টা করছি এবং কথা ছিল গতকাল সোমবার ১৪ই তারিখে ডঃ সুশীলা নায়ারের এখানে আসবার কথা ছিল—তিনি, আমি এবং আমার দপ্তরের অফিসাররা সকলে মিলে ওখানে গিয়ে বৈদ্যশাস্ত্র পীঠে বসে সেটা দেখে সে সম্বন্ধে ডিসিসান নেব কিন্তু কোলকাতায় সাম্প্রতিক গোলযোগের দরুন তাঁর সময় হয়নি এবং আমরা আশা করছি এ সম্বন্ধে ফয়সালা তাড়াতাড়ি হবে। তিনি বলেছিলেন হারবেরিয়ান গার্ডেন নিশ্চয়ই এখানে করা উচিৎ। হিমালয়ান রেঞ্জে যে সমস্ত ঔষধ পাওয়া যায় সেগুলি সম্বন্ধে বিভিন্ন জায়গা থেকে রিসার্চ হচ্ছে। আমাদের এখানে যে হচ্ছে না তা নয় তবে সংসদের এখানে নিজেরা যাতে হারবেরিয়ান করতে পারি তার জন্য আপ্রাণ চেষ্টা করছি। আমরা যেখানে যেখানে জমি পাবার সম্ভাবনা আছে তাদের সকলকার সঙ্গে যোগাযোগ করেছি এবং শেষ পর্যন্ত যদি কোথাও না পাওয়া যায় তাহলে কাঁচড়াপাড়া টিবি হসপিটালের পাশে আমাদের নিজেদের যে জমি আছে সেখানে হারবেরিয়ান করবার চেষ্টা করবো। এ সম্পর্কে আমরা স্কীম তৈরী করেছি। জমিতে হাত দিলে যোগ্য অফিসার আমরা নিযুক্ত করবো শ্রীবিমলানন্দ তর্কতীর্থ মহাশয় এবং আরো অনেক কবিরাজের সঙ্গে আলোচনা করে। আয়ুর্বেদ পরিষদের সভাপতি মহাশয় যদি এ সম্বন্ধে বিভিন্ন স্কীম দাখিল করেন তাহলে ভাল হয়। দুঃখের বিষয় আয়ুর্বেদ পরিষদের যে কাজ করবার কথা ছিল, এই সমস্ত সম্বন্ধে তাঁদের যে প্রাথমিক দায়িত্ব ছিল সেগুলি সম্পর্কে খুব বেশি স্কীম আমাদের কাছে এসে পৌছায়নি। ডাঃ অনাথবন্ধু রায় বলেছেন মাত্র ১২ লক্ষ টাকা রেখেছেন কি কাজ এতে হবে। সত্যিকারের আমাদের টাকার অভাব আছে কিন্তু টাকার অভাব আছে বলে আমরা এসেনসীয়াল স্কীম বাদ দিচ্ছি না। আমি আয়ুর্বেদ পরিষদকে একথা জানাতে চাই এবং পূর্বেও জানিয়েছি যে আমাদের কাছে পরিকল্পনা এলে আমরা আমাদের বাজেট অ্যাড্ জাষ্টমেণ্ট করে নিশ্চয়ই তা গ্রহণ করবে, কারণ আয়ুর্বেদকে আমরা সরকার থেকে স্বীকৃতি দিয়েছি এবং সেই স্বীকৃতি শুধু মৌখিক স্বীকৃতি নয়—আয়ুর্বেদ পুনরুজ্জীবিত হোক্ এ আশা আমরা অত্যন্ত দৃঢ়ভাবে পোষণ করি এবং তার জন্য সক্রিয়ভাবে আমরা চেষ্টা করি।

তিনি বলেছেন আয়ুর্বেদ সংক্রান্ত আরও কেন হাসপাতাল ও dispensary তৈরী হচ্ছে না? এবং তিনি admission সম্বন্ধে বলেছেন, ভালো ছেলেরা আসছে না। আপনি এটা বিবেচনা করে দেখুন যতক্ষণ পর্যন্ত দেশের মানুষের মনে এই আস্থা আসবেনা ততক্ষণ কিছু হবে না। জানি সরকারী হাসপাতালে গেলে কিম্বা western medicine-এ যে treatment পেতে পারি ঠিক সেইরকম treatment কবিরাজদের দ্বারা confidence-এ যতক্ষণ না আসছে ততক্ষণ পর্যন্ত সরকার থেকে হাসপাতাল ও dispensary করলে দেশের উপকার হবে তা মনে করিনা। সরকারের যে হাসপাতাল ও dispensary রয়েছে সেখানে কিম্বা উনি বা সবচেয়ে আগে খোঁজ করেন western medicine-এর যেসব জায়গা আছে সেইসব পাশ্চাত্য চিকিৎসা ব্যবস্থায় admission নিতে। সেইসব না পেলে তারা negative approach যাচ্ছে, সেটা positive approach হওয়া দরকার। মানুষের মনের মধ্যে এই ধারণা আসুক যে আয়ুর্বেদ western medicine-এর চেয়ে ভাল। যদি এখন না হতে পারে অন্ততঃ সমান সমান যোগ্যতার সঙ্গে চিকিৎসা করতে পারবে এই confidence সরকার create করতে পারে না। এই confidence আয়ুর্বেদের যাঁরা চিকিৎসা করছেন তাঁদেরই রুগীর মনে এই বিশ্বাস সৃষ্টি করতে হবে এবং তবেই দেশের মানুষ চাইবে আয়ুর্বেদ হাসপাতাল ও dispensary হোক। কিন্তু তা যতক্ষণ না হচ্ছে ততক্ষণ সরকার থেকে dispensary করলে তাতে রুগী ভর্ত্তি বাড়বে না। এখানে admission-এর ব্যাপারে ভাল ছেলেরা কেন যাচ্ছে না এটা বিবেচনা করার কথা। আমরা সেখানে stipend scholarship দিয়ে ভালো ছেলেদের attract করতে চাই। আমরা নূতন করে syllabus পরিবর্তন করে নিয়েছি এবং আমরা এটা কেন্দ্রীয় সরকার, আয়ুর্বেদ পরিষদের সঙ্গে পরামর্শ করে বিবেচনা করে তাঁরা যে রকম ভাবে নির্দেশ দিয়েছেন সেই ভাবে করেছি। কিন্তু কথা হচ্ছে, ভাল ছেলেরা যদি না আসে তাহলে কাদের জন্য শিক্ষা ব্যবস্থা? ভাল ছেলেরা যে আসছে না এর জন্য এর একটা অর্থকরী দিক আছে। তাঁরা মনে করছেন আজকে কোন রকমে Medical College থেকে পাশ করে বেরুলে আমি যত সহজে চাকরী পাব কিম্বা private practice করতে পারব তত সহজে আমরা আয়ুর্বেদ পাশ করলে পাব না। কিন্তু এই confidence সরকার সৃষ্টি করতে পারেন না। এই confidence রুগীর মনে, দেশের মানুষের মধ্যে আয়ুর্বেদ সম্বন্ধে সবচেয়ে আগে করতে হবে যাঁরা আয়ুর্বেদ নিয়ে চিকিৎসা করছেন। আমি সেদিক থেকে তাঁকে বলব তিনি আয়ুর্বেদ পরিষদ মারফৎ এই confidence সম্বন্ধে যদি চেষ্টা করেন আরও বেশী করে প্রচারের ব্যবস্থা করেন তাহলে নিশ্চয় খুব ভাল হবে। সরকার থেকে আমরা এই কথা বলতে চাই আয়ুর্বেদ ও হোমিওপ্যাথি যাকে সরকার স্বীকৃতি দিয়েছেন তারা Western medicine-এর সঙ্গে সমান আসনে বসে সমান সুযোগ সুবিধার সঙ্গে কাজ করুন এটা আমরা নিশ্চয়ই চাই। এর প্রমাণ স্বরূপ যে মুহূর্ত্তে অষ্টাঙ্গ আয়ুর্বেদ কলেজ আমরা হাতে নিয়েছি সেখানে সঙ্গে সঙ্গে সেখানকার রুগীর খাদ্য ও রুগীর জন্য ব্যয় বরাদ্দ ছিল তা Medical College treatment-এর জন্য যা কিছু বা বিভিন্ন সরকারী হাসপাতালের জন্য diet ও medicine দিই ঠিক সেই একই rate-এ আমরা আয়ুর্বেদের এই কলেজকে দিচ্ছি এবং যে দুটো হাসপাতাল সেই সঙ্গে গ্রহণ করেছি সেই দুটো হাসপাতালে দিচ্ছি। সেদিক থেকে সরকারের কোন ত্রুটি হয়নি। আমরা research সম্পর্কে অত্যন্ত আগ্রহশীল এবং আমার মনে হয় আমরা এ সম্পর্কে একটা কোন রকম ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের সঙ্গে নিশ্চয় উপনীত হতে পারব। এ ছাড়া তিনি cancer treatment বিভিন্ন জেলা হাসপাতালে বিশেষ করে যেখানে যেখানে medical college তৈরী হয়েছে সেখানে করার কথা বলেছেন। বাঁকুড়া সম্মিলনী কলেজে আধুনিকতম চিকিৎসা ব্যবস্থা করার কথা তিনি বলেছেন Cancer Hospital-এ আমাদের এখন যে treatment-এর ব্যবস্থা আছে তাতে ৬০টি bed আছে চিত্তরঞ্জন ক্যানসার হাসপাতালে এর ২০টি bed Field Research unit হিসাবে চিত্তরঞ্জনের উপর থেকে করা হয়েছে চন্দননগরে ২৫টি bed খোলবার কথা—২০টি already খোলা হয়েছে এবং এর ব্যয় বরাদ্দের ভার আমরা গ্রহণ করেছি। এটা ঠিক cancer যে ভাবে বৃদ্ধি পাচ্ছে তার আমাদের cancer-এর bed আরও বাড়ান দরকার যার জন্য আমি প্রথমেই বলেছিলাম cobalt machine-এর সঙ্গে ৫০টি bed Medical College এ করবার ব্যবস্থা করছি।

[ 3-50—4 p. m. ]

তারপর ডাঃ রমেন দত্ত যেটা বলেছেন তাতে বিভিন্ন Sub-Divisional hospital-এ যদি আমরা cancer case এর চিকিৎসা করতে যাই তাহলে আমাদের মত treatment personnel নেই এবং এরজন্য আমাদের যে cobalt machine ইত্যাদি দরকার এগুলি অন্যান্য জায়গায় পাওয়া খুব শক্ত। ডাঃ রায় চেয়েছেন বাঁকুড়া সম্মিলনী medical college-এ হোক। আমাকে Dr. P K Ghua বললেন তিনি যখন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন তিনি এটা assurance দিয়েছিলেন যে এটা হবে। Cobalt machine আমরা বাংলাদেশে ২টি পেয়েছি—একটা চিত্তরঞ্জন হাসপাতালে আর একটা Medical College-এ আছে। আমরা আবার Electro Theropic unit শুনলাম এই মেসিন সংক্রে ভারতবর্ষে, বাংলাদেশে পাওয়া যায় না বিদেশ থেকে আনতে হয় এবং বিদেশের সাহায্য ও সহযোগিতায় এগুলি আসে। এগুলির অত্যন্ত import restriction আছে একর special fillings যেটা সেটা বাঁকুড়ায় করা সম্ভব হলে এর মেসিন পাওয়া গেলে আমরা নিশ্চয় করব। তবে আমার মনে হয় বাঁকুড়া ও কোলকাতার দূরত্ব এত কাছাকাছি যে যদি একটি মাত্র মেসিন পাই তাহলে সেটা প্রথমে North-Bengal-এ যাওয়া উচিত। কারণ সেখান থেকে রুগীদের এখানে আসা শক্ত তবে আমরা অগ্রাহ্য করছি না, কারণ বাঁকুড়া medical college একটা medical college, অতএব medical college-এ শিক্ষার জন্য, বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজে শিক্ষা দানের জন্য এরূপ একটা মেসিন থাকা উচিত এবং তার সঙ্গে cobalt মেসিন থাকলে রুগীদেরও উপকার হয়। কিন্তু সারা বাংলাদেশে যেখানে মাত্র আছে দুটি এবং সারা ভারতবর্ষে সংখ্যা অত্যন্ত অল্প তখন সব জায়গায় করবো বললে ধাপ্পা বাজী দেওয়া হবে। Shri Biren Maitra already ভোটের বাক্সের ভয় দেখিয়েছেন। তিনি কেন একথা বলছেন না, তার বাক্স ওলটপালট হতে পারে। ডাঃ রায়ের বক্তব্যের মোটামুটি জবাব হল, শ্রীঅনঙ্গ মোহন দাস যে M. E. I. কর্মীদের রোজ বদল করার ব্যাপার নিয়ে বলেছেন। আমি তাঁকে একথা পূর্বে জানিয়েছি। আমার ঘরেও দেখিয়েছি কিন্তু হাউসে আবার জানাচ্ছি যে, আমাদের যে সিজিন্যাল ত্যালিম নেটায় আমরা তাদের এ্যাপয়েন্টমেন্ট দিই তাদের post-এর নাম হচ্ছে সিজিনাল। অর্থাৎ এক জায়গায় কাজ শেষ হয়ে গেলে তাদের চাকরী শেষ হবার কথা কিন্তু আজকাল বাজারে চাকরী চলে গেলে কষ্ট হবে বলে যতটা পারা যায় কাছাকাছি যেখানে ইত্যাদি ফেলান প্রোগ্রাম কিম্বা আমাদের যেটা N. M. paa Ereadication Programme যখন লোক নিয়োগের কথা ছিল তখন সেখানে দিয়েছি। তাদের হরদম বদলি করা হচ্ছে না, তবে এটা ঠিক সিজনাল ভ্যাকসিনেটার হিসাবে তাদের চাকরী চলে যাওয়ার চেয়ে তাদের বাড়ী থেকে দূরে যদি কোথাও বদলি করা হয় তাহলে আমার মনে হয় দুটার মাঝখানে থেকে একটু দূরে কষ্ট হলেও সেটা তাদের পক্ষে বেশী মনপূত হবে—otherwise he has a chance to loo-e the job. তিনি Tubewell-এর কথা বলেছেন। সারা বাংলা দেশে আমরা ৮৬৫টা Tubewell সচলী দিয়েছিলাম। তার মধ্যে ১৮১টা—যদি মেদিনীপুর জেলায় দিয়ে থাকে তাহলে সেটা কি একটা অভিযোগ করার মত বস্তু? ব্যয় বরাদ্দ যা আমাদের ধরা হয়েছে ৮০০ Tubewell এর মধ্যে ১৮১টা যদি মেদিনীপুরে পেয়ে থাকে তাহলে আমরা মনে করি—percentage এর দিক থেকে খুব খারাপ নয়, তবে প্রয়োজন যে আছে এটা আমি অস্বীকার করি না। এবং এই হেডে আরো বেশী টাকা যাতে বরাদ্ধ করা যায় তারজন্য আমরা চেষ্টা করছি। ৪র্থ পরিকল্পনায় ১ম বৎসরে সেটা অগ্রাধিকার দিয়া করবো বলে জানাচ্ছি। ডাঃ রমেন দত্ত সেন্ট্রাল স্টোর সম্পর্কে বলেছেন সমস্ত ঔষধ কেন Calcutta medical stores থেকে যাবে। সত্য কথা এখান থেকে যাবার অনেক অসুবিধা আছে বলে আমরা নর্থ বেঙ্গলে District গুলির জন্য already আমরা Medical Stores in North Bengal যেটা শিলিগুড়ীতে অবস্থিত সেটা আমরা খুলেছি। X—Ray প্লেট—যাবার যে অসুবিধা এবং—X-Ray Plate গ্যাস সিলিণ্ডার সমস্ত কিছুই North Bengal এ—শিলিগুড়ী থেকে ঐ সমস্ত হাসপাতালে যাবে। X-Ray Plate সম্পর্কে অনেকে অভিযোগ করেছেন মাননীয় সদস্যদের বোধ হয় জানা ত আছে যে ইমপোর্ট লাইসেন্সের জন্য, ইমপোর্ট রেসট্রিকসানের জন্য আমাদের X-Ray Plate পেতে খুব অসুবিধা হয়েছিল ভবিষ্যতে হতে পারে কারণ ইমপোর্ট

লাইসেন্স দেবার আমরা মালিক নয় কারণ এটা না পাওয়া গেলে রুগীদের ক্ষতি হবে এটা অনস্বীকার্য। ডাঃ রমেন দত্ত জিজ্ঞাসা করেছেন তাতে আমি বলছি এ্যাডমিশান পিস্তরলিঅন যেবিট করাতে ভাল ফল হয়েছে। তিনি যেবেসিসের কথা বলেছেন—হোয়াট ইজ দি বেসিস। আমি মনে করি বেসিস সম্বন্ধে যদি আলোচনা করা যায় তাহলে এটা কখনও আমরা একমত হয়ে একই মতে আসতে পারবো না। সর্বসাধারণের গ্রহণযোগ্য যদি এটা সিদ্ধান্ত হয় যে ৩য় বিভাগে উত্তীর্ণ ছেলেদের চেয়ে ১ম বিভাগের ছেলেরা যোগ্যতর বলে প্রমাণিত সে প্রমাণ তার বাবার জন্য নয়, কাকার জোরে নয় পরিবারের জোরে নয় তার মেধার জোরে হয় এটাই সবচেয়ে বড় বেসিস এবং সেই basis-এর উপর আমরা stick করে থাকছি। আমরা মনে করি Medical Admission হয়তো ভারতবর্ষের মধ্যে একটা কঠিনতম পরীক্ষার মধ্যে একটা পরীক্ষা যেখানে merit কে basis করে যদি selection করে থাকি তাহলে কিছুমাত্র অন্যায় করিনি।

কথা হচ্ছে নর্থ বেঙ্গলের ছেলেরা এতদূর এসে পড়তে অসুবিধা বোধ করে এবং অনেক সময় নর্থ বেঙ্গলের ছেলেদের সিলেকশন করার অসুবিধা হয় এটা জানেন, তার জন্য নর্থবেঙ্গলে একটা মেডিকেল কলেজ করার চেষ্টা করছি। স্থান নির্বাচন কোথায় হবে কি বৃত্তান্ত সে সম্পর্কে এখনি কিছু ঘোষণা করতে পাচ্ছি না, তবে ফোর্থ পরিকল্পনায় নর্থ বেঙ্গলে একটা মেডিক্যাল কলেজ করব। ডাঃ সুশীল দাশগুপ্ত অনেকগুলি কথা বলেছেন। আমি একটা কথার জবাব দেব। ডাঃ সুশীল দাসগুপ্ত নিজে একজন সুপ্রতিষ্ঠিত চিকিৎসক। তিনি স্বাস্থ্যমন্ত্রী হিসাবে আমাকে দুটি উদাহরণ দিয়েছেন। এই যে দুটি কেস দিলেন সে সম্বন্ধে তিনি আমাকে স্পেসিফিক কেস দিয়েছিলেন। আমি তাঁকে বলেছিলাম আপনি আমাকে লিখিতভাবে দেবেন, আমি আপনার নাম ইউটিলাইজ করব, তদন্ত করব। আর. জি. কর-এ কোন ডাক্তারের নেগলিজেনসের জন্য রোগী প্রাণ হারিয়েছে। যার দোষই থাক তাকে চরম শাস্তি পেতে হবে। ডাঃ সুশীল দাসগুপ্ত নিজের নামেই হোক কি পরিবারের কারও নাম দিয়েই হোক আজ পর্যন্ত সেই কেস তিনি আমাকে দেননি। এইভাবে যদি কো-অপারেশন না করেন অথচ বাজেট অধিবেশনের সুযোগ নিয়ে, প্রশ্নোত্তরের সুযোগ নিয়ে হাউসে দাঁড়িয়ে সমালোচনা করেন তাহলে তাতে কিছু লাভ হবে না, এই যদি করেন তাহলে যে কোন জায়গাই হোক, হাসপাতালেই হোক আর যেখানেই হোক, আমি মনে করি তাতে সরকারী কর্মচারী যে অন্যায় করে তাতে প্রশ্রয় পায়। যদি স্পেসিফিক কেস না দেন তাহলে ডিমোক্রেটিক ওয়েতে কি করে কি করা যায়? আমাদের এই ডিমোক্রেটিক কান্ট্রিতে আমরা শুধু মুখেই ডিমোক্রেসির কথা বলি না, তাতে আমরা বিশ্বাস করি, একটা কথা বললেন আর অমনি তার মাথা কেটে দিলাম এটা আমাদের বাংলা দেশে তথা ভারতবর্ষে হয় না। তা হতে পারে না। সেজন্য বলেছিলাম নিজের নামেই হোক, চিকিৎসক বলে যদি নিজের নাম দিতে না চান তাহলে অন্য নামে দিন পরিবারের লোক দিয়ে দিন, use any name that you want but give me the case, I want to make an enquiry but he did not, he refused. এটাই আমাকে দুঃখের সঙ্গে জানাতে হচ্ছে। অভিযোগ দিলে আমি তার প্রতিকার করতে চাই, আমার দপ্তর প্রতিকার করতে চান, এবং সমস্ত চিকিৎসকরাই চান তার প্রতিকার হোক, কারণ একজনের দোষে সমস্ত চিকিৎসক শ্রেণীর বদনাম হবে কেন? আমি মনে করি হাজার হাজার রোগী যাঁরা ভাল হয়ে বাড়ী যান হাসপাতাল থেকে এই ডাক্তারদের জন্য সেই ডাক্তারদের প্রশংসা করা উচিত। সেই সংগে যদি কোথাও ল্যাপসেস দেখা যায় তাহলে তা দৃঢ়হস্তে দমন করা উচিত। তার জন্য আমরা বদ্ধপরিকর। মাননীয় সদস্য এখানে যে কেস উপস্থিত করলেন, এই হাউস খোলার পূর্ব দিন থেকে ডাঃ সুশীল দাশগুপ্তকে একথা বার বার বলার পরও তিনি সেই কেস আমাকে দেননি, কারণ বোধ হয় তিনি নিজে চিকিৎসক বলে তাঁর নিজের কোডে মেডিক্যাল কোডে আটকাচ্ছে। আমি আশা করেছিলাম অন্ততঃ তিনি এই হাউসে বলবার আগে আমাকে সেই কেস দেবেন, আজকে বলবার পরে আমি আশা করছি আগামীকাল তিনি নিশ্চয়ই এই কেস লিখিতভাবে আমাকে দেবেন এই দাবী আমি করব। এই সঙ্গে এই কথাও বলবো এই যে মাচ্ মেলাইণ্ড কেস হাসপাতালের ডাক্তার সম্বন্ধে এই রকম কমপ্লেন্ট

আর আছে কিনা জানি না, আজকে হাজার হাজার রোগী নিঃশব্দে হাসপাতালে ঢুকছে এবং ভাল হয়ে সুস্থ হয়ে বাড়ী যাচ্ছে, তার জন্য কিন্তু তাঁদের নিশ্চয়ই প্রশংসা প্রাপ্য। যদি কোন চিকিৎসক গাফিলতী করে থাকেও তাহলে তার জন্য সমস্ত চিকিৎসক শ্রেণী শাস্তি পেতে পারেন না, একজনের দোষে সমস্ত হাসপাতালের বদনাম হয় বলে আমি বলছি এই স্পেসিফিক কেস দেবেন আর যদি স্পেসিফিক কেস না দেন তাহলে no use citing those instances in the House.

Triple antigen সম্বন্ধে ডা: সুশীল দাশগুপ্ত যা বলেছেন তার সম্পর্কে একটা ফিগার আমি দেব। আমরা বাংলাদেশের সমস্ত জায়গায় এই কাজ ছড়াতে পারিনি। কিন্তু বিভিন্ন জায়গায় কলকাতা কর্পোরেশন এবং আমরা মিলে ইতিমধ্যে পাবলিক হেল্থ ষ্টাফ নিয়ে ১৯ হাজার কেসে ট্রিপল এ্যান্টিজেন দিয়েছি। তার মধ্যে ১৫ হাজার কেস কম্প্লিটেড হয়েছে এবং ক্যালকাটা কর্পোরেশন ২১ হাজার বাচ্চাকে দিয়েছে তবে তাদের কোর্স এখনও কমপ্লিটেড হয় নি। ট্রিপল এ্যান্টিজেন সম্পর্কে সুশীলবাবু আমাদের দৃষ্টি আকর্ষণ করেছিলেন এবং তিনি আমাদের এই বিষয়ে সচেতন করেছিলেন, তার জন্য তাঁকে নিশ্চয়ই ধন্যবাদ জানাই। তবে প্রথম দিকে এই ট্রিপল্ এ্যান্টিজেন সংগ্রহ করতে আমাদের কষ্ট হয়েছিল, ষ্টক বিল্ড আপ করে তারপরে কাজে হাত দিতে পেরেছিলাম। আমরা মনে করছি যখন অভিভাবক, স্কুলের শিক্ষক শিক্ষিকাদের সহযোগিতা পাচ্ছি এই ট্রিপল এ্যান্টিজেনের কাজ খুব ভালভাবে করতে পারব।

[4—4-06 p.m.]

রণজিত ঘোষ চৌধুরী মহাশয় বলেছেন আর. জি. কর-এ যতদিন পেসেন্ট ইন-বেড থাকে অর্থাৎ রোগী যতদিন থাকে এস. এস. কে. এম-এ তার চেয়ে বেশীদিন থাকে। কিন্তু আমি বলব এস. এস কে. এম-এ এমন কতগুলি স্পেশাল ডিপার্টমেণ্ট আছে যেগুলি অন্য হাসপাতালে নেই। এস. এস. কে. এম-এ আমাদের পোস্ট-গ্রাজুয়েট এডুকেসনের ব্যবস্থা আছে এবং তার নাম হচ্ছে ইনস্টিটিউট অব পোস্ট-গ্রাজুয়েট মেডিকেল এডুকেসন এ্যাণ্ড রিসার্চ। সুতরাং সেখানে যারা স্পেশাল ডিপার্টমেণ্টে ভর্তি হন এবং সেখানে যে ধরনের স্পেশাল টাইপ অব ডিজিজ ট্রিটমেণ্ট হয়, তার জন্য যে রিসার্চ হয় তাতে বেড অকুপেসন সেখানে কিছু বেশী হওয়া স্বাভাবিক। তবে আমাদের বেড অকুপেসন অনেক হাসপাতালে এই ১।২ বছরে ইমপ্রুভ হয়েছে। আগে হাসপাতালে ভর্তি হবার পর ইনভেস্টিগেসন করতে যে সময় লাগত আজকে আউট পেসেণ্টস্ ডিপার্টমেণ্টে ইনভেসটিগেসন কমপ্লিট করাবার ফলে বেড অকুপেসন ইতিমধ্যেই অনেক কমে গেছে। মোটামুটি বাজেট সম্পর্কে যে সমালোচনা হয়েছে তার জবাবে এই বললাম। মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয় টিউবয়েল সম্বন্ধে যে কথা বলেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে যাতে এটা আরও ভালভাবে হয় সেইজন্য আঞ্চলিক পরিষদ, জেলা পরিষদের হাতে আমরা দিয়েছি। তিনি বলেছেন লোয়েস্ট টেণ্ডারের জ্বালায় আমরা সকলে জ্বলছি, কারণ তাঁরা ভাল মাল দেননা। আপনারা জানেন সরকারকে কতগুলি বিধিবদ্ধ নিয়মে চলতে হয়। যদি লোয়েস্ট টেণ্ডারে না দেই তাহলে তিনি আমার মাসতুত ভাই বা পিশতুত বোন কিনা সেটা আমাকে জিজ্ঞাসা করা হবে। কাজেই সরকারকে একটা ষ্ট্রিক্ট প্রিনসিপল নিয়ে চলতে হয়। তাতে কিছু হার্ডসিপ হয় বটে, কিন্তু নিয়মে চলতে হয় বলে লোয়েস্ট টেণ্ডার এ্যাকসেপ্ট করা ছাড়া গতি নেই। তবে যদি দেখা যায় লোয়েস্ট টেণ্ডারে মাল খারাপ হয়েছে বলে লোয়েষ্ট টেণ্ডার এ্যাকসেপ্ট করা গেল না তখন কি কারণে লোয়েস্ট টেণ্ডার এ্যাকসেপ্ট করা হোলনা সেটা পাশে নোট করা হয় এবং হায়েষ্ট টেণ্ডারে যেতে হয়। তবে সাধারণতঃ এই অবস্থায় প্রায়ই যেতে হয়না। লোয়েষ্ট টেণ্ডার কমিটির চেয়ারম্যান সৌরিন মিশ্র মহাশয় যেভাবে কাজ করছেন তাতে আমাদের কমপ্লেন হাজারের একটাও হয়না এবং সেই কারণে আমি সৌরিন মিশ্র মহাশয় এবং তাঁর কমিটির সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। তারপর, দয়ারাম বেরি ভাটপাড়া হাসপাতাল সম্বন্ধে বলেছেন। আমার অফ—হ্যাণ্ড মনে হচ্ছে ভাটপাড়া হাসপাতালের জমি আমরা পাইনি এবং জমি সম্বন্ধে দুদিক থেকে অর্থাৎ এটা হবে কি ওটা হবে এই নিয়ে আপত্তি হচ্ছে। মিউনিসিপ্যালিটির সঙ্গে করেসপনডেন্স করছি, মিউনিসিপ্যালিটি যেদিন জমি হ্যাণ্ডওভার করবে, যখন

একটা স্থির সিদ্ধান্ত দেবে তখন এটা মঞ্জুর করব। তবে কবে হবে সেটা স্বাস্থ্য দপ্তর জানেনা। আর. জি. কর সম্বন্ধে রণজিৎ ঘোষ চৌধুরী এবং সুশীল দাশগুপ্ত মহাশয় বলেছেন যে, সাজিকাল ব্লক হোল না। সাজিকাল ব্লকে বহুদিন পূর্বে টাকা দিয়েছি। টাকা মঞ্জুর করবার পর পি. ডবলিউ. ডি. কাজ করেন। কাজেই আপনারা যদি পি. ডবলিউ. ডি-র বাজেটের দিনে মন্ত্রী মহাশয়কে সচেতন করেন তাহলে স্বাস্থ্য দপ্তরের কাজ তাড়াতাড়ি হবে। তারপর ইলেকট্রিফিকেসনের জন্য রনজিত ঘোষ চৌধুরী বলেছেন। ৩৮টি প্রাইমারী হেল্থ সেন্টারে ইলেকট্রিফিকেশনের জন্য অর্ডার দিয়েছি এবং তার মধ্যে ১৯টি হয়ে গেছে এবং আশা করি বাকীগুলো হয়ে যাবে। এ সম্বন্ধে আমি আর কিছু বলব না। আমি আশা করি মাননীয় সদস্যেরা সমালোচনা প্রত্যাহার করুন আমার এই ব্যয় বরাদ্দ মঞ্জুর করবেন।

**Mr. Speaker :** No cut motions have been moved in respect of the two grants. I, therefore, put the main motions to vote.

The motion of Shrimati Purabi Mukhopadhyay that a sum of Rs. 13,70,23,000 be granted for expenditure under Grant No. 20, Major Head : "29-Medical" was then put and agreed to.

The motion of Shrimati Purabi Mukhopadhyay that a sum of Rs. 7,08,29,000 be granted for expenditure under Grant No. 21, Major Head : "30-Public Health" was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 1.06 p.m. till 1 p.m., on **Wednesday,** the 16th March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Wednesday, the 16 h March, 1966, at 1 p. m.

### Present

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 9 Ministers, 3 Ministers of State and 110 Members.

### Unstarred Questions to which Written Answers were laid on the table.

[1—1-5 p.m.]

**Staff position in the District Social Education Offices**

**153.** (Admitted question No. 174.)

**শ্রীসনৎকুমার রাহা :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি প্রতিটি জেলায় সমাজ শিক্ষা দপ্তরের কতজন কর্মচারী কি কি পদে নিযুক্ত আছে এবং তাহাদের পে-স্কেল কিরূপ ?

**The Minister for Education :**

প্রতিটি জেলায় (কলিকাতাসহ) সমাজ শিক্ষা দপ্তরে নিম্নলিখিত ৫ জন কর্মচারী বিভিন্ন পদে এবং পে-স্কেলে নিযুক্ত আছেন :—

(১) জেলা সমাজ শিক্ষা আধিকারিক—টাকা ৩২৫—৩০—৪৭৫—৩৫—১,০০০ ;

(২) করনিক—টাকা ১২৫—৩—১৪০—২০০৲ ;

(৩) টাইপিষ্ট—টাকা ১২৫—৩—১৪০—৪—২০০৲ ;

(৪) পিয়ন—টাকা ৬০—১/২—৬৫—১—৭৫৲ ;

(৫) দারোয়ান—টাকা ৬০—১/২—৬৫—১—৭৫৲ ।

সম্প্রতি নিম্নলিখিত আরও তিনটি পদ প্রতিটি জেলায় (কলিকাতা ব্যতীত) সমাজ শিক্ষা দপ্তরে মঞ্জুর করা হইয়াছে :—

(১) টেক্‌নিক্যাল এ্যাসিস্টেন্ট—টাকা ২২৫—১০—৩২৫—১৫—৪৭৫৲ ;

(২) একাউন্টস্ ক্লার্ক—টাকা ১২৫—৩—১৪০—৪—২০০৲ ;

(৩) পিয়ন—টাকা ৬০—১/২—৬৫—১—৭৫৲ ।

উপরোক্ত পদ ব্যতীত, ২৪-পরগণা, বর্ধমান ও মেদিনীপুর জেলার প্রত্যেকটিতে একজন করিয়া অতিরিক্ত জেলা সমাজ শিক্ষা আধিকারিক (টাকা ৩২৫—৩০—৪৭৫—৩৫—১,০০০) ও একজন করিয়া করনিক (টাকা ১২৫—৩—১৪০—৪—২০০) আছেন। আর কলিকাতা, হাওড়া, ২৪-পরগণা, বর্ধমান, মালদহ, জলপাইগুড়ি, দার্জিলিং ও মেদিনীপুর জেলার প্রত্যেকটিতে একজন করিয়া সার্কেল এ্যাসিস্টেন্ট (টাকা ১২৫—৩—১৪০—৪—২০০) রহিয়াছেন।

উপরন্তু, বিভিন্ন জেলার বিভিন্ন ব্লকের প্রত্যেকটিতে একজন করিয়া সমাজ শিক্ষা সংগঠক এবং একজন করিয়া মুখ্য সেবিকা আছেন। ইহাদের বেতনক্রম নিম্নরূপ :—

গ্রেড ১ (এম, এ, অথবা অনার্স গ্রাজুয়েট)—টাকা ২২৫—১০—৩২৫—১৫—৪৭৫;

গ্রেড ২ (গ্রাজুয়েট)—টাকা ১৭৫—৭—২৫৫—৮—৩২৫;

গ্রেড ৩ (আণ্ডার-গ্রাজুয়েট)—টাকা ১২০—৫—২৫০।

### Jute and paddy cultivation in Midnapore district

154. (Admitted question No. 232.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম ব্লকে ১৯৬৫ সালে কত আমন ও আউশ ধান ও কত পাট উৎপন্ন হইয়াছে; এবং

(খ) উক্ত ব্লকে ১৯৬৪ সালে কি পরিমাণ আমন ধান, আউশ ধান ও পাট উৎপন্ন হইয়াছিল?

**The Minister of State for Agriculture :**

(ক) (খ) ব্লকওয়ারী তথ্য রাখা হয় না। কেবল জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলায়) কৃষি পরিসংখ্যান রাখা হয়।

সমগ্র মেদিনীপুর জেলার উৎপাদনের পরিমাণ নিম্নে দেওয়া হইল :—

১৯৬৪-৬৫

আমন ধানের চাউল—৯৬২,৬০০ টন।

আউশ ধানের চাউল—৪১,৭০০ টন।

পাট—২০৩,৮০০ বেল।

[১ বেল=৪০০ পাউণ্ড।]

### Jute and paddy cultivation in Midnapore district

155. (Admitted question No. 237.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বিনপুর নং ব্লকে ১৯৬৫ সালে কত আমন ধান, কত আউশ ধান ও কত পাট উৎপন্ন হইয়াছে; এবং

(খ) উক্ত ব্লকে ১৯৬৪ সালে কি পরিমাণ আমন ধান, আউশ ধান ও পাট উৎপন্ন হইয়াছিল ?

**The Minister of State for Agriculture :**

(ক) ও (খ) ব্লকওয়ারী তথ্য রাখা হয় না। কেবল জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলার) কৃষি পরিসংখ্যান রাখা হয়।

সমগ্র মেদিনীপুর জেলায় উৎপাদনের পরিমাণ নিম্নে দেওয়া হইল :—

| | ১৯৬৪-৬৫ |
|---|---|
| আমন ধানের চাউল | ৯,৪২,৬০০ টন |
| আউশ ধানের চাউল | ৪১,৭০০ টন |
| পাট | ২০৩,০০০ টন |

[ ১ বেল=৪০০ পাউণ্ড। ]

## Cultivable lands of Midnapore district

**156.** ( Admitted question No. 270. )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় থানাওয়ারী একফসলী জমির পরিমাণ কত এবং দো-ফসলী অথবা তিন-ফসলী জমির পরিমাণ কত ;

(খ) কি পরিমাণ জমিতে আউশ ধান আর কি পরিমাণ জমিতে আমন ধান উৎপন্ন হয়, তাহার থানাওয়ারী বিবরণ ;

(গ) ১৯৬৫ সালে উক্ত দুই প্রকারের ধান্য উৎপাদনের থানাওয়ারী বিবরণ ; এবং

(ঘ) কোন্ পদ্ধতিতে ফসলের গড় ফলন নির্ণয় করা হয় ?

**The Minister of State for Agriculture :**

(ক), (খ) ও (গ) থানাওয়ারী কৃষি পরিসংখ্যান রাখা হয় না, জেলাওয়ারী কৃষি পরিসংখ্যান রাখা হয়। সুতরাং থানাওয়ারী এই তথ্য প্রদান করা সম্ভব নয়। ১৯৬২-৬৩ সালে সমগ্র মেদিনীপুর জেলায় এক-ফসলী জমির পরিমাণ ২০,৫৫,১০০ একর এবং দুই বা ততোধিক শস্য চাষের মোট জমির পরিমাণ ১,৭৩,০০০ একর ছিল ; দো-ফসলী ও তিন-ফসলী জমির পৃথক হিসাব নাই।

১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলায় আউশ ও আমন চাষের জমি ও উৎপাদনের পরিমাণের হিসাব নিম্নে দেওয়া হইল—

| | চাষের জমি (একর) | উৎপন্ন চাউলের পরিমাণ (টন) |
|---|---|---|
| আউশ | ১,২০,৯০০ | ৪১,৭০০ |
| আমন | ১৯,৫৭,১০০ | ৯,৪২,৬০০ |

(ঘ) প্রধান শস্যগুলির গড় ফলন crop cutting experiments (sample survey) এর ফলাফলের ভিত্তিতে নির্ণয় করা হয়।

### Grow More Food Campaign in Gopiballavpur Block No. 2

**157.** (Admitted question No. 280)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধিকল্পে কোন অন্তর্বর্তীকালীন জরুরী কার্যক্রম করা হইয়াছে কিনা; এবং

(খ) উত্তর "হ্যাঁ" হইলে, এবং মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার গোপীবল্লভপুর ২নং ব্লকের এইরূপ কোন কার্যক্রম গৃহীত হইয়া থাকিলে তাহার বিবরণ?

**The Minister of State for Agriculture:**

(ক) হ্যাঁ।

(খ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার গোপীবল্লভপুর ২নং ব্লকে নিম্নলিখিত কার্যক্রম গৃহীত হইয়াছে—

(১) চাষীদের মধ্যে সাবসিডাইজড রেট-এ তৈলবীজ বিতরণ;

(২) বিনা মূল্যে সবজি বীজ বিতরণ;

(৩) আমন ধান কাটার পর বোরো ধানের চাষ বৃদ্ধির প্রচেষ্টা, এবং

(৪) বিশেষ প্রচেষ্টায় বেশ কিছু পরিমাণ অতিরিক্ত জমিতে চাষ বৃদ্ধি।

### Scheme for the supply of potable water in Raigunj Municipality

**158.** (Admitted question No. 493.)

**শ্রীসুবোধ চৌধুরী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুরে রায়গঞ্জ মিউনিসিপ্যালিটিতে পানীয় জল সরবরাহের (ওয়াটার ওয়ার্কস) কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) পরিকল্পনা থাকিলে ঐ কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**The Minister for Health:**

(ক) ও (খ) চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় অন্যান্য অনেক মিউনিসিপ্যালিটিসহ রায়গঞ্জ মিউনিসিপ্যালিটিতেও পানীয় জলের জলাধার স্থাপনের উদ্দেশ্যে একটি প্রকল্প প্রণয়ন করা হইতেছে।

### Katwa State Hospital

**159.** (Admitted question No. 578.)

**শ্রীসুবোধ চৌধুরী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাটোয়ার স্টেট হাসপাতালে কয়টি বেড আছে;

(খ) গত বছরে দৈনিক গড়ে কতজন রুগী চিকিৎসার্থ ভর্তি হইয়াছিল ;

(গ) হাসপাতালে কতজন ডাক্তার ও নার্স আছেন ; এবং

(ঘ) ডাক্তারদের কয়জন উক্ত হাসপাতালের সংলগ্ন সরকারী বাসায় থাকেন এবং কতজন বাইরে থাকেন ?

**The Minister for Health :**

(ক) ৬৮টি।

(খ) গড়ে ১৩'৬ জন।

(গ) ডাক্তার—৬ জন ; নার্স—১৯ জন।

(ঘ) সরকারী বাড়িতে থাকেন ৩ জন এবং বাইরে থাকেন ৩ জন।

**Relief allowances for the Panchayat Secretaries of Bhatar Block**

**160.** (Admitted question No. 661)

**শ্রীঅশ্বিনী রায় :** ত্রাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্ধমান জেলার ভাতাড় ব্লকের পঞ্চায়েত সম্পাদকদের ১৯৬৪ ও ১৯৬৫ সালের ত্রাণ ভাতা আজ পর্যন্ত দেওয়া হয় নাই ;

(খ) সত্য হইলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) না দেওয়ার কারণ কি, এবং

(২) উক্ত ভাতা মিটাইয়া দেওয়ার জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Relief :**

(ক) ১৯৬৪-৬৫ সাল পর্যন্ত সমস্ত পাওনা মিটাইয়া দেওয়া হইয়াছে।

(খ) (১) ও (২) প্রশ্ন উঠে না।

**Illegal occupation of land by the coal-mine owners**

**161.** (Admitted question No. 694.)

**শ্রীবিজয় পাল :** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বে-আইনীভাবে জমি দখল করিবার অভিযোগে গত তিন বছরে আসানসোল মহকুমার কয়লাখনির মালিকদের বিরুদ্ধে আসানসোল কোর্টে কোন মোকর্দমা হইয়াছে কি ; এবং

(খ) মোকর্দমা হইয়া থাকিলে তাহার সংখ্যা কত এবং যেসব খনি মালিকদের বিরুদ্ধে হইয়াছে সেইসব মালিকদের নাম কি ?

**The Minister for Judicial :**

(ক) হ্যাঁ।

(খ) (১) সংখ্যা—২২।

মালিকদের নাম এবং মোকর্দমার বিবরণ নিম্নে প্রদত্ত হইল :—

| বৎসর | মোকর্দমার সংখ্যা | যাহাদের বিরুদ্ধে মোকর্দমা রুজু হইয়াছে তাহাদের নাম |
|---|---|---|
| ১৯৬৩ | ১ | মেসার্স কে এল সিলেক্‌টেড কোল কনসার্ন |
| " | ১ | কুমারডিহি কোল কোং লিমিটেড |
| " | ২ | মেসার্স ইকুইটেবল কোল কোং |
| " | ১ | বেঙ্গল কোল কোং লিমিটেড |
| " | ৩ | মেসার্স গোয়েঙ্কা কোল কোং লিমিটেড |
| " | ১ | ইস্ট বাহুলা কলিয়ারীজ লিমিটেড |
| " | ১ | মেসার্স দামোদর কোল কোং লিমিটেড |
| " | ১ | সিলেকটেড কাজোরা জামবাদ কোল কোং |
| " | ১ | ইস্ট সগুগ্রাম কোল কোং |
| | ১২ | |
| ১৯৬৪ | ১ | মেসার্স ইকুইটেবল কোল কোং |
| " | ১ | দামোদর কোল কোং লিমিটেড |
| " | ১ | পাণ্ডবেশ্বর কোল কোং লিমিটেড |
| " | ১ | সিয়ারসোল কোল কোং লিমিটেড |
| | ৪ | |
| ১৯৬৫ | ১ | মহাবীর কোল কোং লিমিটেড |
| " | ১ | মেসার্স ইকুইটেবল কোল কোং |
| " | ১ | সিয়ারসোল কোল কোং লিমিটেড |
| " | ১ | কুমারধালা কোল কোং লিমিটেড |
| " | ১ | অ্যাসোসিয়েটেড নন্দী কলিয়ারী |
| " | ১ | মেসার্স বরাকর কোল কোং লিমিটেড |
| | ৬ | |
| | মোট ২২ | |

### Pay clinics at the Calcutta hospitals

**162.** (Admitted question No. 698.)

**শ্রীবিজয় পাল :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় যে সব হাসপাতালে পে-ক্লিনিক খোলা হইয়াছে সেই সব হাসপাতালগুলির নাম কি ;

(খ) এই সব হাসপাতালগুলিতে গত বছরে দৈনিক গড়ে কতজন করিয়া চিকিৎসিত হইয়াছে ;

(গ) এই সব পে-ক্লিনিকগুলির জন্য পশ্চিমবঙ্গ সরকারকে ১৯৬৪-৬৫ সালে ডিসেম্বর মাস পর্যন্ত কত টাকা ব্যয় করিতে হইয়াছে ; এবং

(ঘ) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় হাসপাতালগুলিতে এইরূপ পে-ক্লিনিক খুলিবার পরিকল্পনা সরকারের আছে কি ?

**The Minister for Health :**

(ক) সরকারী হাসপাতাল : (১) আর জি কর মেডিক্যাল কলেজ হাসপাতাল ; (২) এম আর বাঙ্গুর হাসপাতাল, টালিগঞ্জ।

বে-সরকারী হাসপাতাল : (১) চিত্তরঞ্জন হাসপাতাল, ২৪নং গোরাচাঁদ রোড, কলিকাতা ১৪।

ইহা ছাড়া ১লা জানুয়ারি ১৯৬৬ তারিখ হইতে ৫নং সুবারবান হসপিট্যাল রোড, কলিকাতায় একটি পলি-ক্লিনিক খোলা হইয়াছে। ৩১এ ডিসেম্বর ১৯৬৫ পর্যন্ত এখানে পে-ক্লিনিক ছিল।

(খ) ১০৮ জন।

(গ) (১) ১৯৬৪-৬৫ সালে ৩,৬৬,২৪৮ টাকা ; (২) ১লা এপ্রিল ১৯৬৫ হইতে ৩১এ ডিসেম্বর ১৯৬৫ পর্যন্ত ৩,৩০,৫৭৭·৭৯ টাকা।

(ঘ) আপাততঃ নাই।

### Landless agricultural labourers

**163.** (Admitted question No. 710.)

**শ্রীকানাইলাল পাল :** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যা কত, তার কোন হিসাব সরকারের আছে কি ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয় তবে তাহাদের সংখ্যা কত ;

(গ) এই সকল ক্ষেতমজুরদের কাজে নিয়োগের ব্যাপারে নিম্নতম বেতন আইন চালু করা হয়েছে কি ;

(ঘ) ভূমিহীন ক্ষেতমজুর ছাড়া এই জেলায় অন্য বেকারের সংখ্যা বর্তমানে কত ; এবং

(ঙ) ১৯৬৫ সালে সরকার এই জেলায় কত বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা করেছেন ?

**The Minister for Labour :**

(ক) ১৯৬১ সালের আদমসুমারীর রিপোর্ট ব্যতীত অন্য কোন পৃথক হিসাব নাই।

(খ) গত আদমসুমারী রিপোর্ট অনুযায়ী ১১,৬১৬।

(গ) হ্যাঁ।

(ঘ) ১৯৬৫ সালের শেষে এই জেলায় কর্মবিনিয়োগ কেন্দ্রে রেজিস্ট্রীকৃত বেকারের সংখ্যা ছিল ১৯,১০৩।

(ঙ) ১৯৬৫ সালে কর্মবিনিয়োগ কেন্দ্রের মাধ্যমে এই জেলায় মোট ৮৯০ জনের কর্মসংস্থান করা হইয়াছিল।

### Mobile Eye Squad for treatment of eye cases

**164.** (Admitted question No. 729.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চক্ষুর ছানি অপসারণ বা চিকিৎসার জন্য পশ্চিমবাংলায় সরকারী কয়টি মোবাইল স্কোয়াডস্ রহিয়াছেন ;

(খ) ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে কতগুলি সেণ্টারে ভ্রাম্যমান চক্ষু চিকিৎসক দল পরিচালনা করিয়াছিল ; এবং

(গ) এ সমস্ত সেণ্টারে কতজনের চক্ষুর ছানি কাটানো হইয়াছে ?

**The Minister for Health :**

(ক) সরকারের নিজস্ব কোন মোবাইল স্কোয়াডস্ নাই। সরকারী সাহায্যপ্রাপ্ত এসোসিয়েশন ফর দি প্রিভেনশন অব ব্লাইণ্ডনেস নামক একটি বেসরকারী প্রতিষ্ঠান বর্তমানে ৪টি ভ্রাম্যমান চক্ষু চিকিৎসালয় ( ট্রাভেলিং আই ডিসপেন্সারিজ) এর সাহায্যে চক্ষুর ছানি অপসারণ ও অন্যান্য চিকিৎসা করিয়া থাকে।

(খ) এই ভ্রাম্যমান চক্ষু চিকিৎসালয়গুলি ১৯৬৩-৬৪ সালে ১২টির এবং ১৯৬৪-৬৫ সালে ১১টি কেন্দ্রে কাজ করিয়াছিল।

(গ) ১৯৬৩ ৬৪ সালে ৬৭৫ জনের এবং ১৯৬৪ ৬৫ সালে ৮০৭ জনের—মোট ১,৪৮২ জনের চক্ষুর ছানি কাটানো হইয়াছে।

### Vacancy in the cadre of the West Bengal Health Service

**165.** (Admitted question No. 731.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে ডাক্তারগণ সরকারী চাকুরী গ্রহণে উৎসাহ বোধ করিতেছেন না এবং ফলে ডাক্তারদের অনেক পোষ্ট শূন্য রহিয়াছে ;

(খ) সত্য হইলে,

(১) কি কারণে ডাক্তারগণ সরকারী চাকুরী গ্রহণে উৎসাহ পাইতেছেন না ; এবং

(২) কত পোষ্ট শূন্য রহিয়াছে ?

**The Minister for Health :**

(ক) পল্লী অঞ্চলে কার্যে যোগদান করিতে ডাক্তারগণের যতটা উৎসাহের অভাব দেখা যায় শহর অঞ্চলে ততটা দেখা যায় না। কাজেই পল্লী অঞ্চলেই বেশী পদ শূন্য রহিয়াছে, এই পদগুলির পূরণের জন্য পাব্লিক সার্ভিস কমিশন মারফত বিজ্ঞাপন দেওয়া হইয়াছে।

(খ) (১) পল্লী অঞ্চলে শহর জীবনের সুযোগসুবিধার অভাবই এই নিরুৎসাহের কারণ বলিয়া অনুমিত হয়।

(২) প্রায় ৩৫০টি পদ।

## Irrigation in Midnapore district

**166.** (Admitted question No. 741.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সেচ বিভাগকে কয়টি মহকুমায় ভাগ করা হইয়াছে এবং কোন কোন এলাকা লইয়া কোন মহকুমা গঠিত ;

(খ) ১৯৬১-৬২, ১৯৬২-৬৩, ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে সেচ বাবদ উক্ত কোন মহকুমায় কত টাকা খরচ হইয়াছে ; এবং

(গ) উক্ত কোন মহকুমায় ঐ কয় বৎসর কয়টি নূতন সেচ নিকাশী পুল নির্মাণ ও ক্যানেল খনন পরিকল্পনা কার্যকরী করা হইয়াছে এবং উহাতে মোট কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) মেদিনীপুর জেলার সেচ বিভাগকে মোট নয়টি মহকুমায় ভাগ করা হইয়াছে। প্রত্যেক মহকুমা নিম্নলিখিত এলাকা লইয়া গঠিত :—

| মহকুমা | এলাকাধীন থানা |
|---|---|
| (১) ইটামগরা | ... নন্দীগ্রাম, খেজুরী, ময়না, (আংশিক), ভগবানপুর (আংশিক), সবং (আংশিক), পিংলা (আংশিক), পটাশপুর (আংশিক) ও নারায়ণগড় (আংশিক)। |
| (২) কাঁথি | ... কাঁথি, এগরা, রামনগর, ভগবানপুর (আংশিক), পটাশপুর (আংশিক), মোহনপুর (আংশিক), দাঁতন (আংশিক) ও নারায়ণগড় (আংশিক)। |
| (৩) তমলুক | ... সুতাহাটা, মহিষাদল, তমলুক (আংশিক) ও পাঁশকুড়া (আংশিক)। |
| (৪) ৪নং সাবডিভিশন | .. গড়বেতা (আংশিক), সবং (আংশিক), ময়না (আংশিক) ও নারায়ণগড় (আংশিক)। |
| (৫) পাঁশকুড়া | ... পাঁশকুড়া (আংশিক), তমলুক (আংশিক), ময়না (আংশিক), পিংলা (আংশিক) ও ডেবরা (আংশিক)। |

| মহকুমা | এলাকাধীন থানা |
|---|---|
| (৬) লছমাপুর | ... খড়্গপুর, ডেবরা ( আংশিক ), নারায়ণগড় ( আংশিক ), পিংলা ( আংশিক ) ও দাঁতন ( আংশিক )। |
| (৭) ঘাঁটাল | ... সমগ্র ঘাঁটাল মহকুমার থানাসমূহ লইয়া এই সেচ মহকুমা গঠিত। |
| (৮) ঝাড়গ্রাম | ... সমগ্র ঝাড়গ্রাম মহকুমার থানাসমূহ এই সেচ মহকুমার অন্তর্গত। |
| (৯) ইনভেসটিগেশন সাবডিভিসান নং ১<br>(১০) ইনভেসটিগেশন সাবডিভিসান নং ২ | ... ইহাদের কোন নির্দ্ধারিত এলাকা নাই। এই দুইটি সাবডিভিসান অন্যান্য সেচ মহকুমার কার্যাদি সম্বন্ধে পরীক্ষা নিরীক্ষা করিয়া থাকে। |

(খ)—

| মহকুমা | ১৯৬১-৬২ (টাকা) | ১৯৬২-৬৩ (টাকা) | ১৯৬৩-৬৪ (টাকা) | ১৯৬৪-৬৫ (টাকা) |
|---|---|---|---|---|
| লছমাপুর | ... ৪,২২,৬১৩ | ৪,৬২,৭২৫ | ৪,১১,১৫৮ | ৪,৬৩,৬১৩ |
| ঝাড়গ্রাম | ... ৬১,৬৬১ | ৪৭,৭০৮ | ৬০,৭৮৭ | ৫২,৫৮২ |
| পাঁশকুড়া | .. ১,০৪,৬২৩ | ১,২৯,৩০০ | ১,৮২,৭০৬ | ৮১,৫৯৮ |
| ঘাঁটাল | ... ... | ... | ... | ২২,৭৯৬ |

(গ) উক্তকয় বৎসরে

(১) ইটামগরা ... কোন সেচ পুল নির্মিত হয় নাই এবং কোন নূতন খাল খনন করাও হয় নাই। অবশ্য ঐ সময়ের মধ্যে ২টি সেচ নিকাশী পুল নির্মিত হইয়াছে। তাহাতে মোট ১৭,৬৯৮ টাকা খরচ হইয়াছে।

(২) তমলুক ... মোট ১১৫টি সেচ নিকাশী পুল নির্মিত হইয়াছে। তাহাতে মোট খরচ হইয়াছে ৬,৪৮,৮৮৩ টাকা।

(৩) ঝাড়গ্রাম ... মোট ১৮টি খাল খনন করা হইয়াছে, মোট খরচের পরিমাণ ৮৫,৪৮৮ টাকা।

(৪) পাঁশকুড়া ... ২টি পুল নির্মিত হইয়াছে, তাহাতে মোট খরচ হইয়াছে ৪৬,১১৮ টাকা।

(৫) ঘাঁটাল ... ১টি পুল নির্মিত হইয়াছে এবং সেই বাবদ খরচ হইয়াছে ২২.৭৯৬ টাকা।

### Persons vaccinated in Debsala Anchal of Ausgram police-station

**167.** (Admitted question No. 745.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বর্ধমান জেলার আউশগ্রাম থানার দেবশালা অঞ্চলে গত জানুয়ারী ১৯৬৬ হইতে এ পর্যন্ত কত সংখ্যক প্রাপ্ত বয়স্ক পুরুষ, মহিলা এবং শিশুকে বসন্তের টীকা দেওয়া হইয়াছে?

**The Minister for Health:**

উক্ত অঞ্চলে গত জানুয়ারী, ১৯৬৬ হইতে ২৬এ ফেব্রুয়ারী, ১৯৬৬ পর্যন্ত বসন্ত নিরোধক টীকা দেওয়ার হিসাব নিম্নরূপ:—

| বয়স | প্রাথমিক টিকা | | পুনঃ টিকা | | সর্বমোট | |
|---|---|---|---|---|---|---|
| | পুরুষ | মহিলা | পুরুষ | মহিলা | পুরুষ | মহিলা |
| ১ বৎসরের নিম্নে ... | ২৭ | ১৭ | ... | ... | ২৭ | ১৭ |
| ১ বৎসর হইতে ৪ বৎসরের মধ্যে ... | ৪২ | ৩২ | ২১ | ২৮ | ৬৩ | ৬০ |
| ৫ বৎসর হইতে ১৪ বৎসরের মধ্যে ... | ... | ... | ৩৭ | ৪৮ | ৩৭ | ৪৮ |
| ১৫ বৎসরের উপরের ... | ... | ... | ১৮৯ | ৬১ | ১৮৯ | ৬১ |
| | ৬৯ | ৪৯ | ২৪৭ | ১৩৭ | ৩১৬ | ১৮৬ |

মোট সংখ্যা—৫০২

### Conversion of primary schools into junior basic schools in Midnapore district

**168.** (Admitted question No. 793.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত ১৯৬১, ১৯৬২, ১৯৬৩ এবং ১৯৬৪ সালে মেদিনীপুর জেলা স্কুল বোর্ড কতগুলি প্রাথমিক বিদ্যালয়কে নিম্ন বুনিয়াদী বিদ্যালয়ে উন্নীত করিবার জন্য প্রস্তাব পাইয়াছিলেন এবং উহাদের মধ্যে কতগুলি প্রস্তাব কার্যকরী হইয়াছে?

**The Minister for Education:**

প্রয়োজনীয় তথ্য সংলগ্ন ক্রোড়পত্রে প্রদত্ত হইল।

Statement referred to in reply to unstarred question No. 168

**ক্রোড়পত্র**

| সাল | | নিম্নবুনিয়াদী বিদ্যালয়ে উন্নীত করিবার জন্য জেলা স্কুল বোর্ড কর্তৃক প্রস্তাবিত বিদ্যালয়ের সংখ্যা | | সরকার কর্তৃক নিম্ন বুনিয়াদী বিদ্যালয়রূপে অনুমোদিত বিদ্যালয়ের সংখ্যা |
|---|---|---|---|---|
| ১৯৬১-৬২ | ... | কোন প্রস্তাব নাই | ... | ১২ (পূর্ব বৎসরের প্রস্তাব হইতে অনুমোদিত) |
| ১৯৬২-৬৩ | ... | ৪১ | | ১১ |
| ১৯৬৩-৬৪ | ... | ২৭ (ইহার সবগুলিই পূর্ব বৎসরে প্রস্তাবিত হইয়াছিল) | | কোন বিদ্যালয় অনুমোদন করা হয় নাই |
| ১৯৬৪-৬৫ | ... | কোন প্রস্তাব নাই | ... | ১ (পূর্বের প্রস্তাব হইতে অনুমোদিত) |

### Electrification of Nalhati Primary Health Centre

**169.** (Admitted question No. 807.)

**শ্রীশিরোমণি প্রসাদ:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নলহাটী থানা স্বাস্থ্যকেন্দ্রটীতে কবে নাগাদ বৈদ্যুতীকরণ হইবে;

(খ) ইহা কি সত্য যে, যে স্থানে উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি নির্মিত হইয়াছে সেই স্থানটি সরকারের নহে; এবং

(গ) সত্য হইলে, কবে নাগাদ উক্ত স্থানটি সরকারের বৈধ দখলে আসিবে এবং বৈধ দখলে আনিবার জন্য কি কি প্রয়োজনীয় ব্যবস্থাদি অবলম্বন করা হইতেছে?

**The Minister for Health:**

(ক) পূর্ত বিভাগ নলহাটী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (থানা নহে) টীর বৈদ্যুতীকরণের কাজ আরম্ভ করিবার নির্দেশ দিয়াছেন। আশা করা যায় শীঘ্রই বৈদ্যুতীকরণ সম্পন্ন হইবে।

(খ) হ্যাঁ।

(গ) স্থানটির মালিক ঐ স্থানটি সরকারকে দান করিতে স্বীকৃত থাকায় তাঁহাকে দানপত্র রেজেষ্ট্রী করিতে অনুরোধ করা হইয়াছে। দানপত্র রেজেষ্ট্রী করা হইলেই স্থানটির উপর সরকারের দখলীস্বত্ব বৈধ হইবে।

### Release of Members

**Mr. Speaker:** Honourable members, I beg to report that I have received an intimation to the effect that Shri Jyoti Basu, Shri Narayan Choubey, Shri Apurba Lal Majumdar, Dr. Kanai Lal Bhattacharyya, Shri Bejoy Pal, Shri Khagendra Kumar Ray Chowdhury, Shri Niranjan Sen Gupta and Shri Tarun Kumar Sen Gupta, Members of this House, have been released from detention on the 14th March, 1966.

## The Budget, 1966-67

### Demand for Grant No. 38

### Major Head : 64-Famine Relief

**Shrimati Abha Maiti:** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,66,43,000 be granted for expenditure under Grant No. 38, Major Head : "64-Famine Relief."

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত কয়েক বৎসর ধরে ত্রাণ খাতে ব্যয় বরাদ্দ প্রস্তাব করার সময় রাজ্য সরকার কর্তৃক আয়োজিত বিভিন্ন ত্রাণ ব্যবস্থার উল্লেখ করে এসেছি। আজকের অধিবেশনেও বর্তমান আর্থিক বৎসরে যে সকল ত্রাণ কার্যের ব্যবস্থা করা হয়েছে সে সম্পর্কে সংক্ষেপে আলোচনা করবো।

গত বৎসর বাজেট অধিবেশনে আমি বলিয়াছিলাম যে, ত্রাণ ব্যবস্থা সাধারণতঃ দুই শ্রেণীতে ভাগ করা যায়, যথা: সাধারণ ত্রাণ ব্যবস্থা বা নর্মাল রিলিফ এবং সমকালীন বিশেষ কোন অবস্থা হ'তে উদ্ভূত পরিস্থিতিতে বিশেষ ত্রাণ ব্যবস্থা।

প্রথমে আমি সাধারণ ত্রাণ ব্যবস্থা সম্পর্কেই বলছি। ১৯৬৫ সালে এই রাজ্যে ব্যাপকভাবে অনাবৃষ্টির ফলে চাষের কাজ বিশেষভাবে ব্যাহত হয়। ১৫টি জেলার মধ্যে ১১টি জেলায় চাষের মরশুমে তেমন বৃষ্টি হয় নি। এই অনাবৃষ্টির ফলে ৬৩ লক্ষ লোক ক্ষতিগ্রস্ত হয়। শস্যের ক্ষতি হয়েছে তার মূল্য ১৯ কোটি টাকার অধিক। ক্ষেত খামারে কাজের সংস্থান না হওয়ায় কৃষিমজুরদের অবস্থার বিশেষ অবনতি ঘটে। তদুপরি দ্রব্যমূল্যের ঊর্ধ্বগতির সঙ্গে সঙ্গে তাদের দুর্গতি বৃদ্ধি পায়। তা ছাড়া অন্যান্য বৎসরের ন্যায় বর্তমান আর্থিক বৎসরেও এই রাজ্যের বিভিন্ন জেলায় একাধিক প্রাকৃতিক দুর্যোগ দেখা দেয়। যেমন, কোচবিহার, জলপাইগুড়ি, দার্জিলিং, পশ্চিমদিনাজপুর, হুগলি, মালদহ ও বীরভূম জেলায় বন্যার ফলে ও নদীয়া, ২৪-পরগণা ও মেদিনীপুর জেলায় অতিবৃষ্টির জন্য বিস্তীর্ণ এলাকা প্লাবিত হয়। কোচবিহার, মুর্শিদাবাদ, মালদহ, পশ্চিমদিনাজপুর, জলপাইগুড়ি ও নদীয়া জেলায় ঝড়, শিলাবৃষ্টি বা ঘূর্ণিবাত্যা, মালদহ জেলায় নদীর ভাঙন, দার্জিলিং জেলায় ধ্বস ইত্যাদি। প্রাকৃতিক দুর্যোগে ক্ষতিগ্রস্ত এলাকায় জনসাধারণ আরও দুর্দশাগ্রস্ত হয়ে পড়ে।

গত বাজেট অধিবেশনে ত্রাণখাতে যে ব্যয় বরাদ্দ মঞ্জুর করা হয়েছিল, তাতে রাজ্য সরকার জনসাধারণের দুর্দশা লাঘবের জন্য পর্যাপ্ত পরিমাণে ত্রাণ ব্যবস্থার আয়োজন করেন। গত এপ্রিল মাস থেকে ফেব্রুয়ারী মাস পর্যন্ত খয়রাতী সাহায্য বাবদ নগদে ও খাদ্যশস্যে ২ কোটি ৪৪ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। প্রতি মাসে গড়ে ১৭ লক্ষ-এর অধিক ইউনিটকে (বা ৪ লক্ষ ৩৪ হাজার ব্যক্তিকে) এই খয়রাতী সাহায্য দেওয়া হয়েছে। দ্রব্যমূল্যের বৃদ্ধির জন্য খয়রাতী সাহায্যের হার বৃদ্ধি করে মাসে প্রতি প্রাপ্তবয়স্ক ব্যক্তি পিছু ৫ টাকা ২০ পয়সা এবং প্রতি অপ্রাপ্তবয়স্ক ব্যক্তি পিছু ২ টাকা ৬০ পয়সা করা হয়েছে। দুর্দশাগ্রস্ত অথচ কর্মক্ষমব্যক্তিদের জন্য সহায়ক কার্যের মাধ্যমে কাজের সংস্থান করা হয়েছে। এই সকল কার্যে নিযুক্ত শ্রমিকদের মজুরী দেওয়ার জন্য নগদে ও খাদ্যশস্যে মোট ৫৭ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। গত এপ্রিল মাস থেকে জানুয়ারি মাস পর্যন্ত বিভিন্ন সহায়ক কার্যের মাধ্যমে ২৫ লক্ষ ৪৩ হাজার রোজ বা Man-days of employment সৃষ্টি হয়েছে। এই সকল কার্যের দ্বারা ১,৩৬০ মাইল রাস্তা মেরামত, ১৬৪ মাইল নূতন রাস্তা তৈরী, ৫০ টি পুকুর সংস্কার, ১১ মাইল সেচের খাল খনন, ৭৫ মাইল বাঁধ মেরামত ইত্যাদি কাজ সম্পন্ন করা হয়েছে।

তা'ছাড়া দুঃস্থ চাষীদের মধ্যে কৃষি ঋণ বিতরণের জন্য রাজ্য সরকার ৭১ লক্ষ ৪০ হাজার টাকা, প্রাকৃতিক দুর্যোগ বা আকস্মিক অগ্নিকাণ্ডের ফলে বহু গরীব পরিবারের বাসগৃহ বিনষ্ট হওয়ায় তাদের গৃহ মেরামতের জন্য ৭ লক্ষ ৩২ হাজার টাকা ও অভাবগ্রস্ত পরিবারদের মধ্যে জামা কাপড় কম্বল প্রভৃতি বিতরণের জন্য ২ লক্ষ ৪৪ হাজার টাকা ব্যয় করেছেন। দুঃস্থ কারিগরদের অবস্থার উন্নতির উদ্দেশ্যে অনুদান ও ঋণ বিতরণের জন্য মোট ২৩ হাজার ৬ শত টাকা এবং বাঁকুড়া জেলায় ১,৪১৫টি তাঁতী ও ২৪০টি রেশম শিল্পী দুঃস্থ পরিবারের আর্থিক পুনর্বাসনের জন্য ৪ লক্ষ ৮১ হাজার টাকার একটি বিশেষ প্রকল্পও মঞ্জুর করা হয়েছে।

কলিকাতায় দুঃস্থ পরিবারদের আর্থিক পুনর্বাসনের জন্য ১৯৬১ সালে গৃহীত প্রকল্পটি বর্তমান বৎসরেও চালু রাখা হয়। যে সকল দুঃস্থ পরিবারের মাসিক আয় ৬০ টাকা পর্যন্ত তাঁরা এই প্রকল্পের মাধ্যমে সাহায্য পাওয়ার অধিকারী। বর্তমান আর্থিক বৎসরে ১৩।২।৬৬ তারিখ পর্যন্ত ৪৯৩টি পরিবারকে ১,১৩,১৫৪ টাকা মূল্যের বিবিধ প্রকার জিনিষপত্র বিতরণ করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বাজেট অধিবেশনে আমি বলেছিলাম যে কলিকাতার প্রকল্পের অনুরূপ একটি প্রকল্প রাজ্য সরকার গ্রামাঞ্চলেও চালু করার সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন। এই প্রকল্পের বৈশিষ্ট্য হল, গ্রামাঞ্চলের গরীব পরিবারগণ যাতে খয়রাতী সাহায্যের উপর নির্ভর করে না থেকে কোন প্রকার ব্যবসায় বা পেশার মাধ্যমে নিজেরাই তাদের জীবিকার সংস্থান করতে পারেন তজ্জন্য প্রয়োজনমত সাহায্য করা। এই সাহায্যের সর্বোচ্চ পরিমাণ হল পরিবার পিছু ২৫০ টাকা। এই সাহায্যের দ্বারা যথাসম্ভব বিভিন্ন ব্যবসায় বা পেশার উপযোগী জিনিষপত্র ক্রয় করে দেওয়া হয়। এই সাহায্য পাওয়ার পর পরিবারটি ৬ মাস পর্যন্ত খয়রাতী সাহায্য পেতে পারবে। এই প্রকল্পটি পরীক্ষামূলকভাবে পুরুলিয়া, মেদিনীপুর ও বাঁকুড়া জেলায় চালু করা হয়েছে। বর্তমানে আর্থিক বৎসরে ১৬১টি পরিবারের জন্য ৪০,১২৫ টাকা মঞ্জুর করা হয়েছে।

কিছুদিন পূর্বে কাঁচড়াপাড়া যক্ষা হাসপাতালে সমীক্ষা করে দেখা যায় যে, রোগমুক্ত হওয়ার পরও অনেকে হাসপাতাল পরিত্যাগ করতে অনিচ্ছুক। এই অনিচ্ছার কারণ হল, হাসপাতাল পরিত্যাগের পর তাদের গ্রাসাচ্ছাদনের অনিশ্চয়তা। সমীক্ষায় আরও জানা যায় যে হাসপাতালের ৫৪টি যক্ষারোগমুক্ত ব্যক্তি হাসপাতাল ছেড়ে যেতে ইচ্ছুক, যদি সরকার তাঁদের কোন প্রকার সাহায্য প্রদান করেন, যা দিয়ে তাঁরা কোন পেশা বা ব্যবসায় চালু করে নিজেরাই নিজেদের জীবিকার্জন করতে সমর্থ হবেন। ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তর এদের কথা সহানুভূতির সঙ্গে বিবেচনা করে একটি পুনর্বাসন প্রকল্প গ্রহণ করেন।

এই প্রকল্পের মাধ্যমে ঐ ৫৪ জন যক্ষারোগমুক্ত ব্যক্তির প্রত্যেককে ২৫০ টাকার অনুদান মঞ্জুর করা হয়েছে। এই সাহায্যে যথাসম্ভব প্রয়োজনীয় জিনিষপত্র ক্রয় করে দেওয়া হচ্ছে। এ ছাড়া এদের প্রত্যেককে ছমাস পর্যন্ত মাসে ১৮ টাকা করে খয়রাতী সাহায্যও দেওয়া হবে, যাতে হাসপাতাল পরিত্যাগ করার অব্যবহিত পরেই গ্রাসাচ্ছাদনের জন্য বিশেষ অসুবিধায় না পড়েন। ঐ ৫৫ জন রোগীর জন্য রাজ্য সরকার অনুদান বাবদ ১৩,৫০০ টাকা এবং খয়রাতী সাহায্য বাবদ ৫,৮৩২ টাকা মঞ্জুর করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ বর্তমান আর্থিক বৎসরে ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তরের ত্রাণ শাখা কর্তৃক আয়োজিত সাধারণ ত্রাণ ব্যবস্থার কথা উল্লেখ করলাম। দেশের জনসাধারণের আর্থিক অবস্থা এবং আবহাওয়া বৈষম্যের জন্য যে দুর্দশা ঘটে তার অতীত ও বর্তমান অভিজ্ঞতার কথা স্মরণ করে একথাই বলতে হয় যে আগামী বৎসরেও ত্রাণ ব্যবস্থা পুরামাত্রায় চালু রাখতে হবে। আমি আশা করি মাননীয় সভ্যগণ আমার প্রস্তাব সমর্থন করবেন এবং আমি যে বরাদ্দের জন্য অনুরোধ করেছি তা মঞ্জুর করবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখন ত্রাণ শাখা কর্তৃক পরিচালিত বিশেষ ত্রাণ ব্যবস্থার কথা উল্লেখ করবো। ব্রহ্মদেশ থেকে এই রাজ্যে নিঃস্ব অবস্থায় আগত ব্যক্তিদের সাময়িক আশ্রয়ের জন্য গত বৎসর হাসনাবাদে যে আশ্রয়শিবির খোলা হয়েছিল, তা বর্তমান বৎসরেও চালু রাখা হয়। ঐ শিবিরে ভারত সরকার কর্তৃক নির্দেশিত হারে এক মাস পর্যন্ত সাহায্য দেওয়ার ব্যবস্থা আছে। বর্তমান বৎসরে এই সাহায্যের জন্য ৪৭,৫০০ টাকা মঞ্জুর করা হয়েছে। এই সকল উদ্বাস্তুদের আর্থিক পুনর্বাসনের জন্য প্রতি পরিবার পিছু ২,০০০ টাকা পর্যন্ত ঋণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে এবং এই খাতে ৫,২২,৮০০ টাকা এ যাবৎ মঞ্জুর করা হয়েছে। বিশেষ বিশেষ ক্ষেত্রে এই সকল পরিবারকে জামা, কাপড়, কম্বল ইত্যাদিও দেওয়া হয়েছে।

পূর্ব পাকিস্তান থেকে উদ্বাস্তুদের আগমন বর্তমান বৎসরেও অব্যাহত থাকে। অবশ্য গত ভারত-পাকিস্তান সংঘর্ষের পর থেকে এই আগমন বন্ধ হয়ে যায়। নবাগত উদ্বাস্তুদের মধ্যে যাঁরা পশ্চিমবঙ্গের বাইরে পুনর্বাসনকেন্দ্রে চলে যেতে অনিচ্ছা প্রকাশ করেছেন, তাঁদের জন্য বিশেষ বিশেষ ক্ষেত্রে সাধারণ হারে খয়রাতী সাহায্য বিতরণের ব্যবস্থা করা হয়েছে। এই খাতে বর্তমান আর্থিক বৎসরে ৯১,৭০০ টাকা মঞ্জুর করা হয়েছে। ঐ উদ্বাস্তুদের মধ্যে যাঁরা পুনর্বাসনকেন্দ্রে চলে যেতে সম্মত হয়েছেন, তাঁদের ঐ সকল পুনর্বাসনকেন্দ্রে পাঠানোর পূর্বে আহারের ব্যবস্থা করা হয়েছে। গত এপ্রিল মাস থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত রাজ্য সরকার এজন্য ১৩,৫৬০ টাকা ব্যয় করেছেন।

[1-10—1-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন যে, ১৯৬৫ সালের মার্চ মাসে কোচবিহার জেলায় মেকলিগঞ্জ মহকুমার সীমান্তে পূর্ব পাকিস্তানের পুলিশ বাহিনী কর্তৃক গুলি চালনার ফলে ঐ এলাকার জনগণ তাঁদের বাসস্থান পরিত্যাগ করে নিরাপদ স্থানে চলে যেতে বাধ্য হন। ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তর এঁদের সাহায্য ও পুনর্বাসনের জন্য প্রয়োজনমত সকল প্রকার ব্যবস্থা করেন। প্রথমে জরুরী সাহায্য হিসাবে খয়রাতী সাহায্য, জামা কাপড়, কম্বল, শিশুদের জন্য গুঁড়া দুধ ইত্যাদি বিতরণ করা হয়। তাবু খাটিয়ে নিরাশ্রয়দের আশ্রয় দেওয়া হয়। তাছাড়া গত নভেম্বর মাস পর্যন্ত প্রতি প্রাপ্তবয়স্ক ব্যক্তি পিছু মাসে ১৮ টাকা এবং প্রতি অপ্রাপ্তবয়স্ক ব্যক্তি পিছু মাসে ৯ টাকা করে বিশেষ খয়রাতী সাহায্য দেওয়া হয়েছে।

এদের পুনর্বাসনের জন্য রাজ্য সরকার প্রতি পরিবার পিছু ৪০০ টাকা পর্যন্ত গৃহ নির্মাণ অনুদান, কৃষক পরিবারের জন্য লাঙল, জোয়াল প্রভৃতি কৃষি যন্ত্রপাতি ও চাষের বীজ সরবরাহ, গবাদি

পশু ক্রয় করার জন্য ২৫০ টাকা পর্যন্ত ঋণ মঞ্জুর এবং পশুর খাদ্য ক্রয় করার জন্য অনুদান বিতরণের ব্যবস্থা করেন। কৃষক পরিবার ছাড়া অন্য যে সকল পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছিলেন, তাদের পুনর্বাসনের জন্য পরিবার পিছু ২৫০ টাকা পর্যন্ত অনুদান বিতরণের ব্যবস্থা করা হয়। যাঁরা কর্মচ্যুত হয়ে পড়েছিলেন, সহায়ক কার্যের মাধ্যমে তাঁদের কাজের সংস্থানও করে দেওয়া হয়েছে।

এই সকল ব্যক্তিদের সাহায্য ও পুনর্বাসনের জন্য রাজ্য সরকার অনুদান বাবদ ৬,২৩,০০০ টাকা এবং ঋণ বাবদ ২,২০,০০০ টাকা মঞ্জুর করেছেন।

১৯৬৪ সালের দাঙ্গা হাঙ্গামায় ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের পুনর্বাসনের অবশিষ্ট কিছু কাজ বর্তমান বৎসরেও চালু থাকে। ঐ দাঙ্গার সময় সাহিত্য, বিজ্ঞান, শিক্ষা বা কৃষ্টির দিক থেকে মূল্যবান যে সকল পুস্তক নষ্ট হয়ে গিয়েছিল সেগুলি পুনরায় প্রকাশনের জন্য সংশ্লিষ্ট প্রকাশক বা লেখককে প্রতি প্রকাশন পিছু ৩,০০০ টাকা পর্যন্ত সাহায্য দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এই বাবদ রাজ্য সরকার ২ লক্ষ টাকার ব্যয় বরাদ্দ মঞ্জুর করেছেন।

ঐ দাঙ্গার সময় যে সকল ধর্মীয় প্রতিষ্ঠান যথা মসজিদ, মন্দির প্রভৃতি ক্ষতিগ্রস্ত হয়েছিল, সেগুলি রাজ্য সরকারের Construction Board-এর মাধমে সরকারী ব্যয়ে মেরামতের জন্য আর একটি সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এজন্য Construction Boardকে ত্রাণ দপ্তর ২ লক্ষ টাকার অধিক বরাদ্দ মঞ্জুর করেছেন। মেরামতের কাজ ইতিপূর্বেই চালু করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি বিষয় উল্লেখ করে আমি ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তরের ত্রাণ শাখার কার্যাবলী সম্পর্কে আমার বক্তব্য শেষ করবো। সম্প্রতি ২৪-পরগণা জেলার পেট্রাপোল সীমান্তে ভারতীয় ও পাকিস্তানী নাগরিক বিনিময়ের সময়, ত্রাণ শাখার উপর যে দায়িত্ব ন্যস্ত হয়, তাহা এই শাখা নিষ্ঠার সঙ্গে পালন করেন। পূর্ব পাকিস্তান হতে প্রত্যাগত ভারতীয় নাগরিকদের জন্য রেডক্রসের মাধ্যমে আহারের ও বিশেষ বিশেষ ক্ষেত্রে জামা কাপড় কম্বল বিতরণেরও ব্যবস্থা করা হয়। ট্রেনযোগে গন্তব্য স্থানে যাওয়ার জন্য বিনামূল্যে রেলওয়ে ওয়ারেন্ট দেওয়া হয় এবং রাহা খরচের জন্য মাথাপিছু ১০ টাকা করে নগদ সাহায্যও বিতরণ করা হয়।

পূর্ব পাকিস্তানে চলে যাওয়ার প্রাক্কালে পাকিস্তানী নাগরিকদের জন্যও রেডক্রসের মাধ্যমে জলযোগের ব্যবস্থা করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে আদর্শ ও দৃষ্টিভঙ্গী নিয়ে গত আর্থিক বৎসরের শেষ ভাগে ত্রাণ দপ্তর ও স্বরাষ্ট্র দপ্তরের সমাজ কল্যাণ শাখার একীকরণ হয়, আমার বিগত বাজেট বক্তৃতায় আমি তার উল্লেখ করেছি। এই উদ্দেশ্য রূপায়ণের পথে ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তর কতটা অগ্রসর হ'তে পেরেছে আমি এই প্রসঙ্গে সংক্ষেপে তার কিছু আলোচনা করবো, যদিও আগামী ২৩শে মার্চ তারিখে "71-Miscellanus" খাতে ব্যয় বরাদ্দের প্রস্তাব উত্থাপন করার সময় এ সম্বন্ধে আলোচনা হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমাজ কল্যাণের কাজকে আমরা প্রধানত দুটি ভাগে ভাগ করতে পারি, যথা—সামাজিক প্রতিরক্ষা ব্যবস্থা (Social Defence) ও সামাজিক নিরাপত্তা ব্যবস্থা (Social Security)। প্রথমটির মধ্যে পড়ে যে সকল মহিলা ও বালিকাদের উপর অবাঞ্ছিত প্রভাব পড়েছে বা পড়তে পারে তাদের রক্ষার ব্যবস্থা, অবহেলিত ও অপরাধপ্রবণ শিশু ও বালকদের শিক্ষা ও রক্ষার ব্যবস্থা, বিকলাঙ্গ বা মানসিক দিক হতে পঙ্গু ও অক্ষম আশ্রয় ও

রক্ষার ব্যবস্থা, ভিক্ষাবৃত্তিনিরোধ বা ভবঘুরেমি নিয়মন ইত্যাদি। এই সকল কার্যসূচী সার্থক করার উদ্দেশ্যে ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তর কয়েকটি আইন পরিচালনা করে থাকেন, যথা:

(1) The Suppression of Immoral Traffic in Women & Girls Act, 1956.

(2) The Women & Children Institutions (Licensing) Act, 1956.

(3) The West Bengal Children Act, 1959.

(4) The Bengal Vagrancy Act, 1943.

প্রথম দুইটি কেন্দ্রীয় আইন এবং সারা বাংলাদেশেই তা চালু করা হয়েছে। West Bengal children Act-টি কলিকাতা ও তার নিকটবর্তী কয়েকটি শিল্পাঞ্চল ও মুর্শিদাবাদ জেলায় এবং Bengal Vagrancy Act কলিকাতা ও পার্শ্ববর্তী কয়েকটি শিল্পাঞ্চলে চালু আছে। এই দুইটি আইনের কার্যপরিধি আরও বিস্তৃত করার বিষয় ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তর বিবেচনা করে দেখছেন।

এই সকল আদর্শ ও উদ্দেশ্যকে রূপায়িত করবার জন্য তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার কার্যকালে সরকার লিলুয়াতে একটি মহিলাদের উদ্ধারাশ্রম, যে সকল মহিলা বা বালিকাদের উপর অবাঞ্ছিত প্রভাব পড়তে পারে বা পড়েছে তাদের জন্য একটি আবাস, বালিকা ও বালকদের জন্য দুইটি সংরক্ষণাবাস (House of Detention) প্রতিষ্ঠা করেছেন। এইরূপ মহিলাদের জন্য বর্তমানে একটি আবাস বা House of Detention-ও খোলা হয়েছে। লিলুয়াতে একটি শিশু আদালত (Juvenile Court) আছে ও তার সঙ্গে কাজ করছে একটি শ্রেণী বিন্যাস কেন্দ্র বা (ClassificationUnit)। এই কেন্দ্রে যে সব শিশু বা বালকদের শিশু আদালতে হাজির করা হয়, তাদের পরীক্ষা নিরীক্ষার পর বিভিন্ন শ্রেণীতে ভাগ করে যথাযোগ্য সংশোধনাবাস-এ বা শিক্ষাকেন্দ্রে পাঠানোর সুপারিশ করা হয়। মুর্শিদাবাদ জেলার বহরমপুর এ ১৪ বৎসরের নিম্ন বয়স্ক অবহেলিত non-delinquent বালকদের জন্য একটি ও অপরাধ প্রবণ (delinquent) বালকদের জন্য অপর একটি আবাস, ১৪ বা তদূর্ধ্ব বৎসরের মধ্যে অবহেলিত অথচ অপরাধপ্রবণ নয় এরূপ বালকদের জন্য বহরমপুরের উপকণ্ঠে একটি শিল্প শিক্ষণ কেন্দ্র (Industrial School) ও ঐ বয়সের অপরাধপ্রবণ বালকদের জন্য সংশোধনাবাস প্রতিষ্ঠিত হয়েছে। এছাড়া আছে বহরমপুরে ১৪ বৎসরের নিম্ন বয়স্ক বালকদের জন্য একটি সংশোধনাবাস (Reformatory School) এবং তদূর্ধ্ব বয়স্কদের জন্য একটি Borstal School। এই সকল আবাস আবাসিকগণকে নানা প্রকারে কার্যকরী ও কারিগরী শিক্ষা দেওয়া হয়ে থাকে, যত্নের করে উপযুক্ত পরিবেশে ও কাজের মাধ্যমে তাদের চরিত্র ও মানসিক প্রকৃতি সহজ পথে গড়ে উঠে। আবাসে অবস্থানের মেয়াদ শেষ হবার পর যাতে এরা উপযুক্ত তত্ত্বাবধান ও পথনির্দেশ হতে বঞ্চিত না হয় তার জন্য শিল্প শিক্ষণকেন্দ্র ও Borstal School -এর প্রাক্তন আবাসিকদের জন্য বহরমপুরে খোলা হয়েছে একটি Aftercare Home। ৬ হ'তে ১৭ বৎসর বয়সের মধ্যে দুঃস্থ ও অসহায় বালিকাদের জন্য মেদিনীপুরে একটি বালিকা আবাস পরিচালিত হচ্ছে এবং তারই একটি অংশে খোলা হয়েছে দুঃস্থ অবহেলিত বালিকাদের জন্য একটি Probation-cum-Production Centre।

এই সকল প্রতিষ্ঠান ছাড়াও পশ্চিমদিনাজপুরে মূকবধিরদের জন্য একটি আবাসিক বিদ্যালয় স্থাপিত হয়েছে এবং কোচবিহারে অন্ধ বালকদের জন্য একটি বিদ্যালয় স্থাপনের উদ্দেশ্যে একটি গৃহ সংগ্রহ করা হয়েছে। জলপাইগুড়ি জেলায় শাখাটিতে বয়স্ক পঙ্গুদের শিক্ষাদানের জন্য বিদ্যালয়টিতে শীঘ্রই কাজ সুরু করা হবে। কলিকাতার উপকণ্ঠে দক্ষিণ পাড়িয়াতে অন্ধ ও মূকবধিরদের জন্য অনুরূপ একটি আবাসিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

আমাদের দেশে শিশুদের বিভিন্ন উপায়ে ভিক্ষাবৃত্তিতে নিয়োগ করা হয়ে থাকে। নানা প্রকার অস্বাভাবিক, অসুস্থ ও অবাঞ্ছিত পরিবেশের মধ্যে বেড়ে ওঠার ফলে ভবিষ্যতে এরা এক বিরাট সামাজিক ও নৈতিক সমস্যার সৃষ্টি করছে। শিশু ভিক্ষাবৃত্তি নিরোধের অন্যতম উপায় হিসাবে এবং যাতে এই ধরনের শিশু ও বালকেরা নিজ নিজ গৃহ থেকেই নানাভাবে সৎশিক্ষা ও সৎপথে বেড়ে ওঠার সাহায্য পায় সেই উদ্দেশ্যে কলিকাতায় একটি Children Bureau স্থাপনের কাজে হাত দেওয়া হয়েছে। পুরুলিয়াতে গৃহ সংগৃহীত হয়েছে বালিকাদের জন্য একটি সংশোধনাবাস ও শিক্ষাকেন্দ্র (Reformatory-cum-Production Centre) স্থাপনের জন্য এবং আশা করা যায় শীঘ্রই সেটি চালু হবে।

ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তরের অধীনে ভিক্ষাবৃত্তি নিয়মন অধিকার Bengal Vagrancy Act-এর বিধান অনুযায়ী ৭টি আবাস পরিচালনা করে থাকেন রাস্তা হতে ভিক্ষাজীবীদের ধরে এনে পুলিশ বিশেষ ক্ষমতাপ্রাপ্ত ম্যাজিস্ট্রেটের সামনে হাজির করার পর তিনি প্রয়োজনীয় তথ্যাদি বিবেচনা করে যাদের ভবঘুরে (ভিক্ষাজীবী) বলে ঘোষণা করেন, ভিক্ষাবৃত্তি নিয়ামক (Controller of Vagrancy) তাদের ভার নেন। প্রথমে এদের নিয়ে যাওয়া হয় প্রাথমিক গ্রহণ কেন্দ্রে (Receiving Centre)। সেখানে স্ত্রী, পুরুষ, বয়স, মানসিক অবস্থা কুষ্ঠ প্রভৃতি সংক্রামক রোগগ্রস্থ ইত্যাদির উপর ভিত্তি করে তাদের বিভিন্ন শ্রেণীতে ভাগ করা হয় এবং ঐ শ্রেণী বিন্যাস অনুসারে আলাদা আলাদা আবাসে আশ্রয় দেওয়া হয়। এই সকল আবাসে আহার, পরিচ্ছদের সঙ্গে সঙ্গে তাদের জন্য ব্যবস্থা আছে শারীরিক ও মানসিক চিকিৎসার। তাছাড়া, কাঠের কাজ, লোহার কাজ, তাঁত, মৃৎশিল্প, নাপিতের কাজ, নারিকেল ছোবড়ার কাজ, কৃষি, হাঁস মুরগী পালন ইত্যাদি কারিগরী শিক্ষা তাদের দেওয়া হয়, যাতে করে এই সব কাজের মাধ্যমে তারা মানসিক স্বাভাবিকতা লাভের সঙ্গে সঙ্গে আবাস থেকে বাহির হবার পর অর্থনৈতিক ও সামাজিক জীবনে পুনঃপ্রতিষ্ঠিত হতে পারে। এই সকল আবাসে বিভিন্ন শিল্পশিক্ষণ শাখায় গত ১৯৬৪-৬৫ সালে ৭০,৩২৪ টাকা মূল্যের এবং ১৯৬৫-৬৬ সালে (এপ্রিল '৬৫ থেকে ডিসেম্বর '৬৫ পর্যন্ত) ৭০,৫৬২ টাকা ৭৫ পয়সা মূল্যের নানাবিধ জিনিসপত্র প্রস্তুত হয়েছে। ঐ সকল আবাসে বিভিন্ন বিষয়ে প্রশিক্ষণের সুযোগ গ্রহণ করে ১৯৬৪-৬৫ সালে ৬৪ জন এবং ১৯৬৫-৬৬ সালে (এপ্রিল ৬৫ থেকে ডিসেম্বর ৬৫ পর্যন্ত) ৮৫ জন আবাসিক স্বাভাবিক স্বাবলম্বী নাগরিকরূপে পুনঃপ্রতিষ্ঠা লাভ করেছে।

[1-20—1-30 p. m.]

এছাড়া এই অধিকার মেদিনীপুরে বালকদের কারিগরী শিক্ষাদানের জন্য একটি (Training-Cum-Production Centre) পরিচালিত করে থাকেন। সম্প্রতি আন্দুলে যে ভিক্ষাবৃত্তি নিয়মন আবাসন আছে তারই মধ্যে স্থাপিত হয়েছে একটি শিল্প শিক্ষাকেন্দ্র (Industrial Training Unit) কুটির ও ক্ষুদ্রায়তন শিল্পদপ্তরের সহযোগিতায়। এখানে আবাসিকরা বাইরের শিক্ষার্থীদের পাশাপাশি যান্ত্রিক শিল্পে শিক্ষা লাভ করছে। এই অধিকার উত্তরপাড়ায় দুঃস্থা মহিলাদের জন্য একটি মহিলাবাস ও পরিচালনা করে থাকেন।

বর্তমানে এই দপ্তরের অধীনে সমাজকল্যাণ অধিকার ও ভিক্ষাবৃত্তি নিয়মন অধিকারের দ্বারা এইভাবে ২৭টি কেন্দ্র বা আবাস পরিচালিত হচ্ছে। সেখানে বিভিন্ন শ্রেণীর প্রায় ৪,০০০ লোকের থাকার ও শিক্ষার ব্যবস্থা করা হয়েছে।

এই দপ্তর বিভিন্ন বেসরকারী সমাজ কল্যাণ সংস্থাকে আর্থিক সাহায্য দিয়ে থাকেন এবং বর্তমান বৎসরে এ বাবদ ১ লক্ষ ১০ হাজার টাকা ব্যয় করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এরপর আগামী বৎসরে সমাজকল্যাণ কর্মের আরও বিস্তৃতির জন্য কি কি পরিকল্পনা করা হচ্ছে, তার একটু সংক্ষিপ্ত আভাস দিতে চাই, যথা West Bengal Children Act অনুযায়ী অপরাধপ্রবণ শিশুদের জন্য একটি নূতন সংশোধনাগার ও Borstal School স্থাপন; অবস্থার বিপাকে যে সকল দুর্ভাগা নারী পতিতাবৃত্তি অবলম্বন করতে বাধ্য হন তাঁদের সামাজিক ও অর্থনৈতিক পুনর্বাসনের জন্য একটি আবাস স্থাপন, জড়বুদ্ধি বিশিষ্ট শিশুদের জন্য একটি আবাসিক বিদ্যালয় স্থাপন অধিক সংখ্যক ভবঘুরেদের আশ্রয়ের জন্য বর্তমান একটি ভবঘুরে আবাসের সম্প্রসারণ, কুষ্ঠরোগীদের জন্য হাসপাতাল, ভবঘুরে কুষ্ঠনিবাস থেকে যারা ছাড়া পাচ্ছে তাদের রক্ষণাবেক্ষণ ও দেখাশুনা করার জন্য একটি After-Care Colony স্থাপন, যে সব জড়বুদ্ধিবিশিষ্ট ভবঘুরে ধরা পড়ে তাদের জন্য আর একটি ভবঘুরে নিবাস স্থাপন, West Bengal Children Act-এর বিধান অনুসারে পরিচালিত Probation ব্যবস্থার সম্প্রসারণ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সামাজিক নিরাপত্তা "Social Security" বিধানের দিকে যে সকল কাজে ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তর হাত দিয়েছেন তার মধ্যে একটি হল বার্ধক্য ভাতার ব্যবস্থা। ১৯৬৪ সালের জানুয়ারি মাস থেকে এটি চালু করা হয়েছে। বর্তমানে ৬৫ বৎসর বা তদূর্ধ্ব বয়সের যে সকল বৃদ্ধ দুঃস্থ ও অসহায় তাঁরা মাসিক ২০ টাকা হারে ভাতা পেতে পারবেন। বিকলাঙ্গ ও পঙ্গুদের ক্ষেত্রে বয়সের এই সীমা কমিয়ে ৬০ বৎসর করা হয়েছে। এ বছরে ১,৫৫২ জনকে এই ভাতা মঞ্জুর করা হয়েছে।

দেখা গিয়েছে অনেক বিভিন্ন বয়সের দুঃস্থ জড়বুদ্ধি উন্মাদ, পঙ্গু ও বিকলাঙ্গ অসহায় ও অক্ষম ব্যক্তি আছেন যাঁরা বার্ধক্যভাতার সুযোগ গ্রহণ করতে পারেন না। এঁদের জন্য Disability Pension-এর প্রকল্প চালু করার বিষয় বিবেচনা করা হচ্ছে।

বিকলাঙ্গ বালক বালিকাদের চিকিৎসা ও পুনর্বাসনের উদ্দেশ্যে ২৪-পরগণা জেলায় বনহুগলীতে Society for Experimental Scheme কর্তৃক পরিচালিত পুনর্বাসন-কেন্দ্রে ৫০টি শয্যার ব্যবস্থা করা হয়েছে। ভারতীয় রেডক্রস সোসাইটির মাধ্যমে কলিকাতার দু' একটি নির্দিষ্ট এলাকায় জরাগ্রস্ত বৃদ্ধ ব্যক্তিরা যাতে স্বল্প ব্যয়ে নিজ বাড়িতে বসে বসে রান্না করা আহার পেতে পারেন তার ব্যবস্থা করা হচ্ছে। যাঁরা এই ব্যবস্থার সুযোগ গ্রহণ করতে চান তাঁরা স্থানীয় রেডক্রস সোসাইটির অফিসে এজন্য নির্ধারিত ফরমে আবেদন করবেন। স্বল্প আয় বিশিষ্ট পরিবারের লোকেরা যাতে সস্তায় দীঘায় বেড়িয়ে আসতে পারেন তার জন্য দীঘা কল্যাণ পরিষদের সহযোগিতায় দীঘাতে একটি বিশ্রামাগার Rest Centre স্থাপন করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ত্রাণ ও সমাজকল্যাণ দপ্তরে তাঁদের কার্য পরিধি বিস্তৃতির সঙ্গে সঙ্গে অনুভব করেছেন যে এই কাজ সুষ্ঠুভাবে সম্পাদন করতে হলে এই বিষয়ে শিক্ষাপ্রাপ্ত দক্ষদরদী কর্মীর প্রয়োজন অত্যধিক এবং বিভিন্ন বেসরকারী জনকল্যাণ সংস্থারও এবিষয়ে একটি সুনির্দিষ্ট সুসংবদ্ধ কর্মপন্থা গ্রহণ করে তদনুযায়ী তাঁদের কার্যধারা প্রবাহিত করা বাঞ্ছনীয়। এই উদ্দেশ্য নিয়ে সমাজকল্যাণ দপ্তর Indian Institute of Social Welfare and Business Management সহযোগিতায় সেখানে এই দপ্তরের অধীনে বিভিন্ন আবাস পরিদর্শনকারী কর্মচারী ও বিভিন্ন বেসরকারী সমাজকল্যাণ সংস্থার মনোনীত প্রতিনিধিদের উপযুক্ত শিক্ষাপ্রাপ্তির ব্যবস্থা করেছেন।

(Shri Jahar Lal Banerjee was found talking to the Press gallery)

**Mr. Speaker:** Mr. Banerjee, if any member has any desire to talk to the Press gallery he should leave the House and talk to them.

## Demand for Grant No. 47.

### Major Head : 78A-Expenditure connected with the National Emergency.

**Shri Ardhendu Shekhar Naskar** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 5,10,99,000 be granted for expenditure under Grant No. 47, Major Head : "78A-Expenditure connected with the National Emergency."

Sir, Civil Defence has made considerable progress. Preparedness of the Civil Defence Administration of a country for meeting emergencies fall into two broad parts, namely, strengthening the forces of law and order, building up and maintaining the Civil Defence organisation proper. The demand that I am moving is, thus, divisable under two sub-heads. The expenditure under first part necessary for strengthening the administration of law and order, relates to several items detailed below :

(1) Additional Police Force appointed in connection with the emergency. This is estimated to cost Rs. 73,67,000 in 1966-67.

(2) Home Guards estimated to cost Rs. 70,89,000.

(3) Indian Reserve Battalion raised under instructions from the Central Government which will pay for it is estimated to cost Rs. 23,45,000.

(4) Another item, mobilisation of West Bengal National Volunteer Force in aid of the Police, is estimated to cost Rs. 30 lacs.

(5) Maintenance of the special jail in North Bengal in connection with the emergency is estimated to cost Rs. 2,14,000.

(6) The cost for Civil Defence measures in respect of the Government buildings and Government offices, in hired buildings is likely to cost Rs. 5 lacs.

(7) For security measures connected with the emergency a provision for Rs. 16,05,000 is necessary in the coming year.

Total under these sub-heads amounts to Rs. 2,21,10,000. Out of this, we expect to get re-imbursement from the Centre to the extent of Rs. 95,73,000, the net cost to the State Revenue being of the order of Rs. 1,25,37,000.

For Civil Defence proper, the total demand is Rs. 2,89,89,000. This demand can be again divided into two broad parts. First comes the Civil Defence Organisation with all the branches, for the target towns in this State classified as Civil Defence areas, the estimated expenditure for which is Rs. 2,80,39,000 of it, an estimated sum of Rs. 1,40,20,000 is to be borne by the Central Government, the rest being the share of this State. Next comes the Mobile Civil Emergency Forces, which has been raised and will be paid for by the Government of India in full. They can send this force to any part of the country in an emergency. Its estimated cost for 1966-67 is Rs. 9·50 lacs.

## Demand for Grant No. 35

**Major Heads: 51A-Greater Calcutta Development Scheme, and 106A-Capital Outlay on Greater Calcutta Development Scheme.**

**Shri Khagendra Nath Das Gupta:** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 3,24,00,000 be granted for expenditure under Grant No. 35, Major Heads: "51A-Greater Calcutta Development Scheme and 106A-Capital Outlay on Greater Calcutta Development Scheme."

**Mr. Speaker:** Now I would request the Honourable members to move cut motions, if any, on Grant No. 38, Grant No. 47 and Grant No. 35.

(Pause)

No cut motions have been moved on Grant No. 38, Grant No. 47 and Grant No 35.

[1-30—1-40 p.m.]

**Mr. Speaker:** Before we come to the general discussion on the 3 Grants which have been moved, I have got to make an announcement.

You are aware that I had fixed to-morrow the 17th inst. as the date for the motion for leave to move a resolution for the removal of the Speaker under rule 201. As none of the honourable members who had given the notice of the motion and proposed to move the resolution is present in the House, I feel that under the present circumstances the motion being against the Chair I should give them an opportunity. I am, therefore, shifting the motion for leave from 17th to the 21st inst. to be entered in the List of Business for that day.

Now, any honourable members may like to speak on these three Grants.

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজ এখানে শ্রীমতী আভা মাইতি যে বাজেট উত্থাপিত করেছেন আমি সে বাজেট সমর্থন করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রী ন্যাশানাল ইমারজেন্সি সম্বন্ধে যে বাজেট এনেছেন সে সম্বন্ধে আমি ২.৪ কথা বলতে চাই। আমরা উত্তরবঙ্গের মালদহ জেলার লোক। আমাদের প্রতি বৎসর এমনভাবে দিন কাটে যে রিলিফ বিভাগের উপর নির্ভর করতে হয়। আমরা প্রতি বৎসরই পশ্চিমবঙ্গ সরকারের রিলিফ বিভাগের যথেষ্ট সাহায্য পাই এবং তার উপর বেঁচে থাকি। আমরা সেজন্য সরকারকে ধন্যবাদ দিচ্ছি। আমি এর আগে প্রতি বৎসর এই খাতে বক্তৃতা করতে গিয়ে বলেছি ফেমিন রিলিফ এ নাম বদলান উচিত কারণ ফেমিন মানে দুর্ভিক্ষ দেশে দেখা গেছে। কিন্তু আজকাল দুর্ভিক্ষ বলে এই টাকা খরচ করা হয় না। আমি জানিনা সরকারের এতে কি অসুবিধা আছে যার জন্য তাঁরা এ নাম বদলাতে পারেন না। ফেমিন রিলিফ বলে তারা নিজেরাই স্বীকার করেন যে দুর্ভিক্ষ দেশে এসেছে। আমি এর আগে এ কথা বলেছি এখনও বলছি। আজকাল রিলিফ বলতে যা বুঝায় তার নাম বদলে General Relief কিম্বা ওয়েল ফেয়ার রিলিফ হোক—এ নাম রাখা উচিত ও ফেমিন রিলিফ বন্ধ করা উচিত।

আমরা রিলিফে এবার দেখছি যে তিনি ২ কোটি ৬৬ লক্ষ টাকা রেখেছেন। প্রতি বছরই বাজেটে আমাদের কম টাকা ধরা হয় কিন্তু রিভাইজড্‌ বাজেটে অতিরিক্ত টাকা খরচ করতে হয়, এবং তার জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দও আনতে হয়। বর্তমান বছরে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিম

বাংলার অধিকাংশ জায়গায় শস্যহানি বিশেষভাবে ঘটেছে। আমাদের জেলায় আমি দেখেছি সাধারণভাবে যে ফসল উৎপন্ন হয় তার এক তৃতীয়াংশ উৎপন্ন হয়েছে। আমার মনে হয় এই বছর আমাদের যথেষ্ট পরিমাণে সাহায্য দিতে হবে। বিভিন্ন খাতে সাহায্য দেওয়ার জন্য যে টাকার ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করা হয়েছে, এটা খুব কম বলে মনে হয়। আরও বেশী টাকা এই বাজেটে ধরা উচিত ছিল। যাই হোক টাকা কম ধরা হলেও খরচের জন্য টাকার অভাব হয়না। আমি আশা করি যথেষ্ট পরিমাণ টাকা সাহায্য যেমন পূর্ব বছর দেওয়া হয়েছে, সেইভাবেই দেওয়া হবে।

আমি এই প্রসঙ্গে মাননীয়া মন্ত্রী মহোদয়ার দুই তিনটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর কাছে বলছি, তিনি আগে বক্তৃতায় বলেছিলেন যে রিলিফের সমস্ত ব্যবস্থা জেলা পরিষদের হাতে দিয়ে দিয়েছেন। জেলা পরিষদের হাতে দায়িত্ব দেবার পর লক্ষ্য করছি এই সরকার খানিকটা দায়িত্ব জেলা পরিষদের হাতে দিয়েছেন বলে নিশ্চিন্ত হয়েছেন, কিন্তু আসল ক্ষমতা এখনও তাঁদের হাতেই থাকছে। আজকে রিলিফের যে লিষ্ট তৈরী হয়, সেই লিষ্ট মঞ্জুরীর ভার এখন পর্যন্ত এস ডি ও-এর হাতেই আছে তার ফলে এক একটা গ্রাম থেকে রিলিফের লিষ্ট তৈরী করে বি ডি ও-এর মাধ্যমে এস ডি ও-এর কাছে মঞ্জুরীর জন্য আসে, ফলে অনেক দেরী হয়ে যায়। এ বিষয়ে আমি আপনার কাছে নিবেদন করব সেটা কিভাবে এখন কম সময়ের মধ্যে সহজ ও সরল করা যায় সে বিষয়ে চিন্তা করবেন।

রিলিফের ব্যাপারে নির্বাচিত প্রতিনিধি যাঁরা আছেন বা গ্রামাঞ্চলে প্রতিনিধি যাঁরা আছেন তাঁদের পক্ষে চক্ষু লজ্জার জন্য অনেক সময় সুবিচার করা সম্ভব হয় না. সরকারী কর্মচারীর উপর স্ক্রুটিনি করবার ক্ষমতা থাকা উচিত এটা বিশ্বাস করি, কিন্তু জেলা পরিষদকে যখন ক্ষমতা দিয়েছেন তখন জেলা পরিষদের চেয়ারম্যান বা আঞ্চলিক পরিষদের চেয়ারম্যানের লিস্ট মঞ্জুরীর ব্যাপারে ক্ষমতা থাকবে না এটা ঠিক নয়। এ বিষয়ে আপনাকে বিবেচনা করবার জন্য অনুরোধ জানাচ্ছি। জয়েন্ট কমিটি ইচ্ছা করলে যাঁরা নির্বাচিত নন, নমিনেটেড, যাঁদের সঙ্গে রাজনীতির সম্পর্ক নেই এরকম ৩জন লোক মনোনীত করে তাঁদের উপর ভার দিতে পারেন। আজকাল এস. ডি ও-র যে রকম কাজ থাকে তাতে লিস্ট মঞ্জুরীর ভার তাঁর পক্ষে সময় সাপেক্ষ হয়ে পড়ে। তারপর, আমরা দেখছি জেলা পরিষদকে দেবার পর আগে যে সাহায্যের টাকা যেত তার চেয়ে এখন কম টাকা যাচ্ছে. এর কি কারণ আমি জানিনা। আমরা দেখেছি যেখানে ১০ হাজার টাকা সাহায্য যেত এখন জেলা পরিষদে যাবার পর ৬ হাজার টাকা হয়েছে। বি. ডি. ও. বলছেন আমি জানিনা, আঞ্চলিক পরিষদ ভাগ করছে। কিন্তু আঞ্চলিক পরিষদ যখন ভাগ করতে যায় তখন কি অবস্থা হয় সেটা একবার ভেবে দেখুন। জনসাধারণ বোঝেনা, তারা বলে নিশ্চয়ই টাকা নির্বাচিত প্রতিনিধিদের পকেটে যাচ্ছে। এর ফলে আঞ্চলিক পরিষদের চেয়ারম্যান, অঞ্চল পরিষদের অধ্যক্ষ তাঁদের সকলের অবস্থাই খারাপ হয়। এ বিষয়ে মন্ত্রী মহাশয়কে বলাতে তিনি বললেন জেলা পরিষদ এত টাকা চেয়েছে এবং আমরা এত টাকা দিয়েছি। তাহলে কিসের জন্য দেওয়া হচ্ছেনা সেটা তদন্ত করুন। তারপর আমার বক্তব্য হচ্ছে আপনারা যদি আঞ্চলিক পরিষদকে কনফিডেন্স-এ নিয়ে থাকেন, জেলা পরিষদের অধীনে যদি সমস্ত কর্মচারীকে দিয়ে থাকেন তাহলে জেলা পরিষদের হাতে ক্ষমতা দিতে হবে। একটা ঘটনা আমি আপনার সামনে রাখছি। ১৯৬৩ সালে বন্যা হবার জন্য মন্ত্রীমহাশয় দয়া করে কিছু টিন এবং কিছু টাকা হরিশ্চন্দ্রপুর থানার ২ নম্বর আঞ্চলিক পরিষদে দিয়েছিলেন। কিন্তু স্যার, আপনি শুনলে অবাক হবেন ১৯৬৪ সালে বন্যা হোল আর শ্রদ্ধেয় শৈলবাবুর ডিপার্টমেন্টের লাল ফিতার বাঁধন থেকে সেই অর্ডার বার হতে ১৯৬৫ সালের মার্চ মাস হোল তারপর সেই টাকা যদিও বা গিয়ে পৌছাল কিন্তু স্থানীয় বি. ডি. ও-র অসহযোগিতার ফলে সেই টাকা আজ পর্যন্ত সব ক্ষেত্রে বিলি করা হয়নি। এই বিষয়ে আমি ডি. এম. এবং এস. ডি. ও-র দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও কোন ফল হয়নি। বি. ডি. ও. নানারকম দুর্নীতির আশ্রয় নিয়েছিল বলে তাঁর বিরুদ্ধে কমপ্লেন হয়েছে এবং এই কমপ্লেন হয়েছে

বলে তিনি আঞ্চলিক পরিষদের সভাপতিকে বাদ দিয়ে বিলি করতে চেয়েছিলেন এবং তার জন্যই বিলি করা হয়নি। আমি অনুরোধ করব আপনারা এটা দেখুন বি. ডি.ও-র সঙ্গে আঞ্চলিক পরিষদের অধ্যক্ষের যে ঝগড়া চলছে সেটা এড়িয়ে কিভাবে এখন বিলি বন্দোবস্ত হতে পারে। আপনারা আজকে বি. ডি. ও কে দিচ্ছেন, কিন্তু আঞ্চলিক পরিষদের প্রধানকে যদি বিশ্বাস করে থাকেন তাহলে তাঁকেও ভার দিতে হবে। বি. ডি. ও-র নীচে থেকে আঞ্চলিক পরিষদের প্রধান এই কাজ করবেন এটা আশা করা ভুল। আঞ্চলিক পরিষদের সভাপতি হচ্ছেন সভাপতি এবং বি. ডি. ও. হচ্ছেন সেক্রেটারী। তাহলে বি. ডি. ও. কিকরে আঞ্চলিক পরিষদের সভাপতিকে অধস্তন কর্মচারী বলে মনে করেন সেটা আমি বুঝতে পারছিনা। এই অবস্থার ফলে রিলিফ অনেক ক্ষেত্রে ব্যাহত হয়েছে। তারপর, আজকালকার দিনে রিলিফ দেবার ব্যাপারে দেখছি কতগুলি গ্রামে পার্মানেন্ট রিলিফ বলে রিলিফ দেওয়া হচ্ছে এবং সেই রিলিফ মাসের পর মাস ধরে চলে আসছে তাদের এটা স্থায়ী দান হিসেবে না দিয়ে অন্য কিভাবে দেওয়া যায় সে বিষয়ে চিন্তা করতে আপনাদের অনুরোধ জানাচ্ছি। আমি শুনলাম পুরুলিয়া, বাঁকুড়ার কতগুলি গ্রামে এরকম স্থায়িভাবে যারা সাহায্য পায় তাদের ছাগল ইত্যাদি কিনে দিয়ে পরীক্ষামূলকভাবে কাজ আরম্ভ করা হয়েছে।

[ 1-40 — 1-50 p.m. ]

আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে, এই রকম পরীক্ষামূলক সাহায্য দানের কি ফল হয়েছে, তা তিনি আজকে তার জবাবে যেন বলেন! এই রকম দান আর না দিয়ে দানটা উঠিয়ে দিয়ে, বিশেষভাবে গ্রামে গ্রামে এমন কতকগুলি কাজের ব্যবস্থা করুন, যাতে তারা জীবন ধারণ করতে পারে। সেই ধরনের কাজ যাতে বিশেষভাবে অগ্রসর হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

এই প্রসঙ্গে আমি আর একটা জিনিস বলবো,—বাড়ী পুড়ে গেলে, তারজন্য যে সাহায্য দেবার ব্যবস্থা আছে সেই সাহায্যটা জেলা ম্যাজিষ্ট্রেটের মাধ্যমে যাতে দেওয়া যায় তারজন্য বন্দোবস্ত করা উচিত। যাদের জমি থাকে, তারা সহজে ঋণ পায় না, ঋণের জন্য তাদের বহুদিন ধরে অপেক্ষা করতে হয়। তারা গরীব লোক, ঋণ চায়, সেই ঋণের টাকা তাদের কাছে পৌঁছাতে অনেক সময় লেগে যায়। এই ঋণের টাকা চাওয়ার ব্যাপারে খুঁটিনাটি এত বিচার বিবেচনা করা হয় যে, শেষ পর্যন্ত সেই টাকা তাদের কাছে সময়মত পৌঁছান সম্ভব হয় না, ফলে এটা কোন উপকারে আসেনা। আমি মনে করি এটা সহজ করা যায়। এটা কিভাবে ত্বরান্বিত করা যায় সেটা চিন্তা ও বিবেচনা করবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

আর একটা জিনিস বিবেচনা করতে তাঁকে অনুরোধ করবো। একটা বাড়ী পুড়ে গেলে সর্বাধিক দেড়শো টাকা দেওয়া যেতে পারে, এটা হল সরকারের নীতি। আজকালকার দিনে একটা রান্নাঘর বা গোয়ালঘর দেড়শো টাকায় তৈরী করা সম্ভব নয়। এটাকে আরও বৃদ্ধি করা উচিত। এটা বিবেচনা করতে অনুরোধ করছি। তাছাড়া ঐ দেড়শো টাকা যা দেন, তাও তারা সম্পূর্ণ পায় না, এখানে যে সকল অধীনস্থ কর্মচারীরা আছেন, তাঁরা Recommendation করবার সময় ৩০,৩৫ টাকা করেন, ঐ দেড়শো টাকাটা কেটে, আরও কম করে দেন। সরকার যদি একেবারে কোন সাহায্য না দিতে চান, তাও বরং ভাল, কিন্তু সাহায্য যদি দেওয়া হয়, তাহলে এই রকম ভাবে উপহাস করা উচিত নয়। এই সাহায্য যাতে ভালভাবে দেওয়া যায়, তারজন্য আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি বিবেচনা করতে। আমি মালদা জেলার লোক, আমি সেখানকার অবস্থা জানি, সেখানে সরকার যে ভাবে সাহায্য দিয়ে থাকেন, সেই ভাবে সাহায্য না দিলে, বহু দিন আগেই, বহু লোক মারা যেতো। তার জন্য আমি আন্তরিক কৃতজ্ঞতা

জ্ঞাপন করছি। আমি আশা করি ত্রাণ বিভাগের মন্ত্রী মহোদয়া আমি যে সকল বিষয়গুলি উল্লেখ করলাম, সেগুলির প্রতি বিশেষ দৃষ্টি দিয়ে বিচার বিবেচনা করবেন।

আমি আর একটি কথা National emergency সম্বন্ধে বলতে চাই। তাসখন্দ চুক্তি হবার পর আমাদের মনে অনেক স্বস্তির ভাব ফিরে এসেছে, সে কথা ঠিক। কিন্তু বর্তমানে আমাদের এখানে যে রকম খাদ্য আন্দোলন দেখলাম, এবং গ্রামে গ্রামে এ সম্পর্কে যে ভাবে প্রচার কার্য চলেছে, তাতে আমাদের বিপদ কেটেছে বলে মনে হচ্ছে না। আজকের দিনে আমি সরকারকে তাঁরা এই National emergency-র সমস্ত ব্যবস্থা বজায় রাখবেন, কি রাখবেন না, সাইরেনের ব্যবস্থা বজায় রাখবেন, কি রাখবেন না, সে বিষয় গভীরভাবে চিন্তা করে দেখুন। কারণ দেখা যাচ্ছে যে গ্রামে গ্রামে বিশেষ করে বর্ডার এলাকার পূর্ব-পশ্চিম সীমান্ত জেলা সমূহে যে ভাবে চোরা কারবারী এবং অসৎ লোকের কার্যকলাপ চলেছে, দেশের স্বাধীনতাকে বিপন্ন করবার জন্য যে সকল প্ররোচনা মূলক কাজ, তা এখনও শেষ হয়নি, এখনও সেটা পুরাদমে চালিয়ে চলেছে এবং এক শ্রেণীর লোক এদেশের শাসন কার্যকে সম্পূর্ণভাবে বিপর্যস্ত করবার জন্য চেষ্টা করছেন। আমাদের এখানে বিরোধী দলের সদস্যরা উপস্থিত নেই। কোন কোন বিরোধী দলের সদস্যের সঙ্গে যোগাযোগ স্থাপন করে এই সব অসৎ, অসাধু, ধ্বংসকামী ব্যক্তিগণ সীমান্তের অবস্থাকে কলুষিত করে দিচ্ছে। সুতরাং এই অবস্থায় National emergency সম্পূর্ণ ভাবে তুলে নেওয়া যুক্তিযুক্ত হবে কি না, সেটা বিচার্য বিষয়। সীমান্ত জেলা সমূহে বিশেষ করে সীমান্তবর্তী গ্রামগুলিতে আরও কঠিন ভাবে হোম গার্ড এবং দেশ-রক্ষার অন্যান্য ব্যবস্থাগুলি চালিয়ে যাওয়া উচিত বলে আমি মনে করি। এগুলি যাতে চালিয়ে যাওয়া হয়, তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আজকের দিনে তাসখন্দ চুক্তি হওয়াতে আমরা সকলেই আনন্দিত এবং পাকিস্থানের সঙ্গে আমাদের ভাল সম্পর্ক স্থাপিত হোক, সেটা আমরা সকলেই চাই।

কিন্তু তার মানে এই নয় যে এই সুযোগে যে সব চোরাকারবারী হোক, অথবা অন্য দেশের কু-চক্রী লোক এদেশে যারা আছে, অন্য দেশের প্রতি যাদের আনুগত্য রয়েছে, তাদের মন যে ঐ তাসখন্দ চুক্তি হওয়ার পরে বদলে গেছে একথা আমি বিশ্বাস করি না এবং তা বিশ্বাস করা উচিতও নয়। তাদের সঙ্গে বিধ্বংসকারীদের ষড়যন্ত্র চলছে। তাতে আমাদের দেশের অবস্থা খারাপ করবে। আমি সীমান্ত জেলা মালদহর লোক, আমি জানি তাসখন্দ চুক্তির ফলে তাদের মধ্যে মনোভাবের কিছুমাত্র পরিবর্তন হয় নাই। বিপদ আসলে পর আমাদের বিপদ অবশ্যম্ভাবী। এই তাসখন্দ চুক্তি হবার পরে emergency উঠে যাবার পরে গ্রামে গ্রামে organisation কিভাবে করা যায়; সে সম্বন্ধে সরকারকে ধীরভাবে চিন্তা করতে হবে।

আমাদের সরকারের যে I. B. Dept. আছে, এই I. B. ডিপার্টমেন্টের যে সব লোক বর্ডারে থাকে তারা ওধারের কোন খবর না দিতে পারলেও এধারের খবরটা বেশ চটপট দিয়ে দেন। আমি এই সম্পর্কে সরকারকে সতর্ক করে দিতে চাই সরকার যেন অবিলম্বে এই সব লোকদের সম্বন্ধে যথোপযুক্ত ব্যবস্থা সময়মত অবলম্বন করেন।

**শ্রীনরেন্দ্রনাথ সেন:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে বাজেটের যে তিনটি গ্রান্ট এখানে উপস্থিত করা হয়েছে, আমি তা সমর্থন করছি এবং এই উপলক্ষ্যে Grant-47—National Emergency এবং Grant 35—Greater Calcutta Development Scheme সম্বন্ধে দু' একটি কথা বলতে চাই।

এই National Emergency আগে চীন যখন ভারতের উপর হামলা করলো, তারপর থেকে National Emergency-র কথা আমাদের সরকার চিন্তা করেছেন যে কি করে আমাদের আভ্যন্তরীণ শান্তি রক্ষা করা যায় এবং এর উপর যখন পাকিস্তানের সঙ্গে আমাদের বিরোধ বাধে পাকিস্তান যখন ভারত আক্রমণ করে তখন এই প্রশ্নটা আরো বেশী করে দেখা দেয় আমাদের

কর্তৃপক্ষের সামনে এবং সেই উপলক্ষ্যে আমাদের ভারতের অভ্যন্তরীণ শৃঙ্খলা রক্ষার জন্য National Emergency-র একটি রূপ দেওয়া হয় এবং এই রূপটার দু'টো বিভাগ সাধারণতঃ হয়েছে—একটা Civil Defence, আর একটা Home Guard. Civil Defence নামে যেটা গঠিত হয়েছে অবশ্য গভর্ণমেন্ট তার জন্য বহু টাকা খরচ করেছেন। আমরা দেখেছি প্রথম অবস্থায় এর যেটা সবচেয়ে সঙ্গীন ছিল সাইরেন অর্থাৎ সেটা কি রকম বিফল হয়েছিল সেটা আমরা হাড়ে হাড়ে অনুভব করেছি এবং তারপরে আবার সমস্ত ব্যবস্থা পরিবর্তন করতে হয়েছে। Civil Defence যার জন্য যাদের নেওয়া হয়েছে, তাদের মধ্যে সত্যিকারের যদি আক্রমণ হয় air raid হয়, কতজন রাস্তায় নামবেন তা বলা কঠিন এবং সেটা সেইভাবে তাদের সকলকে ট্রেনিং দেওয়া হয়েছে কিনা সে বিষয়েও আমার যথেষ্ট সন্দেহ আছে। এগুলি যদি প্রয়োজন হয়, প্রয়োজন থাকে, তাসখন্দের পরে আজকে হয়ত মনে হবে এর প্রয়োজন নাই, যদি পাকিস্তান তার মনোভাব সম্পূর্ণ বদল করে নেয়, তাহলে নিশ্চয়ই তার প্রয়োজন হবে না। আর যদি এগুলি রাখতে হয়, তাহলে এর পুনর্বিন্যাস করার প্রয়োজন আছে। এমন সত্যিকার লোক নিয়ে বাহিনী গঠিত হওয়া প্রয়োজন, যারা আমাদের বিপদের দিন এগিয়ে ঝাঁপিয়ে পড়বে জনসাধারণের রক্ষার জন্য। Home Guard সম্বন্ধে আগেই বলেছিলাম যাদের হোম গার্ডদের বাহিনীতে নেওয়া হয়েছে, সেগুলি পরিবর্তন করা একান্ত প্রয়োজন। যখন প্রথম এই বাহিনী গড়বার প্রয়োজন হয়েছিল, তখন যে দরখাস্ত করেছে তাকেই নেওয়া হয়েছে। আমার বাড়ীতে একজন চাকর ছিল, সেও হোম গার্ডে ঢুকেছে। রোজই কিছু কিছু পয়সা পায় যখন প্যারেডে যায়। এই তার কাজ। আমি আরও জানি কিছু কিছু অঞ্চলের কিছু কিছু কুখ্যাত বলে পরিচিত লোকও এই হোম গার্ড বাহিনীর মধ্যে ঢুকেছে।

[ 1-50—2-00 p.m. ]

অথচ এই Home Guard-দের যেকোন বিশৃঙ্খলার সময় দেখা যায় না। এদের মস্ত বড় একটা দায়িত্ব যে অভ্যন্তরীণ শৃঙ্খলার কাজ তা তারা করছেন না। আমি এই Home Guard-দের পুনর্বিন্যাসের কথা একবার বলেছিলাম, আবার বলি যে Home Guard-এ যারা আছে তাদের সম্বন্ধে scrutinise করা উচিৎ, তাদের antecedents, তাদের দ্বারা কতটা সমাজ রক্ষার কাজ হতে পারে ইত্যাদি scrutinise করে দেখার প্রয়োজন আছে। কোন কোন অঞ্চলে দেখা গেছে বাইরে মফঃস্বলে Home Guard সম্পর্কে অনেক অভিযোগ আছে। তারা হয়ত গরীব লোকের কাছে দু' এক কেজি চাল পাওয়া গেলে তাদের ধরে, কিন্তু বড় বড় পাচারকারীরা পার পেয়ে যায়। এজন্য যদি আমাদের এই চুরি আটকাতে হয়, যদি এদের সত্যিকারের কর্তব্যপরায়ণ করতে হয়, যাতে তারা procurement-এর ব্যাপারেও যথেষ্ট সাহায্য করতে পারে, সমাজ ব্যবস্থার বিশেষ প্রয়োজনীয় অঙ্গরূপে কাজে লাগাতে পারে তাহলে ভাললোক এদের নিয়ে এই বাহিনী সেইভাবে গড়ে তুলতে হবে। কলকাতায় যখন বিশৃঙ্খলার সৃষ্টি হয় একবার দেখেছিলাম সমস্ত পুলিশকে সেই ব্যাপারে কাজে লাগান হয়েছে—ট্রাফিক পুলিশ পর্যন্ত ওই ব্যাপারে ব্যস্ত তখন traffic-এর কাজের জন্য পুলিশের একান্ত অভাব ঘটে, public-কে দেখেছি চৌরঙ্গীর মোড়ে দাঁড়িয়ে হাত তুলে ট্রাফিক পুলিশের কাজ করেছে। কিন্তু কোন হোম গার্ডকে সেই কাজে দেখতে পাওয়া যায় নি। দ্বিতীয়তঃ Greater Calcutta Development Scheme-এর জন্য যে অর্থ বরাদ্দ হয়েছে এটা যদি সম্পূর্ণ খরচ হয় সত্যিকারের বস্তীবাসীদের প্রয়োজনে তাহলে বস্তীবাসীরা সত্যই খুব উপকৃত হবে। সবচেয়ে বেশী প্রয়োজন বস্তীগুলি পরিষ্কার রাখা—পায়খানাগুলি যেখানে রোগের আধার হয়ে দাঁড়িয়েছে, পরিষ্কার হয় না, কর্পোরেশনের যে সব ধাঙড় আছে তারা মাসে একদিন গেল কি না গেল তার ঠিক নেই। পায়খানাগুলি এদিকে ভেসে যাচ্ছে, বস্তীর ভেতর দিয়ে চলা একেবারে অসম্ভব হয়ে দাঁড়ায়। তাছাড়া জলের অভাব সেখানে অত্যন্ত, গৃহগুলি বাসের অনুপযুক্ত। বৃষ্টি হলে বস্তীবাসীদের কি অবস্থা হয় তা বস্তীর মধ্যে যারা বাস করে তারা ছাড়া ধারণা করতে পারে না। পায়খানার জল,

বৃষ্টির জল সব মিলে একাকার হয়ে যায়। আজকে কলকাতা development scheme-এ এগুলির উন্নতি করা অত্যন্ত প্রয়োজন। অবশ্য Slum সম্পর্কে আমাদের কালকে এখানে যে report পেশ করা হয়েছে, Slum Clearance and Improvement Bill-এর যেটা তাতে কতকগুলি কথা সন্নিবিষ্ট করা হয়েছে সেগুলি কার্যকরী করতে পারলে কিছু কিছু ভাল হবে। বস্তীর যারা অধিবাসী তাদের উন্নতির জন্য বস্তী মালিকদের যদি কিছু অর্থ আমরা ধরে দিই তাহলে নিজেদের পায়খানা হোক, জলের কল হোক নিজেরা কিছু ব্যবস্থা করতে পারবে। একটা বিরাট বস্তীর মধ্যে জলের কল একটা কি দু'টো আছে, tubewell যথেষ্ট সংখ্যক নেই—সেই বস্তীর মেয়েদের লাইন করে যেভাবে জল আনতে কষ্ট করতে হয় খবরের কাগজে তার ছবিও আমরা দেখেছি। সরকারের তরফ থেকে বস্তীর মধ্যে অধিক সংখ্যক tubewell এর ব্যবস্থা যদি করা যায় এবং drain-এর ব্যবস্থা যা অত্যন্ত প্রয়োজন তা যদি করা হয় তাহলে বর্ষার জল পার হয়ে যাবে, জল দাঁড়িয়ে তাদের জীবন দুর্বিসহ করে তুলবে না। তারপরে তাদের স্যানিটারি ট্রেনের কথা বলছি, এই স্যানিটারি ট্রেনগুলি যদি স্যানিটারি পিভির কিছু কিছু ব্যবস্থা করে দেওয়া যায়, তাহলে তারা সত্যিই উপকৃত হবে। তাদের উপর নোটিশ দিলে তাদের সেই পায়খানাকে স্যানিটারি পিভি করতে অনেকে পারবে না, সেই খরচ করার ক্ষমতাটা অনেক বস্তির মালিকের পক্ষে নেই কিন্তু সেখানে গভর্ণমেন্ট যদি তাকে কিছু সাহায্য দিয়ে, লোন দিয়ে এবং সে নিজে থেকে কিছু দিয়ে সেখানে তার খাটা পায়খানাটাকে যদি স্যানিটারি পিভি করতে দেওয়ার সুযোগ দেওয়া হয় তাহলে নিশ্চয়ই অনেক বস্তির মালিক তা করতে রাজী হবে। যদি এইভাবে এই অর্থ ব্যয় করা হয় এবং সামগ্রিকভাবে যদি এই সমস্ত দায়িত্বগুলি সরকার থেকে নেওয়া হয় তাহলে আমার মনে হয় গ্রেটার ক্যালকাটা আরো ভালভাবে ডেভালপ্‌ড হবে। আমরা ৫।৬ তলা বাড়ী করে কলকাতায় অবাঙ্গালী আমদানী করতে রাজী নই, যারা কলকাতার সাধারণ অধিবাসী, নাগরিক, তারা এখানে বাস করার অধিকার পাক, এখানে যে ৭ লক্ষ বস্তিবাসী আছে তারা মানুষের মত বাঁচুক, তাদের বস্তিতে থাকতে হলেও তাদের যাতে পশুর মত জীবন যাপন করতে না হয় সেদিকে সরকার যদি দৃষ্টি দেন তাহলে ভাল হবে বলে আমি বিশ্বাস করি। এই কথা বলে আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন করছি।

**শ্রীমহম্মদ ইসরাইল:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয় ত্রাণ খাতে যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপিত করেছেন আমি তার সমর্থন করতে উঠে আপনার মাধ্যমে দু'একটা কথা রাখতে চাই। আমাদের দেশের এখন এমন একটা অবস্থা যে প্রায়ই কোন না কোন অঞ্চলে হয় অতি বন্যা, না হয় অনাবৃষ্টির জন্য আকাল অজন্মা লেগেই আছে যার ফলে প্রতি বছর কিছু কিছু জি, আর, এবং টেষ্ট রিলিফ লোককে দিতে হয়। গত বছর আমার জেলায় মুর্শিদাবাদে দেখেছি জি, আর, না দিলে হয়ত বহু লোক না খেয়ে মারা যেতো, সেজন্য প্রচুর পরিমাণে জি, আর, দিতে হয়েছে। কিন্তু এ সম্বন্ধে একটা কথা আমি বলছি সেটা হচ্ছে জি, আর, দেবার যে পদ্ধতি তাতে খানিকটা অসুবিধা ভোগ হচ্ছে। এর আগে রিলিফ কমিটি ছিল, সেই রিলিফ কমিটি একটা তালিকা তৈরী করতো, এখন সেই রিলিফ কমিটি উঠে গিয়ে অঞ্চল পঞ্চায়েতের মধ্যে দিয়ে এই তালিকা তৈরী করতে হয়, তারপরে সেই তালিকা যায় আঞ্চলিক পরিষদে, সেখান থেকে বি, ডি, ও, এবং সেখান থেকে এস, ডি, ও, তারপরে এস, ডি, ও, সাহেব বলছেন এটা খুব বেশী হয়ে যাচ্ছে, সেজন্য আবার ফেরত চলে আসছে। এই কথা তাঁরা কোনদিনই নির্দেশ দেননা যে, এত লোককে দেওয়া হবে, তাঁরা বলেন যে যেখানে যা দরকার তা দেওয়া হবে কিন্তু সেখানে যখন লিষ্ট গিয়ে পৌছায় তখন বলেন যে চার পার্সেণ্ট কি আট পার্সেণ্ট দেওয়া হবে এবং তখন সেখান থেকে আবার তা ফেরত আসে। এই করে করে আমরা দেখছি সপ্তাহের পর সপ্তাহ ধরে সেখানে মানুষ জি, আর, পায় না, এজন্য সেখানে মানুষের ভয়ানক অসুবিধা হয়। বর্তমানে এর যে কে মালিক, কে ফাইনাল এ্যাপ্রুভাল দেবে, এ একটা সমস্যার ব্যাপার। এস, ডি, ও,-র কাছে গেলে বলেন আমি ত শুধু সই করে দেবার মালিক আঞ্চলিক পরিষদ যা করে দেবে, বি, ডি, ও, যা করে দেবে। আবার

এস, ডি, ও, সাহেব বলেন এত বেশী দিতে পারব না। সেজন্য ব্যাপারটা আমাদের পক্ষে বোঝার খুব অসুবিধা হচ্ছে। আপনারা এইজন্য স্পষ্টভাবে জেলা কর্তৃপক্ষকে নির্দেশ দিন যে যেখানে যেমন দরকার সেখানে তেমনি দিতে হবে, সেখানে কম বেশী করে মানুষকে ইচ্ছাকৃতভাবে হয়রাণি করে, দেরী করে কোন লাভ আছে বলে আমি মনে করি না।

[ 2-00—2-10 p. m. ]

রিলিফ যত তাড়াতাড়ি মানুষের কাছে পৌঁছায় ততই ভাল। কিন্তু ঘটনাস্থলে দেখি যে সেখানে এত দেরী হয় যে মানুষ অধৈর্য্য হয়ে পড়ে। লিষ্টে যে নাম দেওয়া হয়েছে সেই নামের মধ্যে হয়ত ইতিমধ্যে মারা গেল তখন সেটাকে ঠিক করে দেবার জন্য সমস্ত লিষ্টটা ক্যানসেল হয়ে গেল, আবার নূতন করে লিষ্ট দিতে হবে, এইভাবে সপ্তাহের পর সপ্তাহ মানুষ রিলিফ পায় না। সেজন্য আমি বলতে চাই যে এইসব ছোটখাট ব্যাপারগুলির দিকে নজর না দিয়ে মানুষ যাতে সহজে এবং সত্যিকারের রিলিফ পেতে পারে সেদিকে আমাদের নজর দিতে হবে। আর একটা জিনিষ আমরা দেখছি যে আমাদের পল্লীগ্রামে মানুষ কুঁড়ে ঘরে বাস করে, প্রতি বছর সেখানে আগুন লাগে—ইচ্ছাকৃতভাবে সেখানে আগুন লাগে না, অটমেটিক্যালি সেখানে আগুন লেগে যায় এবং এই আগুন লাগার ফলে বহু বাড়ী নষ্ট হয়ে যায়। সেখানে সাহায্য করার কথা আছে, যাদের ১ বিঘা পর্যন্ত জমি তাদের গৃহ নির্মাণ সাহায্য বলে কিছু সাহায্য দেওয়া হয় এবং ১৫০ টাকা পর্যন্ত সাহায্য দেবার কথা আছে। আজকালকার দিনে এই ১৫০ টাকায় কিছুই হয় না, তবুও সরকারী কর্মচারী যাঁরা এনকোয়ারি করতে যান, বি, ডি, ও, এস, ডি, ও, তাঁরা সেখানে ঘুরে এসে দেবার বেলায় কিন্তু ২৫.৩০ টাকা দেন। এই টাকায় যে কি করে গৃহ নির্মাণ হতে পারে তা আমাদের বুদ্ধির অগম্য। এটা যদি বাস্তব দৃষ্টিভঙ্গী দিয়ে দেখতে হয়, কেননা গভর্ণমেণ্টেরও নিজের অভিজ্ঞতা আছে, বাঁশ, খড়, দড়িতে যেটা খরচা হয়, গভর্ণমেণ্ট অনেক বাড়ী করেন, অনেক বিল্ডিং তৈরী করার ব্যাপারে তাঁদের অভিজ্ঞতা আছে, সুতরাং তাঁরা ভালভাবেই জানেন, তাহলে কিভাবে এই ২৫৷৩০ টাকায় বাড়ী হতে পারে? এই ২৫ টাকা দিলে একটা ছোট চালাঘরও হয়না। সেখানে যা দেবার কথা তা দেননা, এটা কি ব্যাপার আমরা বুঝতে পারছি না। এটা কি সত্যিকারের সরকার ১৫০ টাকা দিতে চান, না ভিতরে সিকরেট সার্কুলার দিয়ে রেখেছেন যে তোমরা ২৫৷৩০ টাকার বেশী দিও না? এই জিনিসটা আমরা ঠিক বুঝতে পারছি না। আমরা যদি বলি যে আপনারা এনকোয়ারি করে দেখুন তখন তাঁরা বলেন যে আচ্ছা দিয়ে দেবো তারপরে যখন গ্র্যাণ্ট এলো তখন দেখা গেল ২৫৷৩০ টাকা দেওয়া হয়েছে, তাও ৬।৭ মাস পরে। আমরা আরো দুঃখের সঙ্গে একথা জানাচ্ছি যে প্রত্যেক থানায় বিডিও, এই এনকোয়ারি করেন কিন্তু আগে যখন সি,ও, ছিল—আমি বলছি না যে বি, ডি, ও, খারাপ কাজ করছে—একথা ঠিক যে আগে অন্ততঃ ১০।১৫ দিনের মধ্যে হাউস বিল্ডিং-এর গ্র্যাণ্টটা চলে আসতো এখন ৪।৫ মাস লেগে যায়। তারপরে ঋণের একটা ব্যবস্থা আছে। যাদের দু'দশ বিঘা জমি আছে, যাদের গ্র্যাণ্ট দেবার কথা নেই, তাদের লোনের জন্য দরখাস্ত করতে বলা হয়। তাদের বলা হয় যে তোমরা যদি করোগেটেড টিন নেও তাহলে সেটা তাড়াতাড়ি করিয়ে দেবো। কিন্তু দেখা যায় যে এক বৎসর হয়ে গেল ঋণের জন্য দরখাস্ত করেও এখনও পর্যন্ত একটা পয়সাও পায়নি। তারা এস, ডি, ও,র কাছে গেলে এস, ডি, ও, বলেন যে আমাদের এখনও ফাইনালাইজেশন হয় নি, ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের অফিস থেকে আসেনি। সেজন্য আমি বলতে চাই মানুষকে যদি সত্যিকারের রিলিফ দিতে হয় তাহলে সেটা যাতে যথাসময়ে তারা তাড়াতাড়ি পায় সেদিকে আমাদের সবচেয়ে বেশী দৃষ্টি দেওয়া উচিৎ। রিলিফ দেরী করে দিলে মানুষের কোন লাভ হয় না বরং তারা মনে করে যে সরকার তাদের প্রতি ঠাট্টা করছেন। সেজন্য মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করবো এই জিনিষগুলি তিনি যেন সত্যিকারের দৃষ্টিভঙ্গী দিয়ে দেখেন, এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগোপিকা রঞ্জন মিত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ রিলিফ খাতে আমাদের মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন আমি তার সমর্থনে বক্তৃতা করতে চাই। রিলিফ খাতে বক্তৃতা করতে উঠে আমার নিজের দিক থেকে মনে হচ্ছে যে এটা একটা কোয়েন্‌সিডেন্‌সের ব্যাপার। এই

যে এত সম্পত্তি পশ্চিমবংগে সব অসামাজিক গুণ্ডারা রাজনৈতিক আন্দোলনের নামে ধ্বংস হয়েছে, নিরীহ মানুষের উপর যে অত্যাচার চলেছে, তাদের ব্যক্তিগত ধনসম্পত্তির উপর যে আঘাত এসেছে, পশ্চিমবঙ্গ সরকারের উচিত সেই সব ব্যক্তি যাতে পুরোপুরি রিলিফ পায় তার ব্যবস্থা করা। আমি নিজে একজন সেই ধরনের ব্যক্তি যে ২০ বছর ধরে আসানসোলে ডাক্তারি চালাচ্ছিলাম, আমার সেই ২০ বছরের ডিসপেন্সারিটি এই সব রাজনৈতিক আন্দোলনকারীর গুণ্ডামীর মাধ্যমে আমাদের অপদার্থ এ্যাডমিনিষ্ট্রেশনের সুযোগ নিয়ে পুড়িয়ে দিয়েছে। আমার একজন সহকর্মী তার একমাত্র রোজগারের উপায় ছিল একটি এক্স-রে মেশিন, সেই এক্স-রে মেশিনের মাধ্যমে সে তার জীবনযাত্রা নির্বাহ করছিল, সেই এক্স-রে মেশিন এই গুণ্ডাদের হাতে বিনষ্ট হয়ে গিয়েছে। সমস্ত কিছু হয়েছে জি. টি. রোডের উপর দাঁড়িয়ে। সেখানে আমাদেরই একজন সহকর্মী যিনি আই. এন. টি. ইউ. সি-র ইউনিয়ন করতেন, তিনি বহু কষ্টে শ্রমিকদের পয়সায় একটি জিপ গাড়ী করেছিলেন সেই জিপ গাড়ীকে ইচ্ছা করে পুড়িয়ে দেওয়া হয়েছে, তার এমন অবস্থা হয়েছে যে ট্রেড ইউনিয়ন মুভমেণ্ট চালান তার পক্ষে সম্ভব হবে না। আমাদের রিলিফ মন্ত্রী একথা বলবেন যে সরকারি সম্পত্তি হানি হয়েছে, সরকারের সম্পত্তি সরকার নিশ্চয়ই দেখবেন।

কিন্তু এই ব্যক্তিগত সম্পত্তির উপর এইসব রাজনৈতিক গুণ্ডামি যে চলল, রাজনৈতিক পরিকল্পনা মাফিক যে নষ্ট করা হল, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের উচিত, সেই সব ব্যক্তিগত ক্ষয় ক্ষতির জন্য রিলিফের মাধ্যমে, তাদের পুনর্বাসন করবার ব্যবস্থা করা। দ্বিতীয় যে কথা বলছিলাম সেটা হচ্ছে, এটা অত্যন্ত দুঃখের কথা যে আজ ১৮ বছর হল, আজও আমাদের রিলিফ চালাতে হচ্ছে, কিন্তু পশ্চিমবঙ্গের যে সামাজিক পরিস্থিতি তাতে রিলিফের ব্যবস্থা আরো বহুদিন ধরে আমাদের এখানে চলবে। আর একটা ব্যয় বরাদ্দ আজ আমাদের মন্ত্রীমহাশয় উত্থাপন করেছেন, সেটা হচ্ছে ন্যাশনাল এমারজেন্সীর জন্য ব্যয় বরাদ্দ। ন্যাশন্যাল ইমারজেন্সী খাতে ব্যয় বরাদ্দের জন্য আমি গতবারে বলেছিলাম যে, এটা ভারতবর্ষের পক্ষে দুঃখের কথা যে ভারতবর্ষ তার আর্থিক উন্নতির জন্য চেষ্টা করছিলো, যে ভারতবর্ষ তার দারিদ্র্য দূর করবার চেষ্টা করছিলো, তার ঘাড়ে নূতন করে এই ন্যাশনাল ইমারজেন্সী চাপিয়ে দেওয়া হয়েছে। কোন উপায় নেই। আমাদের দুই শত্রু দুই পাশে আছে। অবশ্য তাসখন্দ ঘোষণার পর আমাদের পরলোকগত প্রধানমন্ত্রী পাকিস্থানের সঙ্গে ভারতবর্ষের সম্বন্ধে কিছুটা নিশ্চয়ই ইজি করে নিয়ে এসেছেন, একথা আমরা জানি। কিন্তু চীনের সংগে ভারতবর্ষের সম্পর্ক আজও ঠিক তেমন ধরনের অবস্থায় রয়েছে। তাই আরও কতদিন ধরে এই পশ্চিমবঙ্গ সরকারকে এই ন্যাশনাল ইমারজেন্সীর ব্যয় বরাদ্দ বহন করতে হবে, সেটা ঠিক নেই। এবং এই বিষয়ে কিছু কিছু কাজ হচ্ছে এবং গত যুদ্ধের সময় ন্যাশনাল ইমারজেন্সী খাতে যে ব্যয় হয়েছিল, তার যে একটা সার্থক রূপ আমরা দেখেছিলাম, বিশেষ করে আমি যে অঞ্চলে বাস করি, সেই অঞ্চলে দেখেছিলাম, সে সম্বন্ধে কোন সন্দেহ নেই। কাজেই, ন্যাশনাল ইমারজেন্সী খাতে ব্যয় বরাদ্দকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করি। যাঁরা বলেন যে, ভারতবর্ষে ইমারজেন্সী নেই ভারতবর্ষে ডি. আই. রুলের আর দরকার নেই, যাঁরা বলেন ভারতবর্ষের ইমারজেন্সীর ক্ষমতা তুলে নেওয়া হক, তাঁরা ভারতবাসীকে বিভ্রান্ত করবার জন্য বলেন। তাঁদের কোন উদ্দেশ্য আছে। আমরা জানি, কিছু কিছু রাজনৈতিক দল আজও ভারতবর্ষে একথা প্রচার করছেন, কিন্তু আমরা যারা দেশের ভালো চাই, সমাজের ভালো চাই, জাতির ভালো চাই, আমরা একথা কখনও অস্বীকার করতে পারি না যে, ভারতবর্ষের স্বাধীনতার জন্য ন্যাশনাল ইমারজেন্সী খাতে আরও যতদিন ব্যয় বরাদ্দের দরকার হবে, তাকে আমাদের পরিপূর্ণভাবে সমর্থন করতে হবে। আমরা জানি এই ব্যয় বরাদ্দ আমাদের কাছে কিছু গুরুভারের মত। আমরা জানি যে, অন্য জায়গা থেকে টাকা টেনে নিয়ে এসে এই ন্যাশনাল এমারজেন্সী খাতে আমাদের ব্যয় করতে হচ্ছে, কিন্তু যে পরিস্থিতির মধ্যে আমরা বাস করছি, যে দুই শত্রু প্রতিবেশি আমাদের পাশে আছে, তারই সংগে সংগে দেশে তাদের চর হিসাবে যে সব লোক কাজ করছে, সেইজন্য ন্যাশনাল ইমারজেন্সী খাতে ব্যয় বরাদ্দকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনরেন্দ্রনাথ সরকার:** মাননীয় সভাপাল মহাশয়, আজ যে তিনটে ব্যয় বরাদ্দ এখানে রাখা হয়েছে, আমি তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। ফেমিন রিলিফ খাতে যে ব্যয় বরাদ্দ ধরা হয়েছে, আমি মনে করি যে ইংরাজ আমল থেকে যে ফেমিন কোড চলেছে, সেই ফেমিন কোডের আজ পর্যন্ত রূপান্তর ঘটে নি। পারমানেন্ট লাইবেলিটিস লিষ্ট যেটা আছে, আমরা দেখেছি সেই লিষ্টের উপর আজও গুরুত্ব দেওয়া হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এদিকে একটু দৃষ্টি দিতে। তার কারণ পারমানেন্ট লাইয়াবেলিটিস লিষ্ট যেটা করা আছে, তার পরে হয়ত বহু লোক সেই পথের পথিক হয়ে আসে, বহু লোক পঙ্গু হয়ে আসে, সেই লিষ্টে নাম না থাকার দরুন তাদের রিলিফ পেতে অসুবিধা হয়। এই পারমানেন্ট লিষ্ট নিয়ে কাজ করতে যেয়ে আমাদের বহুবার বিশেষ অসুবিধার সম্মুখীন হতে হয়েছে। যে লোকের সত্যি প্রয়োজন, সেই লোক হয়ত লিষ্টটির নাম না থাকার জন্য, পারমানেন্ট লাইয়াবেলিটিস লিষ্টে নাম নেই বলে রিলিফ পায় না। সবচেয়ে বেদনার ইতিহাস হচ্ছে এই যে, আমরা ফেমিন রিলিফকে এমন করে দেখতে শিখেছি, যেমন সাধারণ মানুষকে জি. আর. দিয়ে আমরা নিজেরা সাহায্য করবার চেষ্টা করি টি. আর. দিয়ে সাহায্য করবার চেষ্টা করি, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, তিনি যেন একবার চিন্তা করে দেখেন, এই জি. আর. টি. আর. যেখানে আমাদের বিগত ১৮ বছর ধরে প্রায় পারমানেন্ট হয়ে এসেছে সেখানে তার লক্ষ্য করা উচিত, ভাবা উচিত যে, এই জি. আর. টি. আর. আমরা কোন পথে নিলে সাধারণ মানুষ আর ফেমিনের দিকে এগিয়ে যাবে না।

[2-10—2-20 p.m.]

আমার মনে হয় যদি আমরা নিজেরা অলটারনেটিভ সারভিস দিতে পারতাম—অলটার-নেটিভ কাজে লাগাতে পারতাম যে কাজের জন্য তিনি এক একটা চান্সের কথা বলেছেন। আমি মনে করি আমার জেলা ডেভিসাট জেলা, আমার জেলা উদবাস্তু অধ্যুষিত জেলা সেখানে আমরা দেখেছি D. Camp আছে যে সমস্ত কাম্পে দিনের পর দিন বিগত ১৪ বৎসর ধরে ডোল চালান হচ্ছে এবং এই ডোলের মাধ্যমে পুষ্ট হয়ে তাদের জীবনযাত্রার মান কোন পথে চলেছে সেটা আজকে বলতে হবে না। আমি মনে করি এ সমস্ত ডোল এবং লোন না দিয়ে তাদের যদি আমরা অলটারনেটিভ বিজনেস্ টাকা দিয়ে ইনডাসট্রি করতে পারতাম তাহলে সেই ইনডাসট্রির মাধ্যমে তারা এমপ্লয়মেণ্ট পেলে তাদের অনেক উন্নতি হত এবং ফেমিন রিলিফের টাকা ভালভাবে ব্যয়িত হত। আমরা দেখেছি, ফেমিন রিলিফের টাকা যেভাবে ব্যয়িত হয় তাতে মানুষ প্রকৃত সাহায্য পেতে পারে না। কারণ তার প্রয়োজন যেখানে ১০০ টাকা সেখানে তাদের দিই ১০।১৫।২০ টাকা। আমরা এই যে পরিবার প্রতি সাহায্য দিই তার প্রয়োজন অনেক। সেখানে এই অবস্থায় এরূপভাবে দিয়ে মানুষকে প্রহসন করা হয় মানুষকে সত্যকারের সাহায্য করা হয় না। তবে একথা ঠিক ফেমিন রিলিফের প্রয়োজন আছে। যখন কোন ইমারজেন্সি আসে, কোথায় দুর্ভিক্ষ এসে গেছে সেখানে সাহায্য করবার প্রয়োজনীয়তা আছে। কিন্তু এ সাহায্যের টাকা যে রকমভাবে ডোলের মাধ্যমে ক্যাম্পে দেওয়া হয় তা বিশেষভাবে লক্ষ করতে বলছি। আমি বিগত ১২।১৪ বৎসর ধরে দেখছি। ধুবুলিয়া ক্যাম্প, কুপার্স ক্যাম্প এবং রূপশ্রী ক্যাম্প। ঐ রূপশ্রী ক্যাম্প ও কুপার্স ক্যাম্প আমার Constituency-এর মধ্যে ছিল। আমি দেখেছি যেভাবে তাদের সাহায্য দেওয়া হয় সে সাহায্য দিয়ে তাদের জীবনযাত্রার মান যেভাবে দাঁড়াচ্ছে তাতে তারা একটা অসামাজিক অবস্থায় পড়ে গেছে তার কারণ কি? আমরা বিচার করে দেখেছি ডোলের ও লোনের মাধ্যমে না গিয়ে পরিকল্পনা করে এই ১২।১৪ বৎসরের মধ্যে এ লোকগুলোকে Settled করা হয় কি না, সেটা করলে ভাল হত। আমি তাদের অবস্থা দেখে মনে করি এটা একটা বেদনাদায়ক ইতিহাস। আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো এই মানুষগুলো শুধু পুনর্বাসনের জন্য আমাদের কোন ব্যবস্থা গ্রহণ করা সম্ভব কিনা সেটা দেখুন। ডোল দিয়ে আমরা যে অর্থের অপচয় করছি সে অর্থ অন্যভাবে খরচ করতে পারতাম। Permanent Camp, Liability Camp যেগুলি আছে সেখানে গেলে সত্য দুঃখ হয় যে অর্থ অপচয় হচ্ছে তাতে সাহায্যের প্রয়োজন কিছুই হচ্ছে না। কখন আমরা দেখেছি সারা মাসে যে ডোল দেওয়া হয় তা

দিয়ে পরিবার প্রতিপালন করা সম্ভব নয়। আমি সেদিকে লক্ষ্য রেখে তাঁকে অনুরোধ করবো আপনি দেখবেন। মানুষকে মানুষ তৈরী করা যায় কিনা এবং তাদের স্থিতিশীল করা যায় কিনা সেদিকে দেখবেন। আমি যেমন সম্বন্ধে বলবো যেখানে আগুন জ্বলেছে সেখানে আগুন লাগবার ২ বৎসরের মধ্যেও সাহায্য গিয়ে পৌঁছায়নি এবং যে সাহায্য দেওয়া হয়েছে তা অতি সামান্য তা দিয়ে বাড়ী করা সম্ভব নয়। আজকে যে Officer Report দিচ্ছেন, আমি জানতে চাই প্রশাসনিক ব্যবস্থায় এই যদি অবস্থা হয় তাহলে মন্ত্রীমহাশয় কাকে সাহায্য করবেন। আপনারা যে সাহায্য দিননা কেন এমন সাহায্য দিন যাতে যার বাড়ী পুড়ে গেছে তার যেন একখানা ঘরও হয়, অর্থাৎ এই ব্যবস্থায় করা সাহায্য করলে সে মানুষকে বুঝতে দিতে হবে যে সে সাহায্য পেয়ে বাঁচবার অধিকার পেয়েছে এবং সাহায্য পেয়ে সে যেন অনুভব করে যে সে স্বাধীন দেশে বাস করছে। আমরা যদি সাহায্য করতে না পারি তো করবো না। তারপর যেমন কোড তা পরিবর্তন করা সম্ভব কিনা জানিনা Refugeeদের যে ডোল দেওয়া হয় আমি তার সম্বন্ধে একটা কথা বলতে চাই; ডোল এবং লোন দিয়ে আমরা Permanent Liabilities করেছি। এই Permanent Liabilities প্রয়োজন হত না যদি আমরা অন্য রাস্তা গ্রহণ করতাম। আমি এখানে পাকিস্থানের কথা উল্লেখ করছি—যদিও এটা রাজ্য-সরকারের ব্যাপার নয় কেন্দ্রীয় সরকারের ব্যাপার তাহলেও তাঁকে এ অনুরোধ করছি তিনি যেন কেন্দ্রীয় সরকারের কাছে একটা জিনিস পৌঁছে দেন।

আমি বলতে চাই কোটী কোটি টাকায় সম্পত্তি তারা সেখানে ফেলে এসেছে তারা সেখানকার সিটিজেন ছিলেন। পাকিস্থানের সঙ্গে যখন আলোচনার সুযোগ এসেছে ভাগবন্দের পর তখন আপনারা জিজ্ঞাসা করে দেখুন যে সে সম্পত্তি পেতে পারা যায় কিনা? Citizens have got every right to demand their property left by them. সুতরাং সিটিজেন হিসাবে যদি তাদের গ্রহণ করা হয় তাহলে পাকিস্থানে যে সম্পত্তি তারা ফেলে এসেছে সে সম্পত্তি পাবার অধিকার তাদের আছে এটা Fully Justified দাবী। তা যদি তারা ফিরে পায় তাহলে তারা ডোল বা লোন নেবে না এবং আমাদের যেমন রিলিফের অনেক টাকা বেঁচে যাবে। আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো তিনি যেন এদিকে একটু দৃষ্টি দেন এবং তারা যে সম্পত্তি ফেলে এসেছে ভাগবন্দের পর সে সম্পত্তি ফিরে পাবার তাদের অধিকার আছে কিনা সে বিষয়ে তিনি যেন কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেন। আমি National Emergency সম্বন্ধে বলতে চাই। National Emergency খাতে যে টাকা ধরা হয়েছে তার আমি পূর্ণ সমর্থন করছি। আমি শুধু একটা কথা বলতে চাই National Emergencyর ব্যাপারে যে চায়না যেদিন আমাদের দেশ আক্রমণ করেছিল সেদিন সে এসেছে। কিন্তু এরজন্য আমাদের প্রস্তুতির সব সময় প্রয়োজন আছে। চায়না যতদিন পর্যন্ত তার শুভবুদ্ধি নিয়ে ভারতবর্ষের সঙ্গে বন্ধুত্ব না করছে ততদিন পর্যন্ত National Emergencyর প্রয়োজন আছে। আমি মনে করি National Emergency-র ২টা খাত আছে। আমি Civil Defence-এর তরফ থেকে এই আবেদন রাখবো মন্ত্রীমহাশয় যেন এটা চিন্তা করে রাখেন যে Civil Defence হচ্ছে Nerve centre for the cause of the security of the country. এমন লোক নিয়ে, দেশ প্রেমিক লোক নিয়ে এই Civil Defence অর্গানাইজেশন আমাদের করা উচিত যাতে প্রয়োজন বোধ করলে যে কোন সময় যে কোন ধ্বংসাত্মক কাজকে তারা ঠেকাতে পারেন।

[ 2-20—2-30 p.m. ]

আজকে ন্যাশনাল ইমারজেন্সী খাতে যে টাকা বরাদ্দ ধরা হয়েছে তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে সঙ্গে সঙ্গে এই আবেদন জানাই যে আমরা যেন একথা মনে না করি যে আমরা চাইনীজ এগ্রেশনের ভয়ে তৈরী হচ্ছি। এটা মনে রাখতে হবে যে কোন মুহূর্তে যে কোন অবস্থায় এই ভারতবর্ষ আক্রান্ত হতে পারে। যে পর্য্যন্ত না চীনের শুভ বুদ্ধি উদয় হচ্ছে, যে পর্য্যন্ত না ভারতবর্ষের সাথে বন্ধুত্বপূর্ণ

সম্পর্ক গড়ে তুলছে, যে পর্য্যন্ত না পৃথিবী যুদ্ধের আবহাওয়া থেকে মুক্ত হচ্ছে, সেই পর্যন্ত ন্যাশনাল ইমারজেন্সীর প্রয়োজনীয়তা আছে। এটা আমি বিশ্বাস করি। এবং ন্যাশনাল ইমারজেন্সী যখন গড়ে উঠে তখন প্রিপারেশন একদিনে করা যায় না। হঠাৎ কোন জিনিসের প্রস্তুতি গ্রহণ করতে হলে তার মধ্যে গলদ থেকে যায়। এতে যে গলদ আমরা দেখছি যে ডিফেক্ট দেখছি সে সম্বন্ধে শ্রদ্ধেয় নরেন সেন মহাশয় বক্তৃতায় বলে গেছেন। তিনি বলেছেন কার বাড়ীর চাকরকে হোম গার্ড করা হয়েছে। এখন সেই লোকের নিজের কতখানি দেশাত্মবোধ কতখানি আছে তা জানিনা। এমন লোক নিয়ে আসুন যিনি জাতীয় জীবনের সন্ধিক্ষণে জাতীয় জীবনের সব চেয়ে বড় দুর্দিনে সব কিছু ঠিক রেখে লড়াই করার প্রয়োজনীয়তাবোধ করে। এটা তৈরী করার জন্য যে পরিবেশ-এর প্রয়োজন, যে ধরনের লোক প্রয়োজন, সেটা নিশ্চয়ই চিন্তা করে দেখবেন। হোম গার্ড সম্বন্ধে আমার বলবার কথা হচ্ছে, আমার জেলায় যা প্রত্যক্ষ করেছি তাতে একথা বলতে পারি, যাদের হোমগার্ডের আওতায় নিয়েছেন তারা যে বিপদের সময় মুখোমুখী হয়ে কাজ করতে পারবে, তা বিশ্বাস করিনা। কিছু লোক থাকতে পারে কিন্তু অধিকাংশ লোক সেই ধরনের নয়। অনেক লোক এমন এসেছে যারা হয়ত দুষ্কর্ম করেছে এখন এখানে হোম গার্ডের মধ্যে মিশে গিয়ে এটা ভাবছে হয়ত তার সেই দুষ্কর্মগুলি চাপা পড়ে যাবে এবং এই সুযোগে কিছু রুজিও হবে। এই অবস্থার সৃষ্টি হয়েছে। সুতরাং আমি মন্ত্রীমহোদয়ার কাছে অনুরোধ জানাচ্ছি যে, ন্যাশনাল ইমারজেন্সী খাতে যে টাকা খরচ করবেন, এর জন্য যে প্রস্তুতি দরকার, যে মানুষগুলি দিয়ে কাজ করাবেন, যাদের দিয়ে অর্গানাইজেশন তৈরী করবেন, তারা যদি দেশাত্মবোধে উদ্বুদ্ধ হয় তবেই ন্যাশনাল ইমারজেন্সীতে অর্গানাইজেশন গড়ে তোলা পুরোপুরি সাকসেসফুল হবে।

গ্রেটার ক্যালকাটা সম্বন্ধে এবং ডেভেলপমেন্ট সম্বন্ধে যে ব্যয় বরাদ্দ রাখা হয়েছে, তার সমর্থন করছি। কিন্তু একটা জিনিস মনে রাখতে হবে, প্রতি বছরই শুনি যে কলকাতার বস্তী উন্নয়নের কথা হয়। আমরা সমাজবাদের কথা বলি কিন্তু সাধারণ মানুষকে যদি আজকে এইরকম আবহাওয়ার ভিতর রাখা হয় সেটা জাতীয় জীবনের সব চেয়ে কলঙ্কের ইতিহাস সেটা অপনোদন করতে হবে। এই কথা বলে আমি গ্রেটার ক্যালকাটা স্কীম-এর ব্যয় বরাদ্দ-এর জন্য যে টাকা রাখা হয়েছে সেটাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে আমাদের একথা মনে রাখতে হবে যে জাতি আজ জাগ্রত হয়েছে, সমাজবাদের পথে পদক্ষেপ করছে এই সমাজবাদের প্রথম ধারায় আমরা যে ধরনের প্রচেষ্টা রেখেছি, আমি মনে করি এই ব্যয়ের প্রচেষ্টা প্রথম পদক্ষেপ মাত্র। মাননীয় মন্ত্রী মহোদয় যে ব্যয় বরাদ্দ এনেছেন তার প্রতি আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনঙ্গমোহন দাস:** মাননীয় সভাপাল মহাশয়, আজ যে তিনটি দাবী উপস্থিত হয়েছে আমি তিনটিই সমর্থন করছি। আমি প্রথমে গ্রাণ্ট নম্বর ৩৮ খাতে দুই চারিটি কথা বলছি। ত্রাণ সম্বন্ধে যে সমস্ত ব্যবস্থা করা হয়েছে তাতে ব্যবস্থা মোটামুটি ভালই হয়েছে। কিন্তু ব্যবস্থা ভাল হলেও তার মধ্যে কতকগুলি ত্রুটি আছে। প্রথমতঃ ডোল যা দেওয়া হয় সারা পশ্চিমবাংলার জেলায় দেবার জন্য তাকে দুভাগ করা হয়েছে। একভাগ হচ্ছে যে সমস্ত লোক বরাবর সারা বছর ডোল পায় আর কতকগুলি লোক আছে যার পর পর যখন অভাব বেড়ে যায় তখনই তাদের ডোল দেওয়া হয়। অর্থাৎ যে সমস্ত লোক কাজ পায়না, কাজ যাদের দিতে পারা যায়না এবং যাহারা সাময়িক অনটনে এইভাবে ভুগতে থাকে তাদের বেলায়ই দেওয়া হয়। কিন্তু ডোল যে পরিমাণ দেওয়া হচ্ছে এই ডোল দেওয়ার মানে কি হচ্ছে আমি বুঝতে পারিনা। একজন পূর্ণ বয়স্ক লোককে মাত্র সপ্তাহে তিন টাকা থেকে পাঁচ টাকা দেওয়া হয় তার বেশী দেওয়া হয়না। আজকাল যে অবস্থা দাঁড়িয়েছে তাতে একজনের সাত দিনে খেতে গেলে কম করে হলেও সাত টাকা লাগে। আজকে ডোল দিয়ে যদি তাদের জীবনযাত্রাকে এগিয়ে নিয়ে যেতে হয় এবং তাদের অন্ততঃ প্রাণ ধারণের উপযোগী ব্যবস্থা করে দিতে হয় তাহলে সাত টাকা বা সমতুল্য খাদ্যবস্তুর দরকার হয়। যদি তাদের টাকা দেওয়ার

অসুবিধা থাকে তবে তাদের টাকা দেবার দরকার নাই, তাদের খাদ্যবস্তু ডোল হিসাবে দিলেই হয়। এই খাদ্যবস্তু চাউল হোক আর গমই হোক দেওয়া হোক। তা না দিলে কিছুই হয় না। অপ্রাপ্ত বয়স্কদের জন্য যে পরিমাণ ডোল ধরা আছে তাতেও তাদের খোরাকী হয়না। অপ্রাপ্ত বয়স্ক ছেলেরা প্রাপ্ত বয়স্কদের চেয়ে খুব কম খায়না। আমি গ্রামে গ্রামে ঘুরে দেখেছি, অপ্রাপ্ত বয়স্কদের খাদ্যের পরিমাণ প্রাপ্তবয়স্কদের খোরাকীর অর্দ্ধেক নয়, মাত্রায় পূর্ণবয়স্কদেরই কাছাকাছি। কাজেই তাদের ডোলের পরিমাণ বাড়িয়ে দেওয়া উচিত। না দিলে তাদের কি করে দিন চলবে আমি বুঝতে পারিনা। এ দেওয়ার চেয়ে না দেওয়াই ভাল। মাঝে মাঝে তাদের কিছু পয়সা দিলেন এভাবে দেওয়া উচিত নয়। অর্থাৎ চিরস্থায়ী ডোল দেবার জন্য যে লিষ্ট তৈরী হয় সেই লিষ্ট ভালভাবে তৈরী করে বাঁচাবার ব্যবস্থা করা উচিত। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রীমহোদয়াকে জানাতে চাই, আমাদের দেশে যে সমস্ত অন্ধ খঞ্জ লোক আছে তাদের সংখ্যাও কম নয়। এদের জন্য নূতন করে ব্যবস্থা করা উচিত। কিছু কিছু অন্ধ লোক দিয়ে কিছু কিছু কাজ করান যায়, কিছু কিছু খঞ্জ লোকদের দিয়েও কিছু কিছু কাজ করান যায়। স্যার, এইমাত্র আমার এক বন্ধু আমাকে জানালেন বললেন যে মাসে নাকি এইরূপ প্রত্যেকে মাত্র ৫.২০ টাকা দেওয়া হয়। এই যদি হয় তাহলে এই ডোল প্রথা উঠিয়ে দেওয়া ভাল এবং তাদের অদৃষ্টের উপর নির্ভর করে থাকতে দেওয়াই উচিত। আমার কথা হচ্ছে প্রতি সপ্তাহে সাত টাকা করে অন্ততঃ দেওয়া উচিত। যে কথা বলছিলাম অন্ধ এবং খঞ্জ লোকেরা কিভাবে জীবনযাত্রা করে এটা প্রত্যেকের জানা দরকার। যার সংসারে অন্ধ লোক আছে, তিনি জানেন সে কত অবহেলিত লাঞ্ছিত, বাড়ীর কুকুর বেড়ালকেও লোকে যত্ন করে দুমুঠো খেতে দেয়, কিন্তু অন্ধ লোককে বা খঞ্জ লোককে লোক কিভাবে কষ্ট দেয় যার বাড়ীতে আছে বা প্রতিবেশীর বাড়ীতে আছে তারাই বুঝতে পারে। কাজেই আমি মন্ত্রীমহোদয়াকে অনুরোধ করব যে সমস্ত অন্ধ লোক আছে তাদের পৃথক একটা হিসাব করে পৃথক আশ্রয়স্থল এর ব্যবস্থা করুন অথবা ভালভাবে ডোল পাইয়ে দিয়ে ভাল ব্যবস্থা করুন। খঞ্জদের সম্বন্ধেও একই কথা বলা যেতে পারে।

তারপর বেকার লোকদের জন্য যে সমস্ত ভ্যাগরেন্ট হোম সরকার করেছেন সেগুলি সব জেলায় হয়েছে কিনা আমি জানিনা। মেদিনীপুর জেলায় একটি হয়েছে, অন্যান্য জেলায় কয়টি হয়েছে আমি জানিনা। যে সমস্ত লোকের আশ্রয় নেই, রাস্তায় ঘুরে ঘুরে বেড়ায় তাদের জন্য এই সমস্ত ভ্যাগরেন্ট হোম করা হয়েছে এবং তাদের সংখ্যাও কম নয়। এই সমস্ত আশ্রয়হীন ছেলেরা ছেলে বয়স থেকে ঘুরে বেড়ায় এবং বদ লোকের পাল্লায় পড়ে চুরি ডাকাতি করে। ট্রেনে ট্রেনে এরা ভিক্ষাবৃত্তি করে এবং প্রায়ই দেখা যায় কারুর একটা হাত কাটা, কারুকে নুলো করে রাখা হয়েছে এবং সুযোগ পেলেই তারা যাত্রীদের জিনিসপত্র নিয়ে চম্পট দেয়। আমি ব্যক্তিগতভাবে একবার এরকম একটা দলের পাল্লায় পড়েছিলাম। এরা কার আশ্রয়ে চলছে, কাদের দ্বারা পরিচালিত হচ্ছে জানিনা। এদের ভার গভর্ণমেন্টকে নিতে হবে। আমরা ১৯৫৯ সালে বিধানসভা থেকে চিলড্রেনস এ্যাক্ট পাশ করেছি যাদের গার্জিয়ান নেই তাদের জন্য। গভর্ণমেন্ট হয়ত বলবেন আমাদের টাকা নেই, কাজেই আমরা অল্প অল্প করে ব্যবস্থা করছি। কিন্তু তাতে তো সমাজ বিরোধী কাজ বন্ধ হবেনা। এই ব্যাপারে মূল কথা হচ্ছে যারা অভিভাবকহীন ছেলে, যাদের দেখবার লোক নেই তাহারাই সুযোগ পাইলে অপরাধমূলক কাজ সংঘটিত করে। যদি ভাল সমাজ গঠন করতে হয় তাহলে এই সমস্ত অপরাধপ্রবণ ব্যক্তিদের ভার গভর্ণমেন্টকে নিতে হবে এবং তারজন্য গভর্ণমেন্টকে যে পরিমাণ অর্থ বরাদ্দ করতে হোক না কেন সেটা বরাদ্দ করতে হবে। শুধু তাই নয়, তাদের একটা আড্ডা করে বা একটা হোম বা ইনস্টিটিউসন করে তাদের শিক্ষাদীক্ষা দিয়ে মানুষ করতে হবে। তারপর, কয়েকটি বোরস্টাল স্কুল দেখতে গিয়ে দেখলাম সেগুলি যেভাবে পরিচালিত হচ্ছে তা অত্যন্ত বেদনাদায়ক ব্যাপার। সেখানে যাঁরা সুপারিনটেনডেন্ট হিসেবে রয়েছেন তাঁরা যেন এক একজন লর্ড হিসেবে রয়েছেন তাদের অধীনে যে সমস্ত ছেলেরা রয়েছে তাদের শরীর কি অবস্থায় আছে, তা তিনি দেখেন না। ডাক্তার এসে বললেন কারুর অসুখ করেছে কি না? সুপারিনটেণ্ডেণ্ট বললেন, না কারুর

অসুখ করে নি এবং ডাক্তারও চলে গেলেন। এসব ক্ষেত্রে ভাল ব্যবস্থা করতে হবে। যারা সমাজের আউট কাষ্ট, সমাজ যাদের বিতাড়িত করেছে তাদের জন্য ব্যবস্থা করতে হবে। যে কোন কর্মচারীকে দিয়ে এই কাজ হবে না, কর্মচারীদের মধ্যে যাদের এদের প্রতি মমতার মনোভাব রয়েছে তাঁদের দিয়ে এগুলি পরিচালিত করতে হবে। তারপর, আমার পূর্ববর্তী বক্তা গৃহ নির্মাণ এবং অগ্নিকাণ্ড সম্বন্ধে খানিকটা বলেছেন। আগুন লেগে যখন আমাদের ঘর পুড়ে যায় তখন সমস্ত কিছু ধ্বংস হয়ে যায়। এই ব্যাপারে ২ রকমের সাহায্যের ব্যবস্থা আছে এবং তার একটা হলো ঋণ এবং আর একটা হলো দান। কিন্তু আমরা জানি দান হিসাবে যেটা দেওয়া হয় সেটা কোন ক্ষেত্রেই ১০০ টাকার বেশী দেওয়া হয় না। যদি অফিসার সহৃদয় হন, যদি ব্লক অফিসার ভাল থাকেন তাহলে তিনি ১০০ টাকা দান হিসেবে দেওয়ার ব্যবস্থা করেন। কিন্তু মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন একখানা ঘর তৈরী করতে কত টাকা লাগে। এক কাহন খড় ২০ টাকা, ১টি বাঁশ ৮ টাকা—ফলে ঘর তৈরী হয়না, সেই টাকা তারা পেটে খেয়ে নেয় এবং এ বাড়ী ও বাড়ী আশ্রয় করে থাকে। গভর্ণমেণ্ট যদি ঘর তৈরী করে দেন তাহলে আপত্তি নেই, কিন্তু ঘর তৈরী করবার জন্য টাকা যদি দেন তাহলে অন্ততঃ ২০০ টাকার কম দেবেন না। যাদের আপনারা গ্রাণ্ট দেবেন তাদের যেন এই টাকা আপনারা দেন। আমরা দেখেছি এই সমস্ত লোকদের তাদের প্রতিবেশীরা কিছু খড়, কিছু বাঁশ দিয়ে সাহায্য করে থাকে। তারপর লোনের ব্যাপারটা দেখছি সম্পত্তির উপর বিচার হয়। যার ঘর চলে গেল তাকে বলা হচ্ছে তোমার খাজনা দেওয়া আছে কিনা সেটা বল। কাজেই তাদের আর লোন মঞ্জুর হোলনা।

[ 2-30—2-40 p.m. ]

দুতিনটি শরিক আছে এইরূপে লোকের ঘর পুড়ে গিয়েছে, তাদের টাকা পাওয়া বড় মুশকিল ব্যাপার। তাদের গভর্ণমেণ্টের উকিলের কাছ থেকে সার্টিফিকেট নিতে হবে যে সে প্রকৃত ওয়ারিশ কিনা, এবং সেটেলমেণ্ট রেকর্ডে তার নাম আছে কিনা। সে যে জমির উপর ঘর করেছে, সেই জমি পুড়ে গেলে, সেই জমির উপর তার title বা স্বত্ব আছে কিনা, এইসব দেখতে, দেখতে, তার আর টাকা পাওয়া সময় মত হয়ে ওঠে না।

আমার নিজের জানা আছে—১৯৬৪ সালে একজনের ঘর পুড়ে গিয়েছিল, তারজন্য সে ঋণের টাকা চেয়েছিল, আজ পর্যন্ত সেই ঋণের টাকা তার কাছে গিয়ে পৌঁছায়নি। কালেক্টার এখনও তারজন্য সেই টাকা মঞ্জুরী করেননি, তিনি খুঁটিনাটি সমস্ত কিছু দেখছেন, তা শেষ করতে পারেননি। এই রকম যদি অবস্থা হয়, তাহলে loan দেওয়ার provision-টা একেবারে উঠিয়ে দিননা কেন! রিলিফ ডিপার্টমেণ্ট থেকে তাদের সাহায্যের কিরূপ ব্যবস্থা হতে পারে সেটা আপনি একটু simplify করুন।

অঞ্চল পঞ্চায়েতের প্রধান এবং গ্রাম পঞ্চায়েতের অধ্যক্ষের কাছ থেকে একটা সার্টিফিকেট নিয়ে, যার যেটা সত্যিকার প্রাপ্য সেটা জেনে নিয়ে, তাদের সত্বর টাকা দেওয়ার ব্যবস্থা করুন, তাহলে এটা সহজ হয়।

National emergency সম্বন্ধে আমি কয়েকটা কথা বলতে চাই। National emergency-র জন্য যে অর্থের বরাদ্দ চাওয়া হয়েছে, সেটা নিশ্চয় আমি সমর্থন করি। আমার এ সম্বন্ধে কয়েকটি কথা বলার আছে। পাকিস্তানের সঙ্গে ভারতবর্ষের একটা আপস হবার পর থেকে, আমাদের এই National emergency-র ব্যাপারে একটু ঢিলা পড়ে গিয়েছে।

এই National emergency-র তিনটা দফার কাজ দেখতে পাই। কলিকাতা সহরে siren বাজান আর গ্রামাঞ্চলে home guard, আর civil defence পার্টি তৈরী করে রাখা। আর কি, কি আছে, তার মধ্যে নাই বা গেলাম। কলিকাতায় siren বাজানর শব্দ অনেকেই

শুনতে পাননা। তাসখন্দ চুক্তির পর একদিন সাইরেন বাজ'ন হল, সেটা সাইরেন বাজলো, কি কলের বাঁশি বাজলো, তা বুঝতে পারলাম না। আমার বাসার কাছে একটা কল আছে, সেই কলের বাঁশি বাজছে, কি সাইরেন বাজছে, সেটা লক্ষ্য করবার লোক নেই। এগুলো দেখাশুনা করবার জন্য যাদের উপর ভার দেওয়া আছে, তাঁরা গোঁফে তেল দিয়ে বসে আছেন। তাসখন্দ চুক্তি হয়ে গিয়েছে, সেইজন্য বোধ হয় তাঁরা মনে করছেন যে এগুলির দরকার নেই। তাই যদি হয় তাহলে সাইরেন রাখার কি প্রয়োজন আছে, উঠিয়ে দিলেই হয়। আর যদি একান্ত রাখতেই হয়, তাহলে রাখার মত রাখুন।

তারপর Home guard সম্বন্ধে দেখছি যে, যাদের recruit করা হল home guard-এ, তাদের নিজেদেরই guard দেবার যোগ্যতা নেই। আমি জানি একজন বৃদ্ধ কলেজ অধ্যাপককে home guard-এর Captain বা G.O.C. করে রাখা হয়েছে। কিন্তু বৃদ্ধ মানুষ চলতেই পারেন না, তাকে Captain করা হয়েছে, তিনি home guard এর duty দেবার জন্য কি করে ঘুরে বেড়াবেন, তা আমি বুঝতে পারি না। তিনি হাঁটতে হাঁটতে, মাঝে মাঝে হাঁফিয়ে গিয়ে, হাজির হন হোম্ গার্ডের ড্রিলের সময়, সেখানে দাঁড়িয়ে একটু দেখে, সেখানে যে চায়ের ব্যবস্থা আছে, সেই চা-টা খেয়ে বাড়ী চলে যান। এইভাবে যদি হোম্ গার্ডের ব্যবস্থা করা হয়, তাহলে কি তারা দেশ রক্ষা করতে পারবে? কাজেই হোম গার্ডে যাদের ভরতি করে নেওয়া হবে, তাদের ভাল করে পুঙ্খানুপুঙ্খ রূপে দেখে, তাদের আমাদের জাতির প্রতি, দেশের প্রতি দরদ আছে কিনা, এবং তাদের দরদ থাকলেও, দেশরক্ষার জন্য সে দেশ-রক্ষার কাজে সাহায্য করতে পারবে কিনা, এবং বিশেষ বিশেষ ক্ষেত্রে পুলিশের সঙ্গে থেকে কাজ করতে পারবে কিনা, কিম্বা পুলিশকে যখন অন্য জায়গায় কাজে পাঠান হবে, তখন তারা পুলিশের সেই কাজ করতে পারবে কিনা, এবং দেশবাসীর মনোবল ঠিক রাখতে পারবে কিনা, সেদিকে লক্ষ্য রেখে তাদের নিযুক্ত করা উচিত।

তারপর আমি National Volunteer Force সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। National Volunteer Force-এ কিভাবে recruit করা হয় দেখুন। তারজন্য জেলায় একজন করে অফিসার আছেন, তিনি গ্রামে গ্রামে যান এবং একটা বিজ্ঞাপন দেন এবং খবর টবর দেন থানাতে, তখন সেখানে বিভিন্ন শ্রেণীর লোক ভরতির জন্য হাজির হন। সেখানে এক একজন করে লোককে ডাকা হয়, এবং শুধু তার ছাতি মাপা হয় ও উচ্চতা দেখে তাকে নিযুক্ত করা হয়। কিন্তু তার অন্য কোন ব্যাধি আছে কিনা, এবং সে গুণ্ডা প্রকৃতির লোক কিনা, national volunteer force-এতে ভরতি হয়ে সে জনগণের উপর অত্যাচার করবে কিনা, National Volunteer Force-এর duty সে করতে পারবে কিনা, এই সমস্ত কিছু দেখা হচ্ছে না। এগুলি পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করে দেখা উচিত। National emergency এখনও তুলে নেওয়া উচিত নয়। আমাদের প্রতিবেশী পাকিস্থান, তার সঙ্গে আমাদের যে বিবাদ বা ঝগড়া ছিল সেটা মিটমাট হয়ে, তার সঙ্গে ভাব হয়ে গিয়েছে সত্য, কিন্তু এখনও আর একজন আমাদের প্রতিবেশী চীন, তার সঙ্গে মত বিরোধ রয়েছে। তার মীমাংসা হয়নি। দেখা যাচ্ছে, যে কোন মুহূর্তে চীন তার অগ্রামী মনোভাব নিয়ে বাংলাদেশের উপর তথা ভারতের উপর ঝাঁপিয়ে পড়তে পারে। এই রকম অবস্থাতে আমাদের কর্তব্য কি? National emergency-র জন্য জনসাধারণের কাছ থেকে টাকা নিচ্ছেন বটে। কিন্তু সেটা যাতে ঠিক, ঠিক ভাবে খরচ করা হয় এটা দেখা উচিত। Emergency-র নামে টাকা জনসাধারণের কাছ থেকে নিয়ে এখন খরচ করা হচ্ছে, তখন দেশের বিপদের সময় Home Guard ও National Volunteer Force-কে যাতে ঠিক ভাবে কাজে লাগান যায়, তার ব্যবস্থা করা উচিত।

আমাদের একথা মনে রাখতে হবে যে চীন যে কোন মুহূর্তে আমাদের উপর ঝাঁপিয়ে পড়তে পারে আবার বর্তমানে আমাদের দেশে যে আন্দোলন চলেছে পাঞ্জাব ও দিল্লীতেও গিয়ে

তার ঢেউ লেগেছে। সেখানে বাংলাদেশের মত পাঞ্জাবী সুবা ইত্যাদি নিয়ে আন্দোলন ছড়িয়ে পড়েছে। যেভাবে দেশের বিভিন্ন জায়গায় বিশৃঙ্খলার সৃষ্টি হচ্ছে, তাতে এই সুযোগে হয়ত চীন আবার আমাদের উপর ঝাঁপিয়ে পড়িতে পারে। অবশ্য এটা কেন্দ্রীয় সরকারের দায়িত্ব, কেন্দ্রীয় গভর্ণমেন্টের হাতে সৈন্যবল ইত্যাদি রয়েছে। কিন্তু আমাদের রাজ্য সরকারের হাতে যতটুকু ক্ষমতা আছে, তা ভালভাবে প্রতিপালন করা উচিত। তা না হলে জনসাধারণের মনোবল ভেঙ্গে পড়তে পারে সেটা সরকারের দেখা উচিত।

এই যে বিভিন্ন সময় দাঙ্গা হয় যেমন এখানে হাঙ্গামা হয়েছে এবং এখনো হচ্ছে, এই হাঙ্গামার সময় জনসাধারণের কিভাবে চলা উচিত এ সম্বন্ধে সরকারের যথেষ্ট কর্তব্য ও দায়িত্ব রয়েছে। এই দাঙ্গাহাঙ্গামার সময় বহু নিরীহ নিরপরাধ ব্যক্তি বিপন্ন হয়, প্রাণ হারায়, যদিও তারা এই দাঙ্গা পছন্দ করে না। তাদের রক্ষা করবার জন্য National Defence Force-এর উপর ভার দেওয়া উচিত এবং সেই ভাবে তাদের উদ্বুদ্ধ করা উচিত।

তারপর Greater Calcutta Improvement-এর জন্য টাকা চাওয়া হচ্ছে এটা আমি সমর্থন করি। আমি কলকাতার বাসিন্দা না হলেও এখানে অনেক সময় থাকতে হয়, আমি দেখছি কলকাতায় একটু বর্ষা হলেই রাস্তাঘাট সব ডুবে যায়, ড্রেন সব একাকার হয়ে যায়, গামছা পরার অবস্থা হয়। নৌকা তো এখানে নেই আমাদের পাড়াগাঁর মত। কাজেই কিছু বর্ষার নৌকা যদি কর্পোরেশন বা গভর্ণমেন্ট রাখেন তাহলে বর্ষার সময় কলকাতায় যাওয়া যায়। এটা দেখা দরকার কেন আজকাল জল এইভাবে আটকে যায়। আগে যখন আমরা ছাত্র-জীবনে কলিকাতায় থাকতাম পড়তাম তখন তো এক ঠনঠনিয়া কালীবাড়ী ছাড়া আর কোথাও সার্কুলার রোড বলুন, সেন্ট্রাল এভেন্যু বলুন আর যাই বলুন, অন্য কোথাও জল জমতো না। এখন একটু বর্ষা হলেই সারা কলকাতা জলে জলময় হয়ে যায়। কোথায় এর ত্রুটি আছে কেন জল দ্রুত নিষ্কাশণ হয় না—এ সব দেখে দ্রুতগতিতে সেই ত্রুটি দূর করতে হবে। এই সবের ফলে আজকে কলকাতার জনসাধারণ ধীরে ধীরে সরকার বিরোধী হয়ে উঠছে। লোকের মনোভাব কেন সরকার বিরোধী হচ্ছে সেটা দেখা দরকার এবং অবিলম্বে তাদের সেই দুঃখকষ্ট লাঘব করা কর্তব্য। সরকারের এটা দেখা দরকার জন জীবন যাতে স্বাচ্ছন্দ্যে চলে। যারা শহরে বাস করে, ট্যাক্স দেয়, তারা কিসে সুখ-স্বাচ্ছন্দ্য পেতে পারে সরকারকে তার ব্যবস্থা করতে হবে। কোথায় জল নিষ্কাশন হচ্ছে না, কোথায় পাইপ বসানো প্রয়োজন—এই সব দেখে শুনে যেখানে যেটা প্রয়োজন—তার ব্যবস্থা সরকার অবিলম্বে করতে হবে।

তারপর বস্তি সম্বন্ধে বলা হচ্ছে যে ৭ লক্ষ লোক যারা বস্তিতে বাস করে তাদের সমস্ত লোককে একদিনে সরান সম্ভবপর নয় একদিনে তাদের সকলকে চারতলা বাড়ীতে বাস করানো সম্ভব নয় সত্য কথা। যে সব বস্তির improvement করবার জন্য লোক অন্যত্র পাকা বাড়ীতে অপসারিত হয়েছে, তার যে ভাড়া নির্ধারিত হয়েছে—তা অনেক বেশী তাদের পক্ষে। অত বেশী ভাড়া দেওয়া তাদের অনেকের পক্ষে সম্ভব নয়। যে সব বস্তি একেবারে দুর্গন্ধ যাচ্ছে না নরককুণ্ড হয়ে আছে, তা যাতে অবিলম্বে দূর করিতে পারা যায় তার ব্যবস্থা আগে করতে হবে। বস্তির মালিক অসমর্থ হলে তাকে প্রয়োজন মত লোন দিয়ে সাহায্য করা উচিত। আর জলের সরবরাহ ব্যবস্থা ভাল করবার জন্য ব্যবস্থা করতে হবে। আর পায়খানা সম্বন্ধে [illegible] বাবু বলেছেন বস্তিতে পায়খানার ভাল ব্যবস্থা করতে হবে, খাটা পায়খানার মলমূত্র মেথরে বয়ে নিয়ে যাচ্ছে এই কলকাতা শহরের পক্ষে সেটা ভারি লজ্জাজনক ব্যাপার। কাজেই কলকাতার মত শহরে sanitary latrine পায়খানার ব্যবস্থা করতে হবে, এই সব করবার জন্য সরকার প্যান ইত্যাদি সিমেন্ট, ইট প্রভৃতি যা লাগে তার জন্য দু শো আড়াই শো টাকা লোন দেওয়া প্রয়োজন। এইটুকু সরকার থেকে সাহায্য করা হলে বস্তিতে খাটা পায়খানার জায়গায় sanitary

latrine হতে পারে। তারপর কলকাতা শহরের যে কোন অঞ্চলে জলের বড়ই অভাব, প্রয়োজন মত জল পাওয়া যায় না।

[ 2-40—3-20 p.m. ]

জলের যেখানে দারুণ কষ্ট খাওয়ার জল পাওয়া যায়না, আমরা দেখেছি যেখানে বস্তী নেই, ভাল জায়গাতেও গ্রীষ্মকালে প্রচণ্ড জলের অভাব, এটা কি তাজ্জব ব্যাপার। ভারতের মধ্যে একটি শ্রেষ্ঠ নগরী, সারা পৃথিবীর মধ্যে অন্যতম শ্রেষ্ঠ নগরী সেই কলকাতায় জলের অভাব হতে পারে এটা আমাদের পক্ষে আনন্দের কথা না, গৌরবের কথা নয়। Calcutta Development-এর মতে এই কাজগুলি অবিলম্বে করুন। যদি করেন যে টাকা বরাদ্দ চেয়েছেন তা তো মঞ্জুরী দিচ্ছি বরং আরও টাকা Revised Budjet-এ মন্ত্রী মহাশয় যদি চান তাও অম্লান বদনে আমরা সমর্থন করব। কিন্তু এই কাজগুলি করতে হবে, করে কলিকাতাবাসীদের দুঃখ খানিকটা লাঘব করার ব্যবস্থা করতে হবে। এই কটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** মাননীয় স্পীকারমহোদয়, মাননীয় মন্ত্রীমহাশয়েরা আজকে যে তিনটি বাজেট উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। ত্রাণমন্ত্রী মহোদয় যে ত্রাণ খাতে যে বাজেট উত্থাপন করেছেন সে সম্পর্কে দু'চারটে কথা বলতে চাই। দেশের দুঃখের সময় লোকের বিপদের সময়, কষ্টের সময় এই বিভাগ সাহায্য করে থাকেন। আমি আমার ঝাড়গ্রাম মহকুমার কথা বলছি। এই দুঃস্থ এলাকা, এটা যে সাহায্য পাচ্ছে তার আমি প্রশংসা করি। যখন দেশের শ্রমিকেরা কোন কাজ পাচ্ছে না বা কম কাজ তখন এই বিভাগের মাধ্যমে test relief-এর কাজ হয়ে থাকে এবং test relief-এর মাধ্যমে ঝাড়গ্রাম মহকুমায় কয়েকটি বাঁধ ও রাস্তা হয়েছে। ১৯৭৫ সালে এই মহকুমার জন্য ১১৩টি পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল, তার মধ্যে ২৫টি বাঁধ ছিল আর ৮৮টি রাস্তা ছিল। এতে চার লাখ টাকা খরচ হয়েছে এবং তাতে ২৫টি বাঁধ তৈরী হয়েছে এবং সেগুলি দিয়ে জলসেচের কাজ হচ্ছে এবং শ্রমিকেরা অভাবের সময় অসময় কাজ পেয়েছে এবং যে ৮৮টি রাস্তা তৈরী হয়েছে তার দ্বারা যেখানে চলাচলের কোন সুযোগ ছিল না সেই সব জায়গায় পাহাড় ও জঙ্গল এলাকায় রাস্তা হয়েছে। শ্রমিকদের যখন কাজের অভাব ছিল তখন এর ফলে তারা কাজ পেয়েছে। এরকম কত test relief-এর মাধ্যমে রাস্তার কাজ, বাঁধের কাজ এবং ইট তৈরীর কাজ হচ্ছে। এছাড়া গত বছর ঝাড়গ্রাম মহকুমায় কয়েকটি গ্রামে আগুন লেগে প্রায় দুইশত পরিবারের বাড়ী পুড়ে যায়। এইভাবে চৌবেচেটি, শ্যামসুন্দরপুর প্রভৃতি গ্রামে প্রায় দুইশত পরিবারের ঘর পুড়ে যায়। আমরা দেখেছি এই বিভাগ থেকে যথাসময়ে পৌঁছেছে। যেখানে জামা থাকে না, কাপড় থাকে না, জামা, কাপড়, ধুতি, শাড়ী নানারকম দ্রব্য তার সাহায্য বাবদ পাঠিয়েছেন—সরকারী কর্মচারীরা খবর পাওয়ামাত্রই সেখানে এসে হাজির হয়ে দুঃস্থ ব্যক্তিদের সাহায্য করে থাকেন এবং যাদের জমি নেই এরকম পরিবার যারা আছে তাদের ঘর করবার জন্য কিছু কিছু সাহায্য করে থাকেন। অবশ্য এই সাহায্য খুব সামান্য। আমি তাই অনুরোধ করব এটা যেন তিনি বিবেচনা করেন যে আজকাল ২০.২৫ টাকায় একটা ঘর হতে পারে না। সেজন্যে আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীকে নিবেদন করব দুঃস্থ লোক যারা, যাদের জমি জায়গা নেই তাকে ঘর তৈরী করতে কমপক্ষে দুইশত টাকার নীচে দিলে তাতে একটা ছোট বাড়ী হতে পারে না। আর যাদের এক বিঘা জমি আছে তারা কিছু সাহায্য পায় না, ঋণ পায়। এক বিঘা জমি কিছুই নয়, সেইজন্য সেই জমির একটা সীমা নির্ধারণ করে দেওয়া উচিত যারা সাহায্য পায়। আমি আপনার মাধ্যমে নিবেদন করবো এই সীমা দুই একর পর্যন্ত যাদের জমি আছে তাদের একটা সাহায্য দেওয়া হোক এবং দুই একরের উর্ধে যাদের জমি আছে তাদের ঋণ দেওয়া হোক। দুই একরের উপর যাদের জমি জায়গা আছে তারা যে ঋণ পায় সেই ঋণ পেতে দেরী হয়, বিশেষ করে যারা টিনের ঘর করবার জন্য চেষ্টা করে তারা সেই টিনের দরখাস্ত করে সেই টিন পেতে

পেতে বহুদিন লেগে যায়। আমি আর একটা কথা বলতে চাই, টেষ্ট রিলিফে যেসব রাস্তা বা বাঁধ তৈরী হয়ে থাকে তার রেট করা হয়েছে তা হচ্ছে ১।০ আনা। আজকের দিনে ঐ ১০ আনায় একজন শ্রমিকের দিন চলতে পারেনা। সেইজন্য আমি আবেদন জানাচ্ছি এই রেটটা ২।০ টাকা করা হোক। যে শ্রমিক সকাল থেকে কাজ করবে তাদের ২।০ টাকা পর্যন্ত রেট ধার্য করা হোক। এই কয়েকটি কথা বলে ত্রাণমন্ত্রীমহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তাকে সমর্থন করছি।

[ At this stage the House was adjourned for half an hour. ]

[ After adjournment ]

[ 3-20—3-30 p.m. ]

**ডাঃ সুশীলকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে তিনটি দাবী ব্যয় বরাদ্দের করা হয়েছে তা সমর্থন করতে উঠে আমার বক্তব্য বিশেষ করে এই গ্রেটার ক্যালকাটা ডেভালপমেন্ট এবং রিলিফ সম্বন্ধে যদিও আমার ধারণা খুব কম আছে তবুও একথা বলতে পারি যে কলকাতায় আমাদের যখনই রিলিফের দরকার হয়েছে, আমি নিশ্চয়ই আমাদের মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ জানাবো যে আমাদের কাশীপুর এবং তার পার্শ্ববর্তী এলাকায় যখন কোন রিলিফের জন্য আমি সাহায্য চেয়েছি তখনই আমি তাঁর কাছ থেকে সবসময়ে যথোপযুক্ত সাহায্য পেয়েছি। গত বছর যখন বন্যার জলে কয়েকটি রিফিউজি কলোনী ভেসে গিয়েছিল তখন তিনি সর্বপ্রথমে এগিয়ে এসে তাদের যথাযোগ্য সাহায্য দিয়েছিলেন। সেই হিসাবে তিনি সত্যই আমাদের ধন্যবাদের পাত্র। অন্য যে দুটি ব্যয় বরাদ্দের দাবী এখানে করা হয়েছে তার মধ্যে ন্যাশনাল ইমারজেন্সি সম্বন্ধে আমি একটা কথা বলতে চাই যে ন্যাশনাল ইমারজেন্সি নিশ্চয়ই দেশে এখনও আছে এবং সেই বাবদ যে ব্যয় বরাদ্দ আমাদের কাছে উপস্থাপিত হয়েছে তা সমর্থন করা উচিত এবং আমি মনে করি যদি সম্ভব হয় তাহলে আরো বেশী টাকা এই খাতে দেওয়া দরকার। কিন্তু যেভাবে এই টাকা খরচ করা হয় সে সম্বন্ধে আমার নিজের কিছু বক্তব্য নিশ্চয়ই আছে। আমরা জানি যে ন্যাশনাল ইমারজেন্সির সময়—কিছুক্ষণ পূর্বে আমার বন্ধু শ্রীঅনঙ্গমোহন দাস বলেছেন হোমগার্ড সিভিল ডিফেন্স পার্সোনেল এবং ন্যাশনাল ভলানটিয়ার ফোর্স সম্বন্ধে, হোম গার্ড সম্বন্ধে আমি বিশেষ কিছু বলতে চাইনা তবে ক্যালকাটা হোম গার্ড সম্বন্ধে একথা নিশ্চয়ই জানি কলকাতা হোম গার্ডের উপরে আমাদের পুলিশ কমিশনার রয়েছেন এবং তিনি এটাকে কলকাতায় অত্যন্ত ভালভাবে গঠন করে চলেছেন এবং সেদিকে এখনও বিশেষ কিছু অন্যায় হয়েছে বলে আমি মনে করিনা। কারণ আমরা দেখছি কলকাতায় নানা অবস্থায়, বিশেষ করে গত বছর যখন সাম্প্রদায়িক দাঙ্গা হয়েছিল এবং এ বছরে যখন নানা গোলমাল হয়েছিল তখন হোমগার্ড অনেক সাহায্য করেছে আমাদের পুলিসকে। কাজেই বাইরে হোম গার্ড কি করে আমি জানিনা তবে অনঙ্গবাবু একটা কথা জানেন না হোম গার্ডের যে রিক্রুট করা হয় তাদের খালি মাপ যোক করেই হয়না, তাদের পরে একটা পুলিশ ইনভেষ্টিগেশন হয় এবং সেখানে যদি কোন লোক অবাঞ্ছিত বলে প্রমাণিত হয় তাহলে তাকে হোম গার্ডে রাখা হয় না। সিভিল ডিফেন্স সম্বন্ধে আমি কিছু কিছু উক্তি করবো কারণ এর উপর অনেক বড় বড় হোমরা চোমরা বসে আছেন, অনেক নামজাদা লোক আছেন, আমাদের কলকাতায় এদের ডিমোনষ্ট্রেশন বেহালায়, টালাপার্কে, অনেক জায়গায় দেখবার সৌভাগ্য হয়েছে, দেখে মনে হয়েছে যেন সিনেমাতে আমরা কিছু ডিমোনষ্ট্রেশন দেখেছি যে আগুন লেগে গেল, যেমন সিনেমায় বড় বড় জাহাজ পোড়ে, বড় বড় বাড়ী পোড়ে সেই রকম কিছু বড় বড় ডিমোনষ্ট্রেশন করে তারা বোধহয় ভাবতে চায় যখন আগুন লাগবে তখন সব হয়ে যাবে। তা যদি হতো তাহলে কলকাতায় এই যে এত গোলমাল হল, তাঁরা কেন নির্দেশ দেননি পাড়ায় পাড়ায় যে সিভিল-এর ফায়ার ফাইটিং স্কোয়াড করা হয়েছে তারা কেন বাসের আগুন নিভাবেনা, বাড়ীর আগুন নিভাবেনা। একদিন শুধু একটা নির্দেশ এসেছিল যে রাস্তার আলো নিভিয়ে দিলে সিভিল ডিফেন্সের ছেলেরা গিয়ে রাস্তে সেই আলো জ্বালিয়ে দেবে। এই একমাত্র নির্দেশ পেয়েছিলাম এবং তা যথোপযুক্তভাবে প্রতিপালিত হয়েছিল। কিন্তু দুঃখের সঙ্গে জানাই যে যখন

পাকিস্তান এগ্রেশন কলকাতায় হয়েছিল তখন নির্দেশ এসেছিল কয়েক ঘণ্টার নোটিশে প্রতিটি পল্লীতে যে আজকে দেশ আক্রান্ত হয়েছে, প্রতিটি পল্লীতে প্রতিটি ওয়ার্ডেন পোষ্টে ছেলে দিতে হবে এবং তারা ২৪ ঘণ্টা ডিউটি করবে। এর কোন ত্রুটি হয়নি। ওয়ার্ডেন পোষ্টে ছেলেরা সেখানে ডিউটি করেছে। আমাদের কাছে সার্কুলার এসেছিল যে, যে ডিউটি হবে তার একটা লিষ্ট আপনারা রেখে দেবেন, এদের জন্য দৈনিক যে রেট ধার্য করা হবে তা পরে দিয়ে দেওয়া হবে। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি যে আজকে অনেক দিন পাকিস্তান এ্যাগ্রেশন শেষ হয়ে গিয়েছে, বোধহয় আমাদের ফ্রন্টের সৈন্যরা এতদিন ফিরে এসেছে কিন্তু আমাদের কর্তারা যদি ছেলেদের গোড়া থেকে বলে দিতেন যে তোমাদের কোন পয়সা দেওয়া হবে না তাহলেও আমরা জানি যে আমাদের ছেলেরা অম্লান বদনে দেশের জন্য এই ত্যাগ স্বীকার করতো। কিন্তু তাদের বার বার বলা হয়েছে যে তোমরা বিল করো পয়সা পাবে অথচ আজ পর্যন্ত সে পয়সা তারা কেউ পায়নি। এবং যে সামান্য পয়সা তাদের দেওয়া হয়েছে বাস ভাড়া হিসাবে তাও তারা মাঝে মাঝে পায় আবার মাঝে পায়না।

কাজেই, লোকের যে আগ্রহ তা এই অর্গানাইজেশনের পেছনে নেই। আমরা গত যুদ্ধের সময় এই অর্গানাইজেশনের সঙ্গে যুক্ত ছিলাম, তখন আমরা দেখেছিলাম এ. আর. পি. পাড়ায় পাড়ায় ছিল এবং তাদের বেশির ভাগ লোক মাইনে পেত। এমন একটা দল গঠন করা হয়েছিল, যারা সর্ব সময়ে উপস্থিত থাকত এবং সর্ব সময়ে ন্যাশনাল এমারজেন্সীতে কাজ করত। এবারকার অর্গানাইজেশন দেখে আমাদের মনে হয় এ যেন সরকার কোন রকমে কিছু রিটায়ার্ড লোকের উপর ভার দিয়ে রেখেছেন একটা দায়সারা গোছের রাখতে হবে, কিছু খরচ করতে হবে, দেখাতে হবে যে আমরা সিভিল ডিফেন্স করছি এইজন্য। অনঙ্গবাবু সাইরেন সম্বন্ধে বলেছেন, হয়ত আজকে সাইরেন অনেক ভালো হয়েছে। আমরা গত দুই সপ্তাহ থেকে সাইরেনের আওয়াজ ভালো শুনতে পাচ্ছি, কিন্তু সাইরেনটা তো হচ্ছে ওয়ার্ণিং। ওয়ার্ণিং এর পরে যে কাজ তার কি ব্যবস্থা হয়েছে? ওয়ার্ণিং-এর কোন দরকার নেই, কারণ আজকে সাইরেন না বাজলেও বম্ব পড়ে। এবারে দেখা গিয়েছে, ব্যারাকপুরে সাইরেন বাজাবার সুযোগ হয়নি এবং যদি সত্যিকারের বম্বিং হয়, তাহলে সাইরেন বাজতে পারবে না। কারণ, আজকাল যাঁরা বম্ব করেন, তাঁরা চেষ্টা করেন লো হাইটে এসে বোম্ব করতে যাতে রাডারে ধরা না পড়ে। কাজেই, সাইরেন আমাদের দরকার। কিন্তু তার চেয়ে বেশী দরকার আজকে যদি আগুন লাগে বা বোমা পড়ে, তার থেকে লোককে কি করে বাঁচাবেন। এই ব্যাপারে কোন নির্দেশ দেওয়া হয়নি সিভিল ডিফেন্সের ছেলেদের। যদি শত্রুর বিমান থেকে বোমা পড়ে, তাহলে সেখানে বিপদ আছে, আর যদি দেশের ভিতরের শত্রু বোমা ফেলে তাহলে কি সেখানে বিপদ নেই? এই ব্যাপারে সিভিল ডিফেন্সের ছেলেরা কোনরকমে উদ্বুদ্ধ হতে পারেননি। আমি বলব যদি যুবশক্তিকে এইভাবে বসিয়ে রাখেন, তাহলে ব্যর্থ হয়ে যাবে এই অর্গানাইজেশন। যদি তাদের কাজ না দিতে পারেন তাহলে এই অর্গানাইজেশন বন্ধ করে দিন। আমি মন্ত্রীমহাশয়কে বিশেষ করে এইদিকে নজর দিতে বলছি। আজকে আপনারা বড় বড় নেতাদের, বড় বড় জেনারেলদের, বড় বড় অফিসারদের রেখেছেন, পাঁচটা, ছটা করে টেলিফোন রেখেছেন, কনট্রোল রুম রেখেছেন, ভালো কথা, আমরা এতে বাধা দিই না বা বিরোধিতা করিনা। কিন্তু আমি বলব নীচের দিকে যারা আছে, তাদের দিকেও দৃষ্টি দিতে হবে। তাদের কিছু কিছু জামা দিয়েছেন, জুতো দিয়েছেন, টর্চ লাইট পাঠিয়েছেন, কিন্তু সেগুল ব্যবহার করা হয় কিনা, তাকি দেখেছেন কোনদিন? কোনদিন কোন পাড়ায় বা কোন জায়গায় গিয়ে কোন এক্সারসাইজ হয় কিনা তা দেখেছেন কি? আমরা গত যুদ্ধের সময় দেখেছি যে, পাড়ায় পাড়ায় যারা ওয়ার্ডেন সার্ভিসে ছিল, তারা নানা রকম ষ্টিরাপ পাম্প নিয়ে এক্সারসাইজ করত, নানা রকম ফায়ার ফাইটিং নিয়ে ডিমোনষ্ট্রেশন হত। এতদিন হল ন্যাশনাল এমারজেন্সী হয়েছে, চাইনীজ এগ্রেসান থেকে, কোথাও একদিনও দেখলাম না যে এই অর্গানাইজেশনের তরফ থেকে একটা ডিমনেষ্ট্রেশন পাড়ায় পাড়ায় হয়েছে। আমরা শ্যাম শো বা মক ফাইটিং দেখতে চাই না, আমাদের দেখা দরকার কি করে ষ্টিরাপ পাম্প চালিয়ে আগুন নেভাতে

পারে। আপনি যদি কোন সিভিল ডিফেন্স অর্গানাইজেশনের ছেলেকে জিজ্ঞাসা করেন যদি কলের জল বন্ধ হয়ে যায়, তোমার পাড়ার ভিতর সংরক্ষিত জল আছে কিনা এই প্রশ্নের জবাব কেউ দিতে পারবে না। যদি জিজ্ঞাসা করেন ঐ বাড়ীতে কটা লোক ছিল, তারা জবাব দিতে পারবে না। সুতরাং আমি বলব, যদি এই সব দিকে নজর না দেওয়া হয়, তাহলে এটা বন্ধ করে দিন। এইভাবে টাকা অপচয় করে লাভ নেই। আজকে আমাদের টাকার অনেক দরকার। যদি এর দরকার হয়, তাহলে এটাকে ভালভাবে করতে হবে আর তা যদি করতে না চান, তাহলে এটা বন্ধ করে দিন, তাতে এমন কিছু ক্ষতি হবে বলে আমি মনে করি না। কারণ, যে অর্গানাইজেশন আছে, এই রকম অর্গানাইজেশন ছেলেরা এক ঘণ্টার নোটিশে ওয়ার্ডেন পাষ্টে এসে বসতে পারে এবং সাক্ষী গোপালের মত বসে সাইরেন বাজল কিনা সে খবর বরাবরই দিতে পারবে। কিন্তু সত্যিকারের কাজ যদি করতে হয়, তাহলে ভালো করে এদের শিক্ষা দিতে হবে—এদিকে আমি বারবার মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারপরে গ্রেটার ক্যালকাটার ডেভালপমেন্টের জন্য যে ব্যয় বরাদ্দ এসেছে তাকে আমি নিশ্চয় সমর্থন করি, তবে আমি বলি গ্রেটার ক্যালকাটার আজকে যে দুর্দশা, বিশেষ করে অজয়বাবু বলেছেন, আগে শুনতাম ঠনঠনেতে জল হয়, এখন সব জায়গায় প্লাবন হয়ে যায়। আমরা অনেক কথা শুনি যে ব্যারাকপুর ট্রাঙ্ক রোড বড় বড় মেন পাইপ বসিয়ে আমরা ড্রেনের উন্নতি করে দিয়েছি। আমরা শুনি যে বাগজোলা খাল ভর্তি হয়েছে, দিনের পর দিন হয়ে যাচ্ছে, কোন পরিকল্পনা কি নেই? ব্যারাকপুর ট্রাঙ্ক রোডে ড্রেন পরিষ্কার করা এমন কিছু শক্ত কাজ নয়।

[ 3-30—3-40 p.m. ]

বাগজোলায় হয়ত কিছু Silt তুলে ফেলা যায় ধাপায় যে Silt রয়েছে তাকে প্রত্যেক বৎসর পরিষ্কার করা হত। আগে যখন Corporation এর হাতে ছিল তখন এত দুঃখ ছিলনা। আমার আবার ভয় হয় Metropolition Planning আসছে এবং আমার আশঙ্কা হচ্ছে যে যত বড় হয় তত বোধ হয় গলদ বেশী হচ্ছে। আমি এখন থেকেই বলছি গলদ যেন না আসে। আজকে বড় Organisation আসুক। কলকাতা বস্তি ভাল হোক, কলকাতায় পয়ঃপ্রনালী ভাল হোক তাতে আপত্তি নেই। এই কয়েকদিন আগে এগ্রেসান হয়ে গেছে ইন্‌টারনালে। আজকে যাদের বস্তির মধ্যে যোগাযোগ আছে তারা একবার বস্তীতে গিয়ে দেখবেন সেখানে ঢোকা যায় না সেখানে প্রত্যেকটা পায়খানার ভেতর মল জমে এমন দুর্গন্ধ হয়েছে যা শীঘ্র হয়ত এপিডেমিক আসবে। এই গন্ধ আর কতদিন মানুষ সহ্য করবে। এদিকে বিশেষ ভাবে নজর দেওয়া দরকার। এ বৎসরে Corporation C.O.M. P.O. এর আসার আগে নিশ্চই কিছু কাজ করতে পারবে এবং Greater Calcutta Development খাতে যে ব্যয় বরাদ্দ তার সত্যকারের সার্থকতা হবে যদি আমরা এখন থেকে কাজ আরম্ভ করি। আজকে বস্তি উচ্ছেদ ছলে বলে কৌশলে নানা রকম ভাবে যে হচ্ছে একথা আমি গতবার বলেছি। আপনাদের যদি সদিচ্ছা থাকে তা হলে আগে থাকতে আইন করুন। আগে বড় বড় মাড়োয়ারী বা পাঞ্জাবী ক্যাপিটালিষ্টরা বাঙ্গালীদের হাত থেকে বস্তীগুলি কেড়ে নিয়ে যাচ্ছে অর্থের বিনিময়ে এবং নিয়ে গিয়ে নানান রকম অত্যাচার করে বস্তিবাসীদের উচ্ছেদ করছে। এতে আপনাদের কাজ অনেক সহজ করে দিচ্ছে। এরা শান্তি প্রিয় দেশপ্রেমিক নন ডাবলাঙ্গ বিশ্বাস করে না, এরা লাঠি দিয়ে তুলে দিতে চাচ্ছেন। এদিক দিয়ে একদিকে আপনাদের উপকার করছে কিন্তু মানবিকতার দিক থেকে বলছি সত্যকারের বস্তিবাসীদের প্রতি যদি দরদ থাকে তাহলে আপনারা একটা ব্যবস্থা করুন। গ্রাম ইমপ্রুভমেন্ট বিল আসছে। এই গ্রামে আমরা দেখেছি এপিডেমিক ডিসিজেজ সব সময় হয়। যত নোংরা সব গ্রামেই আছে। এই ইমপ্রুভমেন্ট যদি করতে হয় তাহলে তাকে আগে শিক্ষার ব্যবস্থা করতে হবে এবং গ্রামের প্রতিভা গ্রামের হিসাব রাখতে হবে। আমরা এই দাবানল দেখলাম যত দুর্নীতি গুণ্ডামী বোম

তৈরীর কারখানা সব গ্রামের ভেতরে আছে। আমরা কেন সেখানকার হিসাব রাখতে পারবো না জানিনা। এখানে কত মানুষ আছে কে কে থাকে এ হিসাব যদি আমরা করতে পারি, তাহলে কলকাতায় অনেক জিনিস আমরা দেখতে পারবো এবং দুর্নীতি দূর করতে পারবো। আমি পরিশেষে একথা বলতে চাই যদি, গ্রাম ইমপ্রুভমেন্ট আর ২।৩ বৎসরের মধ্যে না করতে পারেন তাহলে বামপন্থীরা যে আন্দোলন সুরু করেছে তা ব্যাপকভাবে কলকাতায় আরম্ভ করবে। গ্রামে মানুষ যারা তারা সব সাধারণ মানুষ। একবারে অবাস্তব হলে বলবো। গত পাকিস্থানী যুদ্ধের সময় বহু মুসলিম এ্যারেষ্ট করা হয়েছিল এই নিয়ে আজকে গ্রামের মধ্যে মুসলিম অধ্যুষিত অঞ্চলে একটা মস্তবড় বিক্ষোভ রয়েছে। এই মুস্লিম যারা কংগ্রেস ছাড়া কিছু করেনি যাদের পাকিস্তানের সঙ্গে জীবনে কোন সংযোগ নেই এরূপ অনেক লোককে পুলিস ধরে নিয়ে গেছে। তখন ন্যাসানাল ইমারজেন্সি আমরা এ সম্পর্কে একটা কথাও বলিনি দেশের কল্যাণের জন্য। কিন্তু এখন বলতে বাধ্য হচ্ছি যে, মন্ত্রীমহাশয় এদিকে একটু নজর দিন এবং একটা Investegation করুন। Police Report এর উপর ভিত্তি করে যাদের ধরেছিলেন সেই মুসলমান ভাইদের সকলেই অপরাধী ছিল কি না দেখুন। আজকে এটা একটা মস্ত বড় সমস্যা দেখা দিয়েছে। আমি এটা বলতে পারি শতকরা ৫০।৬০ জন এর মধ্য থেকে বেরিয়ে আসবে যাদের কোন দোষ ছিল না শুধু মুসলিম বলে arrest করা হয়েছিল। আমি একটা দাবি রেখে এ ব্যয় বরাদ্দ সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীযুগল চরণ সাঁতরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করা হয়েছে এই তিনটা দাবি আমি পূর্ণ সমর্থন জানাই, ফেমিন রিলিফ সম্বন্ধে আপনার মাধ্যমে মাননীয়া মন্ত্রীমহাশয়ের কাছে কিছু নিবেদন করব, ফেমিন রিলিফ দেবার সরকারের যে নিয়ম আছে তাতে যখন বাংলা দেশে অনাবৃষ্টি এবং অতিবৃষ্টি হয়ে ফসল নষ্ট হয় এবং দাঙ্গা বিধ্বস্ত অঞ্চলে পরিণত হয় বা অগ্নি সংযোগে অনেক কিছু নষ্ট হয়ে যায় তখন সেই দুর্দশাগ্রস্থ লোককে সাহায্যের জন্য এই ফেমিন রিলিফের ব্যবস্থা করা হয়। আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে আমার Constituency-এর অবস্থা সম্পর্কে কিছু বলতে চাই, বিষ্ণুপুর থানায় যেখানে খাদ্য শস্য যা normally উৎপাদন হয় তাতে তিন মাসের বেশী হয় না। শুধু বিষ্ণুপুর নয় ঐ অঞ্চলে ২৪-পরগণা জেলার সদর সাব-ডিভিসান, বিষ্ণুপুর, মহেশতলা, সোনারপুর, বারুইপুর ইত্যাদি অঞ্চলে যা normally production হয় যে খাদ্যশস্য উৎপাদন হয় তাতে ঐ অঞ্চলের ৩ মাসের বেশী হয় না। এখানে বাহিরে থেকে বাকী খাদ্য আনতে হত কিন্তু এবৎসর অনাবৃষ্টির ফলে যেখানে দেশের সর্বত্রই—যেখানে ভারতবর্ষের সর্বত্র ফসল কম হয়েছে এবং এই ফসল কম হওয়ার জন্য সেখানকার লোক দারুণ দুর্দশাগ্রস্থ হয়ে পড়েছে। বিশেষ করে এই বৎসর food policy-তে আমাদের যা ঠিক হয়েছে তাতে বাহিরে থেকে কোন খাদ্য শস্য আনা যায় না। ফলে সেখানে এরূপ অবস্থার সৃষ্টি হয়েছে যে অন্য রাস্তা দিয়ে smuggling হয়ে চাপ আসে এবং তার ফলে ২॥, ৩ টাকা করে সেখানে চালের কেজি। এর ফলে সেখানকার মানুষ অত্যধিক দুর্দশাগ্রস্থ হয়ে পড়েছে যার ফলে তাদের immediate relief দেওয়া দরকার। সেখানে একটা cottaege industry ছিল সেটা হচ্ছে মুড়ি। আজকে food policy-এর জন্য চিড়া, মুড়ি বন্ধ হবার ফলে শুধু আমার constituency-তে কুড়ি হাজারের মতন মানুষ বেকার হয়ে গেছে। এর উপর খাদ্য শস্যের অভাবের ফলে মানুষ অর্ধাহারে রয়েছে বললে অত্যুক্তি হয় না। সুতরাং আমি মাননীয়া মন্ত্রী মহাশয়ার কাছে নিবেদন করছি যাতে ঐ অঞ্চলে সত্বর relief-এর ব্যবস্থা হয় তা তিনি করুন। দ্বিতীয় হচ্ছে যারা কৃষক বা চাষী তাদের কোন কাজ নেই। সুতরাং যারা কর্মক্ষম ব্যক্তি তাদের জন্য ব্যাপক Test relief-এর ব্যবস্থা করা উচিত। যে সমস্ত অঞ্চলে টেষ্ট রিলিফ দেওয়া সম্ভব নয় সেখানে পুরাপুরি ফেমিন রিলিফ দেওয়া আবশ্যক।

অন্যান্য অনেক জায়গায় যে সমস্ত জায়গায় টেষ্ট রিলিফের কাজ করার সরকারী নির্দেশ আছে সেই সব জায়গায় সব সময় সুযোগ সুবিধা হয়না। সেখানে দেখা গেছে রিলিফ লিষ্ট করতে গেলে ফ্যামিলিতে একটা কৃষকের যদি ৫।৭টা ছেলে থাকে তাকে যদি ১৫ দিন অন্তর ২ টাকা করে দেওয়া হয় তা হলে এই দুর্মূল্যের দিনে কি রিলিফ দেওয়া হয়? আমার মনে হয় B.D.O. অঞ্চল পরিষদের উপর যদিও এই সব রিলিফ লিষ্ট করবার ভার দেওয়া হয় কিন্তু B.D.O. এর instruction-এ অঞ্চল পরিষদ একটা percentage করে তারা বলে যে এত বেশী রিলিফ লিষ্ট পাস করতে পারবনা। এটা আমি বুঝতে পারবনা যদি অঞ্চল পরিষদের উপর ভার দেওয়া থাকে তা হলে সেটা জেলা পরিষদ পাস করবার ক্ষমতা থাকবে না এটা দুঃখের কথা।

[ 3-40—3-50 p.m. ]

আমার মনে হয় যেমন আঞ্চলিক পরিষদকে লিষ্ট করার জন্য দিয়েছেন সেই রকম ফাইনাল লিষ্ট এ্যাপ্রুভ করার ভার জেলা পরিষদের থাকা উচিত। এবং রিলিফের লিষ্ট যখন করবেন তখন যে মানুষের কোন রকম উপায় নাই, তার ফ্যামিলি যাতে পুরোপুরি রিলিফ পায় বিশেষ করে তার ব্যবস্থা করা উচিত। আজকে আমাদের কটেজ ইণ্ডাষ্ট্রী সম্বন্ধে যে কথা বলছিলাম এখনি যদি রিলিফের ব্যবস্থা না করা হয় আমার মনে হয় ভয়ানক বিপদের সৃষ্টি হবে এবং যার ফলে অনেক লোক মৃত্যুমুখে পতিত হবে। এই সব অঞ্চলে যারা বেকার হয়ে রয়েছে, যে কোন পলিসিতেই বেকার হয়েছে, তাদের যতদিন পর্যন্ত না ব্যবস্থা করা হয়, অল্টারনেটিভ ব্যবস্থা না করা যায় ততদিন পর্যন্ত তাদের রিলিফের ব্যবস্থা করা হোক।

আর টেষ্ট রিলিফ সম্বন্ধে যে কথা বলছিলাম, টেষ্ট রিলিফের যে ওয়েজেস্ দেওয়া হয় তা লোকাল ওয়েজেসের চেয়ে ঢের কম। আগে বোধ হয় ১ টাকা ছিল, সেটা এখন দেড় টাকা করা হয়েছে। লোকাল ওয়েজেস্ প্রায় তিন টাকার মত। সেখানে মানুষ কাজ করবে তাদের পুরো খাটিয়ে নেওয়া হবে অথচ তাদের এইভাবে কম মজুরী দেওয়া হবে, এটা ঠিক আমি বুঝতে পারছি না। কিন্তু এখন সরকারের যে সমস্ত কাজ সেখানে পুরোপুরি দেওয়া হয়, যেমন Irrigation Department বাঁধ বাঁধার কাজে মাটির হাজার কিউবিক ফুটে ২৪।০ টাকা করে দেওয়া হয়, এটা লোকাল ওয়েজেসের চেয়ে বেশী। Man-power scheme যেটা আছে তাতে দেখেছি লোকাল ওয়েজেস দেওয়া হয়, অথচ টেষ্ট রিলিফের কাজ করিয়ে নেওয়া হয়, এই অসামঞ্জস্য কেন থাকবে আমি বুঝতে পারছি না। আমি মাননীয়া মন্ত্রী মহোদয়ার কাছে বিশেষভাবে অনুরোধ করব যাতে এ সম্বন্ধে সুবিচার হয় তার প্রতি তিনি দৃষ্টি দেবেন।

ন্যাশনাল ইমার্জেন্সী সম্বন্ধে যে ব্যয় বরাদ্দ এসেছে তা আমি পূর্ণ সমর্থন করছি। ন্যাশনাল ইমার্জেন্সীর যে দরকার আছে এখনও তা অস্বীকার করলে হবেনা। যদিও তাসখন্দে পাকিস্তানের সঙ্গে শান্তি চুক্তি হয়েছে আশা করি এই শান্তি অক্ষুন্ন থাকবে, তবু চাইনীজ এগ্রেশনের যে ব্যাপার তাতে আমার মনে হয় এই ন্যাশনাল ইমার্জেন্সী আমাদের পুরো দস্তুর রাখতে হবে। সেজন্য আমি এই ব্যয় বরাদ্দকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই সঙ্গে হোম গার্ডের ব্যাপারটা খুব আবশ্যক হয়ে পড়েছে। কিন্তু আমরা দেখছি আজ পর্যন্ত হোম গার্ড সব অঞ্চলে করা হয়নি। কিছু কিছু অঞ্চলে হোম গার্ড হয়েছে কোন কোন অঞ্চলে এখন হয়নি। আমার মনে হয় প্রত্যেক থানায় থানায় এই হোম গার্ড করা উচিত সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে প্রতি থানায় থানায় হোম গার্ডের ব্যবস্থা হয়। বিশেষ করে আজকে যে অবস্থা চলেছে খাদ্য সমস্যা নিয়ে যেভাবে গুণ্ডামি ঘর পোড়ানী এবং নানা রকম অত্যাচার চলেছে তাতে এই হোম গার্ডের ব্যবস্থা গ্রামে গ্রামে করা খুবই আবশ্যক। আমি মনে করি এবং আশা করি যে

আমি যে সমস্ত কথা নিবেদন করলাম সেগুলি মাননীয় মন্ত্রী মহোদয় সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন। এই কথা বলে আমি এই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রীশিশুরাম মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় মাননীয় মন্ত্রীমহাশয় যে ৩টি ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন অর্থাৎ ফ্যামিন রিলিফ, ন্যাসনাল ইমারজেন্সী এবং গ্রেটার ক্যালকাটা ইমপ্রুভমেন্ট আমি সেই ৩টিই সানন্দে সমর্থন করছি। আমাদের ত্রাণ বিভাগে ফ্যামিন রিলিফ সম্বন্ধে যে সমস্ত বিধি ব্যবস্থা আগে ছিল এখন তার পরিবর্তন হয়েছে। আগে গভর্ণমেন্ট কর্তৃক মনোনীত রিলিফ কমিটি থেকে গ্রাটুইটাস্ রিলিফ বা টেষ্ট রিলিফ সম্বন্ধে সিদ্ধান্ত গ্রহণ করা হোত, কিন্তু এখন সেইসব মনোনীত রিলিফ কমিটিতে রূপান্তরিত হয়েছে। অঞ্চল পঞ্চায়েত কর্তৃক মনোনীত যে রিলিফ সমিতি সেই রিলিফ সমিতি থেকে সেই সমস্ত জিনিস ঠিক হয়। এটা হোল গোড়ার কথা। এখন যেমন জন প্রতিনিধি থাকেন, কিন্তু অঞ্চল পঞ্চায়েত ইচ্ছা করলে জনপ্রতিনিধি রাখতে পারেন, আবার নাও রাখতে পারেন। এই হোল অঞ্চল পঞ্চায়েতের হাত। তারপর যেটা গলদ বলে মনে হয় আসলে জিনিসটাও তাই। আগে ডিষ্ট্রীক্ট ম্যাজিষ্ট্রেট ছিলেন ফ্যামিন রিলিফ সম্বন্ধে সর্বেসর্বা এবং তিনি এস. ডি. ও. এবং বি. ডি. ও. মারফত টাকাকড়ির বিধিব্যবস্থা করতেন। এখন যদিও জেলা পরিষদের মাধ্যমে আঞ্চলিক পরিষদের হাত দিয়ে সেই ফ্যামিন রিলিফের ব্যবস্থা করা হয়েছে কিন্তু জেলা শাসকের সর্বময় কর্তৃত্ব সেখানে রয়েছে। এর ফলে একটা অসুবিধা হয়েছে। প্রথমতঃ অঞ্চল পঞ্চায়েতের মনোনীত যে রিলিফ কমিটি তাঁরা এক দফা লিষ্ট করে আঞ্চলিক পরিষদে দেবেন, তাঁরা সেটা এ্যাপ্রুভ করে জেলা পরিষদে দেবেন, তাঁরা আবার সেগুলি ডিষ্ট্রীক্ট ম্যাজিষ্ট্রেটকে দেবেন এবং তিনি সেটা মঞ্জুর করলে জেলা পরিষদের হাত থেকে ঘুরতে ঘুরতে অঞ্চল পঞ্চায়েতে আসবে। এতে অত্যন্ত বিলম্ব হচ্ছে এবং এই জিনিষগুলি আগে ছিল। আমাদের ত্রাণমন্ত্রী যখন একবার বাঁকুড়ায় গিয়েছিলেন তখন এই ব্যাপারে তাঁর দৃষ্টি আকর্ষণ করাতে তিনি বলেছিলেন সময়ে এগুলি ঠিক হবে। কিন্তু আমরা দেখছি সময় চলে যাওয়া সত্ত্বেও এগুলি ঠিক হচ্ছে না এবং পাকাপাকিভাবে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের হাতেই সেই ক্ষমতা রয়েছে। আর একটা জিনিস যেটা আমার পূর্ববর্তী বক্তা বলেছেন সেটার পুনরাবৃত্তি না করলেও একটি আধটি না বললে চলেনা। গ্রাটুইটাস্ রিলিফ ৫ টাকা ২০ পয়সা একজনকে মাসে দেবার ব্যবস্থা আছে। কিন্তু আজকালকার দিনে এই ৫ টাকা ২০ পয়সায় একজনের কয়দিন চলে সেটা আপনারা ভেবে দেখবেন। আমি মনে করি এটা দেওয়া, না দেওয়ারই সমান। আমরা গ্রাটুইটাস্ রিলিফের হার বাড়াবার কথা যখন বলি তখন অনেক সময় আমাদের বলা হয় ফ্যামিন কোডে যা আছে সেটাই করা হয়। এই ফ্যামিন কোড বহু পুরাতন। একটা স্বাধীন দেশের সরকার সেটাকে কেন পরিবর্তন করতে পারবে না সেকথা আমি জিজ্ঞাসা করছি? যদি মানুষকে আপনারা একবেলা খাবার মতও দেন তাহলেও ওই ৫ টাকা ২০ পয়সায় হয়না। এই ফ্যামিন কোডই যদি বাধা হয়ে দাঁড়ায় তাহলে আসুন, আমরা সেই ফ্যামিন কোড সংশোধন করি এবং সেইভাবে ব্যবস্থা করা হোক। আর তা যদি না হয় তাহলে গ্রাটুইটাস্ রিলিফ দেবার নামে কিছু টাকা দেওয়া হচ্ছে বটে, কিন্তু তাতে সত্যিকারের কোন কাজ হয় না।

[ 3-50—4 p.m. ]

Test relief work-এর ব্যাপারে যা দেখছি আমাদের বাঁকুড়া জেলায়। আপনারা সবাই জানেন বাঁকুড়া জেলা প্রায়ই খাদ্যাভাবে পড়ে, অনাবৃষ্টি ইত্যাদির ফলে। সেখানে সেচ ব্যবস্থার খুব অভাব বলে, এই অবস্থা হয়ে থাকে। বাঁকুড়া জেলা সেদিক থেকে একটি কেমিন এলাকা বলে বিখ্যাত হয়ে আছে। সেইজন্য সেখানে gratuitous relief ও test relief work-এর জন্য গভর্ণমেন্টকে টাকাকড়ি বেশী দিতে হয়। কিন্তু test relief work প্রভৃতি করবার

জন্য সেখানকার যিনি Magistrate তাঁর হাতে সমস্ত ক্ষমতা দেওয়া থাকে, এবং তাঁর ইচ্ছানুযায়ী test relief work-এর form হয়ে থাকে। তাতে জেলাবাসী অনেক সময় খুব উপকৃত হন, আবার অনেক সময় দেখি, জেলাবাসীরা এতে উপকৃত না হয়ে কতকগুলি অন্য রকম কাজ হয়ে যাচ্ছে। বাঁকুড়া জেলায় জলের অভাব অত্যন্ত বেশী, সেইজন্য সেখানে কূপ খনন, বা পুকুর কাটা test relief work-এর মধ্যে হওয়া স্বাভাবিক। রাস্তাও অনেকগুলি হয়ে গিয়েছে, তা আর না হলেও কিছু আসে যায় না। জলের অভাব মেটাবার জন্য যত test relief work করান যায়, ততই ভাল। গত বছর দেখেছি যে, পল্লীগ্রামে যে test relief দেওয়া হয় তার চাইতে, সহরে বেশী test relief দেওয়া হয়েছে, যেন পল্লীগ্রামের অভাবটা কম এবং সহরের অভাবটা বেশী। যদি হিসাব করে দেখা যায় যে বাঁকুড়ায় test relief-এর জন্য যা খরচ করা হয়েছে, তাহলে দেখতে পাওয়া যায় যে বাঁকুড়া গ্রামে test relief খরচ করা হয়েছে, তার চেয়ে অনেক বেশী খরচ করা হয়েছে test relief work-এ বাঁকুড়া সহরে। এই যে সমস্ত জিনিষ, এগুলির ভার জেলা ম্যাজিষ্ট্রেটের হাতে দেওয়া হয়েছে। প্রশাসনিক ব্যাপারে তাঁর হাতে ক্ষমতা দেওয়া যেতে পারে কিন্তু, এই ধরনের জিনিষ হওয়াটা বাঞ্ছনীয় নয়। এ সম্বন্ধে আমরা বারবার বলেছিলাম যে এ দিকে একটু বিশেষ দৃষ্টি দিয়ে, একটা ব্যবস্থা করুন, কিন্তু তার কোন সদুত্তর পাওয়া যায়নি। বিশেষ করে গত বছর বাঁকুড়া জেলা সহরে test relief এর যে কাজগুলি হয়েছে সেগুলির কতদূর যে কার্যকারিতা হয়েছে সেটা সরকারের বিবেচনা করে দেখা উচিত। সেই সময়ের মধ্যে বাঁকুড়া জেলার অধিকাংশ জায়গায়, যেখানে test relief-এর খুব প্রয়োজনীয়তা ছিল, সেটা বলে কয়েও তা পাওয়া যায়নি। Test relief work-এর form সম্বন্ধে গভর্ণমেন্টের একটা নির্দিষ্ট করে দেওয়া দরকার বলে আমি মনে করি। তাছাড়া test relief work-এর মাধ্যমে যেটা আকস্মিক বিপদ ইত্যাদি ফলে যেমন ঘর, বাড়ী পুড়ে যাওয়া, বা ঝড়ে ঘর নষ্ট হয়ে যাওয়া ইত্যাদি ব্যাপারে গভর্ণমেন্টের সাহায্য দেবার ব্যবস্থা আছে, সেগুলি খুব সন্তোষজনক নয়। একটা জিনিষ হচ্ছে justice যার উপর করা হয়, সে যদি তা বোধ না করে, তাহলে সেই justice-এর উদ্দেশ্য ব্যর্থ হয়ে যায়। তেমনি যাকে সাহায্য করা হচ্ছে, সে যদি তা বোধ না করে, তাহলে সেই সাহায্যের উদ্দেশ্য ব্যর্থ হয়ে যায়। সেদিক থেকে এটা বিবেচনা করবার জন্য মাননীয়া ত্রাণমন্ত্রী মহাশয়াকে অনুরোধ করছি যে, জিনিষের জন্য যে relief দেওয়ার ব্যবস্থা আছে, আকস্মিক বিপদে সেই জিনিষ, যেমন ঘরের material আজকের দিনে তার দাম যা হয়েছে, সেটা ধরে, বিবেচনা করলে, দেখা যাবে যে, যা দেওয়া হয়, তা অতি সামান্য। আর একটা জিনিষ হচ্ছে loan, যেটা মঞ্জুরী করা হয়ে থাকে, সেটা তাড়াতাড়ি দেবার জন্য খুব তদারক করলেও তা পাওয়া যায় না। আমাদের মত প্রতিনিধিরাও দেখেছি যে গত বছরের আগে সেই মঞ্জুরী আসেনি। এই রকম যদি হয়, তাহলে যিনি সাহায্য পেলেন, তিনি কি বোধ করতে পারেন যে, তিনি সরকারের কাছ থেকে সাহায্য পেলেন? এ দিকে ত্রাণমন্ত্রী মহাশয়ার নজর দেওয়া বিশেষ দরকার আছে বলে আমি মনে করি। তাছাড়া গোপিকাবাবু যেটা বললেন যে, যেমন প্রাকৃতিক বিপর্যয়ের ফলে, ত্রাণ বিভাগ থেকে সাহায্য দেবার ব্যবস্থা আছে, কিন্তু, প্রাকৃতিক বিপর্যয় না হলেও, কৃত্রিম বিপর্যয় যদি হয়, যেমন সম্প্রতি দাঙ্গা হাঙ্গামার ব্যাপার হয়ে গেলো, বহু জায়গায় সেই রকম হয়েছে, ব্যক্তিগত সম্পত্তি, ও সরকারী সম্পত্তি বহু নষ্ট হয়েছে, সেটা আমরা বলবো মুখ্যমন্ত্রী মহাশয়ের বিবরণী থেকে দেখেছি, এইসব ব্যাপারে, এদিকে গভর্ণমেন্টের সাহায্যের হস্ত প্রসারণ করা বিশেষ দরকার। প্রাকৃতিক হোক, আর কৃত্রিমই হোক, যাইহোক, এটা বিপর্যয় বটে। তাতে যাদের যে সমস্ত জিনিষ নষ্ট হয়েছে বা ধ্বংস হয়েছে, ঘরবাড়ী বলুন, কি যন্ত্রপাতি বলুন, তারাও কিছু দিনের জন্য অসহায় হয়ে রয়েছেন। তাদের যথাযথ ঋণ ইত্যাদি দিয়ে সাহায্য করা সরকারের খুবই উচিত বলে আমি মনে করি।

এই ত্রাণ বিভাগ সম্বন্ধে আর কিছু আমার বলার নাই। ত্রাণ বিভাগে অবশ্য প্রত্যেক বছর যেমিন রিলিফের জন্য টাকা খরচ করে যাচ্ছেন, তাতে দেশের বহু মঙ্গল সাধিত হচ্ছে এবং

তাতে যে ব্যয় বরাদ্দ হয়েছে তাতে এবারে কুলাবে বলে আমার মনে হয় না। এ বছর যে রকম শস্যহানি হয়েছে তাতে আরো বেশী করে এই খাতে টাকার বরাদ্দ করা উচিত।

তারপর National Emergency সম্বন্ধে যে বাজেট এসেছে সেটাও আমি সানন্দে সমর্থন করছি। এই National Emergency প্রথম আরম্ভ হয়েছে ১৯৬২ সালে Chinese aggression-এর সময় থেকে। তারপর আবার যখন পাকিস্তানের সঙ্গে বিরোধ বাধলো তখন সেই জিনিস আরো ঘনীভূত হয়ে উঠলো। তখনও এর দরকার হয়েছে এই National Emergency জিনিষটা প্রয়োজনীয়তা ভালভাবে বোধ করেছিলাম। National Emergency সম্বন্ধে যে বিধি-ব্যবস্থা হয়েছে তাতে পূর্ববর্তী বক্তাদের কথা শুনে মনে হয়—সে সম্বন্ধে আরো বেশী করে দৃষ্টি দেওয়া প্রয়োজন। এই National Emergency কিসের জন্য করা হয়েছে? জাতীয় আত্মরক্ষার জন্য তো? সেই জাতীয় আত্মরক্ষার নামে যদি এই রকম national emergency measure নেওয়া হয়, তাহলে সেটা দুঃখের কথা।

এই হোম গার্ড গঠন সম্বন্ধে খুব happy news পাওয়া যাচ্ছে না। সেদিকে বিশেষ দৃষ্টি দেওয়া দরকার। এই National Emergency আছে নামমাত্র বলেই আমার বিশ্বাস। কাজেই সেই National Emergency নিয়ে ভালভাবে প্রস্তুত হতে হবে। কারণ Chinese aggression-এর যে threat, তা এখনো রয়েছে। উত্তর সীমানা বরাবর চীনারা সৈন্য সাজিয়ে মারমুখী হয়ে দাঁড়িয়ে আছে। যেদিন ইচ্ছা সুযোগ বুঝে আমাদের আক্রমণ করতে পারে। তাসখন্দ চুক্তির পরে যে সমস্ত ঘটনা ঘটেছে তাতে অনেকে স্বস্তির নিঃশ্বাস ফেলেছিল বটে, তবে পাকিস্তান সম্বন্ধে সেদিন প্রধানমন্ত্রী বলেছেন যে এই declaration-এর পর পাকিস্তান এবং ভারতবর্ষের মধ্যে সম্পর্ক আরো দ্রুত উন্নতির দিকে যাওয়া উচিত ছিল, তা যাচ্ছে না। সেইজন্য তিনি উদ্বেগবোধ করেছেন। কাজেই প্রধানমন্ত্রীর সাথে সাথে আমাদেরও উদ্বেগবোধ করবার যথেষ্ট কারণ আছে। এই National Emergency উপেক্ষা করবার ব্যাপার নয়। সেদিক থেকে উপযুক্ত লোকের উপর এর ভার দেওয়া উচিত। সেই উপযুক্ত লোক যাতে জাতীয় ভাবাপন্ন লোক হন, তাদের নিয়ে এটা গঠন করতে হবে।

তারপর Greater Calcutta Improvement Scheme সম্বন্ধে যে টাকা চাওয়া হয়েছে, এটাকেও নিশ্চয়ই আমাদের সমর্থন করতে হবে। কারণ এই Greater ক্যালকাটায় যারা বাস করেন, তাঁদের অধিকাংশই ক্যালকাটায় সুসর্গে বাস করে শিল্প ইত্যাদিতে নিযুক্ত থাকেন, এটা তাঁদেরই সমস্যা। কাজেই মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত বা সাধারণ মধ্যবিত্ত গৃহস্থ যে সমস্ত কষ্টের মধ্যে আছেন তা লাঘব করবার জন্য যে টাকাকড়ি ব্যয় বরাদ্দ করা হয়েছে, তা যাতে যথাযথভাবে ব্যয়িত হয়, সেটা দেখা দরকার। যথাযথ ব্যয় যাতে হয় এটা কী জন্য বলছি? দেখুন এই যে Calcutta Improvement Trust আছে, তাঁরা বস্তি উঠিয়ে সেখানে পাকাঘর বাড়ী তৈরী করছেন বস্তি-ওয়ালাদের জন্য সেখানে গিয়ে বাস করতে গেলে এখন ভাড়া দিতে হবে যা বস্তিবাসীরা দিতে পারে না। তাছাড়া কর্মস্থানও সেখান থেকে বহুদূর হয়ে যায়। এই সমস্ত অসুবিধা আমরা দেখতে পাচ্ছি। আমাদের অভিজ্ঞতা থেকে বলছি Greater Calcutta Improvement-এর ব্যাপারে আমরা যেন সেদিক থেকে সাবধান হই। যাদের ইন্টারেষ্টে আমরা উন্নয়ন করতে যাব, তাদের interest সর্বপ্রধান হবে। তাদের কর্মস্থান রুজি রোজগারের জন্য—তাদের বাসস্থান এখন যা আছে তার থেকে দূরে না হয়ে যায়, বরং আরো কাছে হলে ভাল হয়, সেদিকে দৃষ্টি রাখতে হবে। যে রকম ঘর তৈরী করলে ভাড়া দিয়ে তাদের রোজগারের মধ্যে থাকতে পারবে সেই ধরনের প্লান করে ব্যবস্থা করতে হবে।

শুধু একটা Statutory plan যা আছে তাই করে দিলাম, তারপরে বাস করতে পারল কি পারল না দেখলাম না—এই ধরনের মনোভাব নিয়ে যেন কাজ না করি। আমরা উন্নয়নের

কাজ করতে চাইছি তাদের সুখসুবিধা যাতে বাড়ে সেদিকে লক্ষ্য রেখে আমাদের কাজের কথা চিন্তা করতে হবে, সেই ধরনের plan করতে হবে সেই ধরনের কার্যাস্থান থেকে দূরত্ব বিবেচনা করতে হবে এবং জল সরবরাহের এবং পায়খানা কিরকম হলে এর নোংরা, দুর্গন্ধময় পরিবেশ থেকে তারা অব্যাহতি পাবে এটা বিবেচনা করে Scheme যেন করা হয়। যদি তাদের জলের ব্যবস্থা করতে পারি তবেই যথার্থ কাজ হবে এবং আমাদের উন্নয়ন কাজ সফল হবে এই বলে সব ব্যয়বরাদ্দ সমর্থন করছি।

[ 4—4·10 p.m. ]

**শ্রীমতী আভা মাইতি:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে এই যে ব্যয় বরাদ্দ মাননীয় সদস্যদের সামনে উপস্থাপিত করেছি সে সম্পর্কে সভার প্রারম্ভেই বিশদভাবে আমি বলেছি। তারপরে মাননীয় সদস্যেরা কতগুলি বিষয়ে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। অনেক মাননীয় সদস্য বলেছিলেন যে আমাদের বর্তমান ত্রাণের যে কাজ আমি পরিচালনা করে থাকি তার সংগঠন সম্পর্কে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে এর পূর্বে আমাদের ত্রাণ বিভাগের যে ত্রাণ কার্য বিভিন্ন জেলায় হত সেটা সরাসরি জেলা ম্যাজিস্ট্রেটের মাধ্যমে হত এবং ত্রাণ কার্য সুচারুরূপে পরিচালনার জন্য কোন কোন স্তরে বেসরকারী সদস্যদের সাহায্য নেওয়া হত। আমরা যখন পঞ্চায়েৎ আইন আমাদের এই house থেকে পাশ করি তখন সেই পঞ্চায়েৎ আইনে যা বলে দিয়েছিলাম বিভিন্ন তার কাজের মধ্যে যে গ্রামে কিংবা অন্যান্য জায়গায় যে সমস্ত ত্রাণ কার্য হবে সেই সমস্ত ত্রাণ কার্য স্থানীয় প্রতিনিধিদের দ্বারা গঠিত যে জেলা পরিষদ, যে আঞ্চলিক পরিষদ, যে অঞ্চল পঞ্চায়েৎ তার ভিতর দিয়ে হবে। সেই নির্দেশ অনুযায়ী আমরা এই ত্রাণ কার্য পরিচালনার জন্য জেলা পরিষদ সমূহের হাতে দায়িত্ব অর্পণ করেছি। কিন্তু তার অর্থ এই নয় যে আমাদের যে সব জেলা ম্যাজিস্ট্রেট রয়েছেন বিভিন্ন জেলাতে তাদের দায়িত্ব কিছু নেই, কারণ আমাদের সরকারের তরফের কার্য পরিচালনা জেলা শাসক মহাশয়েরা করে থাকেন এবং কোন জেলাতে কিংবা গ্রামাঞ্চলে যদি খাদ্যাভাবে কেউ মৃত্যু মুখে পতিত হন তাহলে আমরা দায়ী করি জেলার যারা কর্তৃপক্ষ তাদের অর্থাৎ সরকারের তরফে যে কর্তৃপক্ষ জেলাতে কাজ করছেন তাদের। অতএব দায়িত্ব তাঁর থাকবে অথচ তাঁর হাতে কোন রকম ক্ষমতা থাকবেনা এটা হতে পারেনা। কিন্তু সেই দায়িত্ব যাতে জনপ্রতিনিধি-দের ভিতর দিয়ে জনসংস্থার ভিতর দিয়ে প্রতিপালিত করতে পারেন সেই ব্যবস্থার জন্য আমাদের ত্রাণ কার্যের ভার আমরা জেলা পরিষদ, আঞ্চলিক পরিষদ ইত্যাদির হাতে দিয়েছি, যেখানে প্রাপ্তবয়স্কের ভোটাধিকারের ভিত্তিতে বিভিন্ন প্রতিনিধি নির্বাচিত হয়ে এসেছেন এবং সেই কাজ যাতে সুচারুরূপে হতে পারে, ত্বরান্বিত হতে পারে এবং উভয় পক্ষের কোন অসুবিধা না হয় তার জন্য আমরা চেষ্টা করছি। কিন্তু এটা আমরা জানি যখন কোন নতুন জিনিস গ্রহণ করতে হয় নতুন পদ্ধতি নিতে হয় তখন কিছু কিছু কাজের অসুবিধা হয়।

আমাদের মাননীয় সদস্য শ্রীবীরেন মৈত্র মহাশয় বলেছেন হরিশ্চন্দ্রপুরে যাদের বন্যাতে ঘর ভেসে গিয়েছিল তাদের বাড়ী তৈরীর জন্য টিনের কথা উল্লেখ করেছিলেন, তিনি নিজেই ভাল করে জানেন তার জেলা পরিষদকে আমাদের জেলা ম্যাজিস্ট্রেট মহাশয় সেই বিধ্বস্ত ঘরগুলির জন্য যে আর্থিক সাহায্য এবং যতটা পরিমাণ টিনের প্রয়োজন সমস্ত দিয়েছেন। আমি যেটুকু খবর পেয়েছি জেলা পরিষদ, স্থানীয় আঞ্চলিক পরিষদের সভাপতি মহাশয়কে সেই বন্টনের কাজ করবার জন্য বলেছেন। সেখানে স্থানীয় বি,ডি,ও,র সঙ্গে কি গোলমাল হয়েছে তা আমার জানা নেই, কারণ এটা বি,ডি,ও,র কাজ নয়। জেলা পরিষদের যিনি সভাপতি তিনি যদি ঠিকমত তাঁর দায়িত্ব পালন করেন তাহলে সেখানে বি, ডি, ও, কে আগিয়ে আসতে হয়না। কারণ জেলা পরিষদের উপর যেটা দায়িত্ব দেওয়া হয়েছিল সেই

কাজ করবার দায়িত্ব যদি আঞ্চলিক পরিষদের সভাপতি, সদস্যরা পালন না করে থাকেন তাহলে সেখানে জেলা ম্যাজিষ্ট্রেটকে এবং তাঁর অধীনস্ত কর্মচারীকে দোষ দিয়ে লাভ নেই। শেষে আমি এই কথা বলবো যাঁরা এই সব কাজের দায়িত্ব নিচ্ছেন তাঁরা যদি এই বিষয় তৎপর হন কিম্বা সরকারী কর্মচারীদের সঙ্গে রেসারেসির মনোভাব যদি কোন জায়গায় থাকে সেই মনোভাব যদি পরিত্যাগ করেন তাহলে আমরা যে সিসটেম গড়ে তুলতে চাই যে ত্রাণ বিভাগের কার্য পরিচালনা আমাদের জনপ্রতিনিধিদের মাধ্যমে হবে সেই পদ্ধতিতে সেই কার্যে আমরা তাড়াতাড়ি এগিয়ে যেতে পারবো এবং ভালভাবে সেই পদ্ধতি আমরা প্রয়োগ করতে পারবো। আমাদের অনেক মাননীয় সদস্য এখানে বলেছেন যে জি,আর, বাড়ান দরকার। মাননীয় সভাপতি মহাশয়, আমরা বর্তমানে যে সাহায্য দিয়ে থাকি ত্রাণ বিভাগ থেকে, যে সব দুস্থ লোকের আহার্যের কোন সংস্থান নেই তাদের আমরা মাসে ৮ কেজি গম দিয়ে থাকি এবং এটা বরাবর চলে আসছিল। গত বছর যখন আমাদের বিদেশ থেকে গম আমদানি কম হয়ে গিয়েছিল তখনই আমরা বাধ্য হয়ে এটাকে টাকাতে সাহায্য দিয়েছিলাম এবং আমরা যে গমের পরিমাণ স্থির করেছিলাম সেটা স্থির করেছিলাম এই ভাবে যে আমাদের ষ্ট্যাটুটারি র‍্যাশানিং যেমন আছে ও মডিফায়েড র‍্যাশানিং যেমন আছে তার পরিমাণ থেকে যাতে কম না হয়। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে আমাদের কলকাতা সহরে কিম্বা তার আসেপাশে যে ষ্ট্যাটুটারি র‍্যাশানিং চলছে সেখানে আমরা সপ্তাহে ১৯০০ গ্রাম খাদ্য দিয়ে থাকি এবং গ্রামাঞ্চলে যে সমস্ত মডিফায়েড র‍্যাশানিং চলছে তার পরিমাণও কতকগুলি জায়গায় ১৯০০ গ্রাম ছিল। আমাদের যে সমস্ত ঘাটতি জেলা আছে সেখানে এবং বাড়তি জেলায় আমরা কিছু কিছু গম দিয়ে থাকি, আমার যতদূর মনে আছে সপ্তাহে ৫০০ গ্রাম করে। সুতরাং সেই হিসাবে, খাদ্য শস্যের পরিমাণ হিসাবে, আমাদের ষ্ট্যাটুটারি র‍্যাশানিংএ কিম্বা মডিফায়েড র‍্যাশানিংএ যা দেওয়া হয় জি,আর,এ এর থেকে কম দেওয়া হয় না। আমরা জি, আর এ যে পরিমাণ খাদ্যশস্য দিই সেই পরিমাণের দাম যদি কোন সময়ে বাড়ে তাহলে সেটার সমতা রাখার জন্য বাড়িয়ে দিই। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জেনে সুখী হবেন যে আমরা কিছুদিন পূর্বে এই সিদ্ধান্ত নিয়েছি, বিশেষ করে যে সব ঘাটতি জেলা রয়েছে সেই সব জেলাতে এবং সম্ভব হলে বাড়তি জেলাতে যেখানে আমাদের ষ্টক আছে সমস্ত জায়গাতে যদি গম দেওয়া হয় জি, আর, এ তাহলে এই অপ্রাচুর্য অর্থের জন্য আমাদের মাননীয় সদস্যদের কোন অভিযোগ থাকবেনা। আমাদের মাননীয় সদস্য যুগল বাবু বলেছিলেন যে তাঁর আমতলায় যে সব পুরুষ ও মহিলারা মুড়ির ব্যবসা করছিল তারা আমাদের বর্তমান খাদ্য নীতির জন্য তা করতে পারছেনা এবং তাদের মুড়ি চিড়ে ব্যবসা আমরা বন্ধ করেছি কেন সেটা তাঁরা ভাল করেই জানেন। কারণ আমরা চাই যে কোন রকম তণ্ডুল জাতীয় খাদ্য যেটা আমরা কলকাতা কিম্বা আশেপাশে দিয়ে থাকি, শিল্পাঞ্চলে যতটা আমাদের বরাদ্দ হয়েছে, তার বেশী খাদ্য যাতে না আসে। কার স্বার্থে, কিসের স্বার্থে ? না, গরীব, দরিদ্র, সাধারণ লোকের স্বার্থে।

[ 4-10—4-20 p.m. ]

আজকে মুড়ির ব্যবসা নষ্ট হচ্ছে সত্য কথা, কিন্তু আজকে যদি ৪।৫ টাকা দামে কলকাতা সহরে মুড়ি বিক্রি হয়, আমাদের যে সব ভাই বোনেরা মুড়ি বিক্রি করেন তাঁরা আমতলায় সেখানে বেশী দামে চাল কিনবেন এবং তার জন্য কষ্ট পাবে কে ? কষ্ট পাবে সেই অঞ্চলের নরনারীরা এবং তার ফলে যুগল বাবু আমাদের কাছে জি,আর, বাড়ানোর জন্য বলবেন। আমাদের দেশে যারা গরীব, আমাদের দেশে যারা কম রোজগার করে তাদের স্বার্থ রক্ষা করার জন্য আজকে আমাদের এই নূতন খাদ্যনীতি গ্রহণ করতে হয়েছে।

আমরা জানি এই নীতি অনেকের পছন্দ নয় কারণ যাদের বেশী পয়সা আছে তারা আজকে বেশী খেতে চাচ্ছে বেশী দাম দিয়েও, কিন্তু যাদের পয়সা নেই তাদের কথা তারা ভাবতে চাইছেন না। সুতরাং আমাদের বাংলা দেশে কলকাতা সহরে যে সমস্ত লোকের এই স্বার্থ বুদ্ধি মনের মধ্যে আছে তারা নিশ্চয়ই চাইবেনা যে আমাদের এই খাদ্যনীতি সার্থক হোক, সফল হোক। আজকে মাননীয় সদস্যকে আমি এই কথা বলতে চাই এবং এবং যুগল বাবুকে বলতে চাই যে মুড়ি ব্যবসায়ীদের আমরা মেরে ফেলতে চাইনা, তারা যাতে রুজী রোজগার করে খেতে পারে সেটা আমরা নিশ্চয়ই চাই কিন্তু আমরা চাই সেটা তারা অন্যভাবে করুক। আমরা যুগল বাবুর কাছে এই সাজেশন চাচ্ছি যে আমাদের এই নীতির ফলে যদি কোন লোক এ্যাফেকটেড হয়ে থাকে তাহলে তিনি একটা সুষ্ঠ পরিকল্পনা দিন আমরা নিশ্চয়ই তাদের অন্য পথে পুন: প্রতিষ্ঠিত করবো। আমি আমার প্রারম্ভিক বক্তৃতায় এই কথা বলেছিলাম যে আমরা চাই না যে দীর্ঘ দিন মানুষ সরকারের কাছে জি,আর, নিয়ে বেঁচে থাকবে। আমরা আগেই বলেছি যে আমাদের বাংলা দেশে কয়েকটি জায়গাতে কতকগুলি প্রকল্প চালু করেছি যাতে যারা জি,আর,এর উপর নির্ভর করে বেঁচে থাকে তারা সরকারের কাছ থেকে জি, আর, না নিয়ে নিজেরাই কিছু রুজী রোজগার করে বেঁচে থাকতে পারে। আমতলায় যে সব মুড়ি ব্যবসায়ী রয়েছে তারা যদি সেখানে বিকল্প কাজ করতে চায় তাহলে তাতে আমাদের পূর্ণ সমর্থন থাকবে, আমাদের ক্যাবিনেটে যারা আছেন তাঁদের পূর্ণ সমর্থন থাকবে। আমি অনুরোধ করছি যে আমাদের এই নীতির ফলে যারা তণ্ডুল জাতীয় মুড়ি, চিড়ের ব্যবসা করতেন তারা এই ব্যবসা ছাড়া অন্য কি ব্যবসা করতে চায় যে কথা আমাদের কাছে বলুন আমরা পরিপূর্ণ সহানুভূতির সঙ্গে তারা যে বিকল্প কাজ করতে চায় সেই কাজে তাদের পুন: প্রতিষ্ঠিত করবো। আমাদের অন্য একজন সদস্য বললেন যে আমাদের দেশের গরীব লোকের অনেক সময় ঘরবাড়ী পুড়ে যায়, বিশেষ করে গরমের সময়, এপ্রিল মে মাসে, আমাদের দেশে বহু ঘর পুড়ে যায় এবং আমাদের সরকার থেকে তাদের কিছু কিছু সাহায্য দেবার ব্যবস্থা আছে। আমি জানি আমাদের যে ব্যবস্থা আছে সেটা যথেষ্ট নয়। আমরা একথা জানি যার ঘর পুড়ে যায় সে সকলেরই সহানুভূতি চায়, পাড়া প্রতিবেশীরাও সহানুভূতি দেখায় এবং সাহায্য করতে এগিয়ে আসে এবং সেই সহানুভূতি এবং সাহায্যের মনোভাব নিয়ে সরকারও তাদের পাশে এসে দাঁড়ান এবং সরকার যদি তাদের সমস্ত অভাব মিটাতে পারতেন তাহলে নিশ্চয়ই সরকার খুশী হতেন। কিন্তু আমাদের যে আর্থিক অবস্থা তাতে সাধ অনেক থাকলেও সাধ্য অনেক কম একথা মাননীয় সদস্যগণ জানেন। তবে আমি একথা বলতে পারি আমাদের শ্রদ্ধাস্পদ নেতা মুখ্যমন্ত্রী মহাশয় এবং আমাদের শ্রদ্ধাস্পদ সহকর্মী অর্থমন্ত্রী মহাশয় সকলেই আমার সঙ্গে এই ব্যাপারে একমত হয়েছেন যে আমরা যে ১৫০ টাকা পর্যন্ত গ্রাণ্ট দিতাম সেই গ্রাণ্ট বাড়িয়ে আমরা ৩০০ টাকা পর্যন্ত করছি যাতে এই দুর্মূল্যের বাজারে যেসব দরিদ্র ব্যক্তির ঘর বাড়ী পুড়ে যাবে তারা আরো বর্দ্ধিত পরিমাণে সাহায্য পেতে পারে। আর একটা কথা বলেছিলেন আমাদের মাননীয় সদস্যরা যে এই সাহায্য দিতে গিয়ে যে সমস্ত আইন কানুনের কড়াকড়ি রয়েছে সেগুলি গভর্ণমেন্টের শিথিল করা উচিত। নিশ্চয়ই সেটা আমরা বিবেচনা করে দেখবো যাতে বেশী লোকে এই সাহায্য পায়। এই কয়েকটি কথা বলে আমি যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপিত করেছি তার মঞ্জুরীর আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅর্দ্ধেন্দুশেখর নস্কর :** মাননীয় স্পীকার মহাশয়, আমি সিভিল ডিফেন্সের ব্যয় বরাদ্দ আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে পেশ করেছিলাম। বিভিন্ন খাতে আমাদের এই বিভাগে যে সমস্ত ব্যয় বরাদ্দ তা আমি উল্লেখ করেছি, কিন্তু তার সঙ্গে একটা কথা আমি তখন

উল্লেখ করবার সুযোগ পাই নি। আমাদের এই সিভিল ডিফেন্স কাজের জন্য যে সমস্ত কর্মীরা আছেন, তাঁদের সংখ্যা আমি আপনার কাছে রাখছি। কলকাতা শহরের জন্য ওয়ার্ডেন, ক্যাজুয়ালটি বিভাগ, কমিউনিকেশন এবং অন্যান্য কাজে যেমন হাউস ফায়ার পার্টিতে যে সমস্ত কর্মীরা কাজ করছেন, তার একটা পরিসংখ্যান আপনার কাছে আমি পেশ করছি। কলকাতা শহরে আমাদের টারগেট ছিল ৮ হাজার ৬৮ জন, তার মধ্যে আমরা নিয়োগ করেছি সর্বসমেত ৭ হাজার ২ শত ১২ জন এবং কলকাতা এরিয়া ছাড়া বাংলাদেশের অন্যান্য জায়গায় যেখানে সিভিল ডিফেন্সের কাজকর্ম আছে এবং অন্যান্য বিভাগের কাজকর্ম চলছে সিভিল ডিফেন্সের সেখানে টারগেট ছিল ১৬ হাজার ৭ শত ৩০, আমরা এ পর্যন্ত নিয়োগ করেছি ১০ হাজার ৯০ জন। এরা সব হাউস ফায়ার এবং ক্যাজুয়ালটি বিভাগে কাজ করার জন্য। এই হাউস ফায়ার পার্টিতে সব শুদ্ধ আমাদের বাংলাদেশে যা নিয়োগ করা হয়েছে, তার পরিসংখ্যান আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের সম্মুখে রাখছি, তার সংখ্যা ১২ হাজার ৭ শত ৫৭ জন টারগেট ছিল, নিয়োগ হয়েছে ২৮ হাজার ৬ শত ২৪ জন। তাছাড়া, আমাদের এই যে আন্দোলন গেল কলকাতা শহরে, তাতে বহু সিভিল ডিফেন্সের কর্মীরা এগিয়ে এসেছিলেন আমাদের পুলিশ বিভাগ এবং অন্যান্য বিভাগকে সাহায্য করবার জন্য। যখন রাস্তার আলো নিভে যাচ্ছিল এবং কোন কোন অঞ্চলে যেখানে নিভিয়ে দেওয়া হয়েছিল, আমাদের সিভিল ডিফেন্সের বহু কর্মী সেই সমস্ত কাজ করবার জন্য এগিয়ে এসেছিলেন এবং আলো জ্বালার জন্য ক্যালকাটা কর্পোরেশনকে সাহায্য করেছেন এবং মোবাইল সিভিল ইঞ্জিনিয়ারিং ফোর্সের আরও কর্মীরা যাঁরা আছেন, তাঁরা বিভিন্ন কাজের সময় যখন প্রয়োজন হয়েছিল, তখন এ্যাম্বুলেন্স চালাবার কাজে তাঁরা সাহায্য করেছিলেন, এই রকম বহু কাজে তাঁরা ইমার্জেন্সীর সময়, কিংবা যখন প্রয়োজন হয়, তখন দেশকে সাহায্য করবার জন্য এগিয়ে আসেন। মাননীয় সদস্য শ্রীমৈত্র বর্ডারের কথা উল্লেখ করেছিলেন, আমাদের পশ্চিমবাংলায় ১৩শ ৮৯ মাইল সীমান্ত এলাকা আছে, উনি চরদের কথা উল্লেখ করেছেন, এগুলি অবশ্য সিভিল ডিফেন্সের কাজ নয়, পুলিশ বিভাগের যখন ব্যয় বরাদ্দ উল্লেখ করা হবে, তখন মাননীয় সদস্য এটা আলোচনা করলে ভালো হয়। তবে বর্ডার সম্বন্ধে যে সমস্ত সিভিল ডিফেন্সের কাজকর্ম হয়ে থাকে, আমি বিশেষতঃ উত্তরবঙ্গে যেগুলি আছে, তার কয়েকটা বিষয় তাঁদের কাছে রাখছি আপনার মাধ্যমে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে আমাদের কলকাতা এবং ইণ্ডাষ্ট্রিয়াল এরিয়া যেগুলি সিভিল ডিফেন্সের মধ্যে এগুলি ইনক্লুড করা হয়েছে। পশ্চিম বাংলার মধ্যে যা ইনক্লুড করা হয়েছে, তার মধ্যে ২৪-পরগণা, হাওড়া, হুগলী এবং ইনডাষ্ট্রিয়াল এরিয়া বলতে যা বোঝায়, যেমন বর্ধমানে আসানসোল, বার্ণপুর, দুর্গাপুর, চিত্তরঞ্জন এবং রূপনারায়ণপুর উত্তর বঙ্গে শিলিগুড়ি ও বাগডোগরা, মেদিনীপুর এরিয়ার মধ্যে খড়্গপুর, নদীয়া ডিষ্ট্রিক্টে রাণাঘাট, কৃষ্ণনগর, মুর্শিদাবাদে বহরমপুর, লালগোলা, ফারাক্কা, মালদহে ইংলিশবাজার, ওয়েষ্ট দিনাজপুরে বালুরঘাট, রায়গঞ্জ এবং ইসলামপুর, জলপাইগুড়িতে জলপাইগুড়ি টাউন, আলিপুরদুয়ার এবং হাসিমারা এবং দার্জিলিং ডিষ্ট্রিক্টে দার্জিলিং, কালিম্পং, কার্সিয়াং, জলঢাকা হাইড্রো ইলেকট্রিক প্রজেক্ট যেটা এইসব জায়গাগুলিতে সিভিল ডিফেন্সের ব্যবস্থা রাখা হয়েছে।

[ 4-20—4-31 p.m. ]

তারপর আমরা আরও Precinct defence area-র কয়েকটা এলাকাকে এই অঞ্চলের মধ্যে ভুক্ত করেছি। এগুলির জন্য অবশ্য ভারত সরকারের অনুমোদন এসে পৌছায়নি। তাসখন্দ চুক্তির পর উত্তরবঙ্গে যদিও Civil defence-এর কাজ অব্যাহত আছে, তবুও তাসখন্দ চুক্তির পর আমরা উত্তরবঙ্গে আরও কয়েকটি জায়গায় Civil defence-এর কাজ চালু রেখেছি। যেমন, জলপাইগুড়ি, আলিপুরদুয়ার, জলঢাকা, কালিংপঙ, কুচবিহার ইত্যাদি। মাননীয় সদস্য নরেনবাবু

এখানে সাইরেন সম্বন্ধে বলেছেন। প্রথম যখন সাইরেন হয় তখন খুব শোনা অসুবিধা হয়েছিল ঠিক। কোলকাতা শহরে আমাদের ৩৫১টা সাইরেনের প্রয়োজন, সেই জায়গায় আমরা এ পর্যন্ত ভারত সরকারের কাছ থেকে পেয়েছি ১৮০টা। এছাড়া আমাদের সাইরেনের কাজে সাহায্য করার জন্য industrial এলাকা এবং কোলকাতার আশেপাশে যে সমস্ত অন্যান্য প্রতিষ্ঠান আছে তাদের কাছ থেকে সাইরেন পেয়েছি। প্রথমে কিছু অসুবিধা হয়েছিল সে বিষয়ে কোন সন্দেহ নেই। সুশীলবাবু একটা কথা বলেছেন যে fin fighting demonstration এর কথা। Demonstration অবশ্য কোলকাতায় সব এলাকায় না থাকলেও কয়েকটা এলাকায় এই সমস্ত demonstration দেখান হয়েছে। এখনও চলছে অবশ্য যদি সমস্ত এলাকায় না দেখান হয়ে থাকে তাহলে আমি এ বিষয়ে অনুসন্ধান করে দেখব। তিনি আর একটা কথা বলেছেন সেটা আমি এখানে আলোচনা করতে বাধ্য হচ্ছি, কেননা তিনি নিজে একজন আমাদের কর্মকর্তা—তিনি ঐ এলাকার warden. তিনি ভালভাবে জানেন যে আমাদের একটা handbook দেওয়া হয় তাতে সমস্ত জিনিষ লেখা থাকে যে ঐ পাড়ায় কোথায় Electric Supply আছে, কোথায় water hydrant আছে এবং ঐ এলাকায় অন্যান্য important সমস্ত জিনিষ থাকে। এইভাবে আমরা সমস্ত warden-এ handbook দিয়ে থাকি এবং এই থেকেই তাঁরা সমস্ত কিছু পেয়ে থাকেন। Home guard-এর কথা কয়েকজন বলেছেন। আমাদের সারা পশ্চিমবাংলায় আমাদের target ছিল ৫ হাজার, কোলকাতার জন্য আমরা সেই জায়গায় এ পর্যন্ত ২ হাজার ৮২৬ জন নিয়োগ করতে পেরেছি আমাদের rest পশ্চিমবাংলার জন্য target ছিল ৬১ হাজার সেই জায়গায় ২৬ হাজার নিয়োগ করতে পেরেছি। এদের নিয়োগ সম্বন্ধে অনেকে বলেছেন। আমরা জানি আমাদের এখানে C.P. নিয়োগ করেন। আমরা কোলকাতাকে ৩টা ভাগে ভাগ করা আছে—এক একটায় Charge এ আছেন আমাদের D.C. তাঁরাই এইগুলি Screening করে থাকেন এবং Dist.-এ S.P.-রা Screening করে থাকেন। যদি কোথাও ভুল, দোষ ত্রুটি হয়ে থাকে বা কাউকে উপযুক্ত কর্মী বলে মনে করেন না এ বিষয়ে জানালে আমি ব্যবস্থা অবলম্বন করতে পারি। যাইহোক, আমি এই যে ব্যয় বরাদ্দ রেখেছি আশা করি মাননীয় সদস্যরা সেটা অনুমোদন করবেন।

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত:** স্পীকার মহাশয় আমার উত্থাপিত বৃহত্তর কলিকাতা উন্নয়ন প্রকল্প সংকল্পিত ৩ কোটি ২৪ লক্ষ টাকার ব্যয় বরাদ্দ দাবী সম্পর্কে কতিপয় সদস্য কিছু কিছু আলোচনা করেছেন। একথা সত্য যে কলিকাতা তথা বৃহত্তর কলিকাতার সমস্যা নানাবিধ এবং প্রত্যেকটা অত্যন্ত গুরুত্বপূর্ণ—যেমন পর্যাপ্ত পরিমাণে পরিশ্রুত জলসরবরাহ বৃহত্তর কলিকাতার জল নিষ্কাশণ সমস্যা, বস্তী অপসারণ বা উন্নয়ন সমস্যা, যোগাযোগ সমস্যা, গৃহ সমস্যা ইত্যাদি। এ সমস্যাগুলির সম্যক পর্যালোচনা করে প্রয়োজনীয় তদন্ত করে সুষ্ঠু পরিকল্পনা রচনা করবার জন্য C.M.P.O. নামক সংস্থা স্থাপন করা হয়েছিল। এ সংস্থা থেকে অনেক পরিকল্পনা ইতিমধ্যে রচনা হয়েছে। কিন্তু এই পরিকল্পনা রচনা হতে হতে এবং এই সম্পর্কে প্রয়োজনীয় ব্যয় বরাদ্দ হতে ৩য় পরিকল্পনার শেষ ধাপ এসে যাওয়ায় ৩য় পরিকল্পনার কালমধ্যে ৯ কোটি ৭ টাকার উপর খরচ করা সম্ভব হয়নি। ৪র্থ পরিকল্পনায় যাতে এই খাতে ১০০ কোটি টাকা বরাদ্দ হয় তারজন্য আমরা প্রস্তাব উত্থাপন করেছি—জানিনা শেষ পর্যন্ত কি দাঁড়াবে। আগামী বছরের বাজেটে সবচেয়ে বেশী গুরুত্ব দেওয়া হয়েছে খাদ্য উৎপাদন কৃষি উন্নয়ন বা কৃষি সম্পর্কিত সেচ প্রভৃতি উন্নয়নের দিকে। আমাদের সিমিত অর্থ সঙ্গতির ভিতরে বৃহত্তর কোলকাতা উন্নয়নের জন্য ৩ কোটি ২৪ লক্ষ টাকা মাত্র আমরা আগামী বছরের জন্য পেয়েছি। এই টাকার মধ্যে পরিশ্রুত জল সরবরাহের জন্য বৃহত্তর কলিকাতায় প্রায় ১ কোটি ৭ লক্ষ টাকা ধরা হয়েছে। এই ১ কোটি ৭ লক্ষ টাকার ভেতরে Greater Calcutta including টালিগঞ্জ emergency water Supply Scheme-এর জন্য ১৩ লক্ষ টাকা; সাউথ দুবারান, ভাটপাড়া, হালিশহর, গার্ডেনরীচের জন্য ১৫ লক্ষ টাকা; Pre-water treatment plant পলতার জন্য ১৫ লক্ষ টাকা; water treatment plant ভারাহনগর জন্য ২ লক্ষ টাকা,

কল্যাণী water supply-এর জন্য ২ লক্ষ টাকা ধরা আছে। কোলকাতার জল নিষ্কাশন সম্পর্কে কোন কোন সদস্য কিছু কিছু কথা বলেছেন। এইভাবে জল নিষ্কাশনের জন্য ধরা হয়েছে ১১ লক্ষ টাকা। হাওড়া Sewerage-এর জন্য আছে ১০ লক্ষ টাকা। মনিখালি, কেওড়াপুকুর, বৈচিতলা ও খড়দহ বেসিনের জন্য ১৫ লক্ষ টাকা। টালিগঞ্জ ড্রেনেজ Scheme-এর জন্য ৫ লক্ষ টাকা। কাশীপুর দমদম এলাকায় Underground Drainage Scheme-এর জন্য ২০ লক্ষ টাকা। টালিগঞ্জ পঞ্চাননগ্রাম drainage স্কীমের জন্য ১২ লক্ষ টাকা। টালিগঞ্জ Sewerage Scheme-এর জন্য ১৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এই কাজগুলি আগামী বছরের মধ্যে সম্পন্ন করতে পারলে আমাদের সমস্যার কিছুটা সুরাহা হবে আশা করতে পারি। কোলকাতায় আর একটা সেতু নির্মাণের জন্য প্রায় ২৫ লক্ষ টাকা আগামী বছরে ধরা হয়েছে। এই সেতু সম্পর্কিত Scheme finally তৈরী করে আগামী বছরে কিছু কিছু কাজ আরম্ভ করতে পারি। এই কটি কথা নিবেদন করে আমি আমার ব্যয়বরাদ্দের দাবী যাতে মাননীয় সদস্যগণ গ্রহণ করেন তার জন্য নিবেদন করছি।

**Mr. Speaker**: Honourable members, no cut motions have been moved in respect of any of the grants therefore, I will now put the Demands for grants one after another to vote.

The motion of Shrimati Abha Maiti that a some of Rs. 2,66,43 000 be granted for expenditure under Grant No. 38, Major Head : "64-Famine Relief" was then put and agreed to.

The motion of Shri Ardhendu Shekhar Naskar that a sum of Rs. 5,10 99,000 be granted for expenditure under Grant No. 47, Major Head : "78A-Expenditure connected with the National Emergency" was then put and agreed to.

The motion of Shri Khagendra Nath Das Gupta that a sum of Rs. 3,24, 00,000 be granted for expenditure under Grant No. 35, Major Heads : "51A-Greater Calcutta Development Scheme and 106A-Capital Outlay on Greater Calcutta Development Scheme", was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 4.31 p. m. till 1 p. m. on Thursday, the 17th March, 1966, at the "Assembly House", Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Building, Calcutta, on Thursday, the 17th March, 1966, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 11 Ministers, 3 Ministers of State and 100 Members.

## Unstarred Questions to which Written Answers Were Laid on the Table.

[ 1—1-10 p.m. ]

### Jute and paddy cultivation in Midnapore district

**170.** ( Admitted question No. 235. ) **Shri SURENDRA NATH MAHATA** :

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ১নং ব্লকে ১৯৬৫ সালে কত আমন ধান কত আউস ধান ও কত পাট উৎপন্ন হইয়াছে ; এবং

(খ) উক্ত ব্লকে ১৯৬৪ সালে কি পরিমাণ আমন ধান, আউস ধান ও পাট উৎপন্ন হইয়াছিল ?

**The Minister of State for Agriculture :**

(ক) ও (খ) ব্লকওয়ারী তথ্য রাখা হয় না। কেবল জেলাওয়ারী ( অর্থাৎ সমগ্র জেলার ) কৃষি পরিসংখ্যান রাখা হয়।

সমগ্র মেদিনীপুর জেলায় উৎপাদনের পরিমাণ :—১৯৬৪-৬৫ সালে আমন ধানের চাউল ৯,৪২,৬০০ টন, আউস ধানের চাউল ৪১,১০০ টন এবং পাট ২,০৩,৮০০ বেল।

[ ১ বেল = ৪০০ পাউণ্ড ]

### Jute and paddy cultivation in Midnapore district

**171.** ( Admitted question No. 233. ) **Shri SURENDRA NATH MAHATA :**

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সাঁকরাইল ব্লকে ১৯৬৫ সালে কত আমন ধান, কত আউশ ধান ও কত পাট উৎপন্ন হইয়াছে ; এবং

(খ) উক্ত ব্লকে ১৯৬৪ সালে কি পরিমাণ আমন ধান ও আউশ ধান ও পাট উৎপন্ন হইয়াছিল?

**The Minister of State for Agriculture:**

(ক) ও (খ) ব্লকওয়ারী তথ্য রাখা হয় না। কেবল জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলার) কৃষি পরিসংখ্যান রাখা হয়।

সমগ্র মেদিনীপুর জেলার উৎপাদনের পরিমাণ দিয়ে দেওয়া হইল :—

১৯৬৪-৬৫ সালে আমন ধানের চাউল ৯৪২,৬০০ টন, আউশ ধানের চাউল ৪১,১০০ টন এবং পাট ২০৩,৮০০ বেল।

[ ১ বেল = ৪০০ পাউণ্ড ]

## Jute and paddy cultivation in Midnapore district

**172.** (Admitted question No. 234.) **Shri SURENDRA NATH MAHATA:**

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার জাম্বনী ব্লকে ১৯৬৫ সালে কত আমন ধান, কত আউশ ধান ও কত পাট উৎপন্ন হইয়াছে; এবং

(খ) উক্ত ব্লকে ১৯৬৪ সালে কি পরিমাণ আমন ধান, আউশ ধান ও পাট উৎপন্ন হইয়াছিল?

**The Minister of State for Agriculture:**

(ক) ও (খ) ব্লকওয়ারী তথ্য রাখা হয় না। কেবল জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলার) কৃষি পরিসংখ্যান রাখা হয়।

সমগ্র মেদিনীপুর জেলার উৎপাদনের পরিমাণ দিয়ে দেওয়া হইল—

১৯৬৪-৬৫ সালে আমন ধানের চাউল ৯,৪২,৬০০ টন, আউশ ধানের চাউল ৪১,১০০ টন এবং পাট ২,০৩,৮০০ বেল।

[ ১ বেল = ৪০০ পাউণ্ড ]

## Sinking of deep tubewells in Bankura district

**173.** (Admitted question No. 412.) **Shri JALESWAR HANSDA:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কোন্ কোন্ থানায় অধিক ফসল ফলাইবার জন্য সেচের নলকূপ সংস্থাপনের প্রস্তাব আছে; এবং

(খ) প্রস্তাবিত সেচের জন্য গভীর নলকূপগুলির সংস্থাপনের জন্য এ পর্যন্ত কি ব্যবস্থা হইয়াছে?

**The Minister of State for Agriculture:**

(ক) ও (খ) বাঁকুড়া জেলায় অধিক ফসল ফলাইবার জন্য তৃতীয় পরিকল্পনাকালের মধ্যে ৫১টি গভীর নলকূপ বসান হইয়াছে। ইহার থানাওয়ারী বিবরণ নিম্নে দেখান হইল :—

| থানার নাম | | | গভীর নলকূপের সংখ্যা |
|---|---|---|---|
| (১) সোনামুখী | ... | ...... | ১৯টি |
| (২) বরজোরা | ... | ...... | ১টি |
| (৩) পাত্রসায়ের | ... | ...... | ১৭টি |
| (৪) বিষ্ণুপুর | ... | ..... | ১১টি |
| (৫) ইন্দাস | ... | ...... | ৩টি |
| | | | মোট—৫১টি |

তৃতীয় পরিকল্পনাকালের মধ্যে আর কোন নলকূপ বাঁকুড়ায় বসাইবার কোন প্রকল্প নাই।

### Jute and paddy cultivation in Midnapore district

**174.** (Admitted question No. 236) Shri **SURENDRA NATH MAHATA:**

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর গোপীবল্লভপুর ২নং ব্লকে ১৯৬৫ সালে কত আমন ধান, কত আউশ ধান ও কত পাট উৎপন্ন হইয়াছে ; এবং

(খ) উক্ত ব্লকে ১৯৬৪ সালে কি পরিমাণ আমন ধান, আউশ ধান ও পাট উৎপন্ন হইয়াছিল ?

**The Minister of State for Agriculture:**

(ক) ও (খ) ব্লকওয়ারী তথ্য রাখা হয় না। জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলার) কৃষি পরিসংখ্যান রাখা হয়। সুতরাং এই তথ্য প্রদান করা সম্ভব হইল না।

সমগ্র মেদিনীপুর জেলার উৎপাদনের পরিমাণ নিম্নে দেওয়া হইল—

১৯৬৪-৬৫ সালে আমন ধানের চাউল ৯,৪২,৬০০ টন, আউশ ধানের চাউল ৪১,১০০ টন এবং পাট ২,০৩,৮০০ বেল।

[ ১ বেল = ৪০০ পাউণ্ড ]

### Lift irrigation scheme in Bankura district

**175.** (Admitted question No. 556) Shri **JALESWAR HANSDA:**

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় লিফ্‌ট ইরিগেশনের কোন ব্যবস্থা আছে কিনা ;

(খ) থাকিলে কোথায় কোথায় তাহা আছে ; এবং

(গ) কি পরিমাণ জমিতে উক্ত লিফ্‌ট ইরিগেশনে সেচ দেওয়ার ব্যবস্থা হইয়াছে ?

**The Minister of State for Agriculture :**

(ক) আছে।

(খ) পরিকল্পনাগুলির একটি তালিকা এতৎসহ উপস্থাপিত করা হইল।

(গ) ১৩টি পরিকল্পনার মাধ্যমে বর্তমানে প্রায়—৩,৮০০ একর পরিমিত জমিতে সেচের ব্যবস্থা করা হইয়াছে।

**Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 175**

(1) Ailta River Lift Irrigation Scheme from the river Dwarakeswar, P.S. Bankura—500 acres 'A'

(2) Purunia River Lift Irrigation Scheme from the river Damodar, P.S. Mejhia—500 acres 'A'

(3) Ardhagram River Lift Irrigation Scheme from the river Damodar, P.S. Mejhia—500 acres 'A'

(4) Dharapat River Lift Irrigation Scheme from the river Dwarakeswar, P.S. Bankura—500 acres 'A'

(5) Kotulpur River Lift Irrigation Scheme from the river Amodar, P.S. Kotulpur—1000 acres 'B'

(6) Joyrambati River Lift Irrigation Scheme from the river Amodar, P.S. Kotulpur—500 acres 'A'

(7) Muktapur River Lift Irrigation Scheme from the river Sali, P.S. Patrasayer—500 acres 'A'

(8) Salkhara River Lift Irrigation Scheme from the river Sali, P.S. Patrasayer—500 acres 'A'

(9) Antra River Lift Irrigation Scheme from the river Sali, P.S. Patrasayer—500 acres 'A'

(10) Sihar River Lift Irrigation Scheme from river Amodar, P.S. Kotulpur—500 acres 'A'

(11) Sarama River Lift Irrigation Scheme from river Damodar, P.S. Mejhia 500 acres 'A'

(12) Gamidya River Lift Irrigation Scheme from the river Darakeswar, P.S. Onda—500 acres 'A'

(13) Laugram River Lift Irrigation Scheme from the river Darakeswar, P.S. Kotulpur—500 acres 'A'

### Small irrigation scheme in Nayagram Block area

**176.** (Admitted question No. 404.) **Shri SURENDRA NATH MAHATA** : Will the Minister-in-charge of the Agriculture and Community Development be pleased to state—

(a) the names and value of small irrigation schemes sanctioned and executed in Nayagram Block area in the district of Midnapur during the last three years ;

(b) if there is any scheme pending for sanction ; and

(c) if so, the reasons thereof ?

**The Minister of State for Agriculture:** (a) No small irrigation scheme was sanctioned.

(b) Nil.

(c) Does not arise

**Small irrigation scheme in Gopiballavpur Block No. 1**

177. (Admitted question No. 406.) **Shri SURENDRA NATH MAHATA:** Will the Minister-in-charge of Agriculture and Community Development be pleased to state—

(a) the names and value of small irrigation schemes sanctioned and executed in Gopiballavpur No. 1 Development Block area in the district of Midnapur during the last three years ;

(b) if there is any scheme pending for sanction ; and

(c) if so, the reasons thereof ?

**The Minister of State for Agriculture:** (a) No small irrigation scheme was sanctioned for this block during 1962-63, 1963-64 and 1964-65.

(b) 15 (Fifteen).

(c) Feasibility of the schemes is under examination.

**Small irrigation schemes in Jambani Block area**

178. (Admitted question No. 401.) **Shri SURENDRA NATH MAHATA:** Will the Minister-in-charge of the Agriculture and Community Development be pleased to state—

(a) the names and value of small irrigation schemes sanctioned and executed in Jambani Block area in the district of Midnapur during the last three years ;

(b) if there is any scheme pending for sanction ; and

(c) if so, the reasons thereof ?

**The Minister of State for Agriculture:** (a) 1962-63 and 1963-64—One small irrigation scheme, viz., Gidni Ring Well Scheme was sanctioned during 1962-63 and completed during 1963-64 at a cost of Rs. 1230·23.

1964-65—No small irrigation scheme was sanctioned.

(b) 6 (Six)

(c) Feasibility of the Schemes is under examination.

**Small irrigation schemes in Sankrail Block area**

179. (Admitted question No. 407.) **Shri SURENDRA NATH MAHATA:** Will the Minister-in-charge of the Agriculture and Community Development be pleased to state—

(a) the names and value of small irrigation schemes sanctioned and executed in Sankrail Block area in the district of Midnapur during the last three years ;

(b) if there is any scheme pending for sanction ; and

(c) if so, the reasons thereof ?

**The Minister of State for Agriculture:** (a) 1962-63—No small irrigation scheme was sanctioned.

1963-64 and 1964-65—One scheme namely Bhalukkhulya Bundh was sanctioned during 1963-64 and completed during 1964-65 at a cost of Rs. 8,977·00.

(b) 8 (Eight)

(c) Feasibility of the scheme is under examination.

**Small Irrigation scheme in Binpur Block No. 1 area**

**180.** (Admitted question No. 403.) **Shri SURENDRA NATH MAHATA:** Will the Minister-in-charge of the Agriculture and Community Development be pleased to state—

(a) the names and value of small irrigation schemes sanctioned and executed in Binpur No. I Development Block area in the district of Midnapur during the last three years ;

(b) if there is any scheme pending for sanction ; and

(c) if so, the reasons thereof.

**The Minister of State for Agriculture:** (a) 1962-63—No such irrigation Scheme was sanctioned.

| 1963-64—Name of the Scheme sanctioned and executed | Value |
|---|---|
| (1) Improvement of Ela Bundh ... ... ... | Rs. 3,365·78 |
| (2) Repair of Satbilla Bundh ... ... ... | Rs. 2,384·66 |
| (3) Salbani Raj Bundh ... ... ... | Rs. 1,079·86 |

1964-65—No small irrigation Scheme was sanctioned.

(b) 18 (Eighteen).

(c) Feasibility of the Schemes is under examination.

**Supply of consumer's goods through co-operative societies**

**181.** (Admitted question No. 312.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে গ্রামীন সমবায় ও বিপনন সমিতিগুলির মাধ্যমে ন্যায়সংগত মূল্যে সরকার গত ডিসেম্বর ১৯৬৫ হইতে এ পর্যন্ত ভোগ্যপণ্য বিতরণ করিয়াছেন কিনা ; এবং

(খ) জেলাওয়ারীভাবে কোথায় কয়টি এই ধরনের সমিতি চালু আছে ?

**The Minister for Co-operation:**

(ক) হাঁ।

(খ)

| জেলার নাম | গ্রামীন সমবায় সমিতির সংখ্যা | বিপনন সমিতির সংখ্যা |
|---|---|---|
| (১) দার্জিলিং ... ... ... ... | ২০ | ১ |
| (২) পুরুলিয়া ... ... ... ... | ৪০ | ১১ |
| (৩) মালদহ ... ... ... ... | ৮ | ২ |
| (৪) মেদিনীপুর .. ... ... ... | ৫৫ | ১১ |
| (৫) মুর্শিদাবাদ ... ... ... ... | ১২ | ২ |
| (৬) বর্ধমান .. ... ... ... | ৮৩ | ১৮ |
| (৭) কোচবিহার ... ... ... ... | — | ৩ |
| (৮) জলপাইগুড়ি ... ... ... ... | ১১ | ৪ |
| (৯) ২৪ পরগণা ... ... ... ... | ৪২ | ৫ |
| (১০) নদীয়া ... ... ... ... | ২৬ | ৬ |
| (১১) পশ্চিম দিনাজপুর ... .. ... ... | ১৫ | ৬ |
| (১২) হাওড়া ... ... ... ... | ২৬ | ৫ |
| (১৩) বাঁকুড়া ... ... ... ... | ১৮ | ৪ |
| (১৪) বীরভূম ... ... ... ... | ৬২ | ৭ |
| (১৫) হুগলী ... ... ... ... | ৫১ | ৮ |

**Valuation of holdings within the Asansol municipality**

**182.** (Admitted question No. 696.)

**শ্রীবিজয় পাল:** স্বায়ত্ব শাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল পৌরসভার আয় বৃদ্ধির জন্ত কত টাকা কর বৃদ্ধির প্রস্তাব করা হইয়াছিল;

(খ) রিভিউ করার কাজ কি সম্পূর্ণ হইয়াছে?

(গ) হইয়া থাকিলে কি পরিমাণ বর্ধিত কর হ্রাস করা হইয়াছে; এবং

(ঘ) গড়ে শতকরা কত ভাগ কর বৃদ্ধি হইয়াছে।

**The Minister for Local Self-Government:**

(ক) বংগীয় পৌর আইন অনুসারে প্রতি পাঁচ বৎসর অন্তর পৌর কর পরিবর্তন করা হয়। এই আইন অনুযায়ী ১৯৬৩-৬৪ সালে আসানসোল পৌরসভার অন্তর্গত হোল্ডিংগুলির কর

পরিবর্তনের প্রস্তাব করা হয়। এবং সেই অনুযায়ী উক্ত কার্য সম্পন্ন হয়। নির্দিষ্ট কোন টাকার পরিমাণ প্রস্তাবের মধ্যে ধরা হয় নাই।

(খ) না।

(গ) এ প্রশ্ন উঠে না।

(ঘ) রিভিউ করার কাজ সম্পূর্ণ না হওয়া পর্যন্ত এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভব নয়।

**Small irrigation Schemes in Jhargram Block area**

**183.** (Admitted question No. 402.) Shri **SURENDRA NATH MAHATA**: Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) the names and value of small irrigation schemes sanctioned and executed in Jhargram Block area in the district of Midnapur during the last three years ;

(b) if there is any Scheme pending for sanction ; and

(c) if so, the reasons thereof ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(a) 1962-63 : One small irrigation Scheme, viz, Sukna Khali Desh Bundh was sanctioned and completed at a cost of Rs. 2,732·40 ; 1963-64 and 1964-65 : No small irrigation Scheme was sanctioned.

(b) 27 (Twenty-seven).

(c) Feasibility of the schemes is under examination.

**Grow More Food Compaign in Shankrail Block, Midnapore**

**184.** (Admitted question No. 284.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি করে কোন অন্তর্বর্তীকালীন জরুরী কার্যক্রম গ্রহণ করা হইয়াছে কিনা; এবং

(খ) উত্তর "হাঁ" হইলে এবং মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার শাঁকরাইল ব্লকে এইরূপ কোন কার্যক্রম গৃহীত হইয়া থাকিলে তাহার বিবরণ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) হাঁ।

(খ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার শাঁকরাইল ব্লকে নিম্নলিখিত কার্যক্রম গৃহীত হইয়াছে—

(১) চাষীদের সাবসিডাইজড রেইটে বীজ বিতরণ; (২) বিনামূল্যে সবজি বীজ ও বীজ বিতরণ; (৩) বিভিন্ন বিভাগের ৮·৫ একর জমিতে রবিশস্যের চাষ করা হইয়াছে; এবং (৪) অতিরিক্ত ৬৫ একর জমিতে রবিশস্যের চাষ করা হইয়াছে।

## Pathra Subsidiary Health Centre

**185.** (Admitted question No. 370.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার "পাথরা" উপস্বাস্থ্যকেন্দ্র কবে খোলা হইয়াছে;

(খ) খোলার দিন হইতে বর্তমান মাস পর্যন্ত দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত;

(গ) এই স্বাস্থ্যকেন্দ্রে পরামর্শদাতা কমিটি গঠিত হইয়াছে কিনা এবং গঠিত হইয়া থাকিলে সদস্যদের নাম কি; এবং

(ঘ) পরামর্শদাতা কমিটি গঠিত না হইয়া থাকিলে কবে গঠিত হইবে?

**The Minister for Health**

(ক) ৬ই অক্টোবর ১৯৬৫।

(খ) ৫৫.৭২।

(গ) ও (ঘ) বর্তমানে দশ ও ততোধিক শয্যা বিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি গঠনের নীতি গৃহীত হইয়াছে। 'পাথরা' স্বাস্থ্যকেন্দ্রটি একটি দুই শয্যা (পথ্য বিহীন আপৎকালীন প্রসূতি শয্যা) বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্র, সুতরাং উহার জন্য পরামর্শদাতা কমিটি গঠন করা হয় নাই।

## Daily attendance of patients in the Chilkigarh Zilla Parishad Dispensary

**186.** (Admitted question No. 393.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার চিল্কীগড় জেলা পরিষদ ডিসপেন্সারীতে গত ১৯৬৩-৬৪ সালে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল;

(খ) গত ১৯৬৪-৬৫ সালে এই কেন্দ্রে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল; এবং

(গ) এই কেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি?

**The Minister for Health:**

(ক) চিল্কীগড়ে মেদিনীপুর জেলা পরিষদের কোনও ডিসপেন্সারী নাই। তবে, উক্ত জেলা পরিষদ পরিচালিত একটি মেডিক্যাল রিলিফ সেন্টার আছে। ঐ কেন্দ্রে (সেন্টার) ১৯৬৩-৬৪ সালে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা ছিল ২৪ জনের মত।

(খ) ২৫ জন।

(গ) কোন পরামর্শদাতা কমিটি নাই।

## Construction of some sluices in Midnapore district

**187.** (Admitted question No. 819.)

**শ্রীঅনন্তমোহন দাস:** গত ৮-১১-৬৫ তারিখের তারকাচিহ্নিত ১১ নং (অনুমোদিত প্রশ্ন নং ৮২) প্রশ্নোত্তর উল্লেখে ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উক্ত ১৬টি স্লুইস-এর প্রত্যেকটি কত টাকা ব্যয়ে কোথায় কোথায় প্রস্তুত হইয়াছে; এবং

(খ) ময়না থানার পশ্চিম বাঁধে যে ৫টি স্লুইস প্রস্তুত হওয়ার কথা আছে তাহাদের প্রত্যেকটির এষ্টিমেট কত ও কবে উহাদের নির্মাণের কাজ আরম্ভ হইবে?

**The Minister for Land and Land Revenue:**

(ক) একটি তালিকা এতৎসহ সন্নিবিষ্ট হইল।

(খ) ময়না থানার পশ্চিম বাঁধে ৬-টি স্লুইস প্রস্তুত হওয়ার কথা। উহাদের স্থান ও এষ্টিমেট নিম্নে প্রদত্ত হইল।

(১) মৌজা জায়গীর চক, ১ম মাইল—৫,৪৫৬·০০ টাকা, (২) মৌজা জায়গীর চক, ৬ষ্ঠ মাইল—৫,০৫২·০০ টাকা, (৩) মৌজা পরমানন্দপুর—৫,৪৫৬·০০ টাকা, (৪) মৌজা পরমানন্দপুর, ৪র্থ মাইল—৫,৯১১·০০ টাকা, (৫) মৌজা দোনাচাক, ৫ম মাইল—৫,২০৪·০০ টাকা, (৬) মৌজা দোনাচক, ৩য় মাইল—৫,৯৬৬·০০ টাকা।

এই সকল স্লুইসের নির্মাণকার্য সম্ভবতঃ আগামী এপ্রিলের মধ্যে আরম্ভ হইবে।

Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 187.

| Sl. No. | Sluice (where situated) | Expenditure incurred for construction of each (in Rs.) |
|---|---|---|
| 1. | Mouza Islampur, P. S. Ramnagar ... ... | 1,716·75 |
| 2. | Mouza Lalpur, P. S. Ramnagar ... ... | 2,285·28 |
| 3. | Mouza Sonakania, P. S. Ramnagar ... ... | 1,741·69 |
| 4. | Mouza Atalpur, P. S. Contai ... ... | 1,041·37 |
| 5. | Mouza Betgaria, P. S. Contai ... ... | 998·80 |
| 6. | Mouza Dhaneswari, P. S. Contai ... ... | 1,371·16 |
| 7. | Mouza Jambani, P. S. Contai ... ... | 1,041·37 |
| 8. | Mouza Adaberia, P. S. Contai ... ... | 1,615·00 |
| 9. | Mouza Barabantalia, P. S. Contai ... ... | 1,534·97 |
| 10. | Mouza Lalpur P. S. Contai ... ... | 1,981·25 |
| 11. | Mouza Patapukuria, P. S. Contai ... ... | 1,426·25 |
| 12. | Mouza Eragovindapur, P. S. Contai ... ... | 1,975·00 |
| 13. | Mouza Kalzibasan, P. S. Contai ... ... | 1,503·93 |
| 14. | Mouza Danguaput, P. S. Contai ... ... | 1,488·56 |
| 15. | Mouza Atang, P. S. Panskura ... ... | 989·05 |
| 16. | Mouza Kaminachak, P. S. Panskura ... ... | 4,474·15 |

**Small irrigation Schemes in Gopiballavpur No. II Development Block area.**

**188.** (Admitted question No. 405.) Shri **SURENDRA NATH MAHATA :** Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) the names and value of small irrigation schemes sanctioned and executed in Gopiballavpur No. II Development Block area in the district of Midnapur during the last three years ;

(b) if there is any scheme pending for sanction ; and

(c) if so, the reasons thereof ?

The Minister of State for Agriculture and Community Development :

(a) No small irrigation scheme was sanctioned.

(b) 21 (Twenty-one).

(c) Feasibility of the schemes is under examination.

**Small Irrigation Scheme in Binpur No. II Development Block area :**

**189.** (Admitted question No. 408.) Shri **SURENDRA NATH MAHATA :** Will the Minister-in-charge of the Agriculture and Community Development Department be pleased to state—

(a) the names and value of small irrigation schemes sanctioned and executed in Binpur No. II Development Block area in the district of Midnapur during the last three years ;

(b) if there is any scheme pending for sanction ; and

(c) if so, the reasons thereof ?

The Minister of State for Agriculture and Community Development :
—No small irrigation scheme was sanctioned, (a) 1962-63, 1963-64 and 1964-65—one small irrigation scheme, viz., Kajal Reservior Scheme was sanctioned during 1963-64 and completed during 1964-65 at a cost of Rs. 3,982·02.

(b) 12 (twelve).

(c) Feasibility of the schemes is under examination.

**License for Quack Doctors**

**190.** (Admitted question No. 893.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

সরকার বর্তমানে কোয়াক ডাক্তারদের লাইসেন্স দেওয়ার বিষয় কি চিন্তা করিতেছেন ?

**The Minister for Health :**

না।

**Number of seats in Government aided Engineering and Medical Colleges**

**191.** (Admitted question No. 917.)

**শ্রীভবানী মুখোপাধ্যায় :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৩, ১৯৬৪ এবং ১৯৬৫ সালে সরকারী সাহায্যপ্রাপ্ত ইঞ্জিনিয়ারিং ও মেডিক্যাল কলেজগুলির প্রথম বার্ষিক শ্রেণীতে কতগুলি করিয়া আসন ছিল ; এবং

(খ) ঐ বৎসরগুলিতে উক্ত স্নাতক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্র-ছাত্রীর সংখ্যা কত ?

**The Minister for Health :**

(ক) ১৯৬৩, ১৯৬৪ ও ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গের মোট ৫টি মেডিক্যাল কলেজের প্রথম বার্ষিক শ্রেণীতে আসনের সংখ্যা ছিল নিম্নরূপ :—

মেডিক্যাল কলেজ, কলিকাতা, ১৯৬৩—১৩৫, ১৯৬৪—১২৫, ১৯৬৫—১২৫ ; নীলরতন সরকার মেডিক্যাল কলেজ, কলিকাতা, ১৯৬৩—১২৫, ১৬৪—১৯২৫, ১৯৬৫—১২৫ ; আর, জি, কর মেডিক্যাল কলেজ, কলিকাতা, ১৯৬৩—১২৫, ১৯৬৪—১২৫, ১৯৬৫—১২৫ ; বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ, বাঁকুড়া, ১৯৬৩—৫০, ১৯৬৪—৫০, ১৯৬৫—৫০ ; কলিকাতা ন্যাশন্যাল মেডিক্যাল কলেজ, কলিকাতা, ১৯৬৩—১৬৮, ১৯৬৪—১৬৮, ১৯৬৫—১৬৮।

(খ) উক্ত তিন বৎসরে স্নাতক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্র-ছাত্রীর সংখ্যা ১৯৬৩—৪৯৫ জন, ১৯৬৪—৫১৫ জন এবং ১৯৬৫—৫১৪ জন।

## Land Mortgage Bank in Nadia district

**192.** (Admitted question No. 885.)

**শ্রীকানাই পাল :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার মহকুমা দুটিতে ১৯৬৪-৬৫ সালে জমি বন্ধকী ব্যাঙ্কের মাধ্যমে ঋণ দেবার জন্য বরাদ্দ টাকার পরিমাণ কত ; এবং

(খ) ১৯৬৪-৬৫ সালে এই মহকুমা দুটিতে উল্লিখিত ব্যাঙ্ক মারফৎ কত পরিমাণ ঋণ কত-জনকে দেওয়া হয়েছে ?

**The Minister for Co-operation :**

(ক) টাকা ২,২২,৮৩৯·০৪ পয়সা।

(খ) মোট ২,০৩, ১৯০ টাকা ১৩২ জন সদস্যকে দেওয়া হয়েছে।

## Loans advanced through Central Co operative Bank, Nadia

**193.** (Admitted question No. 883.)

**শ্রীকানাই পাল :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় ১৯৬৪-৬৫ সালে কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের মাধ্যমে ঋণ দেবার জন্য বরাদ্দ টাকার পরিমাণ কত ; এবং

(খ) ১৯৬৪-৬৫ সালে এই জেলায় উল্লিখিত ব্যাঙ্ক মারফৎ কত পরিমাণ ঋণ কত জনকে দেওয়া হয়েছে ?

**The Minister for Co-operation :**

(ক) ৬৫ লক্ষ টাকা

(খ) আলোচ্য বর্ষে উক্ত ব্যাঙ্ক উহার সহিত সংযুক্ত বিভিন্ন প্রাথমিক সমবায় সমিতির মাধ্যমে ২১,৫৪৯ জনকে মোট ৫৭,০৯,৯৪৩·০০ টাকা কৃষি ঋণ দাদন করিয়াছেন।

## Smuggling of rice and paddy to Bihar

**194.** (Admitted question No. 791.) Shri **SURENDRA NATH MAHATA:**

স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিহার প্রদেশে ধান্য ও চাউল পাচার করা ও পাচারের চেষ্টা করার অপরাধের জন্য ঝাড়গ্রাম মহকুমার কোন থানায় কতজন ব্যক্তিকে বর্তমান বছরে গ্রেপ্তার করা হইয়াছে; এবং

(খ) গত ছয় মাসের মধ্যে বিহার সীমান্ত এলাকায় কত ধান্য ও চাউল ধরা পড়িয়াছে?

**The Minister for Home (Police).**

(ক) বিনপুর থানায় ১২ জন, জামবনি থানায় ১১ জন, গোপিবল্লভপুর থানায় ২১ জন এবং ঝাড়গ্রাম থানায় ১ জন—মোট ৪৫ জন।

(খ) ১৯৩ কুইন্টাল ৯৫ কেজি ধান্য এবং ১৪ কুইন্টাল ১৯ কেজি চাউল।

## Allotment of fund for Girls' Education in Jhargram block

**195.** (Admitted question No. 228.) Shri **SURENDRA NATH MAHATA:**

শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ব্লকে কতজন বালিকার ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য কত টাকা ধার্য হইয়াছিল এবং কোন বৎসর কত টাকা খরচ করা হইয়াছে?

**The Minister for Education:**

গত ১৯৬৩-৬৪ সালে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ব্লকে ৫১৭ জন বালিকার ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য ২২,৯৮৪·২৫ পয়সা ধার্য করা হইয়াছিল এবং ২০.৪৯৬·৫০ পয়সা খরচ করা হইয়াছে এবং ১৯৬৪-৬৫ সালে ৫০১ জন বালিকার ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য ২৬,১১১·০০ টাকা ধার্য করা হইয়াছিল ও ১৮,৩৪৯ ৫০ পয়সা খরচ করা হইয়াছে।

## Allotment of fund for girls' education in Binpur block No 2

**196.** (Admitted question No. 230.) Shri **SURENDRA NATH MAHATA:**

শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার বিনপুর ২নং ব্লকে কতজন বালিকার ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য কত টাকা ধার্য হইয়াছিল এবং কোন্ বৎসর কত টাকা খরচ করা হইয়াছে?

**The Minister for Education :**

গত ১৯৬৩-৬৪ সালে মেদিনীপুর জেলার বিনপুর ২নং ব্লকে ১১২ জন বালিকার ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য ৩,৩৩০'০০ টাকা ধার্য হইয়াছিল এবং ৩,২৫৫'০০ টাকা খরচ করা হইয়াছে এবং ১৯৬৪-৬৫ সালে ১৭৭ জন বালিকার ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য ৮,৩০৭'০০ টাকা ধার্য করা হইয়াছিল এবং ৭,৫৪৭'০০ টাকা খরচ করা হইয়াছে।

### Establishment management of Polytechnics

**197.** (Admitted question No. 566.) **Shri APURBA LAL MAZUMDAR :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) Whether there is any particular Act for the establishment and guidance of the Polytechnics like other categories of Educational Institutions of the State ;

(b) If not, what is the status and the system of management of sponsored Polytechnics and Government Polytechnics ;

(c) Whether there is any difference between the management of the Sponsored Polytechnics and Government Polytechnics ;

(d) If so, in what respect ;

(e) Whether Government propose to give equal status to both the above institution ; and

(f) Whether there is any difference in status between the staff of Sponsored Polytechnics and Government Polytechnics in respect of pay, allowances and other service benefits ?

**The Minister for Education :** (a) No.

(b) Polytechnics both Sponsored and Government are institutions conducting Diploma courses in engineering subjects at post-school level, and managed by Governing Bodies constituted by the Government in conformity with the rules prescribed from time to time.

(c) Yes.

(d) In respect of administration and service conditions of staff.

(e) There is no such proposal under consideration.

(f) There is slight difference in scales of pay and allowances, in retiring benefits and other conditions of service.

### Improvement of tanks for pisciculture in Midnapore district

**198.** (Admitted question No. 575.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলায় কয়টি পুষ্করিণী মৎস্য চাষের জন্য পুনঃসংস্কৃত হইয়াছিল ;

(খ) উক্ত বাবদ কত টাকা ব্যয়িত হইয়াছিল ; এবং

(গ) ঐ সকল পুষ্করিণী হইতে বর্তমানে কি পরিমাণ মৎস্য উৎপাদিত হইতেছে ?

**The Minister for Fisheries:**

(ক) ১১৭টি।

(খ) ঐ উদ্দেশ্যে পুষ্করিণীর মালিকগণকে ঋণ বাবদ মোট ৫৫,০০০ টাকা দেওয়া হইয়াছিল।

(গ) উৎপাদনের পরিমাণ বছরে প্রায় ১২৮ কুইন্টাল।

### Waiting room for the bus-passengers on Kharagpur-Digha bus route

**199.** (Admitted question No. 589.) **Shri SUDHIR CHANDRA DAS:** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে দীঘা উন্নয়ন সংস্থা দীঘা যাত্রীদের সুবিধার জন্য খড়্গপুর-দীঘা রাস্তার পার্শে কয়েকটি স্থানে বিশ্রামাগারযুক্ত পায়খানা ও প্রস্রাবাগার নির্মাণের পরিকল্পনা গ্রহণ করিয়াছে ;

(খ) ইহা সত্য হইলে, কোন স্থানে এই পরিকল্পনা রূপায়ণের জন্য স্থান নির্বাচন হইয়াছে ; এবং

(গ) ঐ পরিকল্পনাগুলি কতদিনের মধ্যে রূপায়িত হইবে ?

**The Minister for Development and Planning:**

(ক) হ্যাঁ।

(খ) বেলদা ও কাঁথি।

(গ) নির্ধারিত জমির দখল পাওয়া মাত্র পরিকল্পনা রূপায়িত করা হইবে।

### Permission for visiting the D.I.R. detainees

**200.** (Admitted question No. 651.)

**শ্রীসনৎকুমার রাহা:** স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভারতরক্ষা আইনের ৪১।৫ ধারায় ধৃত বিচারহীন বন্দীদের সহিত আত্মীয়বর্গের সাক্ষাৎ করিতে দেওয়া হয় কিনা ; এবং

(খ) এই সাক্ষাৎকারের অনুমতি কাহার নিকট চাহিতে হয় ?

**The Minister for Home (Special):**

(ক) সাক্ষাৎ করিতে দেওয়া হয়।

(খ) কারা অধীক্ষক মহোদয়ের নিকট চাহিতে হয়।

**Non-availability of Hilsa fish in the Ganges and the Rupnarayan**

**201.** (Admitted question No. 723.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার গঙ্গা এবং রূপনারায়ণ প্রভৃতি নদনদীতে ইলিশ মাছের আগমন বন্ধ হয়ে গেল কি কারণে সে সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকার কোন অনুসন্ধান করিয়াছেন কিনা,

(খ) অনুসন্ধান করিয়া থাকিলে তাহার রিপোর্ট কি?

**The Minister for Fisheries:**

(ক) ও (খ) এই সম্বন্ধে বিশেষজ্ঞ দ্বারা কোনও অনুসন্ধান চালান হয় নাই। তবে সাধারণভাবে ইহা জানা গিয়াছে যে গঙ্গা ও রূপনারায়ণে স্থানে স্থানে পলিমাটি পড়িয়া ক্রমশ: অগভীর হইয়া যাইতেছে এবং স্রোতের তীব্রতা হ্রাস পাইতেছে। ফলে উহাদের জল বেশি লবণাক্ত হইয়া যাইতেছে। উল্লিখিত কারণে এই নদনদীগুলি ইলিশ মাছের ডিম পাড়িবার পক্ষে অনুপযুক্ত হইয়া পড়িতেছে। মূলত: এই সকল প্রাকৃতিক কারণেই গঙ্গা ও রূপনারায়ণ প্রভৃতি নদনদীতে ইলিশের আগমন হ্রাস পাইয়াছে।

ইহা ছাড়া নদী তীরবর্তী শিল্পাঞ্চলের কলকারখানা নি:সৃত দূষিত জল নদীতে পড়িয়া উহাকে ইলিশ মাছের বিচরণ ও প্রজনন ক্ষেত্রের অনুপযোগী করিয়া তুলিতেছে।

**Construction of roads under the Third Five-Year Plan**

**202.** (Admitted question No. 888.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত কোন্ কোন্ জেলার সড়ক নির্মাণের কাজ স্থগিত রাখা হইয়াছে;

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হাঁ হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) কোন্ কোন্ জেলার কোন্ কোন্ সড়ক নির্মাণের কাজ বন্ধ আছে; এবং

(২) উক্ত সড়কসমূহের কাজ কত দিনে আরম্ভ হইবে?

**The Minister for Public Works (Roads):**

(ক) আর্থিক অসচ্ছলতাহেতু তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত কয়েকটি সড়ক নির্মাণের কাজ কিছুদিনের জন্য স্থগিত রাখার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। কিন্তু এ সম্পর্কে এখন পর্যন্তও কোন পাকাপাকি সিদ্ধান্ত নেওয়া হয় নাই।

(খ) (১) (ক) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এখন বলা সম্ভব নয়।

(২) তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত কোন কোন সড়ক আপাতত: স্থগিত রাখা হইলেও আশা করা যায় ১৯৬৭-৬৮ সালে চতুর্থ পরিকল্পনা আরম্ভ হইলেই স্থগিত সড়কগুলির কাজ সুরু করা সম্ভব হইবে। ইতিমধ্যে অবশ্য ইহাদের প্রাথমিক কাজ চালাইয়া যাওয়া হইবে।

**Provident Fund of the employees of the Chandernagore Electric Supply Co.**

**203.** (Admitted question No. 916.)

**শ্রীভবানী মুখোপাধ্যায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চন্দননগর ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীর কর্মচারীদের প্রভিডেণ্ড ফাণ্ড সরকারী কর্তৃত্বাধীনে আনা হইয়াছে কি ;

(খ) যদি হইয়া থাকে, তবে কবে হইতে আনা হইয়াছে ;

(গ) এই ফাণ্ডের মজুত তহবিল সরকার পাইয়াছেন কি ;

(ঘ) যদি না পাইয়া থাকেন, তবে না পাওয়ার কারণ কি ; এবং

(ঙ) মজুত তহবিল আদায়ের জন্য কি কি ব্যবস্থা গৃহীত হইয়াছে ?

**The Minister for Labour :**

(ক) হাঁ।

(খ) ১লা আগষ্ট ১৯৬১ (ইং)।

(গ), (ঘ) এবং (ঙ) কোম্পানী মনে করেন যে ভবিষ্যনিধি আইন তাঁহাদের প্রতি প্রযোজ্য নহে ; এবং এই মর্মে তাঁহারা মহামান্য কলিকাতা হাইকোর্টে এক আবেদন করেন। এই আবেদনের উপর মহামান্য হাইকোর্ট এক রুল জারী করিয়াছেন। এই রুলের নিষ্পত্তি এখনও হয় নাই।

কিন্তু কোম্পানীটি প্রতিবাদ সাপেক্ষে এপ্রিল '৬৫ হইতে ভবিষ্যনিধি খাতে টাকা জমা দিতেছেন।

ইহার পূর্ববর্তী সময়ের জন্য দেয় টাকা জমা না দেওয়ার জন্য সার্টিফিকেট কেস্ দায়ের করা হইয়াছে।

আগষ্ট ১৯৬১ পর্যন্ত ভবিষ্যনিধি আইনের অন্যান্য ধারাগুলি অমান্যের জন্য কোম্পানীর বিরুদ্ধে ফৌজদারী মামলা দায়ের করার জন্য আদেশ দেওয়া হইয়াছে।

কোম্পানীটি ভবিষ্যনিধি আইন অনুযায়ী কোন বিবরণী (রিটার্ন) আঞ্চলিক ভবিষ্যনিধি মহাধ্যক্ষের নিকট পেশ করেন নাই।

**Progress of Family Planning Programme in Jhargram subdivision**

204. (Admitted question No. 1029.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতোঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কোথায় কোথায় 'জন্ম নিয়ন্ত্রণ' কেন্দ্র স্থাপিত হইয়াছে ; এবং

(খ) এ পর্যন্ত ঝাড়গ্রাম মহকুমায় কোন্ থানায় কত জন লুপ পরিধান করিয়াছেন।

**The Minister for Health :**

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় নিম্নলিখিত কেন্দ্রসমূহে সরকার পরিচালিত 'জন্ম নিয়ন্ত্রণ' কেন্দ্র স্থাপিত হইয়াছে—

১। ঝাড়গ্রাম মহকুমা হাসপাতাল।

২। লাউড়িডাম উপস্বাস্থ্যকেন্দ্র।

৩। মাণিকপাড়া উপস্বাস্থ্যকেন্দ্র।

৪। মহাবিলা উপস্বাস্থ্যকেন্দ্র।

৫। চাঁদনি উপস্বাস্থ্যকেন্দ্র।

৬। বিনপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র।

৭। লালগড় উপস্বাস্থ্যকেন্দ্র।

৮। আঁধারিয়া উপস্বাস্থ্যকেন্দ্র।

৯। রামগড় উপস্বাস্থ্যকেন্দ্র।

১০। ধরমপুর উপস্বাস্থ্যকেন্দ্র।

(খ) ১৯৬৬ সালের ১৯শে ফেব্রুয়ারী পর্যন্ত ঝাড়গ্রাম মহকুমায় লুপ পরিধানের সংখ্যা নিম্নে দেওয়া হইল—

১। ঝাড়গ্রাম মহকুমা হাসপাতাল ... ৩৫০ জন

২। বিনপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ... ১১০ জন

## Calling Attention to matter of urgent public importance

**Mr. Speaker :** Honourable members, I have received one notice of Calling Attention from Shri Hrishikesh Chakravarty on the subject of police excesses in the village Bartana P. S. Egra in the district of Midnapore on the 20th January, 1966. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject to-day, if possible, or give a date for the same.

**Shri Ardhendu Shekhar Naskar :** I shall make a statement on Monday. Budget of the Government of West Bengal for 1966-67.

### Demand for Grant No. 15

### Major Head : 23-Police

**Shri Prafulla Chandra Sen :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 15,07,49,000 be granted for expenditure under Grant No. 15, Major Head : "23-police".

গত বছর আমরা সংশোধিত বরাদ্দে যে বছর এখন চলছে, সে বছরের জন্য চেয়েছিলাম net ১৩ কোটী ৬৪ লক্ষ টাকা। এ বছর এই খাতে ১৫ কোটী ৭ লক্ষ, ৪৯ হাজার টাকা চাইলাম, এটা gross net-এ দাঁড়াবে ১৪ কোটী ২ লক্ষ টাকা। তা আমি দেখছিলাম যে আমাদের পুলিশের দরুন ব্যয় কতগুণ বেড়েছে। এও আমি ভাবছিলাম যে অন্যান্য সমাজ সেবা কৃত্যকের সঙ্গে তুলনা করে, কি দাঁড়ায়। আমি দেখলাম যে ১৯৬৩-৬৪ সালেতে আমাদের পুলিশের ব্যয় ছিল ১০ কোটী ৫৮ লক্ষ টাকা। সেক্ষেত্রে আমরা আগামী বছরের জন্য চলছি নীট ১৪ কোটী ২ লক্ষ টাকা। শিক্ষা খাতে ১৯৬৩-৬৪ সালে আমরা ব্যয় করেছিলাম ২৪ কোটী ১২ লক্ষ টাকা, এবং আগামী বছরের জন্য আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী ব্যয়বরাদ্দ উপস্থাপিত করেছিলেন, এবং মঞ্জুরীও লাভ করেছেন যে ব্যয়বরাদ্দের সেটা হচ্ছে ৩৭ কোটি ৭ লক্ষ টাকা।

চিকিৎসা ও জনস্বাস্থ্যখাতে আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তাঁর ব্যয়বরাদ্দ উপস্থিত করেছিলেন এবং সে ব্যয়বরাদ্দ মঞ্জুরও হয়েছিল। ১৯৬৩-৬৪ সালে এর পরিমাণ ছিল ১১ কোটী ২৬ লক্ষ টাকা; আর আগামী বছরের জন্য তিনি চেয়েছেন ১৮ কোটী ২১ লক্ষ টাকা। আমাদের পশ্চিমবাংলায় পুলিশের কাজকে আমরা দুটো ভাগে ভাগ করেছি। তার মধ্যে অনেকগুলি খণ্ড খণ্ড আছে ভাগ। আমাদের কলকাতা এলাকায় কর্তৃত্ব করছেন পুলিশ কমিশনার; আর অন্যান্য সব এলাকায় কলকাতা এলাকা বাদ দিয়ে সমস্ত জেলার উপর কর্তৃত্ব করেন ইন্স্পেক্টর জেনারেল অব পুলিশ। আমাদের কলকাতায় মোটামুটি আমি দেখছিলাম সব নিয়ে উপর থেকে নীচে পর্যন্ত, পুলিশ কমিশনার থেকে আরম্ভ করে নিয়ে কনেষ্টবল্ পর্যন্ত আমাদের ১৮ হাজার পুলিশ আছে। আর জেলায় ইন্সপেক্টর-জেনারেল অব পুলিশ থেকে আরম্ভ করে নিয়ে নীচে পর্যন্ত প্রায় ৪৬ হাজার পুলিশ আছে। এই ৪৬ হাজার আর ১৮ হাজার মোট ৬৪ হাজার আমাদের পুলিশ আছে। কেউ কেউ মনে করেন যে বড্ড বেশী পুলিশের জন্য ব্যয় হচ্ছে, পুলিশের সংখ্যা খুব বেশী, আবার এক এক সময় যাঁরা এই কথা বলেন পুলিশের সংখ্যা খুব বেশী, পুলিশের জন্য ব্যয়ও বেশী হচ্ছে, তাঁরাই আবার এক এক সময় বলে ফেলেন মশাই, আপনার পুলিশ আরো বাড়ানো দরকার। যদি আইন ও শৃঙ্খলা রক্ষা করতে হয়, শান্তি রক্ষা করতে হয়, যদি সমস্ত কাজ সুচারুভাবে করতে হয়

তাহলে পুলিশের সংখ্যা আরো বাড়ানো দরকার। পশ্চিমবাংলার যে সমস্যা, তার অন্যান্য প্রদেশ বা রাজ্য যা আছে ভারতবর্ষে তার চেয়ে অনেক দিক থেকে পার্থক্য আছে। আমরা অনেক সময় বলে থাকি আমাদের পশ্চিমবাংলায় ভারতবর্ষ যে ধর্ম নিরপেক্ষরাষ্ট্র আমরা যে secular তার প্রমাণ আমরা পাই এই পশ্চিমবাংলায়। আমাদের স্বর্গীয় মহামান্য নেতা—ভারতবর্ষের প্রধানমন্ত্রী জওহরলাল নেহরু একবার বলেছিলেন, আমাদের প্রশংসা করে বলেছিলেন—আমরাও তাতে গর্ববোধ করেছিলাম—তোমাদের বাংলাদেশই একমাত্র দেশ যেটাকে সত্যি করে বলতে পারা যায় secular কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন পশ্চিমবাংলায় পূর্ববাংলা থেকে আজকে যাকে বলা হয় পূর্বপাকিস্তান, সেই পূর্বপাকিস্তান থেকে ৪০ লক্ষ ভাইবোনেরা এসেছে। তাদের সংখ্যা এখন আরো বাড়ছে। এই ৪০ লক্ষ ভাইবোন, কল্পনা করুন, সেখান থেকে চলে এসেছেন সর্বস্ব হারা হয়ে, ছিন্নমূল, তাদের পুনর্বাসনের সমস্যা বড় সমস্যা, সে কথা এখন বলছি না। আমরা তাদের সুষ্ঠুভাবে পুনর্বাসন করতে পারিনি। শতকরা ৪০।৫০ জনকে পারিনি, বাকীদের পেরেছি। আমাদের এখানে এটা আমরা গর্ব করে বলি, যে কথা আমাদের মহামান্য প্রধানমন্ত্রী জওহরলাল নেহরু বলেছিলেন আমাদের পশ্চিমবাংলার মুসলমান ভাইবোনদের নিরাপত্তার জন্য আমরা সর্বরকম ব্যবস্থা করেছি, ৪০ লক্ষ আশ্রয়প্রার্থী—যাঁরা আমাদের এখানে এসেছেন, তাঁদের অধিকাংশই পাকিস্থানে নানাভাবে নিপীড়িত হয়েছেন, নির্যাতিত হয়েছেন এবং আমি আগেই বলেছি তাঁরা সর্বস্ব খুইয়ে এখানে এসেছেন। তাঁদের মনে ক্রোধ আছে, তাঁদের মনে ক্ষোভ আছে সেটা স্বাভাবিক, কিন্তু আনন্দের বিষয়, গর্বের বিষয় পশ্চিমবাংলায় আমাদের যে মুসলমান ভাইবোনেরা আছেন, তাঁরা আমাদের দেশেরই নাগরিক, তাঁদের নিরাপত্তার ব্যবস্থা আমরা করেছি এবং আমরা বলেছি—আমাদের জীবন দিয়ে তাঁদের আমরা নিরাপত্তার ব্যবস্থা করবো। আমাদের সংবিধানও সে কথা বলেছে। কাজে কাজেই আমাদের তা করতে হবে। আমাদের আইন ও শৃঙ্খলা রক্ষার যে প্রশ্ন তা তো কমেনি! বরং সেটা বেড়েই চলেছে।

[ 1-10—1-20 p.m. ]

মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন ১৯৬৪ সালের জানুয়ারী মাসের প্রথমে পাকিস্তানে যখন হাঙ্গামা হয় সাম্প্রদায়িক দাঙ্গা হয় এবং যখন সেখানে নানাভাবে হিন্দু অধিবাসীদের উপর শুধু হিন্দু কেন সমস্ত অমুসলমান সম্প্রদায়ের লোকের উপর, হিন্দুদের উপর, খৃষ্টানদের উপর, বৌদ্ধদের উপর, জৈনদের উপর, সাঁওতাল অধিবাসীদের উপর নির্মম অত্যাচার শুরু হয় তখন বহু লোক এখানে চলে আসেন এবং আমরা তাদের আশ্রয় দিয়েছি। সারা ভারতে তাদের আশ্রয় দেওয়া হয়েছে কিন্তু তার মধ্যে শুধু পশ্চিমবাংলায় ছয় লক্ষ লোককে আমরা আশ্রয় দিয়েছি এবং তাছাড়া বহু লোক অন্যান্য প্রদেশেও গিয়েছেন। সুতরাং এ অবস্থায় আমাদের দেশে শান্তি ও শৃঙ্খলা রক্ষা করতে গেলে পুলিসের সাহায্য পদে পদে দরকার। আমাদের সংবিধানের সবচেয়ে বড় কথা যেটা তা হচ্ছে এই যে আমাদের এই বৈচিত্রপূর্ণ দেশে সেখানে কত ধর্মের লোক আছে, কত বিভিন্ন আচার ব্যবহারের লোক আছে, কত বিভিন্ন পোশাক পরিচ্ছদের লোক আছে, কত বিভিন্ন ধরনের খাওয়া-দাওয়া আছে, আমরা কেউ ভাত খেতে চাই, কেউ আটার রুটি খেতে চাই, কেউ জোয়ারের রুটি, কেউ ভুট্টা খেতে চাই, কেউ আমিষাসী, কেউ নিরামিষাসী আমাদের এই বিচিত্র দেশে আমাদের সংবিধানের যে ঘোষণা করা হয়েছে আমরা secular, আমরা ধর্মনিরপেক্ষ সেই ধর্ম-নিরপেক্ষ এই বিশাল দেশে সহজ কথা নয়। আজ ৫০ কোটি মানুষের দেশ ভারতবর্ষ। আমাদের পশ্চিমবাংলায় আমাদের যে ঘোষণা সংবিধানের তা রক্ষা করবার সবরকম চেষ্টা আমরা করেছি এবং করব। সেজন্য আমাদের নিশ্চয়ই পুলিশের দরকার। আমরা যদি মহাত্মা গান্ধীর কথা শুনতাম, আমরা যদি শান্তি রক্ষা করবার জন্য প্রত্যেকে বদ্ধপরিকর হতাম জাতি ধর্ম নির্বিশেষে তাহলে হয়ত পুলিশের দরকার হত না। আমরা যদি মনে করতাম যে প্রত্যেক

লোকের জীবন সে হিন্দু হোক, মুসলমান হোক, খৃষ্টান হোক, জৈন হোক, বৌদ্ধ হোক, উদ্বাস্তু হোক প্রত্যেকের জীবন আমাদের কাছে পবিত্র তাহলে আমি আপনার কাছে এসে বলতাম যে পুলিশের জন্য যে ১৫ কোটী টাকা চাইছি তার দরকার নেই এবং আমাদের পুলিশ বিভাগের যে সমস্ত কর্মচারী আছেন ইন্‌সপেক্টর জেনারেল হন বা পুলিশ কমিশনার হন সমস্ত উঁচুপদস্থ বা নিম্ন পদস্থ পুলিশ কর্মচারীকে বলতাম তোমরা গ্রামে যাও, শিক্ষকতার কাজ কর। আমাদের পুলিশ বিভাগে যে সমস্ত কর্মচারী আছেন তাদের শিক্ষাদীক্ষা যাচাই করে নিয়ে তাদের কাজ দিয়েছি তাদের শিক্ষকতার জন্য বা কলেজে অধ্যাপকের কাজ করার জন্য বলতে পারি। কিন্তু আমাদের দেশের বিভিন্ন সমস্যার জন্য পুলিশের প্রয়োজন আছে, আমাদের এই কলকাতা সহরে কত রকমের লোক আছে সহরে ধনী লোক আছেন যারা প্রাসাদে বাস করেন। মধ্যবিত্ত আছেন, আবার কেউ কেউ বলেন অন্ততঃ কমপক্ষে ৭ লক্ষ বস্তীবাসী আমার মতে সেটার সংখ্যা ১০ লক্ষ দাঁড়িয়েছে— আমাদের কলকাতায় ৮ লক্ষ আশ্রয় প্রার্থী ভাইবোন আছেন তার মধ্যে চার লক্ষ এমন আছেন যাদের পুনর্বাসন এখনও ঠিক ঠিক হয়নি। আমাদের এখানে শুধু যে বাঙালী আছেন তা নয়। কলকাতা এমন একটা সহর যেখানে ভারতের প্রত্যেক প্রদেশের লোক আছেন, বাঙালী, বিহারী আছেন, ইউ পি'র লোক আছেন, মাদ্রাজের লোক আছেন, কেরালার লোক আছেন, অন্ধ্রের লোক আছেন, মহীশুরের লোক আছেন, আসামের লোক আছেন, পাঞ্জাবের লোক আছেন, মধ্যপ্রদেশের লোক আছেন অর্থাৎ ভারতের সব প্রদেশের লোক এখানে আছেন।

আমাদের গত সেনসাসে ১৯৬১ সালের লোক গণনায় আমরা দেখেছি আমাদের পশ্চিম-বাংলায় অন্যান্য প্রদেশ থেকে ৫৫ লক্ষ লোক এসেছেন। কল্পনা করুন মাননীয় অধ্যক্ষ মহাশয় যে ৫৫ লক্ষ লোক এসেছেন অন্য প্রদেশ থেকে, সেই ৫৫ লক্ষ লোক নিশ্চয়ই এখন ৬০ লক্ষে দাঁড়িয়েছে। আর পূর্ব পাকিস্তান থেকে আমাদের ভাই বোনেরা ৪০ লক্ষ এসেছেন, তাহলে মোট দাঁড়াচ্ছে ১ কোটী লোক। আমি অনেক সময় কল্পনা করি পশ্চিমবঙ্গে যদি এই ১ কোটী লোক না থাকতো তাহলে আমাদের আজ এই খাদ্য সমস্যা দেখা দিতো না, আজকে আমাদের আইন ও শৃঙ্খলা রক্ষা করার জন্য যতটা ব্যয় করতে হচ্ছে ততটা ব্যয় করতে হতো না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই কলকাতা সহরে সকাল ৯টা থেকে ১০টার মধ্যে রাস্তায় পায়ে হেঁটে বা গাড়ী করে চলেছেন, আবার বিকালের দিকে ৫টা থেকে ৬টা পর্যন্ত নিশ্চয়ই যাতায়াত করেছেন। কলকাতার রাস্তা অচল, আমি অনেক সময় কল্পনা ক'র কি করে আমরা কলকাতার এই রাস্তায় চলাফেরা করছি। আমি হিসাব করে দে ছিলাম যে গত ১৯৬৪ সালে আমাদের কলকাতা সহরে ২৫৮ জন লোক দুর্ঘটনায়, এ্যাক্সিডেনটে মারা গিয়েছে। ১৯৬৫ সালে সেই সংখ্যা বেশী কমে নাই, একজন মাত্র কমেছে, ২৫৭ জন মারা গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার রাস্তায় আপনিও চলেন আমিও চলি এবং মাননীয় সদস্যগণও চলেন, আমরা সব সময় মনে করি এই বুঝি চাপা পড়লাম, এই বুঝি মারা গেলাম। কলকাতা সহরের ট্রাফিক ভালভাবে পরিচালনা করাটা একটা মস্ত সমস্যা। আমি শুনেছি বাইরে থেকে যাঁরা আসেন, বিদেশ থেকে, তাঁরা বলেন যে কলকাতা সহরের ট্রাফিকের যাঁরা কর্তা করেন তাঁরা খুব ভাল কাজ করেন, তাঁরা প্রশংসার যোগ্য। আমি এখানে দেখছিলাম, আমার ভুল হতে পারে, ১৫ হাজার দুর্ঘটনা হয়েছে। আমাদের এখানে কত গাড়ী আছে তার একটা তালিকা আমি চেয়েছিলাম। তুলনা-মূলকভাবে আমি দেখছিলাম, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও আশ্চর্য হয়ে যাবেন যে আমাদের এই কলকাতা সহরে ১৯৪১ সালে প্রাইভেট কারের সংখ্যা ছিল ২৪ হাজার, আমি রাউণ্ড ফিগার বলছি, আর ১৯৬৫ সালে সেই ২৪ হাজার দাঁড়িয়েছে ৫৭ হাজারের উপরে। কোথায় ২৪ হাজার আর কোথায় ৫৭ হাজার, প্রায় দুই গুণের উপরে। লরি ছিল ৮ হাজারের কিছু বেশী, এখন হচ্ছে সেটা ১৩,৯০১; ডেলিভারি ভ্যান ছিল ৪৬৫টি, আজকে হয়েছে ৩৮৪৮টি, আগে আমাদের ট্রেলার ছিল ৪০৯টি, আজ হয়েছে ১৯৫৫টি; ট্রাকটর ছিল কলকাতা সহরে ২০টি, আজকে

হয়েছে ৩৬৪টি। আমাদের ট্যাক্সির খুব অভাব, আমি মাঝে মাঝে চিঠি পাই, আমাদের পরিবহণ মন্ত্রী মাননীয় শৈল কুমার মুখার্জীও নিশ্চয়ই চিঠি পেয়ে থাকেন যে আমাদের ট্যাক্সির সংখ্যা আরো বাড়ান। আমি আজকে দেখে আশ্চর্য হলাম, ১৯৪৭ সালে কলকাতায় প্রায় ১০০০ ট্যাক্সি ছিল, আজকে সেটা হয়েছে ৪৪০৪। আমাদের মোটর সাইকেল কলকাতা সহরে আগে ছিল ২২৩০, আর ১৯৬৫ সালে সেটা দাঁড়িয়েছে ১২৫৪৭, অর্থাৎ ৬ গুণের বেশী। বাস ছিল ৯০০, আমরা মনে করতাম যে আমাদের ষ্টেট বাস আছে প্রায় ৯০০ এবং তার মধ্যে রাস্তায় চলে ৭০০টি, আমরা মনে করতাম যে বোধহয় পাবলিক বাস উঠিয়েই দিয়েছি, বাসের সংখ্যা বোধহয় কমে গিয়েছে, কিন্তু তা নয়। আমাদের বাস ছিল ১৯৪৭ সালে ৯০০, এখন হয়েছে ২০৪৩টি। হ্যাকনি ক্যারেজ অবশ্য কমে গিয়েছে, এটা আমাদের প্রগতির চিহ্ন; আগে ছিল ৯২১টি, এখন আছে মাত্র ৩২৯টি। আমাদের রিক্সা প্রায় সমানই আছে, প্রায় ৬ হাজারের কাছাকাছি। অন্যান্য গাড়ী, গরুর গাড়ীও কলকাতা সহরে চলে, তার সংখ্যা কমেছে ১৯৯১টি ছিল ১৯৪৭ সালে, এখন সেটা কমে হয়েছে ৬৫৫। কিন্তু হাতে ঠেলা গাড়ী আমি দেখছি যে আমাদের মোটেই কমেনি, আগে ওটা ছিল ১০ হাজার, এখন সেটা হয়েছে ১৭ হাজার। ট্রামের সংখ্যা ছিল ৪০০র কাছাকাছি, এখনও প্রায় তাই আছে। অর্থাৎ আগে সব মিলিয়ে যানের সংখ্যা ৫৭ হাজার ছিল, আজকে সেটা হয়েছে ১ লক্ষ ২৮ হাজার।

[ 1-20—1-30 p.m. ]

কলকাতা সহরের রাস্তা আমরা বেশী প্রশস্ত করতে পারিনি, লোক সংখ্যাও বেড়েছে, কলকাতায় যাঁরা বাস করেন তাঁদের অসুবিধা হয় চলাফেরা করতে কিন্তু কলকাতায় সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত বাইরে থেকে প্রায় ১০ লক্ষ লোক আসে, কলকাতা সহরের লোক সংখ্যা দিনের বেলায় ১০ লক্ষর উপর বেড়ে যায়। এখানকার শান্তি ও শৃঙ্খলা রক্ষা করবার কাজ কত দুরূহ, কত কঠিন, আমরা রাস্তায় যখন চলি তখন ভাবি, আর এখানে এসে আজকে আলোচনা করছি, ভাবছি কি করে এর সমাধান হতে পারে, কলকাতা সহরের উন্নয়ন কি করে হতে পারে। আমি গতবারেও বলেছিলাম যে কলকাতা সহরে কত রকমের কত জায়গা থেকে যে গুণ্ডা আসে তার ইয়ত্তা নেই। রকমারী গুণ্ডা আছে, পিকপকেট আছে, বার্গলারি, রাহাজানি আছে। এই যে ভারতবর্ষের প্রত্যেক প্রদেশ থেকে সমস্ত রকম গুণ্ডা আসছে তাদের খোঁজ নেওয়া, তাদের খবর রাখা, তাদের পিছন পিছন চলা, তারা যে সমস্ত অপরাধ করে সেগুলিকে ধরা, এগুলি সোজা কথা নয়। কিন্তু সব চেয়ে আনন্দের কথা এই যে আমাদের পশ্চিম বাংলায় শুধু কলকাতায় কমেছে তা নয়, আমাদের পশ্চিম বাংলায় বড় বড় অপরাধের সংখ্যা মোটামুটিভাবে কমে যাচ্ছে। ডাকাতি বলুন, রাহাজানি বলুন, বার্গলারি বলুন, সমস্তই ধীরে ধীরে কমে যাচ্ছে। আমি কলকাতাকে আলাদা করে বলছিনা, সমস্ত পশ্চিম বাংলার মোটামুটি হিসাব দিচ্ছি। ১৯৬২ সালে ৭০৮টি ডাকাতি হয়েছিল পশ্চিম বাংলায় কলকাতা ও জেলায় জেলায়: ১৯৬৪ সালে হয়েছিল ৬০০, আর ১৯৬৫ সালে হয়েছে ৫৪৬। পুলিশ যদি না থাকতো তাহলে ঐ যে ৭০৮টি ডাকাতি হয়েছিল ১৯৬২ সালে ওটা নিশ্চয়ই আরো ১০।২০ গুণ বাড়তো এবং আমাদের জীবন দুর্বিসহ হতো। বার্গলারি আমাদের এখানে ১৯৬২ সালে ৬০৯টি হয়েছিল, ১৯৬৫ সালে ৪৫৮টি এবং তার আগের বছর ৪৯০টি, অর্থাৎ কমে গিয়েছে। রবারি হয়েছিল ১৯৬২ সালে ১০৮২২, ১৯৬৩ সালে বেড়ে হয়েছিল ১১৫৪৭, ১৯৬৪ সালে আবার কিছু কমে হয়েছিল ১০৭৫৮, এবং ১৯৬৫ সালে ৯৯০৩। চুরি হয়েছিল ১৯৬২ সালে ২৭৭১১, ১৯৬৫ সালে ২৪৭০৮। আমাদের অপরাধের সংখ্যা খুব যে কমেছে তা নয়। লোক সংখ্যা বাড়ছে, বেকার সমস্যা আমাদের এখানে কমেনি। আমাদের এখানে লোক সংখ্যা যেভাবে বাড়ছে অন্য প্রদেশে সেই হারে বাড়ছে না এটা আমরা সকলেই জানি। আমাদের এখানে কি কলকাতায়, কি কলকাতার বাইরে, জেলায় জেলায় আমাদের পুলিসের উপর অনেক দায়িত্ব আছে। আমি অনেক সময়

বলি যে আমাদের পুলিশকে আজকাল জুতো শেলাই থেকে চণ্ডী পাঠ করতে হয়। সত্যই পুলিশকে লোককে শিক্ষা দিতে হয়, লোককে বুঝাতে হয়। পুলিশের কাছে বহু লোক আসে, কারও ছেলে দুষ্ট হয়েছে তাকে বরষ্টালে দিতে হবে, কেউ অপরাধপ্রবন হচ্ছে—কোথায় তাকে পাঠাবে—এইভাবে বহু লোক আজকাল পুলিশের কাছে আসে। পুলিশ কমিশনারের কাছে যাচ্ছে, এস.পি.-র কাছে যাচ্ছে, ইন্সপেক্টারের কাছে যাচ্ছে যে আমার ছেলে এই রকম দুষ্ট হয়েছে, রকবাজী করছে, গুণ্ডামী করছে, একে কি করে ঠিক করা যায়। সম্প্রতি আমি শুনলাম একটি ছেলে যে এবারে গুলিতে প্রাণ হারিয়েছে কলকাতা সহরে হাঙ্গামার সময়। তার বাবা আমাদের পুলিসের কাছে গিয়ে বলে ছিলেন "আমার ছেলেটা বড্ড দুষ্টামি করছে, গুণ্ডা হয়ে যাচ্ছে, একে শোধরাতে হবে। আপনারা কিছু ব্যবস্থা করতে পারেন কি?" হয়তো আর কিছু দিন থাকলে এই গোলমালের মধ্যে সে আসতো না, অন্যায় কাজ করতো না, তার প্রাণও যেতো না। কিন্তু এর মধ্যে হাঙ্গামা হয়ে গেল, পুলিশ মেলায় হোক, পূজায় হোক, আমাদের সাহায্য করছে, আর কলকাতায় কি রকম পূজা হয় তা আপনি মাননীয় অধ্যক্ষ মহাশয় জানেন। এক এক পাড়াতে একটি হলে ভাল হোত—আমি একবার চেষ্টা করেছিলাম যে এমন করলে হয় না যে কলকাতা সহরে আমরা ২০টি সার্বজনীন পূজা করবো এবং আমরা সবাই তাতে যোগ দেবো—তা তো হবে না, দুর্গাপূজা এক একটা পাড়ায় তিন চারটি পাঁচটি সাতটি আটটি পর্যন্ত হয়। তার পর দুর্গাপূজার সময় যখন চাঁদা আদায় করে তখনও অনেক সময় পুলিশের সাহায্য নিতে হয়। ভয় দেখিয়ে চাঁদা আদায় করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এমন ঘটনা ঘটেছে, দুর্গাপূজায় চাঁদা আদায় করবার জন্য লোককে শাসিয়েছে, সেক্ষেত্রে পুলিশের সাহায্য নিতে হয়েছে। তারপরে ভীড় হচ্ছে লোক নিয়ন্ত্রণ করতে হবে, এতো লোকের ঠিকভাবে দেখবার ব্যবস্থা করতে হবে, সন্ধ্যা হয়ে গেছে বাড়ী ফিরে যেতে হবে তার ব্যবস্থা করতে হবে—সবই এই পুলিশকে করতে হয়। মেলাতে গিয়েও পুলিশকে সাহায্য ও সেবা করতে হয়। আমাদের এখানে বন্যা যদি হয় তাহলে পুলিশের ডাক পড়ে তাদের সেবা করতে হয়, আমাদের যদি কোন রকমভাবে ঝড় ঝঞ্ঝা-বার্তা হয় সেখানে পুলিশকে সাহায্য করতে হয়। সেবার আমি গিয়েছিলাম কুচবিহারের তুফানগঞ্জে; সেখানে তুফান হয়েছিল, ঝড় হয়েছিল—অনেক ক্ষতি হয়েছিল। সেখানে যেমন আমাদের জেলা ম্যাজিষ্ট্রেট, বি. ডি. ও. এস. ডি. ও-রা কাজ করেছেন তেমন পুলিশও কাজ করেছে সকলের সঙ্গে মিলে এবং লোকপ্রিয়তা অর্জন করেছে সেবার দ্বারা। আবার পুলিশকে অন্য কাজও করতে হয়। আমাদের যে খাদ্য নিয়ন্ত্রণ হয়েছে—কলকাতার পুলিশ এবং জেলায় জেলায় যে পুলিশ আছে তাদের তা করতে হচ্ছে। খাদ্য নিয়ন্ত্রণ সরকার করেছেন যাতে গরীবের সুবিধা হয়, যাতে অভাব অনটনের মধ্যে এসকেয়ারসিটির মধ্যে একটা লোকও না খেয়ে মরে তার জন্য সরকার এই খাদ্যনীতি গ্রহণ করেছেন। এখানেও পুলিশদের দরকার। আজকে উদ্বৃত্ত জেলা যেগুলি সেখানে আমরা চাচ্ছি যাতে একটা লোকও খাবারের কষ্ট না পায়। অবশ্য কিছু কম খেতে হবে—কারণ খাদ্য নেই দেশে। কিন্তু উদ্বৃত্ত জেলার শস্য সব যেন ঘাটতি জেলায় চলে না যায়, কি কলকাতা সহরে চলে না আসে—কি যেখানে ক্রয়শক্তি লোকের বেশী সেখানে টেনে নিয়ে না যায়। সেইজন্য আমরা উদ্বৃত্ত জেলাকে কর্ডন করেছি এবং পুলিশ এই কর্ডন দেখছে যাতে বেআইনীভাবে অবৈধভাবে কেউ ধান বা চাল বাইরে নিয়ে যেতে না পারে।

[1-30—1-40 p.m.]

আমরা বলেছি যে যতটুকু আমরা নেবো, হিসাব করে নেবো, বুঝে নেবো, অঙ্ক কষে নেবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে আমাদের পশ্চিমবাংলায়, ভারতবর্ষে, খাদ্যে যে সমস্ত জেলা বা অঞ্চল বা প্রদেশ বা রাজ্য উদ্বৃত্ত তারা শিল্পের দিক থেকে

অনগ্রসর—যেমন, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর, পুরুলিয়া জেলা এগুলি উদ্বৃত্ত জেলা—কিন্তু এখানে কোন শিল্প নেই—বৃহৎ শিল্প তো নেই—মিডিয়াম ইণ্ডাষ্ট্রীও নেই, কুটিরশিল্প কিছু কিছু থাকতে পারে অর্থাৎ এদের ক্রয়শক্তি খুবই কম। সেখানে যদি একটু বেশী দাম বাড়ে তাহলে ভয়ঙ্কর অবস্থার উপস্থিত হবে। যাদের জমি নেই, ভূমিহীন, যারা আর্টিজেন, যারা শিল্পী তাদের ক্রয়শক্তির বাইরে চলে যাবে যদি সেখানে দাম বাড়ে। কাজেই সরকারকে দেখতে হবে এবং পুলিশকে দেখতে হবে খাদ্য বিভাগের কর্মচারীরাও দেখছেন যে কেউ যেন কর্ডন ভেঙ্গে ধান চাল না যায়। আজকে উদ্বৃত্ত জেলা থেকে আমরা যতটুকু পাবো হিসাব করে উদ্বৃত্ত জেলায় গরীব লোকের খাদ্য রেখে ঘাটতি অঞ্চল বা ঘাটতি জেলাতে আমরা সরকার থেকে বিতরণের ব্যবস্থা করেছি এবং সেইজন্য পুলিশের দরকার। আমাদের যে সমস্ত অঞ্চলে সংবিধিবদ্ধ রেশনিং আছে সেখানে আমার বাড়ীতে ৬ জন লোক, আমাকে দেখাতে হবে ছয় জনই আমার বাড়ীতে লোক আছে—চারটি প্রাপ্তবয়স্ক—আর দুটি অপ্রাপ্তবয়স্ক। রেশনিংয়ের ব্যাপারে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আট বছর একমাস বয়স হলেই সে প্রাপ্তবয়স্ক বা বয়স্কা হয়ে গেল—সে রেশন বেশী পাবে। আর আট বছর পর্যন্ত যারা তাদের অপ্রাপ্তবয়স্ক বা শিশু বলে গণ্য করা হবে। গত বছর ১৯৬৫ সালে আমরা পুলিশ লাগিয়েছিলাম দেখতে যে ভূয়া কার্ড কত আছে, মানুষ নেই—কিন্তু কার্ড আছে-সেটা পুলিশ দেখেছেন সাহায্য করেছেন, হোম গার্ডসও দেখেছেন, খাদ্য বিভাগের কর্মচারীরাও দেখেছেন। অনেকে চটে যেতে পারেন, রাগ করতে পারেন—পুলিশকে দিয়ে এই সমস্ত কাজ করানো হচ্ছে বলে। কিন্তু পুলিশ এই কাজ খুব সুষ্ঠু-ভাবে করেছে। কলকাতায় যেমন হচ্ছে তেমন আমরা মফঃস্বলেও দেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের ৭২ লক্ষ লোক বিধিবদ্ধ রেশন পেত—সেখানে আজ ৭৪ লক্ষ লোক পাচ্ছে। কেননা—দুর্গাপুর, আসানসোল এইসব এলাকায় আমরা বিধিবদ্ধ রেশনিংয়ের ব্যবস্থা করেছি। সেইরকম ২৪-পরগণা জেলার হালতু, দমদম ইত্যাদিকে আমরা বিধিবদ্ধ রেশনিংয়ের অন্তর্গত করেছি এবং এই কাজে আমাদের পুলিশ সাহায্য করেছেন। আমাদের এই পশ্চিমবাংলায় এ বছর আমরা যে খাদ্যনীতি গ্রহণ করেছিলাম পুলিশের সাহায্যে, খাদ্য বিভাগের লোকের সাহায্যে এবং সমগ্র দেশবাসীর সাহায্যে এই খারাপ বৎসরে শুধু বাংলার পক্ষে নয়, সারা ভারতবর্ষে আমরা ভেবেছিলাম এবং এখনও আমরা বিশ্বাস করি যে আমরা পারবো, আমরা এই রেশনিং ভালভাবে করবো, প্রকিওরমেন্ট ভালভাবে করবো, কর্ডনিং ভালভাবে রক্ষা করবো এবং অবৈধভাবে আমরা চাল ধান বিক্রি করতে দেবোনা এবং এই কাজ পুলিশ যা কিছু করেছে সেটা প্রশংসনীয়। আমাদের এখানে এনফোর্সমেন্টের কাজও খুব ভালভাবে চলছে আমি এ দিয়ে সময় নষ্ট করতে চাই না, তবে জেলায় জেলায় এবং কলকাতার এনফোর্সমেন্টের কাজ খুব ভালভাবেই চলছে। কত আইন, কত বিধিনিষেধ আছে, যেখানে আমাদের বহু সামগ্রী পর্যাপ্ত নয়, সেইসব রক্ষা করতে গেলে পুলিশকে ডাকতে হয়। আমাদের পশ্চিমবাংলায় সরষের তেলের অভাব। সরষের তেলের ব্যাপারে অনেকে অন্যায়ভাবে বেশী লাভ করেছেন—আমরা সেটা নিরোধ করবার চেষ্টা করেছি এবং এতে পুলিশ আমাদের বিশেষভাবে সাহায্য করেছেন এবং লোকেরাও বুঝেছেন যে পুলিশ যদি সাহায্য না করতো তাহলে আজ তেলের সমস্যার সমাধান হোত না। আজ এই যে তেলের সমস্যার সমাধান হয়েছে সেখানে আমরা দেশবাসীর সহযোগিতা পেয়েছি, পুলিশও এর জন্য অনেক খেটেছেন, পরিশ্রম করেছেন। তারপরে আমাদের যে সমস্ত ভেজাল জিনিষ তৈরী হয় তার ব্যাপারে আমরা যদিও পুরোপুরি সার্থকতা লাভ করতে পারি নাই তবুও সেই কাজে পুলিশ আমাদের সাহায্য করেছেন। সেইজন্য আমাদের এনফোর্সমেন্ট ব্রাঞ্চ যা কাজ করেছেন সেটা খুবই প্রশংসার যোগ্য। আমাদের যে কোন ত্রুটি নেই, বিচ্যুতি নেই, বা সমস্ত পুলিশ কর্মচারী যে ভাল তা আমি বলছি না। আমরা যদি খবর পাই যে কোথায়ও পুলিশ অন্যায় করেছেন, তাহলে সেই ব্যাপারে আমরা বিহিত ব্যবস্থা অবলম্বন করি।

এখন আপনার কাছে পরিসংখ্যান দেবো না ; আমাদের পুলিশ কর্মচারী যারা অন্যায় করেছে এবং যে অন্যায় প্রমাণ হয়েছে তার প্রতিবিধান আমরা করেছি, আমরা তাতে কার্পণ্য করি না। শুধু পুলিস কেন, যে বিভাগের লোক অন্যায় করুক না কেন অন্যায় হলে শাস্তির ব্যবস্থা করতে হবে। আজকে আমি এটুকুন বলতে চাই যে আমার ব্যয় বরাদ্দ উপস্থিত করতে গিয়ে একথা বলবো আমাদের পশ্চিমবঙ্গের সমস্যা অত্যন্ত জটিল। এই সমস্ত জটিল সমস্যা আমাদের শান্তিশৃঙ্খলা রক্ষার পক্ষে প্রতিকূল। অন্য প্রদেশে অন্য সমস্যা আছে এবং তারজন্য আমাদের আরো বেশী পুলিসের সংখ্যা বাড়াতে হবে এবং ব্যয় বরাদ্দ আরও বাড়াতে হবে। তবে তার মানে এই নয় যে, আমরা অন্য জিনিষে ব্যয় করবো না—নিশ্চয়ই করবো। আমি একটু আগে বলেছি, চিকিৎসা স্বাস্থ্য, শিক্ষা, পথঘাট, কৃষিজাত ইত্যাদিতে আমরা আগের তুলনায় যে পরিমাণ ব্যয় বেশী করেছি পুলিসের খাতে ততটা করিনি। আজকে নানারকমভাবে লোকে পুলিসের বদনাম করবার চেষ্টা করছে। এই যে সেদিন হরতালের জন্য হাঙ্গামা হল তারজন্য আমার কাছে ৫।৬ শত টেলিফোন এসেছে আমাদের এখানে দুষ্কৃতকারীরা ঢিল ছুঁড়ছে, ১০ মিনিট আগে আগুন জ্বালিয়েছে এক্ষুণি পুলিস পাঠান। আমি বলেছি আপনাদের প্রত্যেকের কাছে কি করে পুলিশ পাঠাব? আপনাদের সম্পত্তি যদি কেউ নষ্ট করে বা কেউ যদি অন্যায়ভাবে আক্রমণ করে, আপনারা চেষ্টা করুন আত্মরক্ষা করবার জন্য। আত্মরক্ষা করবার অধিকার সবার আছে এবং আপনারা যদি সকলে পুলিস চান তাহলে এত পুলিস কোথা থেকে পাবো? তাদের কথা যদি শুনতে হয় তাহলে কলকাতায় পুলিসের সংখ্যা ১৮ হাজারে হবে না ১ লক্ষ ৮০ হাজার করতে হবে। কাজেই যদি এরূপভাবে দুষ্কৃতকারীরা অন্যায় করবার চেষ্টা করে তাহলে আমাদের দেশের লোকের অধিকার আছে নিজেদের আত্মরক্ষা করবার জন্য নিজেদের সম্পত্তি রক্ষা করবার। আজকে সকালে আমার কাছে এক ভদ্রলোক ও ভদ্রমহিলা এসেছিলেন। ভদ্রলোক এসে বললেন যে ১৪ তারিখে তার বাড়ীর সামনে একটা মিল্কডিপো যেখানে কলেজের মেয়েদের আমরা নিয়োগ করেছি—তাদের সামান্য কিছু বেতন দিই—ঐ ২ ঘন্টার মত যার কাজ, এই সেবার কাজ মেয়েদের দ্বারা করার জন্য আমরা কিয়োস্ক করে দিয়েছি; সেখানে তারা বসে থাকবে এবং লোকে এসে দুগ্ধ নিয়ে যাবে। এই কিয়োস্ক অনেক পুড়িয়েছে কলকাতা শহরে এরূপ একটা কিয়োস্ক সেবা করার দিন ১৮ তারিখে at the crossing of Southern Avenue and Lake Place কতগুলি ছোট বাচ্ছা এসে এতে আগুন লাগিয়ে দিল। তাদের বয়স হচ্ছে ১৪, ১৫, ১৬, ১৭, আমি জিজ্ঞাসা করলাম পাড়ার লোক কি করলো? না যে যার দরজা বন্ধ করে দিল। কত ছোট বাচ্ছা এসেছিল? না ২০।২৫ জন। তুমি কি পুলিশকে ডেকেছিলে? তিনি বললেন না পেট্রোল দিয়ে পুড়িয়েছিল আগুন যখন জ্বলছিলো, ভদ্রমহিলা বললেন, আমার স্বামী telephone করলেন ফায়ার বিগ্রেডকে যে আগুন নেবাতে হবে। ভদ্রমহিলা খুব সাহসী আমি তার নাম করবো না। তিনি তাঁর চাকরকে নিয়ে গিয়ে জল দিয়ে আগুন নিবোতে আরম্ভ করলেন। এ কিয়োস্ক থেকে শিশু দুধ পায়, মেয়েরা কাজ করে। আমার কাছে পুলিশ চেয়েছিল আমি পুলিশ যদি পাঠিয়ে দিতাম পুলিশ গিয়ে যদি টিয়ার গ্যাস ছুঁড়তো তাহলে তারজন্য উল্টো কাজ হত। লাঠি দিয়ে আবার পুলিশকে তাড়া করতো।

[ 1-40—1-50 p.m. ]

পুলিশ যদি গুলি করতো তাহলে পুলিশ শিশু হত্যার দায়ে অপরাধী হল। আজকে একটা সংবাদ পেলাম ১৫ তারিখে হরতাল নয় (দিনের বেলা ১টার সময়) আমাদের বেলেঘাটায় যে সেন্টাল অফিস আছে তার সামনে একটা বাস ভর্তি লোক আসছিল। কতকগুলি বাচ্ছা এসে—সংখ্যা বেশী নয় ২৫।৩০ জন তারা বাসে যারা ছিল তাদের ভয় দেখালো তোমরা নেমে পড়। তাদের কাছে এসিডবাল্ব কিছু কেরোসিন এবং হাতবোমা ছিল। তারা ভেতরে ঢুকে প্রত্যেকটা Passenger-কে ভয় দেখালো—এই বাস

সরকারী বাস। এই বাসের মালিক শৈল মুখার্জি বা আমি নয় এই বাসের মালিক বাংলাদেশের লোক যারা ট্যাক্স দেয় তাদের ট্যাক্স দেওয়া পয়সা দিয়ে কেনা বাস। ঐ বাসেই তারা আগুন জ্বালিয়ে দিল এবং যাবার সময় পটকা ফেলে গেল। সেলট্যাক্সের কর্মচারীরা এবং আরো অন্যান্য লোক সব দেখেছে। সেখানে যদি আমরা পুলিশ পাঠাতাম তাহলে কি হত? কলকাতা সহরে ৭২৮টা বাস আছে সেই বাসে ১৫ বৎসরের ছেলে যদি আগুন লাগায়—যদি নয় দিচ্ছে এবং সেখানে যদি পুলিস গুলী করতো তা হলে পুলিস ন্যায্য কাজই করতো। আজকে যারা মরে যাচ্ছে তাদের বলা হয় শহীদ হয়ে যাচ্ছে। সরকারী বাস কেনা হয়েছে শৈল মুখার্জির বাবার বাস নয়—গরীবের টাকায় ট্যাক্স দিয়ে কেনা যে বাস তা পুড়িয়ে দিচ্ছে, কালকে আমার কাছে কয়েকজন বন্ধু সদস্য তাদের মধ্যে আমাদের আসানসোলের সদস্যও আছেন—গোপিকারঞ্জনবাবু এখানে উপস্থিত আছেন কিনা জানিনা তাঁর ওখানের ঘটনা সম্বন্ধে আমার কাছে যা বললেন তাতে আমি ক্রোধ সংবরণ করতে পারিনি। তিনি আসানসোলে থাকেন, তিনি আসানসোলের M.L.A. নন। আসানসোলের M. L. A. Communist সদস্য। গোপিকারঞ্জনবাবু আসানসোল থেকে নির্বাচিত নন, তার পাশের একটা constituency থেকে নির্বাচিত। তাঁর বাড়ীটি দোতলা, তাঁর উপরের তলায় থাকেন গোপিকাবাবু এবং নীচের তলা ভাড়া দেওয়া আছে, কয়েকজন লোক—খুব বেশী নয় তাদের হাতে অস্ত্রশস্ত্র, বোমা, পেট্রোলের টিন এবং আরও কিছু অস্ত্রশস্ত্র ছিল কিনা জানি না, তারা নীচের ভাড়াটেকে এসে জিজ্ঞাসা করলো গোপিকারঞ্জনবাবু কোথায় শীঘ্র বলুন। ভাড়াটেরা বললেন, তিনি M. L. A. নিশ্চয়ই কলকাতায় আছেন কিংবা হয়ত অন্য কোথাও আছেন তা আমরা জানি না। তখন তারা বাড়ী ছেড়ে চলে যায়। গোপিকারঞ্জনবাবু M. B. পাস একজন ভাল ছাত্র তিনি first হয়ে ছিলেন, ভাল ডাক্তার। এই দুষ্কৃতকারীরা ইনক্লাব জিন্দাবাদ বলেছিল, কম্যুনিষ্ট পার্টি জিন্দাবাদ বলেছিল এবং পরে তারা গোপিকাবাবুর dispensary-তে আগুন লাগিয়েছে, ঔষধপত্র নিয়ে গেছে, ষ্টেথোসকোপ নিয়ে গেছে, ব্লাড প্রেসারের যন্ত্র নিয়ে গেছে এবং অন্যান্য আরও যন্ত্রপাতি নিয়ে গেছে। আনন্দবাবু মোটামুটি একটা হিসাব করছিলেন তাঁর ক্ষতির পরিমাণ কত দেখা গেল মোটামুটি ১৮ হাজার টাকার মত ক্ষতি হয়েছে। তিনি Telephone করে পুলিশকে পান নি কেননা আসানসোলে তখন ২৩।২৪ জায়গায় হাঙ্গামা চলছিল।

আমাদের পুলিশ ব্যস্ত, যেখানে আসানসোলে আমাদের টেলিফোন এক্সচেঞ্জ আছে, মাইক্রোওয়েভ আছে, যেখানে থেকে সমগ্র ইষ্টার্ন যোনে কথাবার্তা হয় সেটা যদি নষ্ট করতে পারত দুর্বৃত্তরা তাহলে পাঁচ কোটী টাকা ক্ষতি হত। আমাদের পুলিশ সেই পাঁচ কোটী টাকার ক্ষতি বাঁচাবার জন্য ব্যস্ত ছিল সেজন্য গোপিকাবাবু টেলিফোন করা সত্ত্বেও পুলিশের সাহায্য পাননি। যদি তিনি পুলিশের সাহায্য পেতেন, যদি পুলিশ গিয়ে দেখত যে কতিপয় লোক পেট্রোল দিয়ে সেখানে আগুন জ্বালাচ্ছে, তাঁর ডিস্‌পেনসারীর ঔষধপত্র ফেলে দিচ্ছে, যন্ত্রপাতি ফেলে দিচ্ছে, তাহলে যদি পুলিশ গুলি করত তাহলে কি অন্যায় করত? যদি তাতে দুই একটি লোক মারা যেত তাহলে কি অন্যায় হত? কিন্তু আমাদের পুলিশ অপ্রিয় হত। ন্যায় অন্যায় লোকে বুঝে না, কেউ সেটা দেখেনা, পুলিশ তাই অপ্রিয় হত। গোপিকাবাবুর পাশে ডঃ শর্মা তিনিও কংগ্রেসী, তাঁর ডিসপেনসারিতেও আগুন জ্বালিয়েছে, পুড়িয়েছে, তাঁরও ঔষধপত্র তছনছ করেছে। আসানসোলের লোকদের সাহায্য করবার জন্য সেখানকার লোকেরা তাঁকে বলেছিল, যদি পারেন একটা এক্সরে মেশিন কিনুন। এই মেশিন দ্বারা বহুলোকের উপকার হত। সেই মেশিনের যন্ত্রপাতি ভেঙ্গে ফেলেছে, রাস্তায় সেটা পুড়িয়েছে। পুলিশ যদি গুলি করত তাহলে কি অন্যায় করত? কিন্তু পুলিশ সেখানে যেতে পারেনি, কিন্তু গেলে পুলিশ অপ্রিয় হত। আজকে সেজন্য আমি যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছি সেটা খুব বেশী নয়, আমি আশা করি, বিতণ্ডা না করে এটা গৃহীত হবে, এবং আমরা চেষ্টা করবো ভবিষ্যতে আমাদের পুলিশ বাহিনী যাতে আরও শক্তিশালী করতে পারি। আমাদের পুলিশের আরও গাড়ী দরকার, অয়ারলেস সেট আরও বেশী দরকার, আমাদের এমন

করতে হবে আমাদের দেশে যে সমস্ত অসামাজিক লোক আছে যে সমস্ত দুর্বৃত্ত আছে, যে সমস্ত লোক গণতন্ত্রকে হত্যা করতে চাইছে, তাদের দমন করবার জন্য এবং শান্তি-শৃঙ্খলা রক্ষা করার জন্য আমাদের পুলিশকে আরও বেশী করে যন্ত্রপাতি দিতে হবে, আরও বেশী করে গাড়ী দিতে হবে যাতে তারা শৃঙ্খলা রক্ষা করতে পারে, শান্তি রক্ষা করতে পারে এবং দেশের গণতন্ত্রকে রক্ষা করতে পারে।

**Mr. Speaker:** Now, I would request honourable members to move their cut motions, if any.

(Pause)

No cut motions have been moved. Shri Asoke Krishna Dutta.

**শ্রীঅশোক কৃষ্ণ দত্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতি বছরের মত এবারেও পুলিশ খাতে ব্যয় বরাদ্দের দাবী সমর্থন করতে উঠে প্রথমে আমার দুটি বিষয়ের কথাই মনে হচ্ছে। প্রতি বছর আমরা যখন পুলিশ খাতে ব্যয় বরাদ্দ-এর দাবী সমর্থন করতে উঠি আমাদের কংগ্রেস পক্ষ থেকে এই সভায় বিরোধী দলের সদস্যদের বক্তৃতা শুনে আমাদের বক্তৃতা করতে হয় তখন পুলিশ সম্বন্ধে বিভিন্ন বিষয়ে সমালোচনা করে আসর গরম করা থাকে এবং তার জবাব আমাদের দিতে হয় এবং সেটাই আমাদের অনেক সময় প্রধান লক্ষ্য হয়ে দাঁড়ায়, কারণ এই সমস্ত সমালোচনার মধ্যে যুক্তির চেয়ে মিথ্যা অভিযোগই অতিরঞ্জিত করা বেশী থাকে। এ বছর সেটা নাই। এই বছর অত্যন্ত শান্ত পরিবেশের মধ্যে এই প্রথমবার পুলিশ বাজেট আলোচনা করা হচ্ছে। কাজেই এই আলোচনা সভার মধ্যে যেমন আলোচনার এ্যাটমসফিয়ার এর অভাব রয়েছে তেমনি আর একটি জিনিষ এই বছর পুলিশ বাজেটে আলোচনা করছি, গত ৩।৪ সপ্তাহে আমাদের দেশে যে ভয়ানক ঘটনা ঘটে গিয়েছে, তারপরে সভার বাইরে বিভিন্ন ধরনের লোক যে শুধু যে বিরুদ্ধ মনোভাব পোষণ করে তা নয়, বিভিন্ন ধরনের লোক পুলিশের সমালোচনাও করে। এই সমস্ত সমালোচনার কথা দিনের পর দিন আমরা শুনছি, অনেক ক্ষেত্রে হয়ত আমাদের কংগ্রেস পক্ষের লোকেরাও এমন এমন জিনিস দেখছি, সরকারী সমর্থক লোকেরাও দেখছি, এবং যে সমস্ত কর্মীর সঙ্গে আমাদের যোগাযোগ রয়েছে যারা আমাদের সহকর্মী সেই সমস্ত কথা শুনে আমাদের মনে রেখাপাত করছে। অথচ এই সভায় আলোচনা সমালোচনার এ্যাটমস্ফিয়ার নেই যেমন তেমনি বাইরেও অন্যবারের তুলনায় পুলিশের সমালোচনা বেশী করা হচ্ছে। এই দুটি জিনিষ মনে রেখে আমি আমার বক্তব্য রাখতে চাই।

[ 1-50—2-00 p.m. ]

আমি প্রথমে অভিনন্দন জানাই মুখ্যমন্ত্রীকে কারণ তিনি আমাদের কল্যাণমূলক রাষ্ট্রের নীতি অনুযায়ী পুলিশ খাতে খরচের যে পারসেন্টেজ সেটা সমাজ উন্নয়নমূলক কাজে যে খরচ হচ্ছে তার চেয়ে কম ধরেছেন। গত বছরের ১৩ কোটির জায়গায় ১৫ কোটি করেছেন বটে, অঙ্ক বেড়েছে বটে, কিন্তু তুলনামূলকভাবে যদি দেখি তাহলে দেখব শিক্ষা খাতে বা স্বাস্থ্য খাতে আমাদের যে পরিমাণ বেড়েছে পুলিশ খাতে পারসেনটেজ তার চেয়ে কম বেড়েছে। এটা অবশ্য সত্যি কথা যে, পুলিশকে আমাদের শক্তিশালী করতে হবে, পুলিশের হাত মজবুত করতে হবে, তাদের শক্তি বাড়িয়ে দিতে হবে। আইন শৃঙ্খলা রক্ষা করা যেমন প্রত্যেক গণতান্ত্রিক সরকারের বিশেষ দায়িত্ব সেই সঙ্গে সঙ্গে কল্যাণ রাষ্ট্রে পুলিশ খাতে খরচের পারসেনটেজ যাতে কম হয় এবং সমাজ উন্নয়নমূলক খাতে খরচের পারসেনটেজ যাতে বেশী হয় সেটা দেখা কর্তব্য। সেটা করেছেন বলে আমি মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাই। এই ব্যয় বরাদ্দ পেশ করবার সময় মুখ্যমন্ত্রী বলেছেন বাংলা-

দেশের পুলিশকে কত বিভিন্ন সমস্যার সম্মুখীন হতে হয়, ভারতবর্ষের অন্যান্য ১৫টি প্রদেশ অপেক্ষা বাংলাদেশের সমস্যা এবং প্রশ্ন কত বেশী, কোলকাতা শহরে কত রকম প্রশ্ন, কত বিদেশী এখানে রয়েছে, কত বেকার রয়েছে, কোলকাতা শহরে সেই পুরাণ সরু সরু রাস্তা রয়েছে, গাড়ী এবং বাস-এর সংখ্যা বেড়েছে, বিভিন্ন প্রকার যানবাহন এবং ট্রাফিকের সমস্যা বেড়ে চলেছে এবং ভারতবর্ষের বিভিন্ন প্রদেশ থেকে কত দুষ্কৃতিকারী এই কোলকাতায় এসে জমা হচ্ছে। আজকে বিরোধীদল না থাকা সত্বেও মুখ্যমন্ত্রী যেভাবে আমাদের বিশদভাবে ব্যাখ্যা করে বুঝিয়েছেন তারজন্য সত্যিই তিনি ধন্যবাদের দাবী রাখেন। কিন্তু তবুও কতগুলি কথা বলা দরকার। পুলিশ সম্বন্ধে এবং পুলিশের কর্ম দক্ষতা সম্বন্ধে মুখ্যমন্ত্রী যে কথা বলেছেন আমি তাকে সমর্থন করি। বাংলাদেশের পুলিশ-এর সঙ্গে শুধু ভারতবর্ষের অন্যান্য দেশের পুলিশের নয়, পৃথিবীর অন্যান্য দেশের পুলিশের সঙ্গে তুলনামূলকভাবে বিচার করলে দেখা যাবে তাঁরা নিজেদের ভালভাবে পরিচয় দিতে পারবেন সে বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু শুধু তুলনা করলেই কাজ ফুরিয়ে যায় না। মুখ্যমন্ত্রী বলেছেন কিছু কিছু পুলিশ হয়ত খারাপ আছে। স্যার, এঁদের কথাই আমাদের বিচার করা দরকার। আমি মুখ্যমন্ত্রীর একটা কথা থেকে আরম্ভ করছি। তিনি একটা পরিসংখ্যান দিয়ে বলেছেন বিভিন্ন প্রকার ক্রাইমের সংখ্যা বছরের পর বছর কমে যাচ্ছে। তিনি বলেছেন যেখানে ২৭ হাজার চুরির কেস্ হয়েছিল সেখানে ২৪ হাজার চুরির কেস্ হয়েছে। স্যার, আমি এটা নিয়েই ভাবছিলাম। এই পরিসংখ্যান ধরে আমরা যদি বিচার করি তাহলে দেখব এটাও তো হতে পারে যে, এই চুরির সংখ্যা পুলিশের জন্য যে কমে যাচ্ছে তা নয়, এই বড় বিস্তায় ধরা পড়ছে না বলে সংখ্যা কমে ২৭ হাজারের জায়গায় ২৪ হাজার হয়েছে। আমরা অনেক সময় দেখেছি যদি রিপোর্ট আসে এবং তদবির করবার লোক না থাকে তাহলে অনেক সময় থানা রিপোর্ট থাকলেও ঠিকভাবে রিপোর্ট নেয়না। অধিকাংশ অফিসার ভাল একথা আমি মুখ্যমন্ত্রীর কথা শুনে বলছি না। আমি আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে একথা বলছি এবং সেই ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে ২।১টি কেস্ রাখতে চাই। এমন ঘটনাও হয়েছে যেখানে তদবির করবার লোকের অভাব সেখানে থানা কেস্-এর রিপোর্ট নেয়নি। কাজেই আমি মুখ্যমন্ত্রীকে বিচার করতে বলব এই যে ২৭ হাজারের জায়গায় ২৪ হাজার চুরির কেস্ হয়েছে সেটা কি চুরির ফার্ষ্ট ইনফর্মেশন রিপোর্ট যেটা এসেছে সেটা কম করে লেখা হয়েছে বলে, না পুলিশ প্রতিষ্ঠানের মধ্যে ঘুষ খাবার যে বদনাম আছে সেটা আরও বেড়েছে বলে, না রিপোর্ট, কেস্ লেখা কম হয়েছে বলে।

আমি ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে একটা কথা রাখতে চাই। আমার নির্বাচনী এলাকায় বারাসতে থানার কথা বলতে চাই, সেখানে একটা কেস গত বছর হয়েছে। আমি তখন বিদেশে ছিলাম। আমার একটি বিশিষ্ট কর্মীর বোনের বিয়ে হয়েছিল। কিছুদিন পরে একটা অত্যন্ত suspicion ঘটনার মধ্যে মেয়েটি মারা পড়ে। আমি বিদেশ থেকে ফিরে আসার পর, আমি প্রায় তিন মাস পরে ফিরি। ফিরে আসার পর অভিযোগ শুনি যে মেয়েটিকে তার স্বামী, সে অন্তঃসত্বা অবস্থায় ছিল, তাকে সেই সময় লাথি মেরে মেরে ফেলা হয়। এই ব্যাপারটা নিয়ে পুলিশের কাছে যাওয়া হয়। শুধু যে থানার পুলিশ তাই নয়, সর্ব পর্যন্ত, প্রত্যেক জায়গাতে এমনভাবে case-টাকে neglect করে যে সমস্ত case-টা চাপা পড়ে যায়। এই case-টা আমি এস, পি-র নজরে আনি, এবং পরে যিনি সেখানে এস, পি হয়ে এসেছিলেন, তিনি তদন্ত করে দেখেন যে whole জিনিষটা suspicious ভাবে হয়েছে। সেখানে ডিসেরা রিপোর্ট এত দেরীতে এসেছে, এবং থানায় যে যেভাবে রিপোর্ট করা দরকার,—থানায় যে সময় রিপোর্ট করতে এসেছে, তাকে যতদিন বসিয়ে রাখা হয়েছে, যেভাবে জায়গা তদন্ত দেরী করে করা হয়েছে, প্রত্যেকটি জিনিষ থেকে একটা suspicion আসে। কেসটা এখনও তদন্তাধীনে রয়েছে, আমি সেটার আর detail বলতে চাইনা। হয়ত যারা রিপোর্ট করেছেন, তাঁরা ভুল করতে পারেন। কিন্তু যেটা আমি বিচার করে দেখছিলাম এবং যার সম্বন্ধে পরে Superintendent of Police অনুসন্ধান

করতে রাজী হয়েছিলেন, এবং তিনি এতদিন পরে সেই জিনিষটাকে খুঁজে বার করবার চেষ্টা করছেন, তারজন্য আমি তাঁকে আমার অভিনন্দন জানাই। কিন্তু সেখানকার সেই স্থানীয় থানার ছোট ছোট অফিসাররা প্রথমে কেস্‌টাকে যে ভাবে neglect করেছেন, এটা সত্যই অত্যন্ত দুঃখের বিষয়। আমার মনে হয়, এদিকে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি দেওয়া দরকার। এটা একটা test case নয়। সব জায়গায় হয়ত এ রকম হচ্ছে না। বিভিন্ন জায়গা থেকে রিপোর্ট হয়েছে, এবং অনেক জায়গায় হয়ত ভাল ভাবেই কাজ করা হয়েছে। হয়ত অধিকাংশ ক্ষেত্রেই ভালভাবে কাজ করা হয়েছে। কিন্তু এই রকম যদি একটা কেসও থাকে, সেটা অত্যন্ত দুঃখের বিষয়। এইজন্য আমি এটা তাঁর দৃষ্টিতে আনলাম।

তিনি cordon-এর কথা বলছিলেন। এই cordon সম্বন্ধে, আমি উত্তর ২৪-পরগণার একজন এম. এল. এ হিসাবে কয়েকটা কথা তাঁর কাছে রাখতে চাই। তিনি যে খাদ্যনীতি রেখেছেন, সেটা আমরা সত্যিই প্রত্যেকে সর্বান্তঃকরণে সমর্থন করি। তিনি যে কথা বলেছেন যে তার এই খাদ্য-নীতিকে সাফল্যমণ্ডিত করবার জন্য খুব firm এবং strong police action দরকার, এবং পুলিশের যে ভাবে cordon maintain করা দরকার, তা ঠিক ভাবে করতে হবে। নিশ্চয় এগুলির প্রয়োজন আছে। যদি আমাদের ঘাটতি এলাকা ও উদ্বৃত্ত এলাকার মধ্যে ভালভাবে cordon রাখতে না পারি তাহলে সত্যিই তাঁর এই খাদ্যনীতি সাফল্যমণ্ডিত হতে পারবে কিনা সে বিষয় যথেষ্ট সন্দেহ আছে। কিন্তু সঙ্গে সঙ্গে একটা জিনিষ দেখে আমরা অত্যন্ত দুঃখিত যে, সরকারের যে নীতি রয়েছে থানা জুড়ে cordon করা বা sub-division জুড়ে cordon করা বা উদ্বৃত্ত এলাকা থেকে ঘাটতি এলাকার মধ্যে cordon করা—এই ব্যাপারে আমরা নিজেরা প্রত্যক্ষভাবে দেখেছি যে উত্তর ২৪-পরগণার মধ্যে বারাসাত sub-division, এবং বসিরহাট sub-divisionএর মধ্যে এমন সব ঘটনা ঘটেছে যে পুলিশ সরকারের নীতির বাইরে, অনেক সময় থানাও জানতে পারে না, petty অফিসাররা, constable বা নিজেদের খুশীমত cordon এলাকা সৃষ্টি করে দরিদ্র জনসাধারণের উপর অন্যায় ভাবে জুলুম করে, সামান্য সামান্য কিছু ঘুষ নিয়ে ছেড়ে দিচ্ছে। হয়ত এখানে কোন cordon নেই, যদি উপর মহল পর্যন্ত তদ্‌বির করা যায়, তাহলে সঙ্গে সঙ্গে ছেড়ে দিতে বাধ্য। কিন্তু কোন একটা এলাকায়, একটি লোক ১ কেজি, বা ২ কেজি চাল, যেটা allow করা হয়েছে, সেই চালটা নিয়ে যিনি যাচ্ছেন, সেখানে একজন assistant sub-inspector বা constable এসে যদি জুলুম করে, তাহলে সে ফিরে গিয়ে তার অঞ্চল পঞ্চায়েতের নেতার কাছে, বা সেখানকার এম, এল, এর কাছে গিয়ে তদবির করে সরকারকে জানানর চেয়ে হয়ত ৮ আনা, ১ টাকা ঘুষ দেওয়াটা, সাধারণ ভাবে, তার পক্ষে সুবিধাজনক। এটা অত্যন্ত অন্যায়, একে সমর্থন করবার নয়। আজকের দিনে স্বাধীন দেশের নাগরিক হিসাবে যেমন আমাদের অধিকার রয়েছে পুলিশের কাছ থেকে ভাল ব্যবহার পাবার, তেমনি যদি দুষ্কৃতী দেখি, তাহলে আমাদের তার বিরুদ্ধে সংগ্রাম করারও দায়িত্ব রয়েছে। প্রত্যেকটি লোকের কর্তব্য থানায় গিয়ে রিপোর্ট করা। কিন্তু সাধারণ মানুষ, যে এক কেজি, বা দু কেজি চাল নিয়ে যাতায়াত করে, তাদের পক্ষে সব সময় রিপোর্ট করা সম্ভব নয়। এই সমস্ত জিনিষের অনেক সময় সুযোগ পেটি পেটি পুলিশ অফিসাররা নিয়েছেন। এখানে আমি এই কথাই বলতে চাই যে অধিকাংশ জায়গাতে হয়ত ঠিকভাবে কাজ হচ্ছে, কিন্তু, এইরকম উদাহরণ বহু আছে, যেখানে পেটি, পেটি এলাকা জুড়ে সামান্য, সামান্য চাল বা তণ্ডুল জাতীয় দ্রব্য নিয়ে যারা যাতায়াত করেন, তাদের উপর পুলিশের অহেতুক জুলুম হয়েছে। আমি গত সপ্তাহে মাননীয় মন্ত্রী মহাশয়কে যা বলেছিলাম, সেই কথাটা আমি আবার বলতে চাই, যে আজকের দিনে ট্রেনেতে, North Bengal Express, যারা আসেন—আমার এক অন্তরঙ্গ বন্ধু তিনিও সেই ট্রেনে আসছিলেন, তিনি আমাকে বললেন যে, শক্তিগড় ষ্টেশনের পরই, কিছু দূরে এসে ট্রেনটা দাঁড়িয়ে গেলো। মাইল দু-এক আগে signal পাইনি বলে ট্রেনটা দাঁড়িয়ে গেলো।

[2—2-10 p.m.]

এবং দেখা গেল লাইনের দুপাশে বেশ কিছু লোক—প্রায় শতাধিক লোক হবে ছোটবড় পুঁটলি নিয়ে দাঁড়িয়ে রয়েছে, তারা আমার বন্ধুটা ট্রেনের যে কামরায় ছিলেন, সেই কামরায় উঠে পড়লো। তারপর আবার কলকাতার কাছে এসে ডানকুনি ষ্টেশনের কাছে এসে ট্রেনটা থেমে গেল এবং সেই লোক পুটলি নিয়ে নেমে গেল। আমি যখন এই ব্যাপারটা মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে আনি, তখন দেখেছি তিনি আগে থেকেই এ সম্বন্ধে অবগত আছেন। এটা কার কর্তব্য, কার দায়িত্ব? বাংলার পুলিশের সঙ্গে রেলওয়ে পুলিশের কী যোগাযোগ বা দায়িত্ব আছে আমি জানিনা। শক্তিগড় তো বাংলা পুলিশ এলাকার মধ্যে। কাজেই এইসব জায়গায় আরো ভালোভাবে কর্ডনিং-এর ব্যবস্থা করা উচিত বলে আমি মনে করি। যে কথা বলছিলাম রেলওয়ে পুলিশ ও বাংলা পুলিশের কার কতখানি দায়িত্ব একথা বলতে গিয়ে একটা কথা মনে হয়েছে। বহুদিন ধরে দেখছি বাংলাদেশে অন্যান্য প্রদেশে এরকম নাই, বাংলাদেশে দুটো আলাদা পুলিশ Organisation রয়েছে। একটা কলকাতা পুলিশ Organisation, আর একটা বাংলা পুলিশ Organisation এর কারণ কী? সেই কারণ অনুসন্ধান করে দেখেছি যখন কলকাতা প্রেসিডেন্সি টাউন ছিল, তখন থেকে এই জিনিস চলে আসছে। কলকাতায় যে সমস্ত সমস্যা ও প্রশ্ন রয়েছে, কলকাতায় যেরকম দুষ্কৃতিকারী গুণ্ডা রয়েছে, যে এখানে problem রয়েছে, তার সঙ্গে বাংলার সমস্যার অনেকখানি পার্থক্য রয়েছে বলে এটা Organisation করা দরকার। আমি জানি না এখন এর সার্থকতা কিছু আছে কি না! তবে আমি একটা কথা বলতে চাই, মুখ্যমন্ত্রীর সামনে রাখতে চাই তিনি যদি বিচার করে একটু দেখেন আমার বিশ্বাস তিনি নিশ্চয়ই বিচার করছেন যে আগের দিনের কলকাতার সঙ্গে আজকের দিনের কলকাতার যথেষ্ট পার্থক্য আছে। মুখ্যমন্ত্রীমহাশয় বক্তৃতা প্রসঙ্গে বললেন—কলকাতায় ট্রাফিকের প্রশ্ন রয়েছে, বিভিন্ন ধরনের গুণ্ডাদের প্রশ্ন রয়েছে, ভারতের বিভিন্ন প্রদেশের সব কুখ্যাত গুণ্ডারা এখানে রয়েছে ইত্যাদি। কাজেই এই মেট্রোপলিটনের প্রশ্নটা আলাদা এবং সমগ্র বাংলাদেশের প্রশ্ন আলাদা। ক্যালকাটা পুলিশ এলাকার বাইরে ধরুন ব্যারাকপুর সাবডিভিশন, সেটা আজও পশ্চিমবাংলার পুলিশের অধীন। এই ব্যারাকপুর সাবডিভিশনের জনসংখ্যার চাপ অত্যন্ত বেশী। এই ব্যারাকপুরের অধীন খড়দহ থানাতে এত বেশী দুষ্কৃতিকারী ও গুণ্ডা রয়েছে যে কলকাতার মুচিপাড়া ইত্যাদি notorious থানাও তার কাছে হার মেনে যায়। এত বেশী দুষ্কৃতিকারী আর অন্য কোথাও নাই। এটাও Industrialised এলাকা এখানে এত বস্তি সমস্যা রয়েছে, এত slum-এর সমস্যা রয়েছে। সেখানেও খুব বেশী উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে এবং পুনর্বসতি হয় নাই এরকম উদ্বাস্তুও বহু সেখানে রয়েছে। এখানেও বেকার সমস্যা রয়েছে, গুণ্ডা ইত্যাদি রয়েছে। আমি বলতে চাই ব্যারাকপুর সাবডিভিসনের অথবা হাওড়া এলাকায় যে প্রশ্ন ও সমস্যা, সেটা কলকাতার পুলিশের মতই সমস্যা ও প্রশ্ন হয়ে দাঁড়িয়ে আছে। কাজেই এইসব এলাকার পুলিশকে মেট্রোপলিটন পুলিশ যদি বলা যায় তাহলে আমাদের শক্তিও বাড়ে এবং কাজও ভাল হয়। কলকাতা পুলিশ ও বাংলার পুলিশকে তুলনামূলকভাবে দেখলে দেখা যাবে কলকাতা পুলিশের allowance ইত্যাদি বেশী, হয়ত তাদের মাইনে বেশী দেওয়া হয়, সাজ-সরঞ্জাম বেশী দেওয়া হয়, Wireless Set বেশী দেওয়া হয়, তারা বেশী efficient বলে তাদের জীপগাড়ী টেলিফোন ইত্যাদিও বেশী দেওয়া হয়। হয়ত সাধারণভাবে দেখা যাবে কলকাতার পুলিশের smartnes বেশী বাংলার পুলিশ থেকে এবং efficiency ও সাধারণভাবে কলকাতার পুলিশের বেশী। এমন কি অন্যান্য প্রদেশের পুলিশের থেকে কলকাতার পুলিশ অফিসাররা বেশী efficient. কাজেই তাতে খরচও বাড়বে। কিন্তু তা দেখলে শুধু হবে না। এই যে সামান্য কয়েকদিন আগে যে riot হয়ে গেল তাতে পুলিশী জুলুম ও অত্যাচারের কাহিনী অনেক কিছু আমরা শুনতে পাচ্ছি। অনেক চিন্তাশীল ব্যক্তি বলেছেন আজকের গণতান্ত্রিক রাষ্ট্রে প্রত্যেক নাগরিকের গণতান্ত্রিক অধিকার বজায় রাখার সাথে সাথে আইনশৃঙ্খলা বজায় রাখাও পুলিশের দায়িত্ব। তারজন্য পুলিশকে কঠোর হতে হয় এবং তার সঙ্গে একদিক থেকে যেমন সমালোচনা হবে আবার অন্যদিক থেকে সুখ্যাতিও

আসবে। আজকে পুলিশের সেই শক্তি থাকা দরকার এবং যেটা trouble spot পুরান Calcutta District এলাকার trouble spots তুচ্ছ নয়। Metropolitan এলাকা জুড়ে যে trouble spots তারজন্য পৃথিবীর বড় বড় সহরে—কলকাতাও পৃথিবীর দশটি বড় সহরের মধ্যে অন্যতম, যেমন London, Newyork, Metropolitan এলাকার জন্য Metropolitan police রয়েছে তেমনি যদি Calcutta metropolitan এলাকার জন্য একই পুলিশ থাকে তাহলে কাজ অনেক ভাল হবে। মুখ্যমন্ত্রীমহাশয়কে তাই বলব পুলিশের কর্মক্ষমতা বাড়ানোর জন্য তাদের wireless, তাদের mobility বাড়ানোর জন্য আরও গাড়ী দেওয়া খুব প্রয়োজন। আমি জানি rural এলাকার অবস্থা কি। গত ১৯৬৩ সালের riot-এ দেখেছি প্রায় ৬৫ square mile জুড়ে একটা থানা এলাকায় এই সমস্ত থানায় থাকেন একজন দারোগা, একজন Sub-Inspector of police এবং আটজন police Constable. এদের সংখ্যা বাড়ানো যেমন দরকার, তেমনি তাদের equipment-এর দিকে লক্ষ্য রাখা দরকার। এদের যানবাহন বলতে ছিল একটি সাইকেল ৬০ square mile বা ৮০ square mile বা ১০০ square mile নিয়ে যাদের এলাকা—বসিরহাট sub-division-এর এলাকা আরও বড় সেখানে যাতে প্রত্যেক থানার একটা করে জীপ গাড়ী থাকে এবং টেলিফোন সেখানে পৌছায়নি সেখানে wireless ব্যবস্থা যাতে হয় সেটা দেখতে হবে। গত কয়েকদিন ধরে আমাদের দেশে যে দুর্ঘটনা ঘটে গেল তাতে আমাদের এই শিক্ষা দিয়েছে যে এটা সম্পূর্ণ রাজনৈতিক ব্যাপার, রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধিই এর প্রধান উদ্দেশ্য। এ বিষয়ে আমাদের মনে কোন সন্দেহ নেই যে রাজনৈতিক অভিসন্ধি নিয়ে এসব করা হচ্ছে। সামনের বছর যে নির্বাচন হবে তার সুযোগ তারা নিচ্ছেন। অথচ যারা এইসব করছেন তারা আদৌ নির্বাচনে বিশ্বাসী নন, তারা হলেন বামপন্থী কম্যুনিষ্ট দল এবং নির্বাচনে যখন তারা হারবেন—বারবার তিনবার হারবার পর তারা তাদের পুরাণ tactics অনুসারে বিদ্রোহ শুরু করবেন—বিদ্রোহ হাঙ্গামার সৃষ্টি করে ক্ষমতা দখল করবার চেষ্টা করবেন। সেজন্য গ্রামাঞ্চলে যেখানে বিভিন্ন জায়গায় বহু বিস্তৃত এলাকা জুড়ে থানা সেই থানার কর্মক্ষমতা বাড়ানোর জন্য motor cycles, wireless এর ব্যবস্থা করা উচিত যাতে তাড়াতাড়ি যোগাযোগ রাখতে পারে, আরও বেশী এলাকা জুড়ে কাজ করতে পারে সে বিষয়ে সচেতন হওয়া দরকার।

আর একটা কথা মুখ্যমন্ত্রীর অবগতির জন্য আমি এখানে রাখতে চাই। আমি প্রথমেই বলেছি পুলিশ খাতে ব্যয়বরাদ্দের দাবি করছি। কিন্তু পুলিশকে আইন শৃঙ্খলা রাখতে গেলে খানিকটা কঠোর হতে হবে এবং এই যে গুলি চালাতে হয়েছে, কঠোর হতে হয়েছে এরও আমি সমর্থন করছি। এর সঙ্গে সঙ্গে বলছি এই যে এত বড় ঘটনা ঘটে গেল বাংলাদেশে, নদীয়া, কৃষ্ণনগরে সেখানে দেখলাম সরকারী বাড়ী, B.D.O office পুরান হল, school board এর office, police club পুড়ান হল, পাশাপাশি দুটো খাদি কেন্দ্র একটি অভয় আশ্রমের, অপরটি, পশ্চিমবঙ্গ খাদি কেন্দ্র তার মধ্যে পশ্চিমবঙ্গের কেন্দ্রটিকে পুড়ান হল অভয় আশ্রমটিকে পুড়ান হল না এ সবের অর্থ কি? যারা গোলযোগ করছে তারা সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য নিয়েই করছে এবং এই সব কাজে ছোট ছোট ছেলেদের ব্যবহার করছে। যাদের মনে খাদ্যের জন্য বা অন্যান্য কোন দুঃখ রয়েছে তাদের এরা পুরামাত্রায় ব্যবহার করছেন। এই জিনিস চালাচ্ছেন left communist এর নেতৃত্বে রাজনৈতিক দল।

[2·10—2·20 p.m ]

এবং যেভাবে তাঁরা নাশকতা মূলক কাজ করেছেন, যেভাবে রেল লাইনের স্লিপার পুড়িয়ে দিয়েছেন, যেভাবে রেল লাইন বিযুক্ত করেছেন এবং যেভাবে ইনসেনডিয়ারি বোম ইউজ করছেন, সেদিন মুখ্যমন্ত্রী তাঁর ভাষণে মলোটভ ককটেলের কথা বলছিলেন, তাতে তাঁরা সেই সমস্ত জিলেটিনাস সাবসটান্স, দাহ্য জিনিস, ব্যবহার করেছেন যাতে চট করে

বাড়ীতে আগুন লেগে যায়, রেলওয়ে লাইনের কাঠের ওপারে আগুন লেগে যায়, গাড়ীতে আগুন লেগে যায়। মিনিটে মিনিটে যেভাবে বাড়ী জ্বালিয়ে দেওয়া হয়েছে, সমস্ত ট্রেন জ্বালিয়ে দেওয়া হয়েছে তাতে এইগুলি দুদিনের উত্তেজনার মধ্যে এই সব ছোট ছোট ছেলেরা করতে পারেনা, ছোট ছোট ছেলেদের এখানে ব্যবহার করা হয়েছে, কিন্তু এর মধ্যে এই নাশকতামূলক কাজ করার জন্য সুশিক্ষিত সাবভারসিভ এলিমেন্টস রয়েছে। আমরা শুনতে পাই যে কৃষ্ণনগরে যে সব ঘটনা ঘটেছে এর পিছনে কম্যুনিষ্ট পার্টির এমন লোক আছে যারা তিব্বতের সীমান্তে গিয়ে কয়েক বছর ধরে নাশকতামূলক কাজ শিখে এসেছে। এই কথা আমি জিজ্ঞাসা করতে চাই পশ্চিমবঙ্গের নাগরিক যারা সাধারণ ভাবে পুলিশকে সমর্থন করে, আমিও বছর বছর পুলিশকে সমর্থন করেছি, পুলিশ বাজেট সমর্থন করেছি, কিন্তু একটা কথা আমার মনে উদয় হয় পুলিশের এই যে এফিসিয়েন্ট আই, বি, ডিপার্টমেন্ট তারা কি করছিল? তারা কি আগে থেকে এই রকম খবর পায়নি? তারা কি আগে থেকে জানতে পারেনি যে এই ধরনের নাশকতামূলক কাজ হচ্ছে? এই সম্বন্ধে আলোচনা করার দাবী নিশ্চয়ই আমাদের আছে। পুলিশ খাতে যথেষ্ট টাকা ব্যয় করা হয়, যদি আই,বি, মনে করে থাকে যে যতখানি খরচ হওয়া প্রয়োজন ততখানি হয়নি, আরো বেশী খরচ হওয়া উচিত তাহলে তারা সেই দাবি রাখলে নিশ্চয়ই আমাদের এই পক্ষর সবাই তা সমর্থন করতো। কারণ আমরা চাই দেশে শান্তি শৃঙ্খলা বজায় থাক। সে সব লোক সাব ভারসিভ কাজ করে, যারা নাশকতামূলক কাজ করে, তাদের বিরুদ্ধে পুলিশ কঠোর হোক এটা আমরা চাই এবং এটা আমরা সমর্থন করি। কিন্তু এই সঙ্গে সঙ্গে এই দাবীও রাখতে চাই যে এতখানি প্ল্যাণ্ড ওয়েতে বহুদিন ধরে তারা যে এই রকম নাশকতা মূলক কাজ কর্ম করে চলেছে তা আই,বি, কিসের জন্য জানতে পারেনি এবং কিসের জন্য এ সম্বন্ধে আগে থেকে ব্যবস্থা করা হয়নি? কৃষ্ণনগরের ঘটনার পরে পুলিশ যেভাবে সেটা রুখেছে সেটা নিশ্চয়ই অভিনন্দন যোগ্য, কিন্তু এতখানি জিনিসটা কি করে বাড়তে পেলো এটাও আমাদের বিচার করা দরকার। এখানে পুলিশ সম্পূর্ণভাবে ফেল করেছে একথা আমি মনে করিনা কিন্তু এই রকম ব্যাপকভাবে যে জিনিসটা ঘটেছে এবং সেটা যে ভাবে সমস্ত দেশ জুড়ে ছড়িয়ে পড়েছে তাতে এটাকে আটকান খুবই শক্ত। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলেছিলেন যে যত লোক পুলিশের সাহায্য চেয়েছে তাদের সকলকে সাহায্য দিতে গেলে ১৮ হাজার কলকাতার পুলিশ বা ৪৬ হাজার বাংলার পুলিশের কাজ নয়, এখানে কয়েক লক্ষ পুলিশের দরকার সেকথা নিশ্চয়ই আমাদের প্রত্যেকের স্মরণ রাখা দরকার। পুলিশ খাতে অত বেশী খরচ হোক, লক্ষ লক্ষ পুলিশ রাখা হোক এটা নিশ্চয়ই আমরা চাইনা কিন্তু আজকের দিনে আমাদের প্রয়োজন হয়েছে. উড়িষ্যা, উত্তর প্রদেশ এবং অন্যান্য প্রদেশ থেকে আমড পুলিশ এসে আমাদের সাহায্য করেছে, সেই রকম বিভিন্ন প্রদেশের প্রয়োজন হলে অন্যান্য এলাকা থেকে এসে সাহায্য করবে এবং পুলিশের সংখ্যা খুব বাড়িয়ে দিলেই যে শক্তি বেড়ে যাবে এটা আমি মনে করিনা। কিন্তু এটা আমাদের বিচার করা দরকার যে যেখানে যেখানে পুলিশ ফেল করেছে সেখানে সেখানে শুধু যে সংখ্যা কম ছিল বা সরঞ্জাম কম ছিল একথা বললে হবেনা। এটাও একটা পয়েন্ট এ বিষয়ে কোন সন্দেহ নেই, তাদের সংখ্যা বেশী হলে, তাদের সরঞ্জাম বেশী হলে তাদের যানবাহন বেশী হলে কর্মক্ষমতা নিশ্চয়ই বেশী হবে কিন্তু আজকে একথা আমাদের বিচার করতে হবে যে সমস্ত সরঞ্জাম, যানবাহন, শক্তি রয়েছে, এই সমস্ত থাকা সত্বেও তাদের মধ্যে হিউম্যান এলিমেন্টের মধ্যে কোথায় কোথায় হয়ত গলদ আছে। আমি প্রথমেই বলেছি যে আমি বিশ্বাস করি অধিকাংশ, তাই মেজোরিটি পুলিশ এফিসিয়েন্ট, তাদের অফিসার এফিসিয়েন্ট, কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমি ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলতে পারি সামান্য হলেও কিছু কিছু পুলিশ দেখেছি যাদের কাজ সত্যাই ক্রিটিসাইজ করা উচিত এবং যাদের জন্য এই এফিসিয়েন্স পুলিশ অর্গানিজেসনের, পুলিশ

এ্যাডমিনিষ্ট্রেশনের বদনাম হয়। আজকে সেই জিনিসগুলি বিচার করা দরকার। আজকে দেশ জুড়ে একসাইটমেন্ট রয়েছে, এই পরিস্থিতির মধ্যে এখনই সেটা করা হোক সেকথা আমি বলছিনা কিন্তু মুখ্যমন্ত্রী মহাশয়কে এই কথা মনে রাখতে বলছি যে পরিস্থিতি নর্মাল হবার পর যেখানে যেখানে পুলিশ ফেল করেছে, বিশেষ করে ইনটেলিজেন্স ডিপার্টমেন্ট যথেষ্ট ফেল করেছে বলে আমি মনে করি, সেখানে তার ভাল ভাবে ডিপার্টমেন্টাল তদন্ত হওয়া দরকার। শুধু তাদের এফিসিয়েন্সি বাড়াবার কথা চিন্তা করলে হবেনা, শুধু সরঞ্জাম দিয়ে তাদের এফিসিয়েন্সি বাড়াবার কথা চিন্তা করলে হবেনা। তাদের ভিতরে যে ত্রুটি বিচ্যুতি রয়েছে সেগুলি যাতে ভালভাবে, ঠিকভাবে সমালোচনার মাধ্যমে উন্নত করা যায় সেই জিনিসটা আমাদের দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেষ করার আগে মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলেছিলেন তাকে পূর্ণ সমর্থন করে এই কথা বলতে চাই যে পুলিশ খাতে যদিও কিছু খরচ বেড়েছে এটা বাড়া প্রয়োজন, পুলিশের শক্তি আরো বাড়ান প্রয়োজন, তাদের এফিসিয়েন্সি আরো বাড়ান প্রয়োজন। এইজন্য পুলিশের খাতে তিনি যে দাবী রেখেছেন আমি তা পূর্ণ সমর্থন করছি। আমি যে সমালোচনা মূলক কথা বলছি এগুলি শুধু সমস্ত পুলিশ এ্যাডমিনিষ্ট্রেশনকে সমালোচনা করার জন্য নয়, পুলিশ যে বহু ভাল কাজ করেছেন এবং মুখ্যমন্ত্রী তার যে উদাহরণ দিয়েছেন তা আমি সমর্থন করছি এবং তাঁর ব্যয় বরাদ্দের দাবীকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রীআনন্দ গোপাল মুখোপাধ্যায়ঃ** মিঃ স্পীকার, স্যার, গত বছর বাজেট অধিবেশনের সময় পুলিশ খাতে ব্যয় বরাদ্দের দাবি নিয়ে যখন আলোচনায় অংশ গ্রহণ করেছিলাম তখন আমার পরিষ্কার মনে আছে যে কোন একটা বিশেষ ব্যাপার নিয়ে এত বড় একটা বিভাগের আলোচনা করিনি, শুধু তার সীমান্ত পুলিশ সংস্থা নিয়ে আমি আলোচনা করেছিলাম। তার কারণ গত বছরে এই কথা আমার মনে এসেছিল চুরির সংখ্যা বেড়েছে কি কমেছে, ট্রাফিক কন্ট্রোল ঠিকভাবে হচ্ছে কি হচ্ছেনা, পুলিশের তৎপরতা অন্য দিক থেকে বেড়েছে কি কমেছে, এই সব বক্তৃতা করার সময় বোধ হয় নেই, সীমান্ত পুলিশের শক্তি, পুলিশের প্রয়োজনীয় যে অস্ত্রসস্ত্র তা ঠিকভাবে যোগান দেওয়া হচ্ছে কিনা তা আমাদের বিশদভাবে আলোচনা করে এই বিধান সভার তরফ থেকে সরকারকে বলা উচিত। কিন্তু সীমান্ত পুলিশ সম্বন্ধে পরিষ্কার করে সব কথা বলা যায়না, গোপনীয়তা বজায় রাখতে হয় এবং আমরা সেই ভাবে বলেছি। গত এক বছরের ঘটনাবলী যদি আমরা আলোচনা করি তাহলে দেখবো যে এই আলোচনা অত্যন্ত গুরুত্বপূর্ণ ছিল এবং সীমান্ত পুলিশের কাজ সত্যই অত্যন্ত দায়িত্বপূর্ণ ছিল। আজকে এ বছরে যখন পুলিশ খাতে ব্যয় বরাদ্দের দাবী নিয়ে আমরা আলোচনা করছি তখন আলোচনায় অংশ গ্রহণ করতে এসে প্রথমে আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই আজকে সারা পশ্চিম বঙ্গে এবং কলকাতায় চুরি বেড়েছে কি কমেছে, ট্রাফিক এ্যাক্সিডেন্ট বেড়েছে কি কমেছে, ট্রেনিং স্কুল বেড়েছে কি কমেছে, ফরেনসিক ল্যাবরেটরির এ্যাকটিভিটি ভাল হয়েছে কি খারাপ হয়েছে, এই সব আলোচনা করবার দরকার আছে বলে আমি মনে করিনা পুলিশ বিভাগের কাজের ফলে। আমার সামনে বিশেষ করে দেখার প্রয়োজন, আপনি দেখুন বিরোধী পক্ষের সমস্ত বেঞ্চ কেন খালি আছে। আজকে পুলিশ খাতে আলোচনা করতে গিয়ে সেদিন দৃষ্টি দেওয়ার একান্ত প্রয়োজন আছে। ভারতবর্ষ গণতান্ত্রিক রাষ্ট্র, গণতন্ত্রে আমরা বিশ্বাস করি, আজকে সেই গণতন্ত্রের কণ্ঠরোধ করবার জন্য বিরোধী পক্ষ বদ্ধপরিকর। তাঁরা তাঁদের বিধান মণ্ডলীর মধ্যে শক্তির সমস্ত পরীক্ষা নিরীক্ষা করার পর বিধান মণ্ডলী থেকে বেরিয়ে গিয়ে বাইরে এমন অবস্থার সৃষ্টি করবার জন্য সংকল্প নিয়েছেন যাতে সরকারকে তাঁরা পদচ্যুত করতে পারেন। তাঁদের সময় গণনা ভুল হতে পারে, তাঁদের প্রতিষ্ঠান দুর্বল হতে

পারে, তাঁদের সংগঠন শক্তি না থাকতে পারে কিন্তু তাঁরা আজকে বদ্ধপরিকর যে সরকারকে তাঁরা উৎখাত করবেন। যদি এই জিনিস কেউ মনে করেন যে আমরা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বিধান সভায় এই কথা বলছি তাহলে ভুল করা হবে। এই জিনিসটা সুপরিকল্পিত কিন্তু এই জিনিষটা সারফেসে আগে এসে গিয়েছে যেটা দুদিন আসতো, হয়ত বাংলা হিসাবে ভাদ্র আশ্বিন মাস আসতো, সেটা আগেই এসে গিয়েছে।

[ 2-20—2-30 p.m. ]

কেন এসেছে তার সম্বন্ধে বিচার করার প্রয়োজন আছে। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আপনি দেখেছেন এই বিধানসভার মধ্যে আলোচনায় অংশ গ্রহণে বাধা দেবার জন্য প্রথমে তাঁরা এই হাউসের নেতা মুখ্য মন্ত্রীর কাজে বাধার সৃষ্টি করেছেন। সেখানে তারা ফাইন্যান্স মিনিষ্টারকে বাজেট পড়তে দেবেন না বলে বাধার সৃষ্টি করেছেন। তার পরে যখন তার পরেও হাউস এগিয়ে চলেছে তখন ঐ চেয়ারকে অবমাননা করে ওখানে গিয়ে তারা ফিজিক্যাল অবষ্ট্রাকসন সুরু করেছেন। তাতেও যখন হয়নি। তখন তারা সমস্ত শক্তি নিয়ে বাইরে গিয়ে ঝাঁপিয়ে পড়েছেন। ফল স্বরূপ আমরা দেখতে পাচ্ছি বাংলা দেশে আজ গণতান্ত্রিক আন্দোলনের নাম করে তারা যে আন্দোলন চালিয়েছেন তাতে চারিদিকে হিংসা ছড়িয়ে পড়েছে। আজ কৃষ্ণনগরের কথা, স্বরূপনগর, বাদুড়িয়ার কথা, আসানসোলের কথা পর্যালোচনা করলে এক একটা করে দেখা যাবে যে সেখানে তারা আজ এমন অবস্থা সৃষ্টি করে চলেছেন যেখানে পুলিশকে ঐ শান্তিপূর্ণ নাগরিক জীবনকে রক্ষা করতে হলে কোন না কোন এ্যাকসন নিতে হবে এবং বাধ্য হয়ে তাঁরা সেই এ্যাকসন নিয়েছেন। একটা জায়গাতে যখন এ্যাকসন হয়েছে তখন তাকে সূত্র করে আজকে তারা সারা পশ্চিমবঙ্গে সেই আগুনকে ছড়িয়ে দিতে চলেছেন। মাননীয় চেয়ারম্যান স্যার আপনি দেখেছেন সেই আগুনকে জ্বালাবার জন্য প্রথমে বসিরহাট থেকে সামনে ছোট ছোট শিশুদের আগিয়ে দিলেন। আর যখন সেখানে অবিমৃষ্যকারিতার হোক বা এ্যাডমিনিষ্ট্রেসনের ধৈর্যচ্যুতি হোক, ভুল হোক একবার যখন তাদের ফাঁদে এ্যাডমিনিষ্ট্রেটর পা দিলেন তারপরে স্বরূপনগর, তারপরে বাদুড়িয়া, তার পরে বনগাঁ, তারপরে নৈহাটি থেকে আস্তে আস্তে কৃষ্ণনগরে এসে তার রূপ নিল অগ্নভাবে। আজ কৃষ্ণনগরে যখন এলো আপনি দেখুন তা ব্যাপক রূপ নিয়ে কিভাবে দেখা দিল। আজ ট্রেনের কামরা কেন পুড়ছে, আজ সেখানে বি. ডি. ও অফিসে কেন আগুন জ্বলছে, আজ কৃষি দপ্তরে আগুন কেন জ্বলল। খাদি কেন্দ্রে আগুন কেন জ্বলল, সেটেলমেন্ট রেকর্ড কেন পুড়লো, আজ চারিদিকে চাইলে দেখবো এ্যাম্বুলেন্সে দাউ দাউ করে আগুন কেন জ্বলল এবং সেই আগুন জ্বালিয়ে নাগরিক জীবনকে কেন বিপন্ন করা হোল। এইভাবে তারা আগুন জ্বালিয়ে সরকারের উপর মানুষের আস্থা নষ্ট করে দিতে চেয়েছেন। এমন অবস্থার সৃষ্টি করতে হোল যাতে সরকার সেখানে বুলেটের ছয়-নয় আরম্ভ করে দেয় এবং সেই বিদ্রোহ তাঁরা চারিদিকে ছড়িয়ে দিতে পারেন আর সেই বিদ্রোহের সুযোগ নিয়ে তাঁরা ক্ষমতা নূতন করে দখল করতে পারেন। মাননীয় চেয়ারম্যান মহোদয়, তাই আমরা দেখলাম সেই আগুন জ্বালিয়ে তারা ক্ষান্ত থাকেন নি। সরকারী অফিস পুড়িয়ে তাঁরা ক্ষান্ত থাকেন নি— আজ সেখানে ল্যাণ্ড রেকর্ডস ডিপার্টমেন্টের যারা কমপেনসেসনের জন্য অপেক্ষা করছেন, গরীবের কথা মধ্যবিত্তের কথা তাঁরা বলেন, তাঁরা পাঁচ বছর পর্যন্ত এখনও কমপেনসেসন পাননি, তাঁদের রেকর্ড পুড়ে ছাই হয়ে গেল। পোষ্টাল ডিপার্টমেন্টের রেকর্ড পুড়ে ছাই হয়ে গেল। যে সম্পত্তিও উদ্ধার করা সম্ভব হবে না, টাকা দিলেও যাকে পাওয়া যাবে না, সেইসব জিনিস নষ্ট হোল। আর একদিকে দেখলাম সরকারী ক্ষয়ক্ষতি ছাড়া বেসরকারী সম্পত্তি, ব্যক্তিগত সম্পত্তি নষ্ট করা আরম্ভ হোল। সেখানে মন্ত্রী ফজলুর রহমানের বাড়ী আক্রমণ করা হোল, আমরা দেখেছিলাম যখন কমিউন্যাল ডিস্টারবেন্স হয়েছিল তখন আর একবার তাঁর বাড়ী আক্রমণ করা হয়েছিল। তখন তাকে

কেউ চঞ্চল করতে বা ভয় খাওয়াতে পারেন নি। অনেকে বলেছিলেন ফজলুর রহমান সাহেব যদি চলে যান তাহলে তিনি বাঁচতে পারবেন। কিন্তু ফজলুর রহমান সাহেব ভারতের মাটি ছেড়ে চলে যাননি। তিনি ভারতবাসী বলেই ভারতবর্ষে টিকে থেকে ছিলেন মুসলমান বলে না। আমরা দেখেছি কংগ্রেসের পদাধিকারের বাড়ী পোড়ানো হয়েছে, আমরা দেখতে পাচ্ছি এইভাবে হিংসার তাণ্ডবলীলা ছড়িয়ে পড়েছে। আসানসোলে যা ঘটেছে মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনি যদি তা শোনেন তাহলে আশ্চর্য হবেন। ডাঃ জি. আর. মিত্রের ডিসপেনসারী পুড়েছে বলে আমার ক্ষোভ নেই, ডাঃ শর্মার চেম্বার থেকে এক্স-রে মেসিন নিয়ে এসে বাইরে পোড়ানো হয়েছে, তারজন্য আমার ক্ষোভ নেই, আমার ক্ষোভ আছে আনন্দবাজার পত্রিকার অফিস থেকে বড় বড় নেতাদের ছবি বের করে নিয়ে এসে রাস্তায় পোড়ানো হয়েছে : তারা রবীন্দ্রনাথ, দেশবন্ধুর প্রভৃতির ছবি দেখেন নি। তাঁরা জাতীয় নেতাদের ছবিকে রাস্তায় নিয়ে এসে পোড়াচ্ছে, তাদের সাবধান করা একান্ত দরকার হয়ে পড়েছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, অতিরঞ্জিত করা যদি হয় আমি বিধানসভার মাধ্যমে আহ্বান জানাচ্ছি বাংলাদেশের খবরের কাগজের প্রত্যেকটি প্রতিনিধিকে জনসাধারণকে যে আসানসোলে গিয়ে দেখে আসবেন একথা সত্য কিনা। আজকে আনন্দবাজারের অফিস পুড়েছে বলে যদি অন্য কাগজ চুপ করে থাকে তাহলে আমি বলছি আপনাদের প্রত্যেকের অফিস পুড়বে দুদিন পরে। সেখানে শাস্ত্রীজীর ললিতাদেবীর ছবি ছিল—তাকে পা দিয়ে মাড়িয়ে নষ্ট করে দেওয়া হয়েছে। আজ এই ছবিটি আমি বাংলাদেশের জনসাধারণের সামনে তুলে ধরতে চাই এই বিধানসভার মাধ্যমে। মাননীয় চেয়ারম্যান মহাশয় তাই আমি বলি চুরি কম হয়েছে বেশী হয়েছে, ট্রেনিং ডিপার্টমেন্ট বেশী হয়েছে কি কম হয়েছে, বা ফরেনসিক ল্যাবরেটারীর কাজ বেশী হয়েছে—কি কম হয়েছে সে সব কথা আমরা জানতে চাই না। আমি মুখ্যমন্ত্রীর কাছে আমি একথা বলবো যে বাংলাদেশের শান্তিপ্রিয় জনসাধারণকে আশ্বাস দিতে হবে যে এই রাজ্যে মানুষ শান্তিতে থাকতে পারবে কিনা। আজ যদি কতিপয় গুণ্ডার চেষ্টায় দেশে অরাজকতা সৃষ্টি করা সম্ভবপর হয় তাহলে আমরা যেমন করেই হোক তাকে রুখবো। আজ এই আশ্বাস বাংলাদেশের মানুষকে দিতে হবে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজ তাই এখানে আমি দাঁড়িয়েছি অত্যন্ত ক্ষোভ নিয়ে, জানি সামনে বিরোধী পক্ষের সদস্য কেউ নেই জানি বিধানসভায় যারা বসে আছেন তাঁরা আজকে উৎসুক নন, জানি প্রেস গ্যালারীতে যারা বসে আছেন তাঁরা জানেন যে আজকের বক্তৃতা জোলো হবে। কিন্তু অত্যন্ত বেদনার সঙ্গে আমি একথা বলতে এসেছি যে আজকে এর বিরুদ্ধে বাংলাদেশের জনসাধারণকে তৈরী করে দাঁড় করাতে হবে এবং এই বিপ্লবকে রুখতে হবে। আমরা জানি এই বিপ্লবে জনসাধারণের কোন মঙ্গল হবে না একথা আমরা বিশ্বাস করি। মাননীয় চেয়ারম্যান মহোদয়, আজ এই বিপ্লব যা রচনা করেছেন আমাকে দেখিয়ে দিন তার মধ্যে কোথায় এই খাদ্যের কথা আছে। খাদ্যের নামে বিপ্লব শুরু করা হয়েছে, কিন্তু আমাকে দেখিয়ে দিন, এই বাদুড়িয়া বসিরহাট থেকে আরম্ভ করে আসানসোল পর্যন্ত এই বিপ্লব খাদ্যের জন্য কোথায় হয়েছে, কোথায় খাদ্যের জন্য তাঁরা চেষ্টা করেছেন সেটা আমাকে দেখিয়ে দিতে হবে। আজ তাঁরা খাদ্যের অবস্থা আরও উন্নততর করতে চান এবং খাদ্যনীতির পরিবর্তন তাঁরা চেয়েছেন। আমি আগের দিনের বক্তৃতায় এখানে জিজ্ঞাসা করেছিলাম যে খাদ্যনীতির বিরুদ্ধে তো তাঁরা বলেন কিন্তু কি নীতি তাঁরা চান সেকথা পরিষ্কারভাবে এখানে বলুন। তা না বলে তাঁরা যদি বলেন প্রফুল্ল সেন গদি ছাড় তাহলে তো চমৎকার কথা হোল। মানুষের খাদ্য নিয়ে সত্যই কষ্ট হয়েছে—যারা শুনবে তাদের মনে হয়তো খুবই আশা হবে যে আমাদের দুঃখ একটা ব্যবস্থা হয়ে গেল। কিন্তু যে রাজ্য খাদ্যে ঘাটতি যে রাজ্যে খাদ্যের অবস্থা খারাপ সেই রাজ্যে এই নীতি ছাড়া অন্য কি নীতিতে লোক আরও বেশী খাদ্য পেতে পারে বিরোধী দল সেই নীতির কথা এখানে পরিষ্কারভাবে বলবেন। তাঁরা বলবেন যে আজকে লেভি উঠে যাবে কি থাকবে, ষ্টেট ট্রেডিং উঠে যাবে কি থাকবে, কর্ডনিং উঠে যাবে কি থাকবে—তা না করে তাঁরা যদি বলেন সব জায়গায় ষ্ট্যাটুটারী রেশনিং কর, সব জায়গায় রেশনিংয়ের কোটা বাড়িয়ে দাও, খাদ্যনীতির পরিবর্তন কর তাহলে আমি বলতে পারি

যে রাস্তার যে কোন বেকুব এই কথা বলতে পারে,—বিরোধী পক্ষের বলার দরকার হয় না। তাই আমি বলি যদি তাঁরা দায়িত্বপূর্ণ বিরোধীপক্ষ হন তাহলে আজ এখানে দাঁড়িয়ে পরিষ্কার করে তাঁরা বলবেন। যদি তা না হয় তাহলে বিচার করতে হবে যে বিরোধী পক্ষ যারা দেশকে বেকুব বানিয়ে আন্দোলনের পথে নিয়ে গিয়ে তাঁদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করতে চাইছেন, তাতে যদি আমরা খোরাক জোগাই, তাকে যদি আমরা না রুখি তাহলে আমরা দেশের এই দুর্দিনে কিছু করতে পারছি না বলে আমি মনে করি। তাই এই ফাঁকা হাউসেও অত্যন্ত দৃঢ় কণ্ঠে একথা বলতে চাই আমরা যদি বাংলাদেশের উন্নতি চাই এবং এই সমস্ত গুণ্ডাদের হাত থেকে দেশকে রক্ষা করতে চাই তাহলে আজকে আমাদের সকল নেতৃত্বের পিছনে সাহস নিয়ে দাঁড়াতে হবে এবং পুলিশকে অত্যন্ত দক্ষতার সঙ্গে, সাহসের সঙ্গে কাজ করতে হবে; মন দুর্বল করলে চলবে না। যারা এমন অবস্থার সৃষ্টি করছেন যাতে দেশে অরাজকতা আসতে পারে—সেই অবস্থাকে পরিবর্তন করতে হবে, তারজন্য গ্রামে সহরে নগরে সমস্ত মানুষকে সঙ্ঘবদ্ধ করতে হবে এই শত্রুদের বিরুদ্ধে যারা দেশের মধ্যে অনাচার সৃষ্টি করতে চায়—এই কথা বলে এই দাবীকে সম্পূর্ণরূপে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 2-30—2-40 p.m. ]

**ডাঃ গোপীকা রঞ্জন মিত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী যে বাজেট আমাদের সামনে এনেছেন তা আমি পুরাপুরিভাবে আন্তরিকভাবে সমর্থন করি। সমর্থন করি এজন্য যে পুলিশের স্বাধীনতার পূর্বে যে রোল ছিল স্বাধীনতার পর সে রোল পাল্টে গেছে। স্বাধীনতার পূর্বে পুলিশের রোল ছিল যারা স্বাধীনতাকামী মানুষ তাদের বিরুদ্ধে যাওয়া এবং বৃটিশ শাসকদের পদলেহন করা। সেদিন আমরা কংগ্রেস কর্মীরা এ রোলের জন্য ধিক্কার দিয়েছিলাম। স্বাধীনতার পর থেকে আমাদের বক্তব্য হচ্ছে মানুষের সেবার জন্যই এই Police Department এবং মুখ্যমন্ত্রী যেসব কথা বলছেন আমরা লক্ষ্য করে দেখেছি যে পুলিশ আজ বহুদিক থেকে মানুষের সেবার জন্য এগিয়ে এসেছে। অশোকবাবু বললেন কোথাও কোথাও হয়ত কর্ডনিং-এ ২।৪ জায়গায় নানা রকমের দুর্নীতি চলেছে। সেসব কথা আমরা জানি, কিন্তু তবু আমি বলবো এই প্রকিওরমেন্টের জন্য পুলিশকে যখন মুখ্যমন্ত্রী জিজ্ঞাসা করলেন যে, সত্যসত্যই পুলিশ কর্ডনিং প্রথা এমনভাবে মেনটেণ্ড করলো যে কর্ডনিং-এর একদিকে এক রকম দাম এবং কর্ডনিং-এর অন্যদিকে অন্য রকম দাম। পুলিশের যদি এরূপভাবে মেনটেন্সের ক্ষমতা না আসতো তাহলে কর্ডনিং প্রথা কাজ করতো না ও প্রকিওরমেন্ট ভাল হত না। কিন্তু যে কথা আনন্দবাবু যে প্রশ্ন তুললেন সেটা আমিও বলছি কারা এই Procurement বানচাল করতে চায়? কারা চায় সমস্ত ভারতবর্ষের মধ্যে যখন পশ্চিমবঙ্গ একটা বলিষ্ঠ খাদ্যনীতি নিয়ে নূতন করে সমাজতন্ত্রের দিকে এগোবার চেষ্টা করছে সেটাতে বাধা দিতে? তা আমাদের দেখবার চেষ্টা করতে হবে। আমরা জানি শুধু আমাদের বিরুদ্ধবাদী রাজনৈতিক দলগুলি তথা যতরকম কায়েমী স্বার্থ আছে যাদের উপর পশ্চিমবঙ্গ সরকার বলিষ্ঠ আঘাত করেছে তারা জোটবদ্ধ হয়ে পশ্চিমবঙ্গ এই নীতি থেকে কি করে সরকারকে বিচ্যুত করা যায় তার চেষ্টা করেছিল। মুখ্যমন্ত্রী আমার নাম করে বললেন, আনন্দবাবু ফজলুল রহমনের নাম করে বলেছেন। কিন্তু একটা কথা বিরুদ্ধ রাজনৈতিক দলগুলিকে জানিয়ে দিতে চাই। শুধু কংগ্রেস কর্মীদের ডিসপেনসারী পোড়ালে, কংগ্রেস কর্মীদের বাড়ী পোড়ালে কংগ্রেস কর্মীরা সমাজতন্ত্রের পক্ষ থেকে হটে যাবে এটা ভাবলে ভুল করবেন। স্বাধীনতার পূর্বে বহু কংগ্রেস কর্মী বহু ত্যাগ স্বীকার করেছে, যার ফলে স্বাধীনতা এসেছে। আজকে বিধানসভায় একথা বলতে কোন দ্বিধা নেই। যতরকম অত্যাচার আছে তাতে আমাদের তাঁরা জীবন পর্যন্ত যদি নিতে চান সে জীবন পর্যন্ত দিতে পারি কিন্তু আজকে প্রফুল্লবাবু যে নীতি আমাদের সামনে এনেছেন সে নীতির সমর্থনে কাজ করবার জন্য আমরা বাংলার কংগ্রেসকর্মীরা প্রস্তুত আছি। আসানসোলে

সত্যকার ঘটনা কি হয়েছিল সে কথা বলবো। আপনারা খবরের কাগজে যা পড়েছেন তা প্রকৃত নয়, এবং আপনারা ধারণা করেছেন যে সমগ্র আসানসোলে বুঝি খাদ্যের অভাবে জনতা আগুন জ্বালিয়ে দিল। কিন্তু ঘটনা কি। আসানসোল মহকুমায় ৭টি বিধানসভার সিট আছে তার মধ্যে ৪টা কংগ্রেস পেয়েছে এবং ৩টা Communist Party পেয়েছে —এই ৩টা'র মধ্যে ২টা সিট পেয়েছিল Left Communist আর ১টা রাইট কম্যুনিষ্ট। আপনারা লক্ষ্য করে দেখবেন রানীগঞ্জ, বোকরা, কুলটি, সেনর‍্যাল, দুর্গাপুর ইত্যাদি মহকুমার অন্য কোন জায়গায় গোলমাল হয়নি। আসানসোলে যে খাদ্যের অভাব আছে তার চেয়ে বেশী খাদ্য অভাব কোলিয়ারী অঞ্চলে আছে। সেখানে কোন গোলমাল হল না। কেননা আমরা লক্ষ্য করে দেখলাম, সমস্ত মহকুমায় যে নেতারা আছেন যেমন কুলটির কেৎনারান মিশ্র ও নীতিশ শেঠ চিনাকুড়ির মধু ব্যানার্জী ও সুরজিত লাহিড়ী এবং আসানসোলের অন্যান্য জায়গায় যে নেতা আছে সমস্ত মহকুমা ছেড়ে আসানসোল সহরে ১০ই মার্চ উপস্থিত ছিলেন। তাঁদের সেখানে কেউ কিছু করলো না। আপনারা আরও লক্ষ্য করে দেখুন আসানসোলে কতটুকুন জায়গায় গোলমাল হয়েছে। আমি নিজে বহুদিন থেকে সেখানে আছি। আসানসোলে ৯০ ভাগ জায়গায় গোলমাল হয়নি। সমস্ত ইনসিডেন্ট হয়েছে Asansol এর G.T. Road-এর উপর। এই যদি ক্ষুধার্ত জনসাধারণের আন্দোলন হয় তাহলে আমি জিজ্ঞাসা করতে পারি কি ঐ বিরোধী দলের নেতারা কি জবাব দিতে পারেন যে শুধু G. T. Road-এর উপর ছাড়া আসানসোলের অন্যান্য জায়গায় কোন আন্দোলন হল না কেন? আমরা লক্ষ্য করে দেখলাম ৯ তারিখে বিকালবেলায় তথাকথিত সমস্ত বামপন্থী নেতৃবৃন্দ আসানসোলে হাজির হয়ে সেখানে একটা ছোট প্রসেসান বার করলেন এবং সে প্রসেসানের নানারকম ইনসাইটিং শ্লোগান দিয়ে আসানসোলের G. T. Road দিয়ে গেলেন। সমস্ত জায়গায় যদি হিসাব করেন তাহলে দেখবেন যে ঘটনা অত্যন্ত সীমাবদ্ধ জায়গায় পূর্ব-পরিকল্পিতভাবে List করা জায়গায় সে ঘটনা হল। সকাল ৫টার পর কিছু কিছু বাইরের লোক আসানসোলে পরিচিত নয় এরূপ ২০।২৫ জন লোককে আমরা দেখলাম গোলমালের কাছে গিয়ে হাজির হল। মিটিং চলছে Post Office-এর সামনে হঠাৎ দেখা গেল D.S. Office-এ কিছু লোক ইটপাটকেল ছুঁড়তে আরম্ভ করলেন এবং অল্প সময়ের মধ্যে D.S. Office-এর একটা ট্রাক এবং বাস জ্বলে উঠলো। আমার কাছে একটা leaflet আছে। সে leaflet-এর মাধ্যমে প্রমাণিত হবে যে বামপন্থী Communist ছাড়া অন্যান্য দল যারা ছিলেন তাঁরাও সেদিন জানতেন না যে এ আন্দোলনের মধ্যে এরূপ ঘটনা হবে। অর্থাৎ বামপন্থী Communist-দের আবার একটা ইনারপ্ল্যান আছে। আমার জানা আছে রাইট ক্যমিউনিষ্ট, সোসালিস্ট পার্টির লোকেরা এ ঘটনার পর কিছুক্ষণের জন্য অবাক হয়ে গিয়েছিলেন যখন তারা দেখলেন D.S. Office এর মধ্যে ৭টা জায়গায় হঠাৎ আগুন জ্বলতে আরম্ভ করলো। পুলিশ লাঠি চার্জ করলো। টিয়ারগ্যাস ছুঁড়লো এবং শেষ পর্যন্ত গুলি ছুঁড়লো। সে গুলিতে আহত হল ১০।১২ জন, সঙ্গে সঙ্গে কেউ মারা যায়নি কিন্তু সমগ্র Asansol-এ প্রচার হল ৬।৭ জন মারা গেছে এবং নাম করে প্রচার করা হল যে অমুক প্রফেসার, অমুক ছাত্র, ইউনিয়নের নেতা মারা গেছে। এরকম যখন প্রচার হয় তখন সত্যসত্যই জনতাকে উত্তেজিত হতে দেখা যায় এবং বহু লোক Post Office-এর কাছে জমা হয়েছিলেন, মুখ্যমন্ত্রী কোথা থেকে খবর পেয়েছেন জানিনা। কিন্তু আসানসোলে Telephone Exchange-এ সকালের দিকে কিছু হয়নি যা কিছু হয়েছে ৪টার পর। সেখানে যথেষ্ট পুলিশ ছিল। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম তাদের Movement আমাদের যারা বড় বড় Police Officer আছেন কেন জানিনা তারা সেদিন সাহস হারিয়ে ফেললেন সেখানে পশ্চিমবঙ্গ খাদি কেন্দ্রে ২।২½ ঘন্টা ধরে ইট পাটকেল ছোঁড়া আরম্ভ হল, আগুন জ্বললো, কিন্তু পুলিশের কোন Movement হল না। আমার ডিসপেনসারীর বড় বড় আলমারি যেগুলি খুব ভারী ছিল সে বার করতে মিনিমাম ১½ ঘন্টা সময় লাগে। ডাঃ জয়গোপাল শর্মার X-Ray মেসিন ১৫।২০ মণ ভারী, লক্ষ্য করবার বিষয় আমার সমস্ত জিনিসপত্র আমার ডিসপেনসারীর সামনে পোড়ান হল কিন্তু Dr. Joy Gopal বাবুর জিনিসপত্র G. T. Road-এ পোড়ান হল কারণ যে

হেড কোয়ার্টার থেকে আন্দোলন চালান হচ্ছিল সে হেড কোয়ার্টারের পাশেই ডাঃ জয়গোপাল শর্মার ডিসপেনসারি।

[2-40—2-50 p. m.]

যদি জয়গোপাল শর্মার ডিসপেনসারীর সামনে পোড়ান হত তাহলে তাতে অন্য একটি ডাক্তারের ডিসপেনসারীর ক্ষতি হত। এ যদি রাজনৈতিক আন্দোলন না হয় এ যদি গুণ্ডামি রাজনীতি না হয় তাহলে কিভাবে কি প্রাণ্ডওয়েতে কাজ হলে আমাদের সরকার বুঝবে এটা জনতার বিক্ষোভ বা অন্য কারণ হয়েছে। আমি দুঃখের সঙ্গে বলবো যে আমি সেদিনকার পুলিশের ব্যবস্থা পুরোপুরি সমর্থন করিনা। আমি আন্তরিক দিক থেকে জানি পুলিশ যদি সেদিন সাহস না হারাত তাহলে সেদিন আসানসোলে যে গোলমাল হয়েছে সেটা বন্ধ করা পুলিশের ক্ষমতার মধ্যেই ছিল। আমি ৯ তারিখের সভায় এ্যাডিশনাল এস পি-কে জিজ্ঞাসা করলাম আপনার কি ইনটেলীজেন্স ব্রাঞ্চ থেকে এমন কোন খবর পেয়েছেন যাতে এখানে আসানসোলে গোলমাল হতে পারে? তিনি আমাকে স্পষ্ট ভাষায় বললেন যে ইনটেলিজেন্স থেকে তেমন কোন খবর পাননি। যেখানে তারা সমস্ত আসানসোল মহকুমার বেস ওয়ার্কারদের এক জায়গায় জড় করেছেন, জি. টি. রোডের উপর হাজির করেছেন অথচ এ সমস্ত বিষয়ে ইনটেলিজেন্স ডিপার্টমেন্ট কোন খবর রাখে না যে এই ধরনের জিনিস হতে চলেছে। আমি মুখ্যমন্ত্রীকে জানাতে চাই কংগ্রেস কর্মীগণ সাফারিংসের জন্য ভাবেনা কিন্তু সাধারণ মানুষ দেখছে একজন কংগ্রেস কর্মীর ঘরে আগুন দিয়েছে, ডিসপেনসারীতে ২।৩ ঘণ্টা ধরে আগুন লাগাচ্ছে, সেখানে পুলিশ আসছে না। সেখানে সাধারণ লোকের এ্যাডমিনিষ্ট্রেশন সম্বন্ধে ফেইথ থাকছে না, শান্তি শৃঙ্খলার উপর ফেইথ নষ্ট হয়ে যাচ্ছে, আমি মুখ্যমন্ত্রীকে ঐ বিষয়ে চিন্তা করতে বলি। আজকে মুখ্যমন্ত্রীকে অনুসন্ধান করতে হবে এ বিষয়ে শুধু পুলিশ প্রধানের স্ত্রীর নামে উদ্যান করলেই চলবে না, নিজের নামে বিদ্যালয় করলেই চলবে না, জনসেবার যেমন দরকার আছে তেমনি শান্তিশৃঙ্খলার দিকেও দেখা দরকার আছে। আজকে পশ্চিমবাংলার যে পরিস্থিতি তাতে দেখতে পাচ্ছি Left Communist দুষ্কৃতিমূলক কাজ করছে, এখানে চীনের মত অবস্থার সৃষ্টি করবে, কেরলের মত জিনিস করবে কোথায় কোন্ জায়গায় ষড়যন্ত্র কারা কারা করছে, বাইরের লোক নিয়ে এসে আসানসোলে এই কাণ্ড করছে, ২০।২৫ লোক নিয়ে এত লোকের জিনিস নষ্ট করছে, কেন আগে থাকতে আমাদের ইন্টেলীজেন্স এ সম্বন্ধে কোন কথা বলতে পারেনা? আগেকার যুগে আমরা কি দেখেছি, আমরা জানি বড় বড় বড় আর্মারী কেসে, কন্সপিরেসী কেসে কৃতিত্ব দেখিয়েছে, যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করেছে। আজকে আমাদের ইন্টেলীজেন্স ডিপার্টমেন্ট কেন এটা বার করতে পারে না, তুচ্ছ কতিপয় লোক এভাবে সমগ্র পশ্চিমবাংলাকে ক্ষুব্ধ করে তুলেছে, উত্তেজনার সৃষ্টি করেছে, কেন তার বিরুদ্ধে আগে থাকতে আই বি ডিপার্টমেন্ট জানতে পারে না ব্যবস্থা করতে পারে না সেটা আমাদের চিন্তা করতে হবে। পুলিশ বহু সময় অনেক ভাল কাজ করেছে ও করছে সে বিষয়ে সন্দেহ নাই। কিন্তু এত লোকে দেখছে যে বড় বড় পুলিশ অফিসার যারা আছে তাদের মরাল কারেজ অনেক সময় ফেইল করছে। এই যে কিছু কিছু নিরীহ লোক আহত নিহত হয়েছে তার কারণ হচ্ছে যে সময় যারা রাউডিজম করে বেড়িয়েছে সেই সময় পুলিশ তাদের ফেস্ করতে ভয় পায়, তারপর যখন তাদের ভুল বুঝে তখন সেই ভুল ঢাকবার জন্য বহু সময় এমন জিনিস করে বসে যার জন্য নিরীহ লোকদের উপর অত্যাচার এগিয়ে আসে। এই যে এদের মরাল কারেজ ফেইল করে তার কারণ আমার নিজের ধারণা এই সব বড় বড় পুলিশ অফিসার বড় বড় ককটেইল পার্টিতে যান, তারা ঘুষ নেন, এই জিনিস করার ফলে তাদের মরাল কারেজ নষ্ট হয়ে যায়, তাদের মনের মধ্যে সৎসাহস আনতে পারে না। আজকে আমাদের উপর হাজার হাজার লক্ষ লক্ষ লোকের জীবন ব্যক্তিগত সম্পত্তির নিরাপত্তা নির্ভর করে, আজকে যদি পশ্চিমবাংলার লোকের মধ্যে শান্তি ও শৃঙ্খলা সম্বন্ধে বিশ্বাস ফিরিয়ে আনতে হয়, এ্যাডমিনিষ্ট্রেশনের উপর বিশ্বাস পুরোপুরি ফিরিয়ে আনতে হয় পুলিশকে আরও উর্ধ্বে উঠতে হবে। তাতে যদি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীকে পুলিশী বাজেট বাড়িয়ে দেশে শান্তি শৃঙ্খলার

উপর বিশ্বাস ফিরিয়ে আনার চেষ্টা করেন তাহলে আমি তাঁকে পুরোপুরি সমর্থন করবো। আজকে মন্ত্রী মহাশয় যে পরিস্থিতিতে পুলিশী বাজেট এনেছেন তার প্রতি আমার পুরোপুরি সমর্থন আছে। পুলিশের গুলিতে যারা আহত হয়েছে এবং নিহত হয়েছেন তাদের প্রতি পরিপূর্ণ সহানুভূতি জানিয়েও শুধু পুলিশী অত্যাচারের কথা যারা লিখছেন আমি তাদের ধিক্কার দিই।

আজকে আনন্দবাজার পত্রিকা বসুমতী পত্রিকার সঙ্গে পাল্লা দেবার চেষ্টা করছে কোথায় পুলিশী অত্যাচার হয়েছে সেটা ছাপাবার জন্য। কিন্তু তারা কি কখনও চিন্তা করেছেন যে, পুলিশ কখন গুলি ছুঁড়তে বাধ্য হয়? আজকে একটা ওয়েলফেয়ার স্টেট কখনও একথা ভেবে গৌরব বোধ করবে না যে মানুষকে গুলি করতে হবে। কিন্তু ব্যক্তিগত জীবনের উপর যখন এইসব লোক এসে হানা দিচ্ছে, ব্যক্তিগত সম্পত্তির উপর যখন এইসব লোক এসে হানা দিচ্ছে তখন পুলিশ যদি তারজন্য ব্যবস্থা গ্রহণ না করে তাহলে পুলিশ হবে ধীক্কারের যোগ্য। একথা বলে আমি পুলিশ বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকৃষ্ণ কুমার শুক্লা :** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে আমাদের মুখ্যমন্ত্রী পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করছি। এই সমর্থন করবার সঙ্গে সঙ্গে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করবার জন্য কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবাংলায় যে পুলিশ সংগঠন আছে বর্তমান হাঙ্গামার পরিপ্রেক্ষিতে সেই সংগঠনকে ঢেলে সাজবার দরকার আছে কিনা সেটা বিচার করে দেখবেন। যে টাকা তিনি চেয়েছেন সেটা বিধানসভা নিশ্চয়ই দিচ্ছে এবং যদি আরও বেশী টাকা চাইতেন তাহলে বিধানসভা অকুণ্ঠ চিত্তে সেটা দিত যদি দেওয়া সম্ভব হয়। স্যার, কয়েকদিন আগে পশ্চিমবাংলায় যে ঝড় বয়ে গেল, পশ্চিমবাংলার শিল্পাঞ্চলে এবং আসানসোলে যে ঝড় বয়ে গেল আমি তার রাজনৈতিক ব্যাখ্যার মধ্যে যাচ্ছিনা। আমি তার দৃষ্টি আকর্ষণ করে বলছি, আপনি দয়া করে বিচার করুন এই হাঙ্গামার উৎস এবং কেন্দ্র কোথায় এবং যেখানে এই হাঙ্গামা হয়েছে তার আশেপাশের এলাকায় হোলনা কেন? আমরা দেখছি যেখানে যেখানে বামপন্থী কমিউনিষ্ট এম, এল, এ-রা নির্বাচিত হয়েছেন, যেখানে তাদের সংখ্যাগরিষ্ঠতা বেশী বেছে বেছে সেখানেই হাঙ্গামা হয়েছে। কোন্নগর, উত্তরপাড়া, বেলঘরিয়া, খড়দহ এবং নৈহাটি প্রভৃতি স্থানে যেখানে তাঁদের হাত বেশী বেছে বেছে সেখানেই এই হাঙ্গামাকে তাঁরা আন্দোলনের নামে চালাবার চেষ্টা করেছেন এবং সমাজ জীবন বানচাল করে দিয়ে সাধারণ মানুষের জীবন দুর্বিসহ করে তুলেছেন। আমি আপনাকে বলবো এই হাঙ্গামায় আই. বি-র যে রোল সেটা আপনি দয়া করে বিচার করে দেখবেন। যাদের উপর নির্ভর করে সরকারী যন্ত্রকে বলিষ্ঠ পদক্ষেপ নিতে হয় তাঁরা এই হাঙ্গামার মুখে নিস্ক্রিয়তার পরিচয় দিয়েছেন এবং তারা আদৌ জানেননা কোথায় কি হয়েছে। স্যার, আমি গত আন্দোলনের শব ব্যবচ্ছেদের জন্য এখানে দাঁড়াইনি। আমার বক্তব্য হচ্ছে ঝড় এখনও থামেনি, একটা থমথমে ভাব এখনও রয়েছে এবং বিরোধীদল যে হুমকী ছেড়েছেন তাতে ঝড় যে আবার উঠবেনা একথা কেউ বলবে না। আমি বলি আসন্ন ওই ঝড়ের সংকেত যদি আই. বি. দিতে না পারে তাহলে আই. বি-র মত একটা প্রতিষ্ঠানকে নুতনভাবে ঢেলে সাজবার চেষ্টা করুন। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি তাতে এটুকু বলতে পারি আমরা পুলিশী শাসনে থাকতে চাইনা এবং পুলিশ প্রোটেকসনে বাস করবো এটাও আমরা চাইনা। আমরা চাই যে কাজের জন্য তাঁদের রাখা হয়েছে সেটা তাঁরা করবেন।

[ 2-50—3-00 p.m. ]

যদি সে কাজটাই তারা না করতে পারে তাহলে তাদের রেখে লাভ কি? এইভাবে কোটি কোটি টাকা ধ্বংস করে, নষ্ট করে লাভ কি? তাদের চরম ব্যর্থতার পরিচয় যখন পাওয়া গিয়েছে, তখন দয়া করে সেটা একবার চিন্তা করে দেখুন। চিন্তা করে দেখুন বেহালা মিউনিসিপ্যালিটি এলাকায় এত ঝড় উঠলো কেন? কেন এত লঙ্কাকাণ্ড

ওখানে ঘটে গেলো? আজকে নিশ্চয়ই এ সম্বন্ধে সমালোচনা করবার প্রয়োজন আছে। আমরা এটা বিচার, বিবেচনা করে দেখতে পারি। বেহালা মিউনিসিপ্যালিটি অফিস ধ্বংস করা হল, এবং বেহালা মিউনিসিপ্যালিটির ১১ খানি lorry পুড়িয়ে দেওয়া হল প্রকাশ্যে রাস্তায়, কার স্বার্থে? কাদের স্বার্থে এইসব ওখানে করা হল? প্রফুল্ল সেনের খাদ্যনীতি ব্যর্থতার জন্য বেহালা মিউনিসিপ্যালিটির ১১ খানি lorry পোড়ে কেন? Lorry পোড়ার প্রাক্কালে, এই সংবাদ থানার পুলিশ বা আই, বি, ডিপার্টমেন্ট দিতে পারে না কেন? এই আন্দোলন এত গভীরে নেমেছে, তাদের নাশকতামূলক কাজে এত গভীরতায় নেমেছে, যে দেশকে ধ্বংসের পথে টেনে নিয়ে যাচ্ছে। উত্তর এবং উত্তর-পূব শিয়রে চীনকে নিয়ে আমরা বাস করছি, এবং পূবে পাকিস্থানকে নিয়ে আমরা বাস করছি, এবং ঘরের ভিতর দালাল ফৌজকে নিয়ে আমরা বাস করছি। এবং যাদের উপর অনেকখানি নির্ভর করা হয়েছিল যে তারা, যারা লাল এবং দালাল, তাদের সম্বন্ধে পূর্বাহ্নে ওয়াকিবহাল করবেন আমাদের, তাঁরা ব্যর্থতার পরিচয় দিয়েছেন। আজকে তাদের সম্বন্ধে নির্মমভাবে সমালোচনা করবার প্রয়োজন আছে। আমি cocktail পার্টির কথা বলছি না। আমি উত্তরের কথাও বলছি না। আমি বিদ্যালয়ের কথাও বলছি না। কিন্তু আমি এটা জানি, যাদের কাছে সবচেয়ে বেশী কর্তব্যের আশা রাখতে চাই, তারা যদি তাদের কর্তব্যের হানি করতে থাকেন, তাঁদের উপস্থিত থাকা সত্ত্বেও বেহালায়, লাল বামপন্থী কম্যুনিষ্টরা এই যে লঙ্কাকাণ্ড করলো, তার কোন খবর বা সূচনা, তারা পূর্বাহ্নে আমাদের দিতে পারলেন না। তাঁরা কি এ সম্বন্ধে কোন খবর রাখেননি? তাহলে কিসের জন্যে তাদের রাখা হয়েছে? এই হাঙ্গামার পরিপ্রেক্ষিতে একমাত্র পুলিশ বিভাগকেই আমি বিচার করতে চাচ্ছি। সম্বৎসর এঁদের নিয়ে থাকতে হয়, সমাজকে নির্ভর করতে হয় এঁদের উপর। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যখন পুলিশি কাজের ফিরিস্তি আমাদের কাছে দিচ্ছিলেন, আমরা নিশ্চয়ই তাঁর সঙ্গে একমত; আমরা জানি কি কঠিন কাজ তাদের করতে হয়। আমরা এও জানি যে অনেক সময়, অনেক প্রিয় কাজ করতে গিয়ে অপ্রিয় সমালোচনার মুখোমুখি তাঁদের দাঁড়াতে হয়। কিন্তু অপ্রিয় কাজ করার জন্য, অপ্রিয় সমালোচনা যদি হয়, তাহলে সেখানে অকারণ protection দেবার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। যারা সমাজ জীবনের সঙ্গে এখনও অঙ্গাঙ্গিভাবে জড়িত হতে পারলেন না, সমাজ যাদের উপর খানিকটা নির্ভরশীল, তারা যদি কোন কারণে বিপদগামী হয়, তাহলে সমাজজীবন ধ্বংস হবে। আমি কয়েকটি ঘটনার কথা, প্রতিমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করবার জন্য বলছি। আমি এটা তাঁর কাছে নিবেদন করছি, খড়দা থানার এই ব্যাপারে কি কোন কর্তব্য ছিল না? বাসন্তী কটন মিলের একজন কোটিপতিকে protection দেবার জন্য সেখানকার শ্রমিক আন্দোলনের সঙ্গে সংশ্লিষ্ট ১১টি ছাত্রকে security Act-এ বন্ধ করে দিলেন। যারা পারলো না নৈহাটি, খড়দহ stationকে রক্ষা করতে, যারা পারলোনা fish plate বাঁচিয়ে ট্রেনের যাতায়াতকে সংঘবদ্ধ রাখতে, তারা security act নিয়ে, শ্রমিক আন্দোলনের মধ্যে নাক গলাতে গিয়ে নারায়ণ সেনগুপ্ত সমেত ১১ জন ছাত্রকে সিকিউরিটি এ্যাক্টের মুখে ফেলে দিয়েছেন। এই হাঙ্গামার মুখে শনিবার দিন সুধীর পাণ্ডে বলে একটি লোক তাকে কম্যুনিষ্টরা ধরে, তুলে নিয়ে যাচ্ছিল একটি গলির মধ্যে হত্যা করবে বলে, সেই লোক বেলঘরিয়া থানায় গিয়ে diary করলো, কিন্তু অদ্ভুত কথা, আজ পর্যন্ত তার তদন্ত করবার সময় পর্যন্ত তারা পেলেন না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটিমাত্র নিবেদন, এই সমস্ত ঘটনাগুলিকে বিচ্ছিন্ন ভাবে যেন তিনি চিন্তা না করেন। এই সমস্ত ঘটনাগুলি সমগ্রভাবে ওঁদের চিন্তাধারার সঙ্গে জড়িত। তারা চায় না আজকের এই সমাজ ব্যবস্থা সুশৃঙ্খল ভাবে চলুক। যারা এই জিনিষ চায় তাদের দৃঢ় হস্তে দমন করতে হবে। তখন যদি ত্রুটিবিচ্যুতি হয়, তাহলে যে কথা গোপিকাবাবু বলেছিলেন কংগ্রেস কর্মীর কথা বাদ দিন, সাধারণ মানুষের আস্থা গড়ে যাবার সম্ভাবনা আছে—সরকারের প্রতি তারা মনে করবে ঐ যখন মুষ্টিমেয় কয়েকটি লোক রাস্তায় দাঁড়িয়ে, ট্রামওয়ে বা railway track-এর উপর দাঁড়িয়ে, ট্রামে বা ট্রেনে আগুন ধরিয়ে দিলো বা পোষ্ট অফিসের সামনে দাঁড়িয়ে পোষ্ট

অফিসে আগুন ধরিয়ে দিলো—সোদপুর পোষ্ট অফিস যখন পুড়ছে, সেই সময়, সেখানে একজন এম, বি, বি, এস ডাক্তার ছেলেদের লক্ষ্য করে বললেন, কি করলি তোরা? একটি ১৪ বছরের ছেলে, সেই এম, বি, বি, এস ডাক্তারকে জবাব দিচ্ছেন যান, যান মশাই, চড়িয়ে মুখ সোজা করে দেবো—সেখানে যদি পুলিশ উপস্থিত না থাকে, তাহলে নিশ্চয়ই সাধারণ মানুষের আস্থা নড়ে যায়। আমরা তখন দেখছি যে বিরোধী দলের যাঁরা সদস্য, তাঁরা উঠে পড়ে লেগেছেন সমাজকে বানচাল করে দেবার জন্য, সমাজের মধ্যে বিশৃঙ্খলা টেনে আনছেন এবং সমস্ত সমাজকে আগুনের লেলিহান জিহ্বার মধ্যে ফেলে দিয়ে, ঐসব পৈশাচিক উল্লাসে তাণ্ডব নৃত্য করছেন সেখানে ওঁদের রোধ করবার জন্য পুলিশের সংখ্যা আরও বাড়ানোর প্রয়োজন আছে বলে আমরা মনে করি। আমি অকুণ্ঠ চিত্তে এই কথা বলছি, আজকে আপনারা পর্যালোচনা করুন, কেন এই জিনিষ হচ্ছে? আপনারা পর্যালোচনা করুন উত্তরপাড়ায় কেন এই জিনিষ হচ্ছে? আপনারা পর্যালোচনা করুন কোন্নগরে কেন এই জিনিষ হয়ে বসে? আপনারা পর্যালোচনা করুন কেন এই রকম ঘটনা এই সব স্থানে হচ্ছে? Hind Motor কারখানা, যেটা ভারতবর্ষের মধ্যে এক মস্ত বড় establishment তাকে পুড়িয়ে শেষ করে দেবার চেষ্টা হ'ল। কেন এটা হয়? এক একটা Industry এক একটা কারখানাকে এই ভাবে নষ্ট করে দেওয়া হল। আমি অত্যন্ত লজ্জার সঙ্গে বলছি আমার নিজের নির্বাচনী কেন্দ্র আনন্দহরি এলাকা, যেখানে electric transformer-এর উপর cracter মারা হয়েছে। এটা কি নাশকতামূলক কাজ নয়? শুধু যে এই এলাকাকেই ধ্বংস করে দেবার জন্য চেষ্টা করা হয়েছে, তা নয় এই আনন্দহরি electric transformer থেকে যে বিদ্যুৎ মুর্শিদাবাদ পর্যন্ত supply হয়ে থাকে, তাকে বানচাল করে দেবার চেষ্টা হয়েছিল। এই electric transformer-টিকে যদি তারা ধ্বংস করে দিতে পারত, তাহলে সমস্ত মুর্শিদাবাদ অঞ্চল অন্ধকার হয়ে যেতো। এইটাই তাদের উদ্দেশ্য ছিল।

আর অন্ধকার হলে তারা যা ইচ্ছে তাই করতে পারতো। এর কোন সংবাদ থানা লেভেলে যে সব আই-বি র লোকজন ঘুরে বেড়ায় তারা দেয়নি। ঐ এলাকার ওটা একমাত্র কথা—আমি সাহস করে একথা বলতে পারি কোন নাশকতামূলক কাজ করা ওদের পক্ষে সম্ভব হয় নাই। ঐ খড়দহ থানা এলাকার লোকের এই চিন্তাধারা আছাড় খেয়ে পড়ছে। তারপর আর সেই শ্রমিক এলাকায় কেউ ঢুকতে পারবে না। আমি এই কথা সমস্ত দায়িত্ব নিয়ে বলছি টিটাগড় থানা এলাকায় কিন্তু আই-বি'র যে সব লোকজন ঘুরে বেড়াচ্ছে, তারা নিজেরা যদি দুর্বল চিত্ত হয়, তাঁরা যদি মনে করেন ঐ electric transformer এর protection দিতে পারে না, তাহলে আমাদের information দিলে আমরা কংগ্রেস কর্মীরা সেই transformer রক্ষা করতে পারতাম, ঐ transformer বাঁচলে মুর্শিদাবাদ পর্যন্ত এলাকা বাঁচবে। একথা আমি পরিষ্কার ভাবে বলতে চাই আমার সমস্ত সাহস একত্রিত করে বলছি, আমাদের একটা দায়িত্ব আছে সমাজের অনেকটা আমাদের উপর নির্ভর করে। একটা বিশেষ ব্যয় বরাদ্দ সমর্থন করে তাকে পাস করে দিয়ে আমাদের দায় দায়িত্ব সব শেষ করে দিলাম একথা আমি বলছি না। আমি এই কথা বলছি সাধারণ মানুষ প্রশ্ন করছে আজকে কেন খড়দহে এলাকায় এই লঙ্কাকাণ্ড হলো যেখান থেকে গোপাল ব্যানার্জী কম্যুনিষ্ট পার্টির M. L. A নির্বাচিত হয়েছেন? কেন এ জিনিস বরাহনগরে হচ্ছে যেখান থেকে আমাদের বিরোধীদলের তথাকথিত নেতা জ্যোতি বসু নির্বাচিত হয়ে এসেছেন? কেন মনোরঞ্জন হাজরার এলাকায় এ জিনিষ হচ্ছে? কেন পাঁচু গোপাল ভাদুড়ীর এলাকায় এ জিনিষ হচ্ছে? কেন আসানসোলের প্রত্যেকটি এলাকায় ঐ জিনিষ হলো? প্রত্যেকটি ঘটনার পেছনে একটা সুচিন্তিত subvertion-এর ব্যবস্থা হয়েছে এবং এই subversion-এর বিপ্লবের প্রতিধ্বনি এর মধ্যে শোনা যায় কিনা আমি জানি না। তবে এ কথা আমি নিশ্চয়ই জানি যে আগামী দিনের ধ্বংসাত্মক কার্যাকলাপের ইঙ্গিতের মধ্য দিয়ে পাওয়া গেছে এবং আজ যদি দৃঢ় চিত্তে ও দৃঢ় হস্তে এটা দমন না করা যায়, তাহলে আমরা

শাসকরূপে নিজেদের ব্যর্থতার পরিচয় দেব এবং তার জন্য বাংলাদেশের মানুষ আমাদের কখনও ক্ষমা করবে না। এইজন্যই তারা অনেকটা আমাদের উপর নির্ভর করে নিশ্চিন্তে বসেছিল, তারা মনে করেছিল এদের হাতে শাসনযন্ত্র দিয়ে দিলে এই দেশকে তারা সুষ্ঠুভাবে পরিচালিত করতে পারবে, আমাদেরও রক্ষা করতে পারবে। অতএব আমাদের যে ত্রুটি বিচ্যুতি হয়েছে, এই ত্রুটি বিচ্যুতির প্রতি মুখ্যমন্ত্রী ও প্রতিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই আপনারা চিন্তা করুন তারা এই রাজনৈতিক আন্দোলনকে খাদ্য আন্দোলনের নামে চালিয়ে দিয়ে মানুষের বুভুক্ষাকে উপজীব্য হিসেবে ব্যবহার করে অগ্নিগর্ভ বাংলাদেশ বলে গোটা বাংলাদেশকে বিক্ষুব্ধ করবার এই যে প্রয়াস, এই প্রয়াসের মুখোমুখি সাহস করে আমাদের দাঁড়াতে হবে। আমাদের প্রত্যেককে একথা বলতে হবে যে যা বলা হচ্ছে তা আদৌ সত্য নয়, তারা সংবাদপত্র মারফৎ নিজেদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করবার জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ দেওয়ার যে অকারণ প্রয়াস একটা বিশেষ কাগজে দেখছি, এই কাগজ সম্বন্ধে অত্যন্ত পরিষ্কারভাবে পশ্চিমবাংলা সরকারকে চিন্তা করতে হবে, মুখ্যমন্ত্রীকে চিন্তা করতে হবে। তাদের নিজেদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করবার জন্য আর একজনের গড়া হাঙ্গামা ও আন্দোলন দিনের পর দিন চালিয়ে সাধারণ মানুষের মনকে বিষাক্ত করে সেই সুযোগে লুটেপুটে খাবার যে প্রয়াস, এই প্রয়াসকে রোধ করা উচিত। এ সম্বন্ধে একবার চিন্তা করে দেখা দরকার। আমার মতে এই তথাকথিত আন্দোলন এখনো শেষ হয় নাই। এবং যদি শেষ হয়েও গিয়ে থাকে, তাহলেও আমি মুখ্যমন্ত্রী ও প্রতিমন্ত্রীর দৃষ্টি এদিকে আকর্ষণ করি। তাঁদের কাছে নিবেদন করছি যে হাজার খারাপের মধ্যে একটা ভাল জিনিষ প্রকাশ পেয়েছে, সেটা হলো বর্তমানে এই নাশকতামূলক কাজের প্রস্তুতি কোন পর্য্যায়ে নেমে গেছে তার নিদর্শন হিসেবে আমরা এই হাঙ্গামা দেখতে পাই। আমরা দেখতে পাই মুখ্যমন্ত্রী সেদিন বলেছিলেন বাংলাদেশে কেরোসিন তেলের অভাব। অথচ পুড়িয়ে দেবার জন্য কেরোসিন তেলের তো অভাব হয় নাই, পেট্রোলের তো অভাব হয় নাই! এবং বেছে বেছে সেই সব এলাকা শুধু tick করা হয়েছে, চিহ্নিত করা হয়েছে ধ্বংস করবার জন্য, যেখানে যেখানে তাদের পক্ষে সম্ভব হয়েছে তা করা হয়েছে। পরশুদিন শ্যামনগর পোষ্ট অফিসের ভেতর ক্রাকার রেখে আগুন লাগিয়ে দেওয়া হ'ল। সেখানকার আই-বি কি করছিল? তারা কি ঘুমোচ্ছিল? তারা কি সিনেমা দেখছিল, না থিয়েটার দেখছিল? কি করছিল তারা, কোন্ কর্তব্য পালন করছিল? তারা কি জানে না দশটা থেকে পাঁচটা পর্য্যন্ত অফিস খোলা থাকে এবং ততক্ষণ ঐ এলাকার protection দেওয়ার দরকার আছে? তাঁরা যদি একটু সজাগ দৃষ্টি রাখতেন, তাহলে শ্যামনগর পোষ্ট অফিসের ভেতর ক্রাকার রেখে দিয়ে বাইরে থেকে আগুন জ্বালান সম্ভব হতো না। অতএব এই ব্যাপারে আই-বি বিভাগ চরম ব্যর্থতার পরিচয় দিয়েছে। আমরা এই ব্যয় বরাদ্দ নিশ্চয়ই সমর্থন করি আমি প্রথম এই কথা বলে আরম্ভ করেছিলাম এবং প্রয়োজন হলে আরো বেশী টাকা পুলিশের খাতে দেওয়া যেতে পারে। কিন্তু এই ব্যর্থতার নমুনা থাকবে কেন? আরো সুষ্ঠুভাবে, আরো পরিষ্কার করে কেন এই কথা আগে থেকে জানা হবে না যে বেহালা মিউনিসিপ্যালিটি এলাকায় কম্যুনিষ্টরা তচ্‌নচ্‌ করবার পরিকল্পনা নিয়েছে? যেহেতু সেটা কলকাতার উপকণ্ঠে এত ধারে কাছে almost কলকাতা, বেহালায় কিছু ঘটলে সেটা কলকাতায়ই ঘটেছে কলকাতার বাইরের মানুষ এ কথাই ধরে নেবে।

[ 3-00—3-35 p.m. ]

এবং আমাদের বিরোধী যারা তারা এই বিদ্রোহ ঘোষণা করেছেন, স্পর্দ্ধা রেখেছেন। পশ্চিমবঙ্গের মানুষকে অভিনন্দন জানাই যেখানে যেখানে কম্যুনিষ্ট আছে সেই এলাকা ছাড়া গোটা পশ্চিমবাংলার মানুষ তার বিক্ষোভ সত্ত্বেও এই তথাকথিত বিদ্রোহে কোনরকম যোগদান করেননি। বলব তারা আমাদের দুঃখকষ্ট বুঝেছেন, আমাদের অসুবিধার কথা বুঝেছেন, অভাব অনটনের কথা বুঝেছেন। তারা জানেন যারা মুখে প্রকাশ্যে 480 P.L. সাম্রাজ্যবাদী গম নেবেন না বলে মানুষকে ভোলাবার

চেষ্টা করছেন তারাই আবার অন্যদিকে যুক্তরাষ্ট্রনিয়মের কাছে আরও গম চাইছেন এবং তারা জানেন সেই গম P. L 480-র গম। এই যে জারজ নীতি এই জারজ নীতিকে পশ্চিমবাংলার মানুষ বুঝেছে। বুঝে বলে গোটা বাংলার বুভুক্ষু মানুষ সরকারকে নতুন করে সমর্থন করছে। নোতুন করে যে আন্দোলন গড়ে তোলার চেষ্টা হচ্ছে এই আন্দোলনের সামনে বুক চিতিয়ে সহজ ভাবে দাঁড়াতে হবে। পশ্চিমবাংলার মানুষকে আশ্বাস দিতে হবে, এই পুলিশ বিভাগ আর একবার ওদের রক্ষা করবার জন্য যতদূর সম্ভব যা করবার তা করব। গোপিকাবাবু তার আসান-সোল সম্পর্কে অনেক কথা বলেছেন। আমাদের ব্যারাকপুর মহকুমার অর্দ্ধেক জায়গাতে যেমন টিটাগড়ে রোধ করেছি এখানে কোন গণ্ডগোল হয়নি। কেন তারা করেছে এই প্রশ্নে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি তিনি চিন্তা করে দেখবেন দয়ারাম বেরীর এলাকায় গণ্ডগোল হয়নি কেন? সেখানেও তো হতে পারত। অথচ নৈহাটি ষ্টেশন পুড়িয়ে দেওয়া হয়েছে যে এলাকা থেকে গোপাল ব্যানার্জী নির্বাচিত। এই সমস্ত দিক চিন্তা করে এই পুলিশ বিভাগকে নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে যতদূর সম্ভব ঢেলে সাজান যায় ততটা ঢেলে সেজে নতুনভাবে মানুষের মনে আস্থা আনতে হবে। যদি আস্থা নড়ে গিয়ে থাকে তাকে পুনর্বহাল করতে হবে। আগামী দিনে যদি কোনরকম বিক্ষোভ আমাদের কাছে আসে প্রকাশ্যভাবে বা অপ্রকাশ্যভাবে আমাদের সামনে আসে কংগ্রেস দল এবং পশ্চিমবাংলার আপামর জনসাধারণ এই তথাকথিত নাশকতামূলক প্রচেষ্টা যাতে রোধ করতে পারে এই ধরনের অত্যন্ত জটিল মুহূর্তে আমরা এসে পড়েছি। কাল পর্যন্ত পাকিস্তানের সঙ্গে যুদ্ধ ছিল আজকে ভারতবর্ষের নানা জায়গায় নানা প্রশ্নে নাশকতামূলক কাজের চেষ্টা হচ্ছে এবং সামগ্রিকভাবে পরিষ্কারভাবে যদি একথা বুঝে না নিতে পারি, যদি পর্য্যালোচনা না করে নিতে পারি তাহলে আমাদের ভুল হবে। আমাদের বুঝতে হবে কম্যুনিষ্ট পার্টির উপর নির্ভর করা যায় না, কম্যুনিষ্ট পার্টিকে দিয়ে কাজ করা যায় না। গণতন্ত্রের দোহাই দিয়ে গণতন্ত্রের নাম করে, ওদের পিঠে হাত বুলিয়ে ওদের দাবীর সামনে হাঁটু গেড়ে শাসন কার্য চালান যায় না। এই কটি কথা বলে আমি এই ব্যয়বরাদ্দ সমর্থন করছি।

[ At this stage the House was adjourned for half an hour ]

**(After adjournment)**

[ 3-35—3-45 p.m. ]

### Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** Honourable Members, I beg to present the Thirtyfifth Report of the Business Advisory Committee which at its meeting held today the 17th March, 1966 in my chamber, recommended that there would be no sitting of the House on Saturday the 19th March, 1966. The business fixed for the 19th March, 1966 would be taken up on the 21st March, 1966, that for the 21st March, 1966 would be taken up on the 22nd March, 1966, and that for the 22nd March, 1966 would be taken up on the 23rd March 1966 before the business fixed for that day.

**Shri Jagannath Kolay :** I beg to move that the Report of the Business Advisory Committee present this day be agreed to by House.

**Mr. Speaker :** The Report is taken as accepted by the House.

### Demand for Grant No. 15

### Major Head : 23-Police

**শ্রীমতী বিভা মিত্র:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে মুখ্যমন্ত্রীর পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দ হাউসের সামনে রেখেছেন সেই ব্যয় বরাদ্দ সমর্থন করবার জন্য আমি এখানে

দাঁড়িয়েছি। আজকে পুলিশের যে প্রয়োজন দেশ রক্ষার জন্য একথা সবাই জানে। কারণ দেশের শান্তি এবং শৃঙ্খলা রক্ষা করার জন্য এই পুলিশের দরকার আছে। কিন্তু শাসন তন্ত্র, শাসন যন্ত্র এমনভাবে আমাদের এতদিন চলে এসেছে যে আমরা পুলিশকে নানা রকমভাবে শান্তির সময়ে অন্য কাজে লিপ্ত করে রেখেছিলাম, কিন্তু আজকে দিনের পর দিন নানা ভাবে যখনই কোন দেশের মধ্যে বিশৃঙ্খলা উপস্থিত হচ্ছে, সাধারণ মানুষ যখন নানারকম বিশৃঙ্খলা সৃষ্টি করছে তখন যদি পুলিশ তার এ্যাডমিনিষ্ট্রেটিভ ক্যাপাসিটি নিয়ে কোন কাজ করতে যায় তখন তাকে অনেক দোষারোপ করা হয় এবং হচ্ছে, অনেকেই এই দোষারোপ করেই খালাস হয়ে যাচ্ছেন। আজকে আমার বক্তব্য হচ্ছে পুলিশের হয়ত অনেক ভুল ত্রুটি আছে, পুলিশ এমনভাবে তার গোলাগুলি চালিয়েছেন যেখানে চালিয়েও কোন ফল হয়নি। হয়ত কিছুক্ষণ আগে বা কিছুক্ষণ পরে গোলাগুলি চালালে কার্যকরী হতো, সাধারণ মানুষের সম্পত্তি রক্ষা হতো। আজকে আমরা দেশের মধ্যে যে বিশৃঙ্খলা দেখছি, দেশের চারিদিকে যেভাবে আমাদের বিরোধী পক্ষরা আগুন জ্বালিয়ে রেখে দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে এটা পুলিশের সাধ্যাতিরিক্ত হয়ে যাচ্ছে। একথা বোঝা যাচ্ছে যে তাঁরা দেশের কাছে বলছেন আমরা খাদ্য এবং কেরসিন তেলের জন্য এই আন্দোলন করছি একথা ঠিক নয়। কারণ খাদ্য এবং কেরসিনের জন্য এই আন্দোলন যদি হতো তাহলে দেশের সাধারণ মানুষ খাদ্যের জন্য আন্দোলন করতো। তাহলে সাধারণ মানুষ অহিংস আন্দোলনের পথে যেতো, তারা নীরবে এই আন্দোলনে যোগ দিয়ে জানাতো যে আমরা খাদ্য চাই। কিন্তু এই আন্দোলন সেইজন্য নয়। খাদ্য আন্দোলন যদি তাঁরা চাইতেন তাহলে খাদ্য আন্দোলনের তাঁরা অন্য রূপ দিতে পারতেন। কিন্তু এটা দেখা যাচ্ছে যারা রাজনীতি করছেন তাঁরা তাঁদের বেস তৈরী করবার জন্য এই আন্দোলন সুরু করেছেন। আজকে মানুষকে তাঁরা টেররাইজ করতে চাইছেন, সাধারণ লোককে টেররাইজ করতে চাইছেন যাতে লোকে এই সমস্ত আন্দোলন দেখে ভয় পেয়ে তাঁদের কাজে কোন বাধা সৃষ্টি না করে। তাঁরা পুলিশের মরাল ভেঙ্গে দিতে চাইছেন যাতে পুলিশ কোন কথা না বলে নিরপেক্ষভাবে দাঁড়িয়ে থাকে এবং দর্শক হিসাবে থাকে। এই রকম কাজ কর্ম করে তাঁরা আজকে দেশের মধ্যে আন্দোলন সুরু করে দিয়েছেন। এই আন্দোলনের ভিতর কি আছে? স্পীকার মহাশয়, আপনি জানেন অন্যান্য দেশেও যখন এই লেফ্‌ট কম্যুনিষ্ট পার্টি আন্দোলন সুরু করেছে তখন তারা এইভাবে টেররাইজ করে মানুষের মরাল ভেংগেছে। সাধারণ শান্তিকামী মানুষ যদি এই সমস্ত ঘটনা ঘটতে দেখে, যদি তারা দেখে যে আগুন জ্বলছে, যদি তারা দেখে যে বোম পড়ছে, তারা যদি দেখে যে সম্পত্তি লুঠ হচ্ছে এবং যদি তারা দেখে একজন যাচ্ছে তার গতিকে ব্যাহত করা হচ্ছে তখন শান্তিকামী মানুষ তার মধ্যে যেতে চায়না। কিন্তু একথা কি ঐ বিরোধী পক্ষের নেতারা জানেন যে ভারতবর্ষের মানুষ বাংলা দেশের মানুষ নীরব দর্শক নয়? কারণ এর গাত তাঁরা রোধ করবেনই। একটু আগে শ্রীআনন্দ গোপাল মুখোপাধ্যায় মহাশয় বলে গিয়েছেন যে তাঁরা কি একথা বলতে চান যে কর্ডনিং তুলে দিলে দেশের খাদ্য সমস্যার সমাধান হবে, তাঁরা কি একথা বলতে চান লেভি তুলে দিলে দেশের খাদ্য সমস্যার সমাধান হবে? একথা তাঁরা স্পষ্ট করে বলুন। আজকে সেই কথাই আমিও বলবো যে তাঁরা স্পষ্ট করে বলুন যে লেভি কর্ডনিং তুলে দিলে খাদ্য সমস্যার সমাধান হবে। তাঁরা যদি বলেন তাহলে নিশ্চয়ই তাঁদের কথা মত দেশবাসীকে জানান হবে এবং তারপরে জানা যাবে তাদের এতে সমর্থন আছে কিনা। আজকে যদি কর্ডনিং লেভি না থাকে তাহলে কলকাতায় ৫ টাকা কিলো চাল হবে। যেখানে সারপ্লাস এরিয়া সেখানে যে মূল্যে চাল বিক্রি হচ্ছে সেই চাল যদি যেখানে চাল নেই সেই এলাকায় আসে তাহলে তার মূল্য বেশী পাবার জন্য হোর্ডাররা সেই চাল রেখে দেবে। সেইজন্য আজকে এই যে খাদ্য আন্দোলন যেটাকে বলছে সেটা আসলে দেখা যাচ্ছে লেফ্‌ট কম্যুনিষ্টরা তাদের একটা রিহারসাল দিয়ে

দেখে নিলেন যে তাঁদের ষ্ট্রেন্থ কতখানি। তাই এর পরে কি করবেন তার জন্য তৈরী হবার জন্য এই রিহারসাল। সেই রিহারসালের মুখে কারা পড়েছেন? না, এখানে সাধারণ মানুষ থেকে আরম্ভ করে ডাক্তার, ইঞ্জিনিয়ার, যাঁরা শ্রম করে দেশ গঠন করছেন তাঁরা কেউ বাদ যাননি। দেশের নানা রকম সম্পত্তি ধ্বংস করে তাঁরা তাঁদের কাজের রিহারসাল দিয়ে দেখে নিয়েছেন। সেজন্য, স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একথা বলতে চাই যে আজকে এই রিহারসাল বন্ধ করার জন্য পুলিশ তৎপর হোক। পুলিশের এস, বি, ডিপার্ট-মেন্ট আছে কিনা আমাদের সন্দেহ আছে। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে এই কথা বলতে চাই যে এস, বি, ডিপার্টমেন্টের কোন স্বত্ত্বা আছে কিনা আমাদের সন্দেহ হয়। কারণ মানুষ যখন এক জায়গায় জড় হয়ে আগুন লাগায় তখন তাদের একটা মস্ত বড় প্ল্যান থাকে এবং কোন কোন জায়গায় যাবে তার আগে থেকে একটা প্ল্যান করে নিয়ে সেই প্ল্যান অনুযায়ী কাজ করে, এলোমেলোভাবে কাজ করেনা। যেখানে কংগ্রেস কর্মীদের বাড়ী পুড়িয়েছে, অফিস পুড়িয়েছে, গভর্ণমেন্টের সম্পত্তি পুড়িয়েছে, রেলের স্টপার পুড়িয়ে ছারখার করে দিয়েছে, সেখানে তাদের আগে থেকেই এই প্ল্যান ছিল। কিন্তু এস, বি, ডিপার্টমেন্ট, আই, বি, ডিপার্টমেন্ট আগে থেকে এই খবর পেয়েছেন কিনা সেই প্রশ্ন আমার মনে জেগেছে এবং সেই প্রশ্নই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখতে চাই। আজকে এই সব বড় বড় কথা বলে যাচ্ছি বটে কিন্তু মনের মধ্যে এই কথা হচ্ছে যে আজকে আমাদের এই এ্যাডমিনিষ্ট্রেশনকে ঠিক ভাবে চালান দরকার।

[ 3-45—3-55 p.m.]

পুলিশের সংখ্যা একটু আগে মন্ত্রী মহাশয় যা আমাদের কাছে রেখেছেন তাতে দেশের লোক-সংখ্যা অনুপাতে পুলিশের সংখ্যা কম। কাজেই পুলিশের সংখ্যা আমরা আরও বাড়াতে চাই। পুলিশের ব্যয়বরাদ্দ বাড়াতে চাই এবং তার পরিপ্রেক্ষিতে তাদের যে কার্য সেই কাজ তারা নিষ্ঠা-সহকারে যেন করেন। আজকে সবচেয়ে দুঃখের কথা এতগুলি যে ঘটনা ঘটে গেল তার একটা রিপোর্টও আমাদের কাছে নেই এবং এই ঘটনা যে ঘটবে একথা আমরা জানতাম না। কিন্তু তবুও এই বিরোধী দলকে বলছি আপনার মাধ্যমে যদিও তাঁরা এখানে উপস্থিত নেই। তবুও বলছি যে কংগ্রেস কর্মীদের মোর‍্যাল ভেঙ্গে দেওয়া এত সহজ নয়। তাঁরা আজকে বিদেশের নীতি নিয়ে আমাদের কাছে রাজনীতির খেলা দেখাচ্ছেন। ভারতবর্ষের কংগ্রেস ভারতবর্ষের মাটি থেকে গড়ে উঠেছে। কংগ্রেস রাজনৈতিক গঠনতন্ত্র করেছে, গণতন্ত্র প্রতিষ্ঠা করেছে, গণতন্ত্রের উপর বিশ্বাসী ভারতবাসী তাঁরা নিশ্চয় প্রাণ দিয়ে এই গণতন্ত্রকে রক্ষা করবে। আজকে তারা সামান্য দর্শক হয়ে এই সব জিনিস দেখবে না। তার ভারতবর্ষের মাটিতে যে গণতন্ত্র গড়ে উঠেছে সেই গণতন্ত্রকে রক্ষা করবার জন্য সমস্ত বাংলা দেশের স্বাধীনতাকামী মানুষ এগিয়ে আসবে। আমি একথা বলবো এই সমস্ত অগ্নিদগ্ধ কাণ্ড ঘটিয়ে সামান্য ভীতিপ্রদর্শন করা, টেরারাইজ করে লোকের মোর‍্যাল ভেঙ্গে দেওয়া, টেরারাইজ করে লোককে ঘরের মধ্যে ঢুকিয়ে দেওয়া এ একবার হতে পারে বার বার হতে পারে না। পুলিশের ত্রুটি বিচ্যুতির কথা অনেকে বলে গেছেন—দেখিয়েছেন। এখানে আমি কোন ত্রুটি বিচ্যুতির কথা বলতে চাই না, কারণ ত্রুটি বিচ্যুতি সংশোধনের জন্য আমাদের মন্ত্রী মহাশয় যাঁরা আছেন তাঁরা নিশ্চয় তা করবেন। কিন্তু আমি একথা বলবো যে টেরারাইজ করে মানুষকে রেখে দেওয়া মোর‍্যাল ব্রেক করে দেওয়া ধীরে ধীরে সিজার অব পাওয়ার-এর দিকে আগিয়ে দেওয়া এ কখনই চলবে না। মাননীয় স্পীকার মহাশয়, কিছুদিন আগে আমি একটা অফিসে গিয়েছিলাম আমি নাম করবো না সেখানে সমস্ত কর্মচারী আর্দালী চার ছয় জন মিলে গল্প করছে—বলছে যে মুখ্য মন্ত্রীকে গুলি করে মারা হবে। কথাটা শুনে আমি শিহরে উঠলাম যে এই রকম সাহস কি বৃটিশ যুগে দেখাতে পারতো? আই, বি, ডিপার্টমেন্টে

কি কোন লোক নেই যারা এই সংবাদ পৌছে দিতে পারে পুলিশের উপরে যারা রয়েছেন তাদের কাছে। আজকে যে শিথিলতা এসেছে সেই শিথিলতাকে কঠোর হস্তে দমন করতে হবে। আমি একথা বলবো না যে এ্যাডমিনিস্ট্রেশনের কোন গলদ নেই। কাজ করতে গেলে নিশ্চয় কিছু গলদ থাকে। পুলিশ গুলি চালিয়েছে, হত্যা করেছে, ছোট ছোট ছেলেদের মেরেছে একথা ঠিক। কিন্তু এই সব ছোট ছোট ছেলেদের কারা আজকে এগিয়ে দিয়েছে সেই প্রশ্নটা আপনার সামনে রাখতে চাই। স্পীকার মহাশয়, এই সমস্ত ছোট ছোট ছেলেদের স্কুল থেকে টেনে নিয়ে এসে তাঁরা এগিয়ে দিয়েছেন পুলিশের গুলির মুখে সেখানে কোন লিডার গিয়ে তো দাঁড়ান নি। লিডারদের যদি কেউ একজন মারা যেতেন তবে বলতাম যে আন্দোলন চলছে। কিন্তু তা না করে কাপুরুষের মত ভীরুর মত ছোট ছোট ছেলেদের স্কুল থেকে টেনে নিয়ে এসে গুলির মুখে তারা ঠেলে দিয়েছেন। দেশের ছোট ছোট ছেলেদের তাঁরা আজ কি শিক্ষা দিচ্ছেন—এই বাচ্ছা ছেলেরা যখন বড় হবে স্পীকার মহাশয় বুঝতেই পারছেন যে তখন আমরা কি দেশে বাস করবো। এটা হাসির কথা নয়, দয়ার কথা নয়, আজকে সমস্ত স্কুল কলেজকে সরকার বন্ধ করে দিতে বাধ্য হচ্ছেন। বন্ধ না করলে জানি না কোন ছেলে আবার গুলির মুখে পড়ে মারা যাবে। কাগজে আমরা পড়ি যে পুলিশ গুলি চালিয়েছে—একথা ঠিক কিন্তু তাঁর সঙ্গে কেন তাঁরা দেখেন না যে সেখানে বিরোধী দলের নেতা একটিও নেই, তারা পালিয়ে গেছেন। একথা বলবো যে আজকে যে আগুন লেগেছে সেই আগুনে প্রত্যেককে পুড়ে মরতে হবে—কাজেই সেই আগুন যদি থামাতে হয় তাহলে প্রত্যেককে এগিয়ে আসতে হবে। কাগজের সাংবাদিকদের কাছে আমি একথা বলবো যেসব জায়গায় পুলিশ অত্যাচারে অত্যাচারিত—সেদিন আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়, আহত পুলিশের সংখ্যা দিয়েছেন ২৩২ জন। স্পীকার মহাশয় যেখানে গণ্ডগোল হয়েছে সেখানে পুলিশ অনেক দেরীতে গিয়ে পৌছেছে। অনেক লোক জড় হয়েছে—অনেক ইটপাটকেল চলছে—দুষ্কৃতকারীরা হয়তো সংখ্যায় ২।৪ জন থাকে কিন্তু তাদের সঙ্গে বহু লোক আসে। তাই আজকে আপনার কাছে এই কথা বলবো যে এই সমস্ত জিনিসকে আজকে দমন করার সময় এসে গেছে। যদি দেরী হয় তাহলে আর আমরা শাসনযন্ত্র চালাতে পারবো না। কারণ আজকে যেখানে মুখ্যমন্ত্রীর হত্যার কথা আলোচনা হয় সেখানে কি করে শাসনযন্ত্র চলবে? একজায়গায় ফোন করেছিলাম আজকে—তিনি একজন অফিসার—চার্জে বসে আছেন আমাদের দেশেরই মানুষ, আমি নাম করতে চাই না, কারণ একটা অফিসার নয়, অনেক অফিসারই আছেন যারা ঐ সমস্ত কথা বলেন। কাজেই এর দমন করার দরকার হয়েছে। স্পীকার মহাশয়, রেভলিউসনের দিকে এগোবার জন্য তারা একটা ছত্র করে দিয়ে চলে গেলেন, তাঁরা দেখলেন তাঁদের ষ্ট্রেন্থ কতটা। সেই ষ্ট্রেন্থ দেখে তাঁরা নিশ্চয় ক্ষান্ত থাকবেন না তাঁরা নিশ্চয় একটা পরিকল্পনা নেবেন কিন্তু এ বিশ্বাস আমাদের আছে যে আমাদের ভারতবর্ষ, আমাদের বাংলাদেশ, আমরা গণতন্ত্রকে ভালবাসি আমরা গণতন্ত্র প্রতিষ্ঠা করেছি। আমাদের দেশের মানুষ এটা কখনই সহ্য করবে না, আমাদের দেশের মানুষ অহিংসা ভালবাসে, শান্তি শৃঙ্খলা ভালবাসে। খাদ্যনীতি যদি বানচাল করে দিতে হয় তার প্রকাশ এই নয় যে মানুষের সম্পত্তি লুণ্ঠন করা তাদের ঘর জ্বালিয়ে দিয়ে ভীতি প্রদর্শন করা। দরিদ্রের টাকা কর হিসাবে নিয়ে যে সম্পত্তি গভর্ণমেন্ট করছেন তাকে নষ্ট করা।—এই যে আমাদের ষ্টেটবাসগুলি পুড়ে গেল—কাগজে যখন ষ্টেটবাস পুড়েছে দেখি তখন বুকের মধ্যে শিহরে উঠে যে চার পাঁচখানা বাস পুড়ে গেল—কত লোক কত কষ্ট করে যাবে। সাধারণ মানুষ কোন পথে এগোবে তা তারা জানে না। সেইজন্য বলবো পুলিশ কর্মচারী হোক বা অন্যান্য কর্মচারী হোক তাঁরা দেশের মানুষ—দেশের শান্তি শৃঙ্খলা রক্ষার জন্য তাঁরা আছেন। তাঁরা জীবন দিয়েছেন, তাঁরা আহত হয়েছেন। এমন পুলিশ আছেন যে সেখানে বাধা দিতে গিয়ে নিজের জীবন নষ্ট করেছেন। কিন্তু সবচেয়ে বড় কথা হচ্ছে যে আই. বি. ডিপার্টমেন্টের কোন নিদর্শন আমরা দেখতে পাচ্ছি না। এতগুলি যে ঘটনা ঘটে গেল কোন রিপোর্ট কি পুলিশের কাছে ছিল না যে এই ঘটনা ঘটবে। বেলা ১০টায় বেহালায় মিউনিসিপ্যাল অফিস পুড়লো—বেহালার শৈলেন রায় মহাশয় ফোন করছেন লোকে লোকারণ্য বেহালার অফিস পুড়ছে—

এখানে নিজের বুদ্ধির দরকার আছে। সকাল থেকে খবর দিচ্ছে কোন পুলিশ যায়নি। বেহালা ওসি এ্যাডিসন্যাল এস. পি. তাঁরা গিয়ে জনতাকে সরিয়ে দেননি কেন?—কারণ অত বিরাট জনতাকে সরানো তত সহজ নয়, সেইজন্য তাঁরা দর্শক হিসাবে মিউনিসিপ্যাল অফিস পুড়েছে তাঁরা দেখেছেন তাই স্পীকার মহাশয়, আমি একথা বলবো যে এই যে আন্দোলন এটা রাজনৈতিক আন্দোলন—এই আন্দোলনকে নষ্ট করতে হলে আই. বি. ডিপার্টমেন্টের দরকার এবং এই আন্দোলনকে যদি রুখতে হয় তাহলে সমস্ত দেশবাসীকে রুখে দাঁড়াতে হবে, সমস্ত দেশবাসীকে আজকে বলতে হবে যে আমরা শান্তিকামী মানুষ, আমরা শান্তিশৃঙ্খলা চাই, আমাদের ছেলেকে আমরা গুণ্ডা, বদমায়েস, চোর হিসাবে তৈরী করতে চাই না। স্কুল থেকে ১০।৮।১৫। ৬ বছরের ছেলেদের নিয়ে গিয়ে গুণ্ডা তৈরী করার কি অধিকার ঐ রাজনৈতিক দলগুলির আছে? দেশে কি মানুষ নেই? আজকে পত্রিকারা বার বার করে তাদের আরও বাড়িয়ে দিয়েছেন যার জন্য তাঁরা মনে করছেন যে তাঁরাই যেন দেশ শাসন করছেন কিসের শাসন করছেন—গুণ্ডামীর শাসন করছেন? কাজেই গুণ্ডামী বন্ধ করবার জন্য নিশ্চয় সরকারকে কঠোর হস্তে গুলি চালাতে হবে, কঠোর হস্তে শাসন করতে হবে। যদি গুলি চালিয়ে শাসন করতে হয় তাহলে নিশ্চয় তা করতে হবে—পিছিয়ে গেলে চলবে না। আজকে সমস্ত জনসাধারণের এই বক্তব্য আপনি জানেন যে আমি রাস্তায় রাস্তায় অনেক সময় ঘুরি। জনসাধারণ আমাকে বলেছে গুলিই যদি চললো তাহলে ভালভাবে চললো না কেন, কঠোর হস্তে কেন দমন করলেন না? এরূপভাবে জিনিষের জিনিষও পুড়লো আর গুলিও চললো? তাই আমি বলবো এই শাসনতন্ত্রকে আরো ভালভাবে Active করতে হবে এবং সমস্ত বর্বরোচিত যে শক্তি তাকে দমন করতে হবে এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 3-55—4-5 p.m. ]

**শ্রীদয়ারাম বেরী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ব্যয় বরাদ্দ আমাদের সামনে এসেছে যেটা মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের সামনে এনেছেন সেটা আমি সর্বান্তকরণে সমর্থন করি। পুলিশের হাতে শান্তি ও শৃঙ্খলা রক্ষার ভার আছে, তাদের আইন রক্ষা করবার ভারও আছে, পুলিশ আসে যখন কাজ হয়ে যায়। পূর্বেই পুলিশের আসা উচিত। আই. বি. ডিপার্টমেন্ট—ইনটালিজেন্ট ডিপার্টমেন্টের ঠিক ভাবে খোঁজ খবর রাখা উচিত যাতে নাকি শান্তি-শৃঙ্খলা নষ্ট না হতে পারে। কিন্তু পুলিশ তখনই আসে যখন আগুন লেগে যায়, যখন কাজ হয়ে যায়। অবশ্য দেখা গেছে অনেক জায়গায় পুলিশ ঠিক সময়মত এসেছে। কিন্তু অনেক জায়গায় আগুন লাগবার পর তারা আসে। এ বিষয়ে পুলিশকে আরো সংগঠন করা উচিত। এই খাদ্য আন্দোলনের নামে যে আন্দোলন বাংলাদেশে চলেছে এটা খাদ্য আন্দোলন নয়। এটা রাজ্য আন্দোলন। আইনসংগত সরকারকে দুর্নাম করে, হিংসার পথ গ্রহণ করে যে হিংসার কাজ করা হচ্ছে তাকে খাদ্য আন্দোলন বলা যায় না। এই খাদ্য আন্দোলনের নামে যে আন্দোলন চলছে তাতে আজ আমরা কি দেখছি? বড় বড় জুট মিল, কটন মিল তা আজ পোড়ান হচ্ছে। একটি কটন মিল, বঙ্গেশ্বরী কটন মিল যেখানে ১ হাজারের বেশী লোক রোজ খাটে সেখানে আগুন লাগিয়ে পোড়ান হয়েছে। সেখানে ২ জন শ্রমিককে হত্যা করা হয়েছে। তারপর কামারহাটিতে একটা জুট মিলে আগুন লাগাবার চেষ্টা করলে তাতে তারা সফলকাম হয়নি। এখন সাধারণ মানুষ বুঝে নিয়েছে যে পুলিসের ভরসায় কাজ হবে না। আজকে সবাই মিলে গুণ্ডামী, খুন, জখম ইত্যাদি দমন করতে হবে। এই বঙ্গেশ্বরী মিলে যখন আক্রমণ করা হল সেখানে I.N.T.U.C. Worker's union-এর লোক খুব বাহাদুরীর সঙ্গে সে অবস্থায় মোকাবিলা করেছে, আমি তার জন্য ধন্যবাদ জানাই। এরজন্য ২ জনের প্রাণ উৎসর্গ হয়েছে। খাদ্য আন্দোলনে যে মজার কথা তা হচ্ছে এতে দুগ্ধের গাড়ী, গুমটি পোড়ান হচ্ছে। এর কারণ কি বুঝতে পাচ্ছি না। এই অবস্থা দমন করা উচিত। কোন জায়গায় খাদ্য আন্দোলন হয়নি। আমি শুনছিলাম আমাদের আসানসোলে ডাঃ গোপিকারঞ্জন মিত্রের dispensary পোড়ান হয়েছে, তার যন্ত্রপাতি নষ্ট করা হয়েছে। এটাই কি খাদ্যনীতি? এতে করে কি খাদ্য এসে যাবে। ডাঃ শর্মার ওখানে যে X-Ray machine তা পোড়ান হয়েছে। আমাদের

I.N.T.U.C-এর অফিস যাতে লক্ষ লক্ষ শ্রমিকের কাজ হয় তা পোড়ান হয়েছে। মজুরদের পয়সায় জীপগাড়ী তা পোড়ান হয়েছে, কোন জায়গায় পুলিশ তা রক্ষা করতে পারেনি। দুঃখের কথা সব জায়গাই ক্ষতি হয়েছে পুলিশ কিছু রক্ষা করতে পারেনি। পুলিশকে ঠিক ভাবে সংগঠন করতে হবে যাতে intelligent department তারা প্রথমে জানবে যে দেশের শত্রু কারা? নিজেদের রাজনীতিজ্ঞ বলে পরিচয় দিয়ে যাতে দেশের সর্বনাশ করতে কেউ না পারে তারজন্য পুলিশকে সব সময় সজাগ থাকতে হবে। এখন যে কাজ হয়েছে সেটা ভালভাবে হয়নি। পুলিশের কাজ খুব পবিত্র কাজ, পুলিশ দেশ-সেবক, পুলিশ দেশ-সেবার ভূমিকা নিতে পারে। একজন পুলিশ যে রাত্রিবেলা আসে অর্থাৎ duty দেয় সে যদি ইমানদারী হয়ে duty করে তাহলে সেখানে আর চুরি হতে পারে না। একবার একটা গাড়ীর মাল চোর চুরি করতে এসেছিল তাদের মিলিটারীরা চ্যালেঞ্জ করলে তারা বলে যে আমাদের সঙ্গে থানায় বন্দোবস্ত আছে। তারা জানত না যে পুলিশের সঙ্গে মিলিটারীর কি তফাৎ মিলিটারীরা গুলি করলে লোক যারা চুরি করতে এসেছিল তাদের মধ্যে একজন সেখানেই মারা যায়।

[ 4-5--4-15 p.m.]

আজকে যে ব্যয় বরাদ্দ এসেছে পুলিশের জন্য এর চেয়ে যদি বেশীও আসে তাহলে তা আমরা খুসী মনে সমর্থন করবো কিন্তু আজকে পুলিশ ঠিকভাবে দেশের কাজ করুক এদিকে আমাদের বিশেষ লক্ষ্য দিতে হবে, বিশেষ ধ্যান দিতে হবে। ছোট ছোট ছেলে যারা মরে গিয়েছে তার জন্য আমরা দুঃখিত সাধারণ লোক দুঃখিত সঙ্গে সঙ্গে পুলিশম্যান যারা জখম হয়েছে, আহত হয়েছে তার জন্য আমার মনে গভীর দুঃখ রেখাপাত করেছে। কিন্তু তার জন্য দায়ী কারা? এর জন্য একমাত্র দায়ী হচ্ছে যারা খাদ্য আন্দোলনের নামে রাজনৈতিক আন্দোলন করছে তাদের। এরা যদি এইরূপভাবে আন্দোলন না করত, ছোট ছোট ছেলেদের লেলিয়ে না দিত, তাদের দিয়ে এই সব কাজ না করাত তাহলে কি তারা মারা যেত? আমি গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করে দেখেছি যে বামপন্থী নাডারবা কেউ গুলি খায়নি, কেউ তারা আহত হয়নি। এই রকম বাজিভুবি কোন দিন কংগ্রেস করেনি। আমরা যখন বৃটিশের সঙ্গে লড়াই করেছি তখন আমরা কংগ্রেসীরা সব সময় আগিয়ে গিয়েছি, মার খেয়েছি, জেলে গিয়েছি, আমরা ছোট ছোট ছেলেদের লেলিয়ে দিইনি। এতে ভারতের কোন মঙ্গল হবেনা। এই সব কাজ করে তাদের রাজ্যপ্রাপ্তি হবেনা। আমাদের হিন্দীতে একটা প্রবাদ আছে তার বাংলা মানে হচ্ছে বিড়াল যখন নিষ্ফল হয় তখন খামের উপর থাবা লাগায়। খামের উপর পাঞ্জা লাগায়। তিন তিনবার ভারতীয় জনতা কংগ্রেসের হাতে রাজ দিয়েছে। এখন যেহেতু তারা ন্যায় সঙ্গত উপায়ে নিষ্ফল হয়েছে সেজন্য আজকে তারা বুভুক্ষারা হয়ে এই সব কাজ করছে। ভারতীয় জনতার কাছে এদের স্বরূপ প্রকাশিত হয়েছে। আজকে এরা কংগ্রেসীদের ধমক দিচ্ছে, কংগ্রেসী লোকদের বাড়ী পোড়াচ্ছে, মন্ত্রী ফজলুর রহমান সাহেবের বাড়ী পুড়িয়েছে, শ্রীরমেন মল্লিকের বাড়ী পুড়িয়েছে। যখন এই রকম তেলের সঙ্কট চলছে তখন এরা এত তেল কোথায় পায়? সে রহস্য ওঁরাই বলতে পারে। আমি পরশু দিনের একটা ঘটনা বলি। আমার বাড়ীর ওখানে আগে সেখানকার ছেলেরা নমস্কার দিত কিন্তু এদের পাল্লায় পড়ে খারাপ হয়ে গেছে, পরশু দিন যখন আসছি তখন দুটি ছেলে নমস্কার করে জিজ্ঞাসা করল, বিধান সভায় গেছলেন? বললাম হাঁ। তারপর তারা বলল বিরোধী পক্ষ এসেছে? আমি বললাম না, তারপরই তারা সুরু করল গালিগালাজ, বললে এখন থেকে মন্ত্রী আর যত এম, এল, এ, এম, এল, সি, আছে কংগ্রেসী, তাদের বাড়ী পোড়ান হবে, তাদের হত্যা করা হবে। আমি বললাম, হাঁ ভাই তোমার নেমন্তন্ন রইল, এস আমার বাড়ীতে আমি তখন যা উত্তর দেবার দেব, এখন উত্তরের ব্যবস্থা হবেনা।

বাংলাদেশের সংবাদপত্র আমি ভাল করে পাঠ করেছি। আজকে এটা প্রকট রহস্য যে, এটা খাদ্য আন্দোলন নয়, এটা রাজনৈতিক আন্দোলন। কিন্তু দুঃখের বিষয় কোন সংবাদপত্র

সাহস করে এ সম্বন্ধে কিছু লেখেনা। আনন্দবাজার পত্রিকা কিছু কিছু লিখেছে বলে আমি তাঁদের ধন্যবাদ জ্ঞাপন করছি। আমি আপনার মাধ্যমে অন্যান্য সংবাদপত্রের কাছে নিবেদন করছি তাঁরা যথার্থ কথা প্রকাশ করুন যে, এটা খাদ্য আন্দোলন নয়, এটা রাজনৈতিক আন্দোলন। ছোট ছোট ছেলেদের এগিয়ে দিয়ে তাদের হত্যা করা এটা মহাপাপ। আমি মনে করি এই কাজ থেকে তাদের দূরে সরে যাওয়া উচিত। সংবাদপত্র যদি ভয় পায় তাহলে তাঁরা কোনদিন জনসাধারণের সেবা করতে পারবেনা। আজকে আমরা দেখছি অমুক ছেলের জন্য দরদ পত্র পত্রিকায় ঠিক দিচ্ছে, কিন্তু কেন এটা হয়েছে তারজন্য তাঁরা ভর্ৎসনা করছেননা। আমি মনে করি এটা ঠিক নয়। কংগ্রেসের হাতে ভারতবর্ষের শাসনভার রয়েছে এবং কংগ্রেস তার নিজের কর্তব্য পালন করবে। আমাদের চিফ মিনিষ্টার এই আন্দোলনের সময় ঠিকভাবে কাজ চালাবার জন্য যে কাজ করেছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি এবং সেই সঙ্গে সঙ্গে নিবেদন করছি পুলিশকে ঠিকভাবে সাজান হোক। আমি পুলিশের নিন্দা করছিনা। পুলিশ যদি ভাল কাজ করেন তাহলে আমরা তাঁদের শতমুখে প্রশংসা করব এবং তাঁদের জয়জয়কার করব। আমি মনে করি আমাদের ভাল পুলিশের দরকার আছে। একথা বলে আজ যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করা হয়েছে তাকে আবার সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীজহরলাল ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। আজকে একটা নূতন পটভূমিকায় আমাদের এই পুলিশ বাজেটের আলোচনা চালাতে হচ্ছে। আজকের এই পটভূমিকায় আমাদের চিন্তা করতে হবে যে, নূতন করে পুলিশকে সাজাবার প্রয়োজন আছে কিনা এবং সেটা যদি করতে হয় তাহলে পুলিশের ব্যয় বরাদ্দ আরও বাড়াবার প্রয়োজনীয়তা আছে কিনা সেটা আমাদের দেখা দরকার। স্যার, আমরা চাই সমাজ উন্নয়ন কাজের জন্য আমাদের বেশী ব্যয় হোক। কিন্তু দেশে যদি এরকম একটা অবস্থা সৃষ্টি হয় যার ফলে সমস্ত ডেভলপমেণ্ট -এর কাজ ব্যাহত হচ্ছে, জনকল্যাণের কাজ ব্যাহত হচ্ছে তাহলে পুলিশ খাতের ব্যয় বাড়ান ছাড়া আমাদের অন্য কোন গতি নেই। আজকে খাদ্য আন্দোলনের নামে শুধু রাজনৈতিক আন্দোলন নয়, দেশের মধ্যে একটা গুণ্ডামীর আন্দোলন চালাবার চেষ্টা করা হচ্ছে। এটা যদি খাদ্য আন্দোলন হোত তাহলে সেই খাদ্য যাতে আসে, মানুষের দুঃখ দুর্দশা যাতে ঘোচে সেদিকে চেষ্টা করা হোত। আজ একথা আমরা কেউ অস্বীকার করিনা যে, পশ্চিমবাংলায় খাদ্যাভাব আছে, মানুষের দুঃখ দুর্দশা হয়েছে এবং তার ফলে মানুষের মধ্যে বিক্ষোভ থাকা স্বাভাবিক। কিন্তু সেই বিক্ষোভকে যে পথে পরিচালিত করা হচ্ছে তাতে বোঝা যাচ্ছে এটা খাদ্য আন্দোলন নয়, দেশের মধ্যে একটা অরাজকতা সৃষ্টি করবার জন্য এটা হচ্ছে এবং বামপন্থীদের নেতৃত্বেই যে এটা চলছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। আমরা যদি আন্দোলনের ধারা লক্ষ্য করি তাহলে দেখব বাম কমিউনিষ্টরা যেখানে নেতৃত্ব পেয়েছে সেখানে আন্দোলন বেশী হয়েছে এবং দেশের মধ্যে টেরোরিজম সৃষ্টি করবার চেষ্টা করছে। মাও সেতুং যে পথে গিয়েছিলেন, যে পথে কয়েকজন লোক গিয়ে মানুষকে টেরোরাইজ করবার চেষ্টা করেছিল সেই পথই বামপন্থীরা নিচ্ছেন।

[4-15—4-25 p.m.]

আমাদের দুর্ভাগ্য, আমাদের দেশের দুর্ভাগ্য, আমাদের জনসাধারণের দুর্ভাগ্য, তথাকথিত বামপন্থীদলগুলি, তাঁরা না বুঝে, আজকে ছুঁচো, ইঁদুর ধরার মত হয়েছে। তারা এমনই একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে, যে সেই সমস্ত বামপন্থীদলগুলি আজকে একেবারে নিশ্চিহ্ন হয়ে যেতে বসেছে। আজকে সাধারণ মানুষের কোন কথা তাদের কাছে থাকছে না। তারা ইচ্ছা করলেও, আন্দোলনকে দখল করতে চাইলেও, তারা দখল করতে পারছে না। এই অবস্থায় আজকে তাঁরা এসে দাঁড়িয়েছেন।

তা যদি না হবে, তাহলে কেন আমরা দেখছি রাস্তার মাঝে বাসগুলি পুড়িয়ে দেওয়া হচ্ছে ? আমাদের পশ্চিম বাংলার বাসের অভাব অত্যন্ত বেশী। কলকাতা নগরীতে যদি ১০টা, ১১টার সময় রাস্তার দিকে তাকাই, তাহলে দেখতে পাই কি অসীম কষ্ট মানুষকে সহ্য করতে হয় ট্রান্সপোর্টের অভাবে। বাসে ভীড়ের মধ্যে মানুষকে ঠেলাঠেলি করে, কোন রকমে গন্তব্য স্থানে পৌছাতে হয়। সেই বাস যখন পোড়ান হয়, তখন তার মধ্যে যে জনকল্যাণ মূল বা কোন কাজ বা ইচ্ছা আছে, তা কেউ ভাবতে পারে না। সবচেয়ে আশ্চর্য লাগে যখন দেখি দুধের গাড়ি পোড়ান হচ্ছে। যে দুধ হয়ত শিশু খেতো বা রুগীর পথ্য সেই দুধের অভাবের জন্য রুগীর পথ্য পেলো না, শিশুর খাদ্য জুটলো না। সেই দুধের গাড়ি যখন পোড়ান হয় তখন আমরা আশ্চর্য হয়ে যাই, যে তাঁরা কি করে বলেন যে এটা তাঁহার খাদ্য আন্দোলন। এর মধ্যে জনগণের সমর্থন রয়েছে। এ সব কথা তাঁরা কি করে বলেন তা শুনে, আমরা আশ্চর্য হয়ে যাই। Ambulance রুগী বহন করে। এমন কি যুদ্ধক্ষেত্রে, যেখানে সাম্রাজ্যবাদী যুদ্ধ চলে, সেখানেও আমরা আশ্চর্য হয়ে দেখেছি যে ambulanceকে ছেড়ে দেওয়া হয়। কিন্তু অদ্ভুত তাঁদের এই আন্দোলন। এই আন্দোলন যারা করছে, তাদের আমরা জানি, তারা দেশবাসীকে terrorise করতে চায়, তাই দেখতে পাই তারা ambulance-এর উপর পটকা ছুড়ছে, ambulance-এর গাড়িতে তারা বাধা দান করতে চেয়েছেন, অর্থাৎ রুগী মরুক, হাসপাতালে না পৌছাক তাতে তাদের কিছু আসে যায় না। তাঁরা দেশের মধ্যে একটা ভয়, আতঙ্ক সৃষ্টি করতে চান। এমন কি firebrigade-এর গাড়ী পর্যন্ত পোড়ান হয়েছে, এ কথা সকলেই জানেন। এইভাবে fire brigade-এর গাড়ি পোড়ানোর মধ্যে, যে কি জনকল্যাণমূলক কাজ আছে, তা আমরা বুঝতে পারিনি। আরও অনেক কথা বলবার আছে। পোষ্ট অফিস পোড়ান হল। পোষ্ট অফিস পোড়ানোর পর দেখা গেলো, সেখানে বহু টাকা যাঁরা পাঠিয়েছেন, তাঁরা হয়ত অনেকে স্ত্রী, পুত্র, শিশু নিয়ে বসে আছেন টাকার অপেক্ষায়। এই টাকা তাঁদের কাছে গিয়ে পৌছলে, তবে তাদের খাবার জুটবে। পুড়ে গেলো পোষ্ট অফিস, ধ্বংস হয়ে গেলো money order form-গুলো, টাকা গিয়ে পৌছাল না, বা টাকা ঠিক সময় মত তাদের কাছে পৌছাল না। হয়ত তার জন্য সরকার ক্ষতিপূরণ দেবে কিন্তু টাকার জন্য যে অপেক্ষা করতে হবে, তারজন্য অনেক সংসারে অভাব, অসুবিধা দেখা দেবে, অশান্তি আসবে। এ কথা কি, যাঁরা নেতৃত্ব করছেন, তাঁরা ভাবেন না? আজকে Bank-এর খাতাগুলিকে সব পুড়িয়ে দেওয়া হল, এর ফলে সাধারণ লোককে যে কত অসুবিধা ও কষ্ট পেতে হবে, তা কি তাঁরা বোঝেন না? স্বল্প সঞ্চয় করে যারা পোষ্ট অফিসের Savings Bank-এ বা সাধারণ Bank-এ টাকা রেখেছিল, সেখানে তাদের কাগজপত্র পুড়ে যাওয়ায়, সেই টাকা বার করতে অনেক সময় লাগবে। এই সমস্ত কথা সুস্থ মস্তিষ্কে চিন্তা করলে দেখা যাবে, এর মধ্যে আর যাই থাক এর মধ্যে জনকল্যাণমূলক কোন আন্দোলন নেই। এ আন্দোলন জনসাধারণের কল্যাণের জন্য নয়, এ আন্দোলন হচ্ছে জনসাধারণকে ভীত করবার জন্য। জনসাধারণের ইচ্ছার বিরুদ্ধে এই আন্দোলনকে চালিত করছেন কয়েকজন স্বার্থবুদ্ধিসম্পন্ন লোক, তথাকথিত কয়েকজন নেতা, যার মূলে আছে বামপন্থী কম্যুনিষ্ট দল। তাই মুখ্যমন্ত্রী মহাশয় তথা পুলিশ মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন তিনি আরও গভীর ভাবে চিন্তা করে দেখুন, তাঁর পুলিশ বাহিনীকে কি ভাবে কাজে লাগান যায়। এই রকম আন্দোলনকে দমন করার জন্য। আমরা দেখতেপাচ্ছি এই খাদ্য আন্দোলনের নামে হিংসাত্মমূলক সমস্ত কার্যকলাপ চলেছে। এই আন্দোলনের মধ্যে trained persons আছে। এ আন্দোলন স্বতঃস্ফূর্ত আন্দোলন নয়। রিষড়া, কোন্নগরে যে পুলকে ভেঙ্গে নষ্ট করা হয়েছে, তার মধ্যে দেখা গিয়েছে যে বিশেষ trained skilled personnels রয়েছে, তাদের দ্বারাই এই কাজ করান হয়েছে, তাছাড়া এ কাজ করা সম্ভব নয়। তাই আমাদের মনে হয় এর মধ্যে রয়েছে, সেই guerilla warfare-এর trained কিছু লোক, যারা এর নেতৃত্ব দিচ্ছে। সেইজন্য আজকে পুলিশকে এমনভাবে ঢেলে সাজাতে হবে, যাতে এই guerilla warfare-কে প্রতিহত করবার মত ক্ষমতা থাকে। এর জন্য যদি আরও ব্যয়করার প্রয়োজন হয়, তা করতে হবে। দেশের মধ্যে আগে শান্তি প্রতিষ্ঠিত করতে হবে। দেশের মধ্যে যদি শান্তি না থাকে, লোকের মনোবল ও অবস্থা সরকারের প্রতি যদি না থাকে, দেশের সংহতি, ও সমাজ ব্যবস্থা যদি ভেঙ্গে টুকরো টুকরো হয়ে যায়, দেশের

লোকের মধ্যে যদি অহংকারের মনোভাব না থাকে, তাহলে আমরা কেমন করে সমাজ কল্যাণমূলক কাজ করতে পারবো, তা আমি কিছুতেই বুঝতে পারি না।

আজকে ছাত্র সময়ের একটা মনে করবো। যখন আমরা ছাত্র আন্দোলন করেছি তার সঙ্গে জড়িত ছিলাম, তখন সারাদিন কলকাতায় যা কিছু আমরা করেছি Intelligence Branch থেকে তার সব কিছু বুঝতে পেরেছে, জানতে পেরেছে, আমরা কোথায় কি করেছি। আর আজকে এই Intelligence Branch পূর্ব থেকে কোন নির্দেশ সরকারকে দিতে পারছে না কোথায় কিভাবে কি লোকে করছে জমা হচ্ছে সে সম্বন্ধে পূর্বাহ্ণে intelligence Branch-এর লোকেরা সরকারকে সচেতন করে দিতে পারছে না। কেন এরকম হচ্ছে, সেটা সরকারকে খুঁজে দেখতে হবে। আজকে বৈজ্ঞানিক যুগ, সেই বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে আমাদের পুলিশ বাহিনীকে ঢেলে সাজাতে হবে।

আজকে প্রত্যেক B. D O. অফিস থেকে আরম্ভ করে অনেক জায়গায় দেখেছি আমাদের সরকারী জীপ গাড়িতে করে কর্মচারীরা এদিক সেদিক ঘুরে বেড়াচ্ছে। কিন্তু আশ্চর্যের বিষয় আমাদের প্রত্যেক থানায় অন্ততঃ একখানা করে জীপ গাড়ি দেওয়ার ব্যবস্থা হয় নাই। যার আন্দোলন চালাচ্ছে সহরে প্রকাশ্যে তাদের কেউ প্রতিহত করছে না, তখন আমরা দেখতে পাচ্ছি বেলঘরিয়ার জনসংঘের নেতা তিনি বেলঘরিয়া পোষ্টাফিস যেভাবে পোড়ান হয়েছে, তীব্র নিন্দা করেছেন এবং বলেছেন যে এজন্য বেলঘরিয়ার জনগণের অপূরণীয় ক্ষতি হয়েছে এবং আগামী দু বছর জনগণকে তার জন্য দুর্ভোগ ভুগতে হবে। তিনি আরো বলেছেন যে রাজনৈতিক দল এই ডাকঘরে আগুন দেওয়ার পেছনে আছে, সেই দলকে বে আইনী ঘোষণা করা হোক এবং যারা আগুন লাগিয়েছে তাদের কঠোর শাস্তি দেওয়ার ব্যবস্থা হোক। আজকে যদি এই সব দুষ্কৃতিকারীদের কঠোর হস্তে দমন করা না হয়, তাহলে দেশের মধ্যে একটা civil war অবশ্যম্ভাবী। দেশের মধ্যে যেভাবে dislocation করে দেওয়া হচ্ছে, যার ফলে ছাত্ররা লেখাপড়া করতে পারছে না, লোকে ব্যবসায় চালাতে পারছে না, এই অরাজকতা লোকে আর বেশী দিন সহ্য করবে না, নিশ্চয়ই তারা এর বিরুদ্ধে গর্জে উঠবে।

আমরা অনেক জায়গায় দেখেছি নিরীহ মানুষ প্রাণ দিয়েছে। যারা পুলিশের গুলিতে নিহত ও আহত হয়েছে তাদের জন্য আমরা দুঃখ প্রকাশ করছি এবং সেই সব লোক সম্পন্ন পরিবারের প্রতি আমরা সহানুভূতি জানাবো। কোন বামপন্থী নেতা পুলিশের গুলিতে আহত হল না, আহত হলো নিরীহ শিশুর দল। এই শিশু ও কিশোরদের উপর ছেড়ে দিয়ে এই সমস্ত তথাকথিত বামপন্থী নেতারা দূরে সরে পড়েছে। এই সমস্ত মানুষ এখন বিক্ষুব্ধ হয়ে আছে। তারা যখন সুস্থ হবে, সাম্য ফিরে আসবে, সেদিন তারা এই সব নেতাদের বিরুদ্ধে রুখে দাঁড়াবে। তার আর বেশী দেরী নাই।

আর একটা কথা বলবো নিশ্চয়ই যাদের প্রাণ গিয়েছে, তাদের জন্য আমরা দুঃখিত, কিন্তু যে সমস্ত পুলিশ অফিসার এবং পুলিশের লোক প্রাণ দিয়েছে, তাদের জন্যও আমরা দুঃখিত। পুলিশ অনেক জায়গায় যে ধৈর্য্যের পরিচয় দিয়েছেন, তার জন্য তাদের ধন্যবাদ দেই বটে, তানাহলে আর এত পুলিশের লোক আহত হতো না।

তারপর আমি বলবো সংবাদপত্রের ভূমিকা আরো ভাল হওয়া উচিত। একটা সংবাদপত্র এমন ভাবে চলেছে যেন তারা সব সত্য কথা বলছে। কে? কাদের গাড়ী? বসুমতী? ছেড়ে দে। তারা যেভাবে খবর distorted করেছে, তারজন্য সেদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং পুলিশ বিভাগেরও দৃষ্টি আকর্ষণ করছি যে এই সংবাদপত্রের বিরুদ্ধে কোন ব্যবস্থা অবলম্বন করা যায় কিনা সেটা তাদের দেখা উচিত। নিশ্চয়ই সংবাদপত্রের নিরপেক্ষ সংবাদ পরিবেশন করবার অধিকার আছে। কিন্তু তাই বলে তাদের distorted news পরিবেশন করবার কোন অধিকার নাই।

আমাদের পুলিশ বিভাগকে আরো বৈজ্ঞানিকভাবে সাজানোর আবেদন জানিয়ে আমি মুখ্যমন্ত্রীর এই ব্যয় বরাদ্দ সর্বান্তঃকরণে সমর্থন করছি।

[4-25—4-35 p.m.]

**শ্রীরমেন্দ্র কিশোর মল্লিক :** স্পীকার স্যার, খাদ্য আন্দোলনের নামে বাংলাদেশে যে তাণ্ডব নৃত্য এই তাণ্ডব নৃত্যের একজন প্রত্যক্ষদর্শী এবং ভুক্তভোগী আমি। ৪ঠা তারিখ বেলা ১১টার সময় আমি যাই কৃষ্ণনগর কংগ্রেস অফিসে পৌঁছে দেখি একি কৃষ্ণনগরের অবস্থা সমস্ত লোক পথে ঘাটে, পোষ্ট অফিস ঘেরাও আছে, পোষ্ট অফিস যেখান থেকে ফোন করে সমস্ত লোক যোগাযোগ করবে তার ভিতর ঢুকে ছেলেরা তিনজনকে প্রায় বার আনা খুন করেছে। আমরা একঘণ্টা ধরে connection করার পর তারা বলল একটা লোক মাত্র সুস্থ আছে আমাদের ফোন ধরবার মত লোক নেই। আমরা কংগ্রেস অফিস থেকে বেরিয়ে বিভিন্ন জায়গায় ছোট ছোট গলিতে ঘুরতে লাগলাম। সে যা অবস্থা তা চোখে না দেখে তা বর্ণনা করা অসম্ভব। এটা অনুভব করা যায়, ফটোতে তোলা ছাড়া আলোচনার মধ্যে তুলে ধরা অসম্ভব। যেসব ছোট ছোট ছেলেমেয়েদের আমরা যাঁরা বাংলাদেশের নেতা, অভিভাবক বলি বিভিন্ন দলের, বিভিন্ন পদের বিভিন্ন জাতকে সারা বাংলাদেশের মধ্যে ছড়িয়ে দেবার জন্য গৌরব বোধ করে তারা কত হীন প্রবৃত্তি নিয়ে সাধারণ যুবককে যারা বাংলাদেশের ভবিষ্যৎ, জাতির ভবিষ্যৎ যাদের উপর নির্ভর করে সেই দেশ যে দেশে রবীন্দ্রনাথ, নেতাজীর মত লোক জন্মেছেন সেই দেশকে বিপদে চালিত করতে তারা কত নীচে নেমেছেন সেকথা বলতে গেলে ঘৃণায়, লজ্জায় মাথা নত হয়ে আসে। আমি নিজে স্বচক্ষে দেখেছি কিভাবে পোষ্ট অফিস পুড়ান হয়েছে, কিভাবে D.I Office পুড়ান হয়েছে, কিভাবে নদীয়া জেলা কংগ্রেস সভাপতি মন্মথবাবুর বাড়ীতে আগুন ধরিয়ে দেওয়া হয়েছে, তাঁর স্ত্রীকে অপমান করা হয়েছে। আমি দেখেছি আমাদের খাদির যে ঘর সেই ঘরে কিভাবে আগুন ধরান হয়েছে, অথচ তার পাশে আর একটি খাদি অফিস ছিল সেটা পুড়ান হয়নি। স্পীকার স্যার, আমি দেখেছি আমাদের মণ্ডল কংগ্রেসের সভাপতি মৃণালবাবুর বাড়ী পোড়ান হয়েছে। এই অবস্থা দেখার পর আমি D M S P.-কে তারা তখন রাস্তায় ঘুরছিলেন, বললাম মহাশয় কৃষ্ণনগরে থাকা আমার সম্ভব নয়। আমি আমার নিজের Constituency-তে ফিরে যাচ্ছি। আমি সেখান থেকে একটা অটো করে কৃষ্ণনগর থানার দিকে যাই মাত্র ডুঁকিনটি হাই স্কুলের শিক্ষকদের সঙ্গে ছাত্রদের সঙ্গে আলোচনা করে চন্দ্রাগর হাই স্কুলের হেডমাষ্টার জ্যোৎস্নাবাবুকে নিয়ে এখানকার নিকটবর্তী স্কুলে ঘুরি এবং ৪ তারিখে আমি বার্ণপুর এই অঞ্চলে ঘুরি। পাঁচ তারিখ ভোরে আমি আমার বগুলা অফিসের দিকে রওনা হই। পথে বিভিন্ন গাঁয়ে দেখলাম যে কৃষ্ণনগরের ওই ছাপ, এই দুর্বুদ্ধি, এই অঞ্চলে গিয়ে পৌঁছায়নি। কিছু কিছু ছেলে যারা কৃষ্ণনগর এসেছিল এদিন তারা ফিরে যেতে পারেনা। তাদের অভিভাবক আমাকে বললেন'আপনি আমাদের M. L. A., আমাদের ছেলে আছে কিনা আপনি বলতে পারেন? আমি তাদের বললাম আমি জানি আপনাদের এই অঞ্চলের ছেলেরা কৃষ্ণনগরের যে আবহাওয়ার সৃষ্টি হয়েছে সেই আবহাওয়ার পক্ষপাতী নয়। আমি একথা বিশ্বাস করি সরকারের যদি তীক্ষ্ণ দৃষ্টি থাকত, যে department-এর উপর সরকার ভরসা করে দূরদৃষ্টির উপর নির্ভর করে চলেন সেই department যদি সচেতন থাকত তাহলে এই অবস্থা এত খারাপ হতে পারত না। সেই department-কে ইংরেজ আমলে দেখেছি আমাদের কর্মীদের উপর কিভাবে অত্যাচার করেছে, তারা কিভাবে সন্ধান রাখত এখন যদি ততটা তৎপর থাকত তাহলে এই অবস্থা হতে পারত না। আমি তাদের বললাম আমি আপনাদের এই সান্ত্বনা দিতে পারি যে আপনাদের ছেলেরা ফিরে আসবে। এই অঞ্চলের কোন ছেলে সেইভাবে উগ্র উৎসাহ নিয়ে যায়নি যে আমাদের কংগ্রেস অফিস পোড়াবে, সরকারী অফিস পোড়াবে, D.I. Office পোড়াবে। অধ্যক্ষ মহাশয়, অতি দুঃখের সঙ্গে জানাচ্ছি নদীয়া জেলায় প্রায় পাঁচ হাজার ছয় হাজার প্রাথমিক শিক্ষক আছেন যাদের ভিতর প্রায় সকলেই একমাত্র জাতীয় কংগ্রেসের উপর আস্থা রাখেন এবং তারা কোন গণ্ডগোল ভালবাসেন না তারা এখন দুই তিন মাসের মধ্যে বেতন পাবেন কিনা জানিনা। কৃষ্ণনগরে যে কি অবস্থা ঘটে গেছে তা সেখানে না গিয়ে কেউ বুঝতে পারবেন না।

জানিনা কৃষ্ণনগরে কোন পুলিশ বা কর্তৃপক্ষের সরকারী কোন অবিচার সেখানে ছিল কিনা। আমি এই কথা D.M. এবং S.P. সাহেবকে বলতে বাধ্য হয়েছিলাম। আমি পরের দিন বগুলায় ফিরে আসি প্রায় ছটোর সময়। বিভিন্ন গ্রামে গিয়ে যখন বিভিন্ন কর্মীদের সঙ্গে মিললাম, কলেজের ছাত্র ও Principal-এর সঙ্গে যোগাযোগ করলাম, দেখলাম তাদের ভিতর কিছু কিছু ছেলেদের মধ্যে একটা কিরকম গরম গরম ভাব। কলেজের দু'তিনটি ছেলে যারা বামপন্থী কম্যুনিষ্ট তাদের খুঁজলাম, শুনলাম তারা সেখানে নেই। আমি সেখান থেকে অনুসন্ধান করলাম, কিন্তু কিছুতেই তাদের বের করতে পারলাম না। বের করতে না পেরে আমাদের যেসব কর্মী আছে তাদের বললাম তোমাদের কোন চিন্তা নেই, আমি নিজে কৃষ্ণনগরে ঘুরে এসেছি। আমাদের এই অঞ্চলে তোমরা সব সজাগ হও, জাগ্রত হও। যে তাণ্ডব নৃত্য আমি কৃষ্ণনগরে দেখেছি, মাননীয় মন্ত্রীমহাশয় রহমান সাহেবের বাড়ী যেভাবে ভস্মীভূত করে দেওয়া হয়েছে তাতে অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে যদি কোন দায়িত্বজ্ঞান সম্পন্ন লোক এদের পিছনে থাকতো তাহলে এটা কিছুতেই হতে পারতো না। অতি দুঃখের কথা যে আজকে খাদ্য আন্দোলনের নামে এরা একটা ন্যাকামি করছে। যদি এটা খাদ্য আন্দোলন হতো তাহলে আমি তাদের একটা প্রশ্ন করি কৃষ্ণনগরে যে সরকারী খাদ্যের গোডাউন আছে সেই গোডাউন থেকে হাজার হাজার মণ চাল কি করে পুড়ান হল? তাদের যে আক্রমণ, তাদের যে দৃষ্টিভঙ্গী, তাদের যে চাল, তাদের যে ব্যবহার, যেটা আমি সমস্ত পল্লীতে পল্লীতে ঘুরে দেখে এসেছি তাতে আমি এই কথাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলতে চাই তারা দেশে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করতে চায়, তারা চায় মানুষকে মানুষের পদ থেকে হিংস্র পশুর স্তরে নামিয়ে দিতে। এটা অত্যন্ত দুঃখের কথা, অত্যন্ত লজ্জার কথা এবং অপমানের কথা। আমরা সেই যুগের লোক যে যুগে নিজেদের জীবন দিয়ে, প্রাণ দিয়ে দেশের স্বাধীনতা রক্তাক্ষরে লিখে দিয়েছিলাম। দুর্ভাগ্য বাংলাদেশের, যে চেহারা আজকে বাংলাদেশের আমরা দেখছি যারা দেশের স্বাধীনতা চেয়েছিলাম তাঁরা কেউ সেটা কল্পনা করিনি। স্বাধীন যুগের লোক, স্বাধীন দেশের লোক চীন এবং রাশিয়ার কথা আমরা যারা বিভিন্নভাবে চিন্তা করি তারাও ভাবতে পারিনি যে তাদের দোহাই দিয়ে আজকে বাংলাদেশের যারা খাদ্য আন্দোলনে নেতৃত্ব করছেন তারা এত নিম্নস্তরে নামতে পারে কিনা। কিন্তু এই দৃশ্য দেখে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিশ্বাস হয়েছে এই বিশ্বাসঘাতক বেইমানের দল তারা এই নিম্নস্তরের পাপের গুরু। মাননীয় সভাপাল মহাশয়, আমি ৫ তারিখে যখন বগুলার বিভিন্ন গ্রামে ঘুরতে লাগলাম তখন সমস্ত জনসাধারণ আমার ডাকে সাড়া দিল, আমি বললাম শোনো, পশ্চিমবঙ্গে মাননীয় মন্ত্রী রহমান সাহেব, সমরজিতদা, নদীয়ার তারকদা এই জেলাকে রক্ষা করার দায়িত্ব তোমরা নেবে কিনা? তারা স্বতঃস্ফূর্ত ভাবে বললেন যে সীমান্তের এই অঞ্চল আজ নয় পার্টিশানের পূর্ব থেকে নদীয়া জেলার সমস্ত জনসাধারণ তাদের রক্ত দিয়ে, চেতনা দিয়ে, জাগরণ দিয়ে রক্ষা করে এসেছে এবং তারা নদীয়ার জাতীয় কংগ্রেসকে রক্ষা করে এসেছে। রামনবাবু আজকে আপনাকে একথা বলতে চাই আপনি জেনে রাখুন আমরা প্রাণ দিয়ে সীমান্ত রক্ষা করবো, কোন দলকে আমরা কিছুতেই সহ্য করবো না। যদিও আমি খুবই কর্মক্লান্ত, সারা দিনরাত ঘুরছি, তথাপি লোকের এই উৎসাহ দেখে ভগবানের কাছে তাদের দীর্ঘজীবন কামনা না করে পারলাম না। ৫ তারিখে বিকালে রাত্রি প্রায় ২টার সময় আমি আশ্রমে ফিরলাম, ২টার সময় স্নান, খাওয়া-দাওয়া করি। পরদিন সকালে নদীয়া জেলার মাননীয় মন্ত্রী রহমান সাহেবের সঙ্গে আমার কথা ছিল যে তাঁর কনস্টিটিউয়েন্সি কৈরবচন্দ্রপুরে যেতে হবে। তখন কর্মীরা বললেন আপনি এখানে আসবেন না। আমি বললাম তা হয়না, তাঁর প্রোগ্রামমত আমাকে সেখানে যেতেই হবে। কেননা আমি জানি এই অঞ্চলটি একটি কমুনাল ঘেরা ছিল এবং এই অঞ্চল সম্বন্ধে আমাদের অনেকের সন্দেহ ছিল, যদিও কিছুদিন আগে রহমান সাহেব বলেছিলেন যে ঐ অঞ্চলে আপনাকে যেতেই হবে, ঐ অঞ্চলকে আমি এখন অনেকটা পথে এনেছি। তাই বাধ্য হয়ে তাঁর নির্দেশমত আমি রবিবার ভোরে সেদিকে রওনা হলাম। সেই অঞ্চলের চার পাঁচটি কর্মী, অঞ্চল প্রধানদের নিয়ে গ্রামে গ্রামে ছোটখাটো মিটিং করলাম, কৃষ্ণনগরে রহমান সাহেবের বাড়ীর উপর যে হিংস্র অত্যাচার হয়েছে তা আলোচনা করলাম, তাতে অনেক কর্মী, সেখানকার লোক তারা চোখের জল ফেললো। কৃষ্ণনগরের কলেজের ছেলে যাদের হাতে হাত মিলিয়ে একদল লোক উৎশৃঙ্খল

করছে সেখানে দেখলাম হাই স্কুলের ছেলেরাও এই কথা শুনে চোখের জল ফেলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথার সঙ্গে সঙ্গে আপনাকে একথা না জানিয়ে পারছিনা যে আমি বিশ্বাস করি এতে ছাত্র সমাজের কোন দোষ নেই। চাঁদখালির লোক, তেহট্ট, করিমপুরের লোক, নদীয়ার বিভিন্ন এলাকার লোক যদি উত্তেজিত না হয় তাহলে কৃষ্ণনগরের ছেলেদের উত্তেজিত হবার কারণ কি?

[4-35—4-45 p.m.]

আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এই অনুরোধ করবো এই যে গূঢ় রহস্য, এই যে পরদার আড়ালে একদল লোক আজকে সাধারণ মানুষকে বিপথে নিয়ে যাবার চেষ্টা করছে তারজন্য উপযুক্ত ব্যবস্থা করা প্রয়োজন। শুধু আমাদের কংগ্রেসের জন্য নয়, যদি দেশবাসীর জন্য দেশের কল্যাণ চিন্তা করতে হয়, দেশের জনসাধারণকে যদি মানুষের মত বাঁচতে হয়, ভারতবর্ষ মহাত্মা গান্ধীর দেশ, সেই দেশে যদি অহিংসা প্রতিষ্ঠা করতে হয় তাহলে মুখ্যমন্ত্রীর দায়িত্ব হবে পুংখানুপুংখ ভাবে জিনিসটার অনুসন্ধান করা এবং দোষীর উপযুক্ত শাস্তির ব্যবস্থা করা এবং যারা নির্যাতিত, নিপীড়িত, ব্যথিত, তাদের পাশে দাঁড়িয়ে আজকে একথা সরকারকে বলতে হবে যে তোমাদের রক্ষা করার দায়িত্ব আমরা গ্রহণ করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন পূর্বে আপনি জানেন মদনপুর ষ্টেশনে আমাদের ভূতপূর্ব মন্ত্রী শংকর দাস বাবু একটা ট্রেনে আটকে গিয়েছিলেন। সেই ট্রেন থেকে তাঁকে নামান হল, ফার্ষ্ট ক্লাসে তাঁকে দেখে ইংগিত করা হল এবং যিনি তাঁকে নামালেন, অতি দুঃখের কথা যে তাদের সঙ্গে প্রকৃত দোষী যিনি তিনি হচ্ছেন একজন ষ্টেশনের কর্মচারী। যারা এই ট্রেনে আগুন দিলো তারা হচ্ছে সেই যুবকের দল, তারা কেন ধরা পড়লো না, সেখানে সরকারী পুলিশ দোষীকে ধরতে পারলোনা, কাদের ধরলো, না, কংগ্রেস দলের যারা কর্মী, যারা ঐ আগুন নেভাতে গিয়েছিল, জল দেবার চেষ্টা করেছিল তাদের পুলিশ এ্যারেষ্ট করলো। আমি এই দিকে আমাদের মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে আমরা সীমান্ত এলাকার লোক, খাদ্য আন্দোলনই যদি এদের প্রকৃত উদ্দেশ্য হতো তাহলে দু মাস আগে যখন নদীয়া জেলা রেশন পায়নি, যখন বাংলা দেশ র‍্যাশান পায়নি, তখন এই খাদ্য আন্দোলন হলনা কেন? আজ যখন বাংলা দেশের বিভিন্ন জায়গা র‍্যাশান পাচ্ছে, আজ যখন সমস্ত লোকের কাছে খাদ্য সরবরাহ করা হচ্ছে তখন এই খাদ্য আন্দোলন করার মানে কি? আর একটা জিনিস আমি আপনার মাধ্যমে বলতে চাই সেটা হচ্ছে কেরসিন তেল নেই সত্য কথা কিন্তু যেসব জায়গায় ঘুরেছি সেখানেত পেট্রোল কেরসিন তেলের অভাব দেখিনি, যেখানে বাড়ী পোড়ান হচ্ছে, গুণ্ডামী করা হচ্ছে সেখানেত কেরসিন তেলের অভাব দেখিনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিজে ভুক্তভোগী সেজন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে এই সব ঘটনা জানাতে চাই। ৬ তারিখে আমি যখন মাননীয় মন্ত্রী মহাশয় রহমান সাহেবের প্রোগ্রাম সেরে আশ্রমে ফিরি তখন বেলা ৪টা। আমি তখন কর্মক্লান্ত দেহে শুয়ে আছি, ছেলেরা কথাবার্তা বলছে, এর ভিতরে একজন বললেন আপনি যেভাবে ঘুরে অর্গানাইজ করলেন তাতে আমার সন্দেহ হয় কৃষ্ণনগরের কিছু লোক এসে আপনার প্রাণ ধ্বংস করতে পারে। আমিত ফাঁকা মাঠে থাকি, কিছু কলেজের ছেলে আমার সঙ্গে থাকে, আমার নিজের বলতে কেউ নেই কিছু গাছ আর দু'চার জন কলেজের ছেলে ছাড়া। রাত্রি আনুমানিক প্রায় ১১টা পর্যন্ত বিভিন্ন লোক আমার সঙ্গে দেখা করলো। আমি যে ঘরে শুয়ে আছি সেই ঘরে প্রায় ৬ জন লোক, কলেজের ছেলে তিন জন, আর দু'জন অন্য প্রতিনিধি আর আমি শুয়ে আছি। তারপরে আমার ঘরে শুনলাম ছপ ছপ করে শব্দ হচ্ছে একটি ছেলে, নাম সুনীল প্রি ইউনিভারসিটি পড়ে, তার নাম ধরে আমি বললাম, সুনীলরে কিসের শব্দ হয়? একথা বলার সঙ্গে সঙ্গে একটা উগ্র গন্ধ। আমি বললাম ব্যাপার কি, তারপরেই কিন্তু সঙ্গে সঙ্গে ঘর আলো হয়ে গেল, আগুন জ্বলে উঠলো। আমি বললাম এত সাংঘাতিক অবস্থা, তারা যদি

বাইরে দরজাটায় বুদ্ধি করে তালা লাগিয়ে দিতো তাহলে কাগজে যা পড়েছি বেগুন পোড়া তাই হতাম। কিন্তু তারা বাইরে দড়ি দিয়ে বেঁধে দিয়েছিল। তাই আমরা সাবল দিয়ে কোন মতে ভেঙ্গে বাইরে বেরিয়ে আসলাম, দু' জনেরত হতচৈতন্য অবস্থা। তারপরে পেট্রলের আগুনে জল দিতেই সেটা আরো বেশী হয়ে গেল, তখন মাটি বালি, নানারকম দিয়ে সেই আগুন নেবান হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার ব্যক্তিগত অভিজ্ঞতায় যা মনে হয়েছে তাতে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে এই অনুরোধ জানাবো পশ্চিম বাংলাকে রক্ষা করার জন্য পুলিশ খাতে তিনি যে ব্যয় ধরেছেন তাতে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এছাড়াও আমি তাঁকে আহ্বান জানাচ্ছি তিনি নূতন এমন পুলিশ বাহিনীর সৃষ্টি করুন, এমন শক্তিশালী মানুষের দল পশ্চিম বাংলায় সৃষ্টি করুন যাদের প্রতাপে, বিশ্বাসে, তারা কাঁপবে এবং যার দ্বারা সমস্ত বাংলা দেশ একটা নূতন চিন্তাধারায় উদ্বোলিত হয়ে উঠে। যে দল আজকে মনে করছে যে নিরীহ কংগ্রেস সেবী যারা আজকে এই সরকারের গদিতে বসে আছে তাদের যত অত্যাচারই করিনা কেন আমরা ক্ষমা পাবো, ক্ষমা হোক তাতে আমার আপত্তি নেই কিন্তু সাধারণ মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলা চলবেনা সেই কথা তাদের স্মরণ করিয়ে দিতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো আজ যদি বাংলা দেশের মানুষকে সৎ পথে চালিত করতে হয়, সেই পথে নিতে হয়, পিতা, মাতা, ভাই, বন্ধু, ছাত্রদের মর্যাদা রক্ষা করতে হয়, নেতাজীর বাংলা, রবীন্দ্র নাথের বাংলা বলে যদি বাংলা দেশকে আখ্যায়িত করতে হয়, তার জন্য গর্ববোধ করতে হয় তাহলে মুখ্যমন্ত্রীর যে অর্থের প্রয়োজন আমি সেই অর্থের দাবীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশঙ্কর দাস ব্যানার্জিঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমার আজকে কথা বলবার কোন আবশ্যক ছিল না। কিন্তু আমি মনে করলাম যদি কতকগুলি তথ্য এই বিধানসভায় আমি না রাখি তাহলে আমি আমার কর্তব্যচ্যুত হবো। মাননীয় রমেনবাবু অনেক কথাই বললেন কিন্তু আমার নিজের যা ঘটেছিল সে কথাটা হাউসের সামনে রাখতে চাই। কৃষ্ণনগরে গোলমাল হবার পর আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে বললাম দেখুন আমার জেলায় এই রকম গোলমাল, লোকে নানা কথা বলছে। উনি বললেন আপনি চলে যান, নিজের চোখে দেখে আসুন সত্যিই কি ঘটেছে আমাকে জানাবেন। আমি ওঁর কথা শুনে শনিবার ভোরবেলায় রাত্রি সাড়ে চারটার ট্রেনে কৃষ্ণনগর যাত্রা করলাম। মদনপুর পৌঁছাবার পর আমি দেখলাম যে ট্রেনটা দাঁড়িয়ে গেল আর এল না; আমি জিজ্ঞাসা করলাম কি ব্যাপার হয়েছে? তাঁরা বললেন ছেলেরা ট্রেন আটকেছে। আমি বসে থাকলাম ভাবলাম এক ঘণ্টা, আধঘণ্টা বাদে ট্রেন ছেড়ে যাবে, আমি চুপ করে বসে থাকলাম। ক্রমে লোকসংখ্যা বাড়লো এবং কতকগুলি ছেলে এসে আমার গাড়ীর মধ্যে ঢুকলো, আমাকে দেখলো—কিছু বললো না বেরিয়ে গেল। আমার গাড়ীতে ট্রেনের এ্যাটেনডেন্ট ছিল। এ্যাটেনডেন্ট বললে আপনি নামবেন না গাড়ী থেকে; যা হোক আমি তাঁর কথা শুনে বসে থাকলাম। খানিকটা বাদে আমার নাকে কেরসিনের গন্ধ এল। এ্যাটেনডেন্ট এসে আমাকে বললো দেখুন বেরোবার রাস্তা দরজায় কেরসিন ঢেলেছে, আগুন দেবার চেষ্টা করছে। আমি গিয়ে দেখলাম কথাটা ঠিক, তারপর দেখলাম দু চারটি আমার চেনা লোক আছে। তারা বললো কেন বসে আছেন মদনপুরে গোলমাল হচ্ছে প্লাটফর্মে আপনি নেমে আসুন, কল্যানীতে যাওয়া যাক; আমি বললাম কি করে যাবো? তাঁরা দয়া করে বললেন আপনার মালপত্র হালকা আছে আমরা নিয়ে যাবো। ট্রেন থেকে নেমে আমি যখন লাইনের ধারে ধারে কল্যানীর পথে যাচ্ছি—তিনশত গজ যাবার পর তাঁরা বললেন দেখুন স্যার, ট্রেনে কি হয়েছে। দেখলাম ট্রেনটা দাউ দাউ করে জ্বলছে। কল্যানীতে যাবার আগে আমি এদিক ওদিক তাকিয়ে দেখলাম কোন রাজকর্মচারী কোন পুলিশ কোন অফিসার আছে কিনা, কাউকেই দেখতে পেলাম না। সুতরাং একথা আমি বলতেই পারি না যে কেউ ছেলেদের বা যারা উপস্থিত ছিলেন তাদের কাউকে অপমান করেছে, কি গালাগালি করেছে, কি বকাবকি করেছেন কি তাড়া দিয়েছেন। তারা একটা পরিকল্পিত জিনিস স্থির করে

এসে এটা করেছেন। আমি দেখলাম এবং পরে শুনলামও যে তারা শুধু আমার গাড়ীতে কেরসিন দেয়নি, অনেকগুলি কমপার্টমেণ্টে, অনেকগুলি ক্যারেজে কেরসিন দিয়েছে এবং যখন তারা আগুন লাগিয়ে দিল তখন সমস্ত ট্রেনটা ইঞ্জিন থেকে গার্ড ভ্যান পর্যন্ত সমস্ত একসঙ্গে জ্বলে উঠে খানিকটা বাদে ভস্মীভূত হয়ে গেল। আজকে আমি কি করে বিশ্বাস করতে পারি যে যারা আগুন দিয়েছিল তারা খাদ্য আন্দোলনের জন্য আগুন দিয়েছিল। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা যা জীবনের আছে তা থেকে আমি বলতে পারি যে তারা খাদ্য আন্দোলনের জন্য কিছুমাত্র ব্যস্ত ছিল না, তারা একটা পূর্ব-কল্পিত ব্যবস্থা অনুসারে এসে আগুন দিয়ে পুড়িয়ে দিল। আমি আর কৃষ্ণনগরে তারপর থেকে যেতে পারিনি, দুর্ঘটনার কথা আমি ঢের শুনেছি, অবশ্য কৃষ্ণনগরের লোকজন আমার কাছে সর্বদাই আসছেন এবং আমি আমার নিজের জেলা বলে দুবেলা প্রত্যহ টেলিফোন করে জিজ্ঞাসা করি কি হোল না হোল। আমি যা শুনেছি দায়িত্বপূর্ণ লোকদের কাছ থেকে যে অনেক লোক বাইরে থেকে গিয়েছিলেন—কোন অঞ্চল থেকে গিয়েছিলেন বলা শক্ত, তবে কৃষ্ণনগরের অধিবাসী তারা নন। বহু বাইরের লোক এসে এই আগুন জ্বেলে দেয়। আমি জানি কৃষ্ণনগরে একটা ছেলে গুলি খেয়ে মারা যায় এবং তার শব দিতে যায়। আপনি জানেন যে সরকার অনেক সময় শব দিতে একটু দেরী করেন, তারা ভয় পায় এই নিয়ে আবার একটা আন্দোলনের সৃষ্টি হবে বলে। ওটা অজুহাত করে কৃষ্ণনগরে আগুন দেওয়া হয়। এবং কৃষ্ণনগরে যা পুড়েছে আমি জানি বাংলার মধ্যে কোন জায়গায় এতো বাড়ী নষ্ট হয়নি!

[ 4-45 – 4-55 p.m. ]

পাবলিসিটি অফিস বি. ডি. ও. অফিস প্রত্যেক গভর্ণমেণ্ট অফিস ধরে ধরে সমস্ত বাড়ীগুলিতে একই সঙ্গে আগুন দেওয়া হয়েছে। আমি বুঝতে পারতাম যদি সকালবেলায় একটা লাগতো আবার গোলমাল ছড়িয়ে পড়লো দুপুরবেলায় লাগলো তা নয়, প্রত্যেক বাড়ীতে একই সময়ে অগ্নিসংযোগ করা হয়েছে এবং আমার মাননীয় বন্ধু আমার স্বদেশবাসী শ্রীজনাব ফজলুর রহমন তাঁর বাড়ীটাও পুড়িয়ে দিয়েছে। আমি খবর নিলাম কেমন পুড়েছে আমি জানতে চাই, তারা বললো রহমন সাহেবের বাড়ীর আর কিছু নেই, সমস্ত কড়ি, বরগা, ছাত পর্যন্ত ধ্বংস একেবারে বাইরের পোলটা শুধু দাঁড়িয়ে আছে, আর কিছুই নেই। আমি একথা জানতে চাই হতে পারে আমার সঙ্গে কি অন্য লোকের সঙ্গে রহমন সাহেবের রাজনৈতিক মতের মিল নাও হতে পারে—কিন্তু মানুষের বাড়া পুড়িয়ে দেবে এই জিনিস করলে তো দেশে থাকা চলবে না। আমি সেই ধরনের লোক যে বিশ্বাস করে যে নিজেকে আত্মরক্ষার জন্য যা যা করা আবশ্যক তা প্রত্যেকের করা উচিত। আমার গ্রামে একটা ছোট্ট বাড়ী আছে, আমি কাগজে দেখেছি সত্যি মিথ্যা জানি না, স্পীকার মহাশয়, আপনারও একটা বাগানবাড়ী আছে, তাতে নাকি আগুন ধরিয়ে দেবার চেষ্টা হয়েছে আমি বিশ্বাস করি আমাকে যদি কেউ আক্রমণ করে, আমার বাড়ীতে আগুন দিতে যায়, আমার নিশ্চয় একান্ত কর্তব্য পুলিশ ডাকবার আগে আমি কি করে নিজে বাঁচবো সে বিষয়ে সচেষ্ট হওয়া। এটা সম্ভব নয়, কলকাতার পুলিশ এসে কিংবা গ্রামের পুলিশ বা এস. পি. এসে আমাকে বাঁচাবে। বাঁচবার ব্যবস্থা আমাকেই করতে হবে এটা নিঃসন্দেহ। অবশ্য রহমন সাহেবের সে সুযোগ ছিল না—তিনি থাকেন কলকাতায়, ওখানে যে এমন ঘটনা ঘটবে এটা কোন দিন তিনি ধারণা করতে পারেন নি। আমি এখনও পর্যন্ত জানি রহমন সাহেবের সঙ্গে আমার দীর্ঘদিনের আলাপ পরিচয়—তিনি এমন কিছুই করেননি কোন রাজনৈতিক লোকের উপর যে বিশেষ করে বেছে বেছে তাঁর বাড়ীটাতে আগুন দেওয়া হবে অন্য লোকের বাড়ী ছেড়ে এর তো কোন কারণই আমি দেখতে পাই না। অবশ্য কংগ্রেসের সদস্য হওয়া বা মন্ত্রী হওয়া যদি অপরাধ হয় তাহলে নিশ্চয় তিনি অপরাধী। আর তা যদি না হয় তাহলে নিশ্চয় আমাদের প্রত্যেকের কর্তব্য যে আর এরকম দুর্ঘটনা যেন অন্য লোকের উপর না ঘটে সেদিকে আমাদের সচেষ্ট হওয়া উচিত। এখনও আগুন নেভেনি, এখনও নানারকম দাবী আসছে, আমি তো দাবীগুলি পড়ে কোন অর্থ বুঝতে পারিনি। বলা হয়েছে আমি যা পড়ে দেখলাম যে ডি. আই. আর. ইমারজেন্সি তুলে দেওয়া হোক। আজকে যাঁরা এই দাবী করছেন তাঁদের আমি জিজ্ঞাসা করি, এটা আমাদের মুখ্যমন্ত্রী বা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে

করা সম্ভব কি? প্রফুল্লবাবু ডি. আই. আর. ইমারজেন্সি তুলে দিলেন, কিন্তু যে সমস্ত মামলা চলছে, স্পেসিফিক কেসেস হয়েছে, আমি জানতে চাই কি করে প্রফুল্লবাবু বা পশ্চিমবঙ্গ সরকার সেই মামলা তুলে নিতে পারেন? আমি বুঝি যে তাঁরা দাবী করছেন যে আমাদের আরও খেতে দিন, তাঁরা জানেন যে উনি পারবেন না, তবুও যদি বলেন চাল আটা ধান দিন তাহলে সেই সব কথা বুঝতে পারি—কিংবা যাদের ধরেছেন ধরা পড়বার সময় অনেকে ধরা পড়ে যান—নিশ্চয় সেসবগুলি দেখে পশ্চিমবঙ্গ সরকার ছেড়ে দেবার হলে ছাড়বেন এবং ছাড়ছেনও—কিন্তু একথা নিশ্চয় আমরা জোর গলায় বলতে পারি যে পুলিশ চাকুরী করতে এসেছে, প্রাণ দিতে নিশ্চয় আসেনি। শ্রী দত্ত বলে যে সাব ইন্সপেক্টার যাকে কৃষ্ণনগরে খুন করা হয়েছে আমি তাঁকে জানতাম। তিনি নিরপরাধী মানুষ, ষ্টেটের কাজ করতে এসেছেন তাঁকে মেরে ফেলা হোল কি আক্কেলে এবং কাগজে দেখলাম He was bludgeoned to death. আমি স্থানীয় লোকজনের কাছে জিজ্ঞাসা করলাম ব্যাপার কি? তিনি বললেন ইট মারতে মারতে তাকে মেরে ফেলা হল। কি সাংঘাতিক কথা, সে সরকারী কর্মচারী তার নিজের কর্তব্য করতে এসেছে শান্তি রক্ষা করতে এসেছে সে বন্দুক গুলি চালায় নি, কোন অপরাধ করেনি তাকে সবাই মিলে ইট মারতে মারতে মেরে ফেললো। এর চেয়ে পাশবিক ব্যাপার আমি কল্পনার মধ্যে আনতে পারিনা। রাজনৈতিক আন্দোলন করুন ভালভাবে করুন। কিন্তু তারা যদি আইন অমান্য করে সাধারণ ভদ্রলোকের বাড়ীঘর জ্বালিয়ে দেয়, রাজকর্মচারীদের যদি মেরে ফেলে, Public Building এ যদি আগুন দেন তাহলে এক্ষেত্রে সরকারের করণীয় কি? একথা দৃঢ়কণ্ঠে বলতে পারি যে আইন এ সম্বন্ধে কি বলা আছে। আমার বাড়ীতে যদি কেউ আগুন দিতে আসে, আমাকে হত্যা করতে আসেন তাহলে ইন সেল্ফ্ ডিফেন্স আমি তাকে মারতে পারি। এ ব্যবস্থা আইনে আছে এবং এটা করলে দণ্ডনীয় হব না। এটা মহা আশ্চর্য্যের বিষয় সবই একতরফা হয়ে গেল আর যারা মেরেছে তারা যদি ধরা পড়েন তাহলে সকলে বলবেন নিরপরাধ লোককে পুলিশ মেরেছে। একটা সহরে ৩০,৪০টা বাড়ী পুড়িয়ে দিল, মানুষ মেরে ফেললো, আগুন লাগিয়ে দিল সেখানে পুলিশের কর্তব্য কি? আমি একথা জোর করে বলতে পারি মেসিনগান বের করে 50 Round গুলি চালান অন্যায় নয় এবং নিশ্চই তারা দাঁড়িয়ে মার খাবে না। ট্রেন দাঁড করিয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে, নিশ্চই আমি পশ্চিমবঙ্গ সরকারকে বলবো এক্ষেত্রে আপনাদের হাত শক্ত করতে হবে। খবরের কাগজ পড়ে অবাক হয়ে গেলাম নৈহাটীতে গোলমালের পর আরো রেলগাড়ী যাতে যায়—যেহেতু রেলগাড়ী চলে না সেহেতু আর একটায় আগুন লাগান হল, এ সমস্ত জিনিস পড়লে সভ্য জগৎ অবাক হয়ে যাবে। আমাদের এ সমস্ত কাণ্ডকারখানা পড়লে ভারতবর্ষের সম্বন্ধে তাদের যে ধারণা তা পাল্টে যাবে। অনেকদিন আগে থাকতে আমি শুনছি আমি নাম করে বলবো না কে বলেছে, তিনি বলেছেন শঙ্করবাবু কেরালায় যেমন গোলমাল হয়েছে এখানেও সেরূপ গোলমাল সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। অবশ্য কানে অনেক কথাই আসে, যতক্ষণ না হয় বিশ্বাস করতে পারি না। আজকে কোথায় কোথায় হয়েছে দেখুন? নলহাটী কুচবিহার থেকে আরম্ভ করে, ফলাকাটা থেকে নেমে এলো সোজা ২৪-পরগণা পর্য্যন্ত এবং আসানসোল থেকে আরম্ভ করে চলে গেল পূর্ব পাকিস্থানের সীমান্ত পর্য্যন্ত। এই বিস্তৃত গোলমাল হঠাৎ হবার নয় হঠাৎ মানুষের উন্মাদনায় এ জিনিস হতে পারে না। নিশ্চয়ই অনেকে এরজন্য চেষ্টা করেছেন যাতে এটা সম্ভব হয়। আমরা দেখতে পাচ্ছি গভীর রাস্তা খুঁজে টেলিফোনের লাইন ছেঁড়া হয়েছে। আমরা তো জানিই না কোথায় লাইন আছে। নিশ্চয়ই এর পেছনে লোক আছে যারা করাচ্ছে। রেলওয়ে Track অতি সহজে খোলা যায় না, Fish plate তোলা যায় না তারজন্য যন্ত্রপাতি আছে। এই কারণে যে কোন বুদ্ধিমান মানুষের ধারণা হবে, এই যে গোলমাল হয়েছে এর পেছনে রাজনৈতিক দল আছে। এর সঙ্গে খাদ্য আন্দোলন, রেশন, লেভীর কোন সম্পর্ক আছে বলে জানিনা। এটা আমি বিশ্বাস করি না। লেভীর জন্য অনেকে আপত্তি করেছে। আমি তাদের বলেছি তোমাদের যা দেবার দিয়ে দাও এবং লিখে দাও আমি এর বেশী দিতে পারবো না। আমার উপরও লেভী হয়েছে আমি তা দিয়ে আপত্তি দিয়েছি। B.D.O., S.D.O. এসে আপত্তি শুনেছে এবং বলেছে এর বেশী দিতে হবে না। আজ পর্য্যন্ত লেভীতে কারুর বাড়ী-সম্পত্তি ক্রোক করা হয়নি। মাত্র বলা হয়েছে, তোমার বেশী ধান

ভূমি দিয়ে দাও। একটা মূল্য ধার্য্য করা হয়েছে তারজন্য যদি আরো মূল্য চায় তাহলে লোকে নিশ্চই দাবী করতে পারে কিন্তু তাই বলে রেললাইন তুলে দেবো, ইলেকট্রিক কোচ পুড়িয়ে দেবো, লোকের প্রাণহানী করবো, এসিড বাব মারবো, ষ্টেট ট্রানস্পোর্ট পুড়িয়ে দেবো এ জিনিস হতে পারে না। আপনাদের ২টা কাজ আছে ১ হচ্ছে পশ্চিমবঙ্গ সরকার বলুন আমরা গরু চালাতে পারবো না আমরা ছেড়ে বেরিয়ে যাচ্ছি আর না হয় শক্ত হাতে এসব জিনিস যাতে না ঘটে তারজন্য চেষ্টা করতে হবে। আমি বলবো, কংগ্রেসের যাঁরা কর্মী আছেন এবং সাধারণ মানুষের স্বার্থরক্ষা করবার ভার পশ্চিমবঙ্গ সরকারের উপর ন্যস্ত আছে। আমি জানিনা এটা কতদূর সত্য যে সুদূর চীন থেকে লোক এসে ট্রেনিং দিয়েছে কি করে Track তুলতে হয়, কি করে Fish Plate তুলতে হয়, টেলিফোন বন্ধ করতে হয়।

[ 4-55—5-5 p.m. ]

এসব ব্যবস্থার জন্য সুদূর চীন থেকে প্রেরণা আসে। আমি নিজে এ হাউসের স্পীকার ছিলাম। আমি চাই না অপোজিসান থেকে কোন লোক আসবে না, তারা প্রতিবাদ জানাবে না। আজকে যখন এই নূতন ব্যবস্থা হল সকলকে ছেড়ে দেওয়া হল, সকলকে আসবার সুযোগ দেওয়া হল কিন্তু তারা এল না। অবশ্য স্পীকার স্যার, আমি আদালতের মানুষ আপনি আদালতে মানুষ যদি কেউ বলেন যে মামলা মেটাবো না তখন ৫০টা বায়নাক্কা খাড়া করে মামলা আমরা মেটাতে দিই না। কিন্তু প্রত্যেকটা সমস্যার সমাধান করা চলে। ধরুন লেভী নিয়ে যদি কোন আপত্তি থাকে এই লেভীর দিক সম্বন্ধে তাহলে মুখ্যমন্ত্রীকে জানালে তিনি নিশ্চই বিবেচনা করে দেখবেন। তিনি এমন কথা বলেন নি যে আমি কিছু দেখবো না। আজকে কোথাও কি মড়ক হয়েছে—কেউ কি মরেছে? কলকাতা সহরে বৃটিশ আমলে রাস্তায় লোক না খেতে পেয়ে পড়ে থাকলেও তখন কবার আন্দোলন হল? কবার ট্রাম পোড়ান হল? কত নরহত্যা হল? সেটা জানতে চাই? আজকে স্বাধীনতার পর সরকার চেষ্টা করছেন যাতে দেশে দুর্ভিক্ষ উপস্থিত না হয়। লেভীর যে নিয়ম তা খারাপ হতে পারে কিন্তু তার অজুহাত ধরে মানুষকে মারা হচ্ছে। এই যে হিংস্র ব্যাপার এটা কোন মানুষ অনুমোদন করতে পারে না। আমি অন্তর থেকে বিশ্বাস করিনা যে লেভীর জন্য খাদ্য আন্দোলনের জন্য এত বড় একটা ব্যাপার হল। আমি জানি কেরালায় গোলমাল করে কিছু কাজ হয়েছিল। আর আমাদের এখানে বিরোধী দলের মধ্যে দল হালকা হয়ে গেছে। আজকে U.L F. একসঙ্গে দাঁড়াতে পারেন কিন্তু বাস্তবিক তাদের নিজেদের মধ্যে যোগ আছে বলে আমি বিশ্বাস করি না। সামনে Election একটা গোলমাল সৃষ্টি করতে হবে। পঃ বঃ সরকারকে অকর্মণ্য প্রমাণ করতে হবে। এ উদ্দেশ্য নিয়ে তারা হাঙ্গামার সৃষ্টি করেছেন। আমি বিশ্বাস করি যে আমাদের শক্ত হতে হবে। সেজন্য পুলিশের জন্য যে Grant চেয়েছেন নিশ্চই তা পুলিশ বাহিনীর জন্য খরচ করতেই হবে। আমি ১৯৫২ সাল থেকে এই হাউসে পুলিশের বাজেটে তীব্র চিৎকার শুনেছি। কিন্তু গোলমাল করে কি হবে? পুলিশ রাখতেই হবে এবং যেভাবে দেশ চলেছে তাতে পুলিশের সংখ্যা বৃদ্ধি করা ছাড়া উপায় নেই। আমাদের বিহার, পাঞ্জাব, উড়িষ্যা ইত্যাদি জায়গা থেকে পুলিশ আনতে হয়েছে। যে পুলিশ আছে তার দ্বারা গোলমাল বন্ধ করা চলে না। সুতরাং যদি আনিয়ে থাকেন তাতে আমি মনে করি না কোন অন্যায় কাজ করা হয়েছে—ঠিক কাজই করা হয়েছে। আজকে আরো টাকা লাগবে। নিশ্চই আরো টাকা ব্যয় করতে পারেন এবং মানুষ যার একটু বুদ্ধি আছে সে নিশ্চই সমর্থন করবে। পশ্চিমবঙ্গের লোকেরা যদি মনে করেন যে খাদ্য আন্দোলনের জন্য বা লেভীর জন্য গোলমাল তাহলে সেটা সম্পূর্ণ ভুল, রাজনৈতিক বিপ্লবের জন্য এই জিনিষের সূচনা করা হচ্ছে। এই কথা বলে শেষ করলাম।

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয় ও বিভিন্ন বক্তা ও মাননীয় সদস্যরা আমার কাজ খুব সহজ করে দিয়েছেন। অধিকাংশ মাননীয় সদস্যরা আমার এই ব্যয় বরাদ্দ শুধু যে সমর্থন করেছেন তা নয়, তাঁরা আমার পুলিশ বিভাগকে আরও শক্তিশালী হতে বলেছেন, আরও কর্মদক্ষ হতে বলেছেন। ভবিষ্যতে যেন এই সমস্ত দুর্ঘটনা না ঘটেছে,

মাননীয় সদস্যরা বললেন, সেগুলি যাতে না ঘটে তার জন্য তাঁরা আমাকে সাবধান করে দিয়েছেন। এই মাত্র আমি একটি সংবাদপত্র পড়ছিলাম—পিকিংস পিপল্‌স ডেইলী নামে চীনের একটা সংবাদপত্র আছে। তার ২৮শে ফেব্রুয়ারীর সংখ্যায় তারা বলেছে যে ভারতবর্ষে বিশেষ করে পশ্চিম বাংলায় এমন খাদ্যাভাব হয়েছে যে সর্বত্র দুর্ভিক্ষ দেখা দিয়েছে, এবং বুভুক্ষু লোক সরকারের কাছে খাদ্য চাইছে কিন্তু তার বদলে তারা গুলি পাচ্ছে, তাদের উপর গুলি বর্ষণ করছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা যে কত বড় মিথ্যা, তা নিশ্চয়ই বুঝতে পাচ্ছেন। কিন্তু এর ভিতর থেকে এই যে আন্দোলন এই যে সমস্ত দুর্ঘটনা ঘটল এই যে আমাদের ট্রাম পুড়িয়ে দিল, বাস পুড়িয়ে দিল, লোককে কাজ করতে দিল না, এক দিন নয় দুদিন নয় তিন দিন কোন কোন ক্ষেত্রে ৪ দিন এই যে কলকাতা সহরে যারা তরী তরকারী বিক্রী করে তারা ৩।৪ দিন ধরে তরী তরকারী বিক্রী করতে পারলনা, লক্ষ লক্ষ লোক কাজ করতে পারলনা, এই যে তাদের মজুরী নষ্ট হয়েছে, এই সম্বন্ধে একজন আমাকে হিসাব করে বলল এতে প্রায় ৪ কোটি টাকা গরীব লোকের ক্ষতি হয়েছে। যাঁরা ধনীদের কথা বলেন, যাঁরা বলেন শোষনকারীদের হাত থেকে শোষিতদের রক্ষা করার কথা, তাঁরা এটা কি করলেন? শোষিতদের এবং গরীবদের ৪ কোটি টাকা তারা ক্ষতি করে দিলেন। আজকে পিকিং-এর এই খবরের কাগজ পড়ে মনে হচ্ছে এটা খাদ্য আন্দোলন নয়, বুভুক্ষুদের আন্দোলন নয়, এর পেছনে কথা আছে, এটা হচ্ছে রাজনৈতিক আন্দোলন। কিন্তু আমাদের এখানে মাননীয় সদস্যরা অনেক ক্ষেত্রে বলেছেন এটা রাজনৈতিক আন্দোলন, এটা হিংসার আন্দোলন, এটা গণতন্ত্রের বিরুদ্ধে আন্দোলন, এই আন্দোলনকে দমন করতে গেলে আমাদের পুলিশ বাহিনীকে আরও শক্তিশালী করতে হবে, আরও কর্মদক্ষ করতে হবে, আরও কার্যকরী করতে হবে। পুলিশ বাহিনীকে বিশেষ করে ইন্টেলীজেন্স ব্রাঞ্চকে তাঁরা অনেকে সমালোচনা করেছেন। হয়ত তারা অনেক ক্ষেত্রে সমালোচনার যোগ্য সে বিষয়ে সন্দেহ নাই। আমি আমাদের আই জি-এর সঙ্গে পুলিশ কমিশনারের সঙ্গে আলোচনা করছিলাম, এই যে আই বি-কে লোকে মনে করছে দক্ষতার সঙ্গে কাজ করতে পাচ্ছেনা, ভালভাবে কাজ করতে পাচ্ছেনা, এর জবাব কি তাঁরা বললেন যে নিশ্চয়ই আমাদের ইন্টেলীজেন্স ব্রাঞ্চ-এর যদি কোন দোষ থাকে কোথাও কোন ত্রুটি থাকে যদি প্রয়োজন হয় একে আমরা নূতন করে গড়ব পুনর্গঠন করব, রিওরিয়েন্ট করব, আমরা নিশ্চয়ই পশ্চাদ্‌পদ হবনা। সঙ্গে সঙ্গে বললেন, আজকে একটা থানায় ১০ জন কনষ্টেবল আছে, একজন এস আই আছেন, কি একজন ইন্সপেক্টার আছেন তাদের সঙ্গে সেখানে তারা কম জায়গায় গিয়ে সাহায্য করতে পারবে? আজ যারা আন্দোলন করছে, যারা দুষ্কার্য্য করছে, তাদের সংখ্যা খুব বেশী নয়। কিন্তু লোককে তারা ভীতি প্রদর্শন করে কাজ করছে, সকলেই তাদের ভয় করছে। আমার এক বন্ধু সংবাদপত্রের স্বত্বাধিকারী তাঁর সঙ্গে কথা বলছিলাম, তিনি বললেন আমাদের ভয় করছে। আমি বললাম পুলিশ যখন কর্ত্তব্য পালন করতে গিয়ে গুলি করছে আপনারা তাদের সম্বন্ধে লিখছেন, নিশ্চয়ই লিখবেন, মায়ের দুঃখের কথা আপনারা লিখছেন, কিন্তু অনেক লোকের যে সর্বনাশ হচ্ছে সে কথা লিখছেননা কেন? তিনি বললেন যে ভয়ে লিখতে পাচ্ছেননা। এই ভয় দূর করার জন্য পুলিশ নিশ্চয়ই সাহায্য করবে, সে বিষয়ে সন্দেহ নাই। কিন্তু মাননীয় সদস্য শংকরদাস বন্দোপাধ্যায় বললেন, আমাদের প্রতিরোধ করতে হবে।

[ 5-5—5-16 p.m.]

আমি আমার উদ্বোধনী ভাষণে বলেছি যে আমাদের প্রত্যেককে প্রস্তুত হতে হবে আত্মরক্ষা করবার জন্য, আমাদের জীবন, সম্পত্তি রক্ষা করবার জন্য এবং আমরা যদি পুলিশকে সাহায্য করি তাহলে পর আমরা এই দুর্বৃত্ত এবং দুষ্কৃতিকারীদের হাত থেকে সমাজ এবং দেশকে রক্ষা করতে পারবো। কাজেই আমাদের প্রতিরোধ বাহিনী গড়তে হবে এবং প্রত্যেক

লোককে চেষ্টা করতে হবে। আমরা দেখেছি ২।৪,১০জন লোক গুণ্ডামী করে আমাদের রেল, বাস পুড়িয়ে দিয়েছে, ট্রাম পুড়িয়েছে, ফায়ার ব্রিগেডের গাড়ী পুড়িয়েছে। মাননীয় সদস্যগণ বলেছেন ফায়ার ব্রিগেডের দুটি ভাল ইঞ্জিন পুড়িয়ে দিয়েছে যেটা বাইরে থেকে আনা হয়েছিল —আমাদের দেশে তৈরী হয়না। শুধু তাই নয়, ১২টি ইঞ্জিনকে এমনভাবে নষ্ট করেছে যেগুলো মেরামত করতে দেড় লক্ষ টাকা লাগবে। আমি জিজ্ঞাস করি গাড়ী পুড়িয়ে খাদ্য উৎপাদন হবে কি? না হবেনা। আমরা কোলকাতা এবং অন্যান্য জায়গায় সংবিধিবদ্ধ রেশনিং করেছি এবং আমরা হিসেব করে দিতে থাকব। আমরা ঘাটতি অঞ্চলে সংশোধিত রেশনিং করেছি এবং সেখানে আমরা দিতে থাকব এবং আমাদের কর্তব্য পালন করব। আমাদের শংকরবাবু বললেন, একটা ট্রেন জলে উঠল—একটা কমপার্টমেন্ট নয়, একটা ট্রেন জলে উঠল। কেরোসিন তেলের সাহায্যে একটা ট্রেন জলে উঠল। তাহলে কিকরে কেরোসিন তেলের অভাব হয়েছে? আমার মনে হচ্ছে নিশ্চয়ই দুষ্কৃতিকারীরা কেরোসিন তেল সরিয়ে রেখেছে এসব পূর্বপরিকল্পিত। ছাত্ররা যখন কেরোসিন পাচ্ছেনা তখন এঁরা কোথা থেকে পায় মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কেরোসিন তেলের যে অভাব আছে সে সম্বন্ধে আমি সরবরাহ বিভাগ থেকে একটা বিবৃতি পেয়েছি। তাঁরা বলেছেন পশ্চিমবাংলা জানুয়ারী মাসে যেখানে ৩৬ হাজার কিলো লিটার কেরোসিন তেলের প্রয়োজন ছিল সেখানে এসেছে মাত্র ১২ হাজার কিলো লিটার। ফেব্রুয়ারী মাসে যেখানে ৩৬ হাজার কিলো লিটারের প্রয়োজন ছিল সেখানে এসেছে মাত্র ২০ হাজার কিলো লিটার। কাজেই দেখা যাচ্ছে আমাদের কেরোসিন তেলের অভাব আছে। কিন্তু এইসব লোকের কোথা থেকে পেল সে বিষয়ে সন্দেহ আছে। তাহলে নিশ্চয়ই এঁরা ছাত্রদের বঞ্চিত করে সরিয়ে রেখেছিল এবং গাড়ী পোড়াবার জন্য, সম্পত্তি নষ্ট করবার জন্য, গনতন্ত্রকে ধ্বংস করবার জন্য সরিয়ে রেখেছিল। কাজে কাজেই আমাদের পুলিশ বাহিনী যাতে আরও তৎপর হয় তারজন্য চেষ্টা করব এবং এর জন্য যদি বেশী খরচ করতে হয়, দেশের লোকের সম্পত্তি রক্ষা করবার জন্য, দেশের লোক যাতে নিরাপদে জীবন যাপন করতে পাবে, তাদের রুজি রোজগার করতে পারে, তাদের ব্যবসা, কাজকর্ম চালাতে পারে তারজন্য নিশ্চয়ই আমরা বেশী করে খরচ করব আমরা কোন রকম কার্পণ্য করবনা। তবে আমাদের পুলিশ বাহিনীকে দেশের লোককে সমর্থন করতে হবে। এই সমর্থন শুধু ব্যয় বরাদ্দ সমর্থন করে নয়, সমর্থন করতে হবে তাঁদের পেছনে এসে। আমি বলেছি আমাদের শাসন ব্যবস্থাকে বিকেন্দ্রীকৃত করতে হবে। আমাদের জেলা পরিষদ রয়েছে, আঞ্চলিক পরিষদ রয়েছে, অঞ্চল পঞ্চায়েত রয়েছে। আমাদের গ্রামে গ্রামে বহু লোক এগিয়ে এসেছে দেশ রক্ষা করবার জন্য।

কিন্তু তাঁরা মনে করেছেন যে আমরা দেশকে রক্ষা করবো। যদি আমাদের এদেশে কোন ডাকাতি হয় তাহলে তাদের সামনে দাঁড়িয়ে দেশকে রক্ষা করবো। কিন্তু এই রকম ডাকাতের উপর যে ডাকাত আছে, সমস্ত সমাজকে যারা ধ্বংস করতে চায়, তাদের বিরুদ্ধে দাঁড়িয়ে আমাদের প্রতিরোধ করতে হবে। এবং তা যদি আমরা করি, তাহলে আমাদের পুলিশকে আরও ভাল ফল দেখাতে হবে, তাদের আরও তৎপরতার সহিত কাজ করতে হবে, তাদের আরও দক্ষতা দেখাতে হবে। সেজন্য আমাদের Intelligence Branch-কে যদি ঢেলে সাজাতে হয়, এটা যদি আমরা বুঝি, আমরা পরীক্ষা করে দেখবো, আমরা নিশ্চয়ই তা করবো। আমি এখানে একটা খবর মাননীয় সদস্যদের দিতে চাই; আমাদের যত গুলি চলেছে, একটা জায়গা বাদে, Eastern Frontier Riffles রাত্রি বেলা গুলি করে ছিল। কলকাতা সহরে ১১ জন, আর পরে এক জন, আমি দুঃখের সঙ্গে বলছি গুলিতে নিহতের সংখ্যা এই মোট ১২ জন, যারা হাসপাতালে ছিল, তারা মারা গিয়েছে। একটা ক্ষেত্রে দিনের বেলায় Eastern Frontier Riffles গুলি করতে বাধ্য হয়। আর প্রতিটি ক্ষেত্রে আমি দেখেছি রাত্রিতে গুলি করতে হয়েছে। পুলিশ গুলি করেছে রাত্রি ৭টা, ৮টার পর, রাত্রি ১২টার পর

রাত্রি ১১টা ৪০-এর পর। বেশীর ভাগ ক্ষেত্রে রাত্রির দিকে পুলিশকে গুলি করতে হয়েছে এত রাত্রিতে, তারা কেন বেরিয়েছিল? তারা সুশীল, তারা সুবোধ, তারা সামাজিক, এমন f curfew হবার পরও তারা রাস্তায় বেরিয়েছিল। কাজে কাজেই আজকে অনেকে পুলিশকে দোষারো করছেন। পুলিশের মধ্যে যে সব দুর্বলতা আছে, সে কথাও বলছেন। কিন্তু লোকে মনে করছে, ( পুলিশ গুলি করে বুঝি আনন্দ পায়। তারা মোটেই আনন্দ পায় না। তারা আমাদে দেশেরই লোক। আমি বলেছি এই ব্যয় বরাদ্দ উত্থাপন করবার সময় যে আমাদে পুলিশ বাহিনীতে আজকাল যাদের নিই, তাঁরা সব উচ্চ শিক্ষিত লোক। আমাদে আই, এ. এস-রা যেমন উচ্চ শিক্ষিত, পুলিশ বাহিনীর যাঁরা কর্তৃপক্ষ তাঁরাও সেই রক উচ্চ শিক্ষিত। এই রকম লোক সখ করে কখনও গুলি করবেন না। বরং আমাদের কাে এমন খবর এসেছে—মশাই, আপনার পুলিশ নিষ্ক্রিয়, কোন গুলি করেনি। একদিে যেমন বলাবহুল্য যে শিশু হত্যা আমরা করেছি, আর ওরা যে বি. ডি. ওর অফিস আক্রম করেছে, সেখানে কাগজ-পত্র ছিঁড়ে ফেলেছে, levy-র কাগজ সমস্ত যা, তা তারা পুড়িয়ে ফেলেছে সেখানে পুলিশ কি, দর্শক হিসাবে, চুপ করে দাঁড়িয়ে থাকবে, বসে থাকবে? তারা বলছেন 'মশা পুলিশ কেন গুলি করেনি? যদি হত্যা করা হয় তাহলে যে শিশুকে হত্যা করা হয়েছে কাগজে কাগে তার ছবি বেরচ্ছে মানুষকে বিনা কারণে হত্যা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত জিনিষে জন্য আমরা একটা তদন্ত কমিশন গঠন করেছি। সেদিন আমি এখানে যে কথা ঘোষণা করেছি যে এই তদন্ত কমিশন কি করবেন, তার terms of reference কি হবে। লোকে বলছে যে তদন্ত কমিশনের আর অন্য কোন কিছুর terms of reference থাকবেনা, পুলিশ যে গুি করেছে সেটা ঠিক বা উচিত হয়েছে কিনা তাই শুধু দেখুক। পুলিশ কেন গুলি করলো কি কারণে গুলি করলো? দুর্বৃত্তরা কি করলো? কেন বাড়ী পোড়ালো? কেন ফিসপ্লেট তুে নিলো? কেন line উপড়ে ফেলে দিলো? দুধ আসছে, কেন সেই দুধের গাড়ি আসতে দিলো না আমাদের মন্ত্রী মাননীয় ফজলুর রহমান সাহেব বলছেন যে ৩০ হাজার লিটার দুধ আমর গ্রাম থেকে সহরে আনতে পারিনি। কেন? এই সব গুণ্ডা দুর্বৃত্ত বা দুষ্কৃতকারীরা, দুধের গাি আসতে দেয়নি। সেই ৩০ হাজার লিটার দুধ যা শিশুরা খেতো, তাদের সেই দুধ আসেনি এইসব কারণগুলি কি, দেখতে হবে না? এর অনুসন্ধান হবে না কেন? নিশ্চয় এ অনুসন্ধান করতে হবে। এর অনেক কারণ আছে। আমি আজ সকালে বলেছিলাম ( আমাদের পশ্চিমবাংলা একটি সমস্যাসঙ্কুল প্রদেশ বা রাজ্য। আমাদের সমাজের কি কি ব্যাি আছে, সেটা নিশ্চয়ই আমাদের খোঁজ করতে হবে। সেই ব্যাধি যে কতটা অর্থনৈতিক, বা অ কি কারণে হয়েছে, তার সবকিছু ভাল করে খোঁজ করতে হবে, তাহলে সেই ব্যাধির প্রতিকা আমরা করতে পারবো। আর আজকে যদি কেউ বলেন, না, ব্যাধির প্রতিকার বার করে দরকা নেই, তোমরা শুধু, কেন পুলিশ গুলি করলো, তারজন্য তদন্ত করো, শুধু তা কেন করবো! আমর সেটার সঙ্গে, সর্বাঙ্গীণ তদন্ত করবো। আমরা সমস্ত জিনিষগুলি বিচার, বিশ্লেষণ করে দেখবো, যাতে করে আমাদের দেশের কল্যাণ করতে পারি। আমাদের এই তদন্তের ফলে, হয়ত আমরা এমন অনে কিছু জানতে পারবো, যাতে করে আমাদের পরিকল্পনা পরিবর্তন করার প্রয়োজন হতে পারে, বা আমাদে নূতন, নূতন পরিকল্পনা গ্রহণ করতে হতে পারে। সেইজন্য আমরা একটা এমন তদন্তের ব্যবস্থা করেছি, যাতে করে সমস্ত জিনিষ আমরা ভাল করে বুঝতে পারবো, এবং তার প্রতিকারের ব্যবস্থা করতে পারবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর বেশী আপনার সময় নিতে চাই না, আমি যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছি, আশা করি তা সকলে সমর্থন করবেন।

**Mr. Speaker :** No cut motions have been moved. I therefore put the main demand for Grant No. 15 to vote.

The motion of Shri Prafulla Chandra Sen that a sum of Rs. 15,07,49,000 be granted for expenditure under Grant No. 15, Major Head : "23-Police", was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.16 p.m. till 1 p.m. on Friday, the 18th March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Friday, the 18th March, 1966, at 1 p. m.

### Present

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 9 Ministers, 3 Ministers of State and 80 Members.

[1—1·10 p.m.]

### Unstarred Questions to which Written Answers were laid on the table.

### Suicide cases in Jhargram Subdivision

205. (Admitted question No. 400.) **শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪ সালে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কোন্ থানায় কতগুলি আত্মহত্যার ঘটনা ঘটিয়াছে ; এবং

(খ) গত ১৯৬৫ সালে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কোন্ থানায় কতগুলি আত্মহত্যার ঘটনা ঘটিয়াছে ?

**The Minister for Home (Police) :** (ক) ও (খ) এ সম্পর্কে একটি বিবরণী পেশ করা হইল।

Statement referred to in reply to clauses (ka) and (kha) of unstarred question No. 205.

গত ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় আত্মহত্যার সংখ্যা।

| থানার নাম | ১৯৬৪ | ১৯৬৫ |
|---|---|---|
| (১) ঝাড়গ্রাম | ৮ | ১১ |
| (২) বিনপুর | ৫ | ৮ |
| (৩) জামবনি | ১ | ১ |
| (৪) সাঁকরাইল | ১ | ১ |
| (৫) গোপীবল্লভপুর | ২ | ৩ |
| (৬) নারায়ণগড় | ১ | ২ |
| মোট | ১৮ | ২৬ |

**Nawab Palace at Lalbag and Tomb of Siraj at Khosbag**

**206.** (Admitted question No. 609.) **শ্রীসনৎকুমার রাহা:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) লালবাগের নবাব প্যালেস বর্তমানে সাধারণের দেখার জন্য খোলা নাই;

(খ) সত্য হইলে তাহার কারণ কি;

(গ) খোসবাগে সিরাজের স্মৃতিরক্ষার জন্য সরকারের পক্ষ হইতে কোন ব্যবস্থা লওয়া হইয়াছে কি না; এবং

(ঘ) হইয়া থাকিলে তাহা কি?

**The Minister for Public Works:** (ক) হ্যাঁ।

(খ) অত্যধিক দর্শকের ভিড়ের দরুন নবাব প্যালেসের মাদুরের আচ্ছাদন, সোপান-শ্রেণী ও মেঝের অনেকখানি নষ্ট হওয়ায় ঐগুলি সংস্কার সাধনের পূর্বে প্যালেসটি সাধারণের দেখার জন্য খোলা না রাখার সিদ্ধান্ত গৃহীত হইয়াছে।

(গ) হ্যাঁ।

(ঘ) খোসবাগে সিরাজের সমাধি স্থানটি ভারত সরকারের প্রত্নতত্ত্ব দপ্তর কর্তৃক সংরক্ষিত।

**Compensation of lands acquired for Ramnagar-Bazarsahu-Khagrahat Road**

**207.** (Admitted question No. 855.) **শ্রীদেবশরণ ঘোষ:** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার অন্তর্গত রামনগর-বাজারসাহু-খাগড়াঘাট রাস্তার জন্য দখলীকৃত জমি ও বাড়ীর ক্ষতিপূরণ বাবদ সমুদয় টাকা উক্ত জমির মালিকদের দেওয়া হয় নাই;

(খ) সত্য হইলে ইহার কারণ কি; এবং

(গ) কতদিনের মধ্যে উক্ত ক্ষতিপূরণের টাকা পরিশোধ করা হইবে?

**The Minister for Land and Land Revenue:** (ক) কোন বাড়ী লওয়া হয় নাই। জমির অধিকাংশ টাকা দেওয়া হইয়াছে।

(খ) ঐ রাস্তার জন্য কোন বাড়ী লওয়া হয় নাই। রাস্তাটি মোট ২৫ মাইল দীর্ঘ। তার মধ্যে ১ হইতে ১২, ১৫, ১৬ ও ২০ মাইলের জন্য আয়ত্তীকৃত সমস্ত জমিরই ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে। ২৪ মাইলের জন্য আয়ত্তীকৃত জমির ক্ষতিপূরণ ১৬-৩-৬৬ মধ্যেই দেবার ব্যবস্থা হইয়াছে। বাকী জমির মধ্যে কিছু জমির দখল এখনও পর্যন্ত লওয়া হয় নাই এবং কয়েকটি ক্ষেত্রে রাস্তার অ্যালাইনমেন্ট বদল হওয়ার জন্য জমি আয়ত্তীকরণ বিলম্ব হইতেছে।

(গ) বাকী জমিগুলি আয়ত্তীকরণের পর যত শীঘ্র সম্ভব ক্ষতিপূরণের ব্যবস্থা করা হইবে।

**Hostels for Tribal School at Nagra and Itore in Murshidabad District**

**208.** (Admitted question No. 857.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** আদিবাসি-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলায় (১) নগরা এবং (২) ইটোরে অবস্থিত আদিবাসি স্কুল দুইটির হোস্টেল নির্মাণের জন্য কিছু টাকা মঞ্জুর হইয়াছিল ;

(খ) সত্য হইলে কোন্ স্কুলের জন্য কত টাকা মঞ্জুর হইয়াছিল (মঞ্জুরীর তারিখসহ) ; এবং

(গ) কোন্টির নির্মাণকার্য কোন্ পর্যায়ে আছে ?

**The Minister of State for Tribal Welfare :**

(ক) ইটোর সাঁওতাল শিক্ষা নিকেতনের ছাত্রাবাস নির্মাণের জন্য অর্থ মঞ্জুর করা হইয়াছিল ; কিন্তু নগরা নারোদা দেবী আদিবাসি উচ্চ বিদ্যালয়কে এই বাবদ এ পর্যন্ত কোন অর্থ দেওয়া হয় নাই।

(খ) ৯-৮-৬০ তারিখে ইটোরে অবস্থিত আদিবাসি বিদ্যালয়টিকে ১২,০০০ টাকা মঞ্জুর করা হইয়াছিল।

(গ) ইটোর বিদ্যালয়ের ছাত্রাবাসের নির্মাণকার্য ১৯৬০-৬১ সালে সম্পূর্ণ হইয়া গিয়াছে।

**Advertisement through agencies**

**209.** (Admitted question No. 871.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার কর্তৃক কিছু কিছু এজেন্সীর মারফৎ বিভিন্ন পত্র পত্রিকাকে বিজ্ঞাপন দেওয়া হয় ;

(খ) সত্য হইলে উক্ত এজেন্সীগুলির নাম কি এবং গত তিন বৎসর কোন্ বৎসর কত টাকার বিজ্ঞাপন উক্ত এজেন্সীগুলির মারফৎ দেওয়া হইয়াছে , এবং

(গ) উক্ত এজেন্সীগুলিকে উক্ত কাজ করার জন্য কিভাবে এবং কত করিয়া মজুরী দেওয়া হয় ?

**The Minister for Information and Public Relation :**

(ক) হাঁ।

(খ) গত তিন বৎসর নিম্নলিখিত এজেন্সী মারফৎ বিভিন্ন পত্র পত্রিকাকে বিজ্ঞাপন দেওয়া হইয়াছে :—

(১) প্রগ্রেসিভ পাবলিসিটি সার্ভিস।

(২) কল্পনা এ্যাডভারটাইজিং এ্যাণ্ড পাবলিক রিলেশান্স।

(৩) আলফা এ্যাডভারটাইজিং সার্ভিস।

(৪) ক্লারিওন এ্যাডভারটাইজিং সার্ভিসেস প্রাঃ লিঃ।

(৫) জে ওয়াণ্টার টমসন কোং প্রাঃ লিঃ।

(৬) ইণ্ডিয়ান পাবলিসিটি ব্যুরো।

কোন্ বৎসর কোন্ এজেন্সীকে কত টাকার বিজ্ঞাপন দেওয়া হইয়াছে, তাহা একটি পৃথক তালিকায় সন্নিবেশিত করা হইল।

(গ) অনুমোদিত বিজ্ঞাপনের ডিজাইন, ব্লক, ষ্টিরিও, ম্যাট্ প্রভৃতি প্রস্তুতের মূল্য ব্যতীত বিজ্ঞাপন প্রকাশের জন্য পত্র পত্রিকা প্রভৃতিকে সরকারের দেয় কিছুই নাই। সাধারণতঃ এজেন্সীগুলি পত্রপত্রিকার নিকট হইতে বিজ্ঞাপন প্রকাশের মোট মূল্যের উপর পনের শতাংশ কমিশন হিসাবে পাইয়া থাকেন।

Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 209.

কোন্ এজেন্সী মারফৎ কত টাকার বিজ্ঞাপন দেওয়া হইয়াছে

| এজেন্সীর নাম | ১৯৬৩-৬৪ টাকা | ১৯৬৪-৬৫ টাকা | ১৯৬৫-৬৬ টাকা |
|---|---|---|---|
| (১) প্রগ্রেসিভ পাবলিসিটি সার্ভিস | ৪৬,৮৫১·৭০ | ৬৪,৪৭০·৩৭ | .. |
| (২) কল্পনা অ্যাডভারটাইজিং এণ্ড পাবলিক রিলেশান্স | ২১,০৪৬·১০ | ২৪,৬৮১·৩৫ | ... |
| (৩) আলফা অ্যাডভারটাইজিং সার্ভিসেস প্রাঃ লিঃ | ৩৯,৫১৬·২৫ | ৪৬,৩৯৬·৫৪ | ৮,০৪৩·৩৭ |
| (৪) ক্লারিওন অ্যাডভারটাইজিং সার্ভিসেস প্রাঃ লিঃ | ২২,৩০৮·২৫ | ৯,০৭২·৭৭ | ... |
| (৫) জে. ওয়াণ্টার টমসন কোং প্রাঃ লিঃ | ৪৯,৬১৪·০০ | ১,২১,৭১৪·১০ | ১,২৩,৭৩৭·৮০ |
| (৬) ইণ্ডিয়ান পাবলিসিটি ব্যুরো | ১১,৮৭৬·৬০ | ৯,০৫৮·০০ | ৪৪,৮৩৭·৭৯ |

### Electrification of Ballichak and Debrabazar in Debra P.S.

**210.** (Admitted question No. 1067.) **Dr. SANTOSH KUMAR MUKHERJEE:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether electrification of Ballichak and Debrabazar in Debra police-station, district Midnapore, has been sanctioned; and

(b) if so, when the electrification work will start and when it is expected to be completed?

**The Minister for Commerce and Industries:**

(a) Electrification of Ballichak has been sanctioned. The proposal for electrification of Debrabazar is likely to be considered in 1966-67.

(b) Work Order for electrification of Ballichak has already been issued and the work is expected to be completed early in 1967.

## Voting on Demand for Grant

## Demand for Grant No. 45

Major Heads : 71-Miscellaneous. Expenditure on displaced persons, 109-Capital Outlay on Other Works—Expenditure on displaced persons and Loans and Advances to displaced persons.

**Srimati Abha Maiti** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,51,59,000 be granted for expenditure under Grant No. 45, Major Heads : "71-Miscellaneous—expenditure on displaced persons, 109-Capital Outlay on Other Works—Expenditure on displaced persons and Loans and Advances to displaced persons".

**শ্রীমতী আভা মাইতি ঃ** মাননীয় স্পীকার মহোদয়, স্বাধীনতার অব্যবহিত পর থেকেই আমাদের ভারতবর্ষে এবং বাংলাদেশে উদ্বাস্তু একটি বিরাট সমস্যাতে পরিণত হয়েছে। আমাদের অখণ্ড বাংলা দ্বিখণ্ডিত হওয়ার পরে পশ্চিমবাংলার ভাগে এপর্যন্ত প্রায় ৪০ লক্ষ উদ্বাস্তু পশ্চিমবাংলায় আশ্রয়ের জন্য এসেছেন। এর মধ্যে ১৯৫৯ সালের আগে অবধি এসেছিলেন যারা তাদের সংখ্যা ছিল প্রায় ৩২ লক্ষ। ১৯৬৩ সালের পর্যন্ত আমাদের পশ্চিমবঙ্গে খুব বেশী সংখ্যক উদ্বাস্তু আসেন নি ; তৎসত্ত্বেও এর মধ্যে যারা এসেছেন তাদের সংখ্যা প্রায় দেড় লক্ষ এবং যারা পাসপোর্ট এবং ভিসার মাধ্যমে যাতায়াত করতেন তাদের হিসাব এর মধ্যে ধরা হয়নি। কিন্তু ১৯৬৪ সালে যখন পূর্ববাংলায় আবার হাঙ্গামার সৃষ্টি হয় এবং সেখানে সংখ্যালঘুরা যখন নিজেদের জীবন ও সম্পত্তির নিরাপত্তা সম্বন্ধে সন্দিহান হন তখন সেখান থেকে উদ্বাস্তু আগমন শুরু হয়ে যায় এবং আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে ১৯৬৪ সালের পর থেকে এই ১৯৬৬ সাল-এর মধ্যে আরও সাত লক্ষ বত্রিশ হাজার লোক এখানে এসেছেন। আমাদের পশ্চিমবাংলায় উদ্বাস্তু পুনর্বাসনের এবং সাহায্যের যে নীতি ছিল তাতে একথা বলা হয়েছিল যে স্বাধীনতার পরে দেশ বিভাগের পরে যে সমস্ত উদ্বাস্তু এখানে এসেছিলেন তাদের বলা হয়েছিল যে ১৯৫৯ সালের এপ্রিল মাসের মধ্যে যারা সরকারী কোনরকম সাহায্য চান তারা দরখাস্ত করতে পারেন। এবং এই সময়ের মধ্যে আমরা দেখেছি প্রায় ২৪ লক্ষ লোক সাহায্যের জন্য দরখাস্ত করেছিল। যারা দরখাস্ত করেছিল তার মধ্যে ২৪ লক্ষ লোককে আমরা কিছু না কিছু সাহায্য দিয়েছিলাম এবং তারপরে এই নীতি নেওয়া হয়েছিল যে যাঁরা আসবেন তাঁরা নিজেদের যে রিহ্যাবিলিটেশন তার দায়িত্ব নিজেরাই নিয়ে আসবেন এবং সরকার থেকে তাঁদের কোন সাহায্য করা হবে না। ১৯৬৪ সালে যখন নূতন করে উদ্বাস্তু আগমন এখানে সুরু হয় তখন ভারত সরকার এই নীতির কিঞ্চিত পরিবর্তন সাধন করেন। তাঁরা একথা বলেন যে যে সকল ব্যক্তি সরকারী সাহায্যের উপর নির্ভরশীল হবেন তাঁদের পশ্চিমবঙ্গের বাইরে যেতে হবে। কারণ ইতিমধ্যে ৩৫।৩৬ লক্ষ লোক যারা পশ্চিমবাংলায় থেকে গিয়েছিল এবং যারা কিছু কিছু সাহায্যও পেয়েছিল তার দ্বারা তাদের যে পুরাপুরি পুনর্বসতি হয়েছে তা বলা যায় না। এর ফলে পশ্চিমবঙ্গের উপর অর্থনৈতিক চাপ নানা দিক থেকে পড়তে আরম্ভ করে। সুতরাং এখানে অধিকতর উদ্বাস্তু থাকা এই রাজ্যের পক্ষে এবং তাদের স্বার্থের পক্ষে উচিত হবে না বলে ভারত সরকার মনে করেন এবং সেজন্য তাঁরা যেসব উদ্বাস্তু ১৯৬৪ সালে আসে তাদের সকলকে একথা বলেন যে বাংলাদেশের বাইরে ভারতবর্ষের অন্য প্রদেশে তাদের যেতে হবে। ১৯৬৪ সালের পরে যে উদ্বাস্তুরা এসেছিল, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে তার মধ্যে আমরা প্রায় ২ লক্ষ ১১ হাজার ১৭০ জনকে পশ্চিমবাংলার বাইরে পুনর্বাসনের জন্য পাঠিয়েছিলাম। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে সেখানে প্রায় বিভিন্ন ক্যাম্প থেকে নানা অসুবিধার জন্য ১০ হাজার ৫৭৬ জন উদ্বাস্তু আবার পশ্চিমবাংলায় ফিরে এসেছে। এর ফলে আমরা হিসাব করে দেখছি যে আজকে পশ্চিমবাংলায় যাদের

আসার সম্বন্ধে আমাদের কোন পরিসংখ্যান আছে সেই পরিসংখ্যানের মধ্যে দেখা যাচ্ছে ৪০ লক্ষ ৮২ হাজার উদ্বাস্তু প্রায় পশ্চিমবাংলায় আছে এবং আমি আগেই বলেছি যে আমরা যাদের রিহ্যাবিলিটেশন দিয়েছিলাম তাদের রিহ্যাবিলিটেশন পুরাপুরি হয়নি এবং বহু লোক, প্রায় ১৬।১৮ লক্ষ লোক, কোনরকম সাহায্য পশ্চিমবঙ্গ সরকার বা ভারত সরকারের কাছ থেকে পায়নি। সুতরাং সোজাই অনুমেয় যে, পশ্চিমবাংলার মত একটা জনসম্পদপূর্ণ যে রাজ্য সেই রাজ্যের উপর কতখানি চাপ পড়েছে এবং এর ফলে যেসব উদ্বাস্তু এখানে রয়েছে স্বাভাবিকভাবে তাদের উপরেও সেই চাপ পড়েছে এবং তাদের পুনর্বসতি যে সর্বাঙ্গসুন্দর হয়নি এ বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই পশ্চিমবাংলায় উদ্বাস্তু সমস্যাকে আমরা দুটো ভাগে ভাগ করতে পারি, একটা পুরাতন সমস্যা আর একটা সমস্যা যা প্রতিদিন হচ্ছে, নূতন সমস্যা তাকে বলা যেতে পারে। আমাদের যেসব পুরানো সমস্যা রয়েছে আমি সে সম্বন্ধে দু'একটা কথা আপনাদের কাছে বলতে চাই। পুরাতন সমস্যা যেগুলি রয়েছে তার মধ্যে পশ্চিমবাংলায় আমাদের ১৪৯টি জবরদখল কলোনী রয়েছে, সে সমস্যা সব থেকে কঠিন এবং সব থেকে বড়। এই ১৪৯টি যে জবরদখল কলোনী রয়েছে এর মধ্যে প্রায় ৩৫ হাজার পরিবার বসবাস করে এবং তারা ১৯৫০ সাল থেকে দীর্ঘদিন যাবৎ এই সমস্ত জায়গায় বসবাস করছে এবং এর মধ্যে কারোর কারোর কাছে কিছু কিছু ডকুমেণ্ট আছে যে তারা যে সময় আমরা নির্ধারণ করে দিয়েছিলাম সেই সময়ের মধ্যে এসেছে, বাকীরা সেই ধরনের কোন ডকুমেণ্ট রাখতে পারেনি। এই ৩৫ হাজারের মধ্যে আমরা দেখেছি প্রায় ২৮ হাজার পরিবারের যে সমস্ত স্বীকৃতিপত্র থাকা প্রয়োজন, ডকুমেণ্ট থাকা প্রয়োজন সেগুলি রয়েছে এবং বাকী ৯ হাজারের নেই। আমরা প্রথমে এই সিদ্ধান্তই নিয়েছিলাম যে যে সমস্ত ব্যক্তি বা পরিবার এইসব জবরদখল কলোনীতে তাদের পরিচয়পত্র ঠিকমত দেখাতে পারবে তাদের আমরা এইসব কলোনীতে স্বীকৃতিপত্র দেবো। এই কলোনীতে পাকাপাকিভাবে তারা যাতে বসবাস করতে পারে তার আমরা ব্যবস্থা করে দেবো এবং সেই উদ্দেশ্য নিয়ে আজ পর্যন্ত ২৮ হাজারের মধ্যে ১৯ হাজার পরিবারকে এই সকল জবরদখল কলোনীতে আইনাত্মকভাবে যে সমস্ত কাগজপত্র দেওয়া উচিত আমরা তা দিয়েছি। এখনও ২৮ হাজারের ভিতরে কিছু বাকী রয়েছে, আমরা আশা করছি যে আগামী কয়েক মাসের মধ্যে আমাদের এই কাজ শেষ হয়ে যাবে।

[ 1-10—1-20 p.m. ]

বাকী থাকছে জবরদখল কলোনীতে আরো ৯ হাজার পরিবার। যদিও তারা উদ্বাস্তু এবং অনেকদিন ধরে এইসব জবরদখল কলোনীতে বসবাস করছে তা সত্ত্বেও তারা ঠিক যে সময়ে এলে এলিজিবিল হয় সেইসব কাগজপত্র তারা দেখাতে পারেনি। কিন্তু একথা আমরা মনে করি মানবিকতার খাতিরে এই সমস্ত পরিবারের মধ্যে স্বীকৃতিপত্র দেওয়া উচিত যখন তারা দীর্ঘদিন ধরে এইসব জবরদখল কলোনীতে বাস করছে. এইজন্য আজকে আমি এই কথা বলতে চাই যে পশ্চিমবঙ্গ সরকার এটা স্থির করেছেন যে জবরদখল কলোনীতে যে সমস্ত পরিবার দীর্ঘদিন যাবত বসবাস করছে সেই পরিবারদের যাদের ডকুমেণ্ট আছে এবং বাকী যে ৯ হাজারের ডকুমেণ্ট নেই তাদের সকলকেই তাঁরা স্বীকার করে নেবেন এবং আইনাত্মক ভাবে যে সমস্ত ব্যবস্থা করলে পর তাঁরা পুরাপুরি স্বীকৃতিপত্র তাদের করে দেবেন এটাই পশ্চিমবঙ্গ সরকার সিদ্ধান্ত করেছেন। এছাড়া আমাদের বহু সরকারী কলোনী আছে এবং বেসরকারী কলোনীও রয়েছে। এই সরকারী কলোনী এবং বেসরকারী কলোনী যে সব রয়েছে সেইসব কলোনী সম্পর্কে আমাদের নিশ্চয়ই দায়িত্ব আছে, বিশেষ করে উন্নয়ন সংক্রান্ত ব্যাপারে। আপনাদের সকলেরই জানা আছে যে পশ্চিমবঙ্গ সরকার এবং ভারত সরকারের মধ্যে রেসিডিউয়ারি প্রবলেম নিয়ে যেসব আলোচনা হয়েছিল তাতে আমরা এই বিষয়ে আলোচনা করেছিলাম যে যে সমস্ত কলোনী রয়েছে সেই সমস্ত কলোনীতে ডেভালপমেণ্টের কাজ আমাদের করতে হবে। আপনাদের সকলেরই জানা আছে যে এই রেসিডিউয়ারি প্রবলেম নিয়ে দীর্ঘদিন যাবত ভারত সরকারের সঙ্গে আমরা কথা বলেছি এবং ন্যূনপক্ষে যে অর্থ হলে ডেভালপমেণ্ট করা যায় সরকারী এবং বেসরকারী কলোনীতে সেই

ন্যূনতম অর্থের দাবী আমরা করেছিলাম। আমরা দাবী করেছিলাম যে অন্ততঃপক্ষে ৫ কোটি ৬২ লক্ষ টাকা না হলে আমাদের সরকারী যে কয়েকটি কলোনী আছে সেই কলোনীগুলি উন্নয়ন করা সম্ভব নয় এবং সরকারী কলোনীর সংখ্যাও কম নয়, ৪৮০টি সরকারী কলোনী আছে। এই ৪৮০টি সরকারী কলোনীতে ৫ কোটি ৬২ লক্ষ টাকা অন্ততঃপক্ষে প্রয়োজন তাদের রাস্তাঘাট, নর্দমা ইত্যাদি করবার জন্য কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে আজ পর্যন্ত তার মধ্যে আমরা স্যাংশন যদিও পেয়েছিলাম প্রায় ৪ কোটি ৯২ লক্ষ টাকা কিন্তু এ্যালটমেন্ট পেয়েছি মাত্র ৪৩ লক্ষ টাকা। আমরা অনেক সময় লোকসভাতে এই কথা শুনি আমাদের কেন্দ্রীয় মন্ত্রীরা, বিশেষ করে পুনর্বাসন বিভাগ একথা বলে থাকেন যে পশ্চিমবঙ্গ সরকারকে তাঁরা টাকা দিয়ে যাচ্ছেন রেসিডুয়ারী প্রবলেম এর জন্য। একথা সত্য যে কিছু কিছু সময়ে তাঁরা কিছু কিছু স্যাংশন করেন কিন্তু টাকা মঞ্জুরি এবং টাকা এ্যালটমেন্ট দেবার মধ্যে যে তফাৎ আছে সেই তফাৎ আমাদের অনেকেই ধরতে পারেন না। যদিও তাঁরা মঞ্জুরি দিয়েছিলেন ৪ কোটির বেশী টাকা কিন্তু আজ পর্যন্ত পেয়েছি মাত্র ৪৩ লক্ষ টাকা। অনেক সময় আমাদের লোকসভার সদস্যদের একথা বলা হয়—অন্যান্য সময়ও ঘোষণা করা হয় যে আমাদের তাঁরা অনেক টাকা দিয়ে থাকেন। মাননীয় সদস্যদের আমি বলতে চাই রেসিডুয়ারী প্রবলেমের জন্য বিভিন্ন খাতে এ্যাডিশন্যাল এগ্রিকালচারাল ল্যাণ্ডের জন্য ইরিগেশন ফেসিলিটির জন্য যেখানে কৃষি পরিবাররা বাস করছেন তাদের কিছু কিছু ইরিগেশন সুবিধা দেবার জন্য তাছাড়া সাপ্লাই অব ট্রিস এণ্ড ইম্প্লিমেন্টের জন্য এবং ডেভেলপমেন্টের জন্য শিক্ষা খাতে স্বাস্থ্য খাতে একুইজিসন অব ল্যাণ্ডের জন্য মিউনিসিপ্যালিটির কাছে লোক দেবার জন্য যে টাকা আমরা চেয়েছিলাম ন্যূনপক্ষে আমাদের যে দাবী ছিল যা আমাদের সঙ্গে স্বীকৃতি হয়েছিল যে অন্ততঃপক্ষে ১০ কোটি ৬১ লক্ষ টাকা তাঁরা আমাদের দেবেন—স্যাংশন করেছিলেন ৫ কোটি ৮০ লক্ষ টাকা। কিন্তু প্রকৃতপক্ষে আজ পর্যন্ত আমরা পেয়েছি ৩ কোটির কিছু বেশী টাকা। অতএব আজকে আমাদের মাননীয় সদস্যদের মনে রেসিডুয়ারী প্রবলেম সম্বন্ধে বিভিন্ন বিভাগের প্রতি যদি কোন ভুল ধারণা থাকে, আমাদের বিভাগের কার্য সম্পর্কে—সেই ধারণা নিরসন করার জন্য আমি একথাই বলতে চাচ্ছি যে ভারত সরকার রেসিডুয়ারী প্রবলেমের জন্য যে টাকা দেবেন বলেছিলেন একচুয়াল ক্ষেত্রে ততো টাকা তাঁরা দিয়ে উঠতে পারেন নি—তবে আমরা আশা করছি, যে হয়তো ভবিষ্যতে তাঁরা এটা আমাদের দিতে পারবেন, আমরা আজ পর্যন্ত যেসব টাকা পেয়েছি—আমি সদস্যদের বুঝবার জন্য একটা কথা বলতে চাচ্ছি, আমাদের একটা অন্যতম দাবী ছিল যে আমাদের যে সমস্ত কৃষি পরিবার বসেছে জমিতে জেলাতে বিভিন্ন জায়গাতে তখন তাদের খুব কম জমি দেওয়া হয়েছিল, আনইকনমিক হোল্ডিং হয়েছিল যাতে করে একটা পরিবার বাঁচতে পারে না। আমাদের প্রস্তাব ছিল যে এইসব পরিবারকে আরও এ্যাডিশন্যাল ল্যাণ্ড দিতে হবে এবং সেটা নীতি হিসাবে ভারত সরকার স্বীকারও করেছিলেন তাঁরা টাকাও আমাদের দিয়েছিলেন কিন্তু তাঁরা একটা জিনিস বেঁধে দিয়েছিলেন যে ৪০০ টাকায় এক একর জমি হওয়া চাই—এমন জমি কিনে দিতে হবে। বাংলাদেশে আজকে গ্রামেও কোন জায়গায় ৪ শত টাকায় এক একর জমি পাওয়া যায়, আমার যেটুকু অভিজ্ঞতা আছে গ্রামাঞ্চলের, আমি তো জানি না যে কোথায়ও পাওয়া যায় কিনা। আমরা বহুবার ভারত সরকারকে একথা বলেছি যে এটা ছেড়ে দিতে হবে—কারণ উদ্বাস্তু কৃষক পরিবার যেখানে জমি পেয়েছে, আজ তাকে এ্যাডিশন্যাল ল্যাণ্ড দিতে গেলে তাদের জমির কাছেই দিতে হবে—যেখানে তারা পাঁচ বিঘা জমি পেয়েছে—তাকে এ্যাডিশন্যাল ল্যাণ্ড দিয়ে যদি ইকনমিক ইউনিট করতে চাই তাহলে সেই জমির পাশাপাশি জমি আমাকে তাকে দিতে হবে। ৪০০ টাকাতে যদি বনে জঙ্গলে, বা অন্য কোন জায়গায় জমি পাওয়া যায় তা সে জমি কোন উদ্বাস্তু কৃষক পরিবারের কাজে লাগবে না, ভারত সরকার যদিও আমাদের টাকা দিয়েছেন এই বাবদ ২৪ লক্ষ টাকা, কিন্তু তাঁদের এই নীতি শিথিল না করার জন্য আমাদের পক্ষে কোন কৃষক পরিবারকে উদ্বুদ্ধ করা সম্ভব হচ্ছে না এই টাকা দেবার জন্য এবং কোন কৃষক পরিবার এগিয়ে আসতে চাচ্ছেন না এই টাকা নেবার জন্য। আমরা এখনও চেষ্টা করে চলেছি যাতে এই বিষয়ে আমাদের যে মত এই মত ভারত সরকার স্বীকার করে নিতে পারেন।

[ 1-20—1-30 p.m. ]

আমি একথা বলতে চাচ্ছি যে যে সমস্ত মিউনিসিপ্যালিটিজ রয়েছে তাদেরও কিছু কিছু লোন দেবার জন্য আমাদের ভারত সরকার যে টাকা দিয়েছিলেন আমরা সেগুলি খরচ করতে পেরেছি এবং এ পর্যন্ত কিছু কিছু টাকা আমাদের স্কুল কলেজ এবং নন-টিবি. বেড ইত্যাদি করবার জন্য তারা দিয়েছিলেন—সেই সমস্ত টাকা যা আমরা পেয়েছিলাম সমস্ত টাকাই আমরা খরচ করেছি এবং এখনও যে টাকা আমরা তাঁদের কাছ থেকে পাবো সেই টাকা তাড়াতাড়ি পাবার জন্য আমরা চেষ্টা করে চলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পুরানো যে সমস্ত সমস্যা রয়েছে তার মধ্যে একটা মস্ত বড় সমস্যা রয়েছে—পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে আমি ঘুরে দেখেছি যে জবরদখল কলোনীতে যাঁরা বাস করেন কিংবা সরকারী বা বেসরকারী কলোনীতে যাঁরা বাস করেন তাঁরা ছাড়াও উদ্বাস্তুদের একটা বিরাট অংশ আমাদের পশ্চিমবাংলা সরকারের যে সব খাস জমি রয়েছে সেই সমস্ত খাস জমিতে বসবাস করার জন্য বিগত বেশ কয়েক বছর ধরে তাঁরা সেখানে রয়েছেন, কেউ ১০, কেউ ১৫, কেউ ৫ কেউ ৬ বছর এমন সমস্ত সময় তাঁরা রয়েছেন এবং তাঁদের সংখ্যা যে কম নয় একথা আমি বলেছি। আমরা পশ্চিমবাংলা সরকার থেকে এটা মনে করি যে ১০।১২।১৫ বছর যাঁরা খাস জমিতে বসে রয়েছেন তাঁদের উচ্ছেদ করা মানবতার দিক থেকে ঠিক নয়, সেজন্য আমরা এটা স্থির করেছি যে দীর্ঘ দিন ধরে আমাদের সরকারী জমিতে যাঁরা বাস করছেন তাঁরা অন্যান্য পশ্চিমবাংলার অধিবাসীরা যেভাবে খাস মহলে বসবাস করার অনুমতি পান লীজ নেন দীর্ঘ দিনের সেই সমস্ত লীজ কিংবা অন্যান্য যে সমস্ত টার্মস রয়েছে—আমাদের ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্টের তার ভিতর যদি তাঁরা আসেন তাহলে পশ্চিমবাংলা সরকার তাঁদের সেই সব জমিতে বসবাস করার ব্যবস্থা করে দেবেন, তাঁদের বসবাসের অধিকার স্বীকার করে নেবেন। এছাড়া আর একটা পুরানো সমস্যা আমাদের পশ্চিম বাংলায় রয়েছে যদিও সেগুলি ঠিক আমাদের বিভাগের আওতার মধ্যে পড়ে না, যেমন খাস জমিতে যাঁরা বসে রয়েছেন তাঁরা যেমন আমাদের বিভাগের আওতার মধ্যে পড়েন না তেমনি এটাও পড়ে না যে সরকারী রাস্তার উপর বহু জায়গায় উদ্বাস্তুরা দখল করে দোকানপাট করে বসে আছেন—শুধু উদ্বাস্তু কেন বলবো পশ্চিমবাংলায় এমন কোন রাস্তা নেই যেখানে যাঁরা উদ্বাস্তুও নন তাঁরা দোকান পাট না করেছেন। আমাদের শ্রদ্ধেয় খগেনবাবু যখন তাঁর গ্রান্ট উত্থাপন করেন প্রতি বছর একথা আমরা শুনি যে তাঁর রাস্তার উপর বহু লোক জবরদখল করে বসে থাকেন। আমরা চেষ্টা করে দেখছি যেখানে সম্ভব এঁদের জন্য কোন মার্কেট সৃষ্টি করা যায় কি না, কারণ এই সমস্ত মার্কেট যদি আমরা করে দিতে না পারি, পি. ডবলিউ. ডি, কি ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্ট করে দেবেন, কি রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্ট তাঁদের কতটা সাহায্য করবেন সেটা আমরা পরে স্থির করবো—কিন্তু আমরা নীতিগতভাবে মনে করি যেখানে অনেক দোকানদার এক সঙ্গে রাস্তার উপর কাছাকাছি রয়েছেন—কাছে পিঠে যদি কোন ভাল জায়গা পাওয়া যায় তাহলে আমরা চেষ্টা করবো বাজার ইত্যাদি করে দেবার জন্য যাতে তাঁরা রুজি রোজগার থেকে বঞ্চিত না হন। মাননীয় স্পীকার মহাশয়, আর একটা পুরাতন সমস্যা আমাদের রয়েছে, উদ্বাস্তুদের ঋণ মকুবের ব্যাপার। বিগত কয়েক বছর ধরে আপনি নিশ্চয় শুনে আসছেন যে গত বছর উদ্বাস্তুদের খানিকটা পরিমাণ ঋণ বিশেষ করে যাঁরা টাইপ লোন নিয়েছিলেন তাঁদের ঋণ মকুব করবার নীতি ভারত সরকার স্বীকার করেছেন এবং কয়েকবার এবং এই হাউসে একথা বলছি যে ইতিপূর্বে আমাদের বিভিন্ন উদ্বাস্তু পরিবারকে লোন দেবার যে লেজার রাখা হোত সেটা সে সময় যেভাবে রাখা হয়েছিল তাতে করে আজকে এই সময় যখন মকুব করে দেবার কথা হয়েছে তখন এই সময় ঠিক এমন একটা পরিচয় পাওয়া যাচ্ছে না যে পরিবার পিছু কত লোন রয়েছে। আজকে যে লোন লেজার ছিল সেই লোন লেজার ঠিক করে আমরা ঋণ মুকুবের ব্যবস্থা করেছি এবং আপনারা শুনে সুখী হবেন যে যাদের লোন মুকুব হবে তাদের সংখ্যা কম নয়, ১১ লক্ষ লোক এই লোন মকুবের অধিকারী হবে এবং আমরা

গত ১ বৎসরে প্রায় ১ কোটীর উপর লোন মকুবের ব্যবস্থা করেছি। কিন্তু এই সূত্রে আমরা একটা কথা বলতে চাই সেটা হচ্ছে type loan বাদে বাংলা দেশে বহু লোক loan নিয়েছে। কেউ শিল্প বাণিজ্যের জন্য, কেউ বেশী পরিমাণে contributory loan নিয়েছে। আবার কেউ ব্যবসার জন্যও নিয়েছে। ভারত সরকার পরিষ্কার ভাবে এই কথা বলেছেন যে এই ধরনের সমস্ত ঋণ কখনও মকুব করা হবে না এবং তারা যত তাড়াতাড়ি শোধ করবার জন্য চেষ্টা হবেন ততই তারা ঋণ মুক্ত হবেন এবং সুদের পরিমাণ কম হবে। আমাদের পশ্চিমবাংলায় একট এই ধারণা হচ্ছে যে উদ্বাস্তুরা যেখানে যে ধরনের উদ্বাস্তু হক না কেন, তিনি যদি ধনবান হন তিনি যদি পূর্ব বাংলা থেকে নিয়ে এসে ভালভাবে রুজী রোজগার করেন তা হলে তাকে কেন সরকারী ঋণ শোধ করতে হবে না। এই ধারণাটি ভুল, এই ভুল ধারণা যত তাড়াতাড়ি যায় ততই মঙ্গল। এই ধারণার জন্য যারা এরূপ লোন নিয়েছে তারা এক একটা ক্ষেত্রে পরিমাণ কোন শোধ করতে হবে না এটা করলে হতে পারে না। তারা যত তাড়াতাড়ি শোধ করে দেন ততই মঙ্গল এবং তাহলে যে পরিমাণ দুঃস্থ লোক আছে তাতে তাদের কথা বলবার জোর পশ্চিমবঙ্গ সরকার পাবেন। আজকে দেখা যাচ্ছে যে সরকারী লোন যা দেওয়া হচ্ছে তা কিছু কিছু পরিমাণ শোধ হচ্ছে। এই ঋণ যদি শোধ হয় এই ঋণ যদি তারা পরিশোধ করেন তাহলে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে বলা সম্ভব হয় যে সমস্ত হতভাগ্য উদ্বাস্তু আছেন তাদের কথা। আজকে এই কথা বলতে চাই উদ্বাস্তুরা যে লোন নিন না কেন তা শোধ করতে হবে। এই কথা ভারত সরকার বলে দিয়েছেন এবং যত তাড়াতাড়ি দিয়ে দেন ততই মঙ্গল। আমি হাউসে গতবার বলেছিলাম যে আমাদের বহু লোক যারা পশ্চিমবাংলায় জমি নিয়েছে সেখানে বসবাসের যে টুকুন অধিকার দিলে তারা ঘরবাড়ী তৈয়ার করতে পারেন সেটা দেওয়া হয়েছে, মালিকানা দেওয়া নেই। আমরা Rights এবং title দেব, title দেবার ব্যবস্থা করছি এবং উদবাস্তু ভাইদের কাছে এই কথা বলছি যারা জমি নিয়েছেন তারা যত তাড়াতাড়ি rights এবং title সরকারের কাছ থেকে নেন তত তাদের পক্ষে মঙ্গল হবে। কিন্তু দুঃখের সঙ্গে এই কথা বলতে চাই যে বহু উদ্বাস্তু ভাই বোনেরা এই কাজে এগিয়ে আসছে না। Right এবং title এই ব্যাপারে দুই পক্ষ রয়েছে, সরকার rights এবং title দেবেন এবং উদ্বাস্তু ভাইরা যারা জমি জায়গা নিয়েছেন তারা এগিয়ে আসবে এই rights এবং title নেবার জন্য। আজকে পশ্চিমবঙ্গ সরকার rights এবং title দেবার বন্দোবস্ত করেছেন, কোন কোন উদ্বাস্তু ভাই বোনেরা নিয়েছেন এই কথা সত্য কিন্তু আমরা যতটা আশা করে ছিলাম ততটা লোক এতে এগিয়ে আসছেন না।

[1-30—1-40 p.m.]

আমাদের উদ্বাস্তু ভাই বোনেদের এরূপ একটা ধারণা রয়েছে যে তাদের কোন legalities-এ যেতে হবে না। যখন তারা allotment পেয়েছেন তখন আইনের বা কোন বন্দোবস্তের মধ্যে আসতে হবে না। এই যে ধারণা এটা ঠিক নয় এবং এর ফলে কিছু লোক এগিয়ে আসছে না। কিন্তু এই কথা পরিষ্কার ভাবে বলতে চাই যে তারা যদি rights এবং title না নেন তা হলেও সে জমির মালিক তারা হন না এবং আইনগত ভাবে তারা মালিক নন। তারা যাতে সেটা হন তার জন্য অগ্রণী হয়ে সরকারের কাছ থেকে rights এবং title তারা নিয়ে নেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি অনেকবার হাউসে EX-camp families এর কথা বলেছি। আপনি জানেন কয়েক বৎসর আগে ভারত সরকার এই কথা বলেছেন যে যারা কৃষি পরিবার তাদের সকলকেই দণ্ডকারণ্যে যেতে হবে। আমাদের camp-এ যে সমস্ত উদ্বাস্তু ভাই বোন ছিলেন তারা যদি কৃষক পরিবার থেকে এসে থাকেন তাহলে তাদের সকলকেই দণ্ডকারণ্যে যেতে হবে, অনেকে গিয়েছিলেন। ভারত সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার যথোচিত নির্দেশ দিয়েছিল এবং ভারত সরকারের নির্দেশে সে সমস্ত camp বন্ধ করে দিয়েছিলেন। এই ভাবে প্রায়

৮ হাজার পরিবার বিভিন্ন camp এ dole বন্ধ হয় যাদের rehabilitation হয়নি আমরা জানি যারা গত কয়েক বৎসর ধরে রয়েছে তাদের যতই চাপ সৃষ্টি করিনা কেন তারা অন্য জায়গায় যাবে না। অতএব আজকে তাদের কথা নূতন করে ভাবতে হবে। এখন মানবিকতার দিক থেকে এটা চিন্তা করতে হবে, গতবার আমরা এই কথা বলেছিলাম। ভারত সরকারের সঙ্গে আমরা আলাপ আলোচনা করেছি যাতে করে আমাদের এই দাবী স্বীকার করে নেন। ভারত সরকার নীতিগত ভাবে এটা স্বীকার করে নিয়েছেন এবং তারা প্রতিটি পরিবার পিছু পরিকল্পনা তৈরী করে ভারত সরকারকে জানাবার জন্য বলেছেন। আমরা ইতিমধ্যে প্রায় ১২০০ পরিবারের পরিকল্পনা তৈরী করে পাঠিয়েছি এবং ইতিমধ্যে তাদের ওখান থেকে অন্য কোন রকম scheme মঞ্জুর হয়ে আসেনি। কিন্তু আমরা নিজেরাই ১৫০ ex-camp families কে rehabilitation দিয়েছি পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে। আমাদের অনেকগুলি উদ্বাস্তু Homes আছে এবং এতে প্রায় ৩০,৭৪৩ জন লোক আছেন এবং এর মধ্যে ১৫ হাজারের বেশী rehabilitation পেতে পারেন এবং প্রতি বৎসর যারা এখানে এসেছেন তাদের অনেককে rehabilitation দিয়েছি। কিন্তু এদের rehabilitation দেবার মত বড় অসুবিধা হচ্ছে এই যে সমস্ত Homes রয়েছে তার কাছাকাছি যে সমস্ত জায়গা সেই সমস্ত জায়গায় কাছাকাছি আমরা কোন জায়গা পাচ্ছিনা। এদের জন্য যে জমির যে ceiling ধরা আছে সেটা অনেক কম যাতে করে কোন রকমে জমি সে অর্থে সংগ্রহ করা যায় না, আমরা ভারত সরকারকে বলেছি এই সমস্ত Homes এ family দের rehabilitation করতে গেলে per family ১২০০ টাকা আমরা জমির জন্য ব্যয় করতে পারি। আজকের দিনে ১২০০ টাকা ব্যয় করে জমি পাওয়া যায় না বিশেষ করে শহরের কাছাকাছি অঞ্চলে এই অসুবিধার কথা আমরা ভারত সরকারকে জানিয়েছি এবং আমাদের কাজের জন্য অগ্রসর হচ্ছেনা। Land ceiling না বাড়িয়ে জমির দাম যা ধার্য করেছেন সেটা যদি না বাড়িয়ে দেন তা হলে Rehabilitation এর জন্য আমরা বাসস্থানের কোন ব্যবস্থা করতে পারছিনা।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি পি এল প্রটেক্টেড যে সমস্ত লোক আছে তাদের সম্বন্ধে কিছু বলব। পি এল প্রটেক্টেড আমাদের অনেক পরিবার আছে। ঠিক শহরের কাছাকাছি রুজি রোজগার করতে পারে এমন জায়গা যোগাড় করতে পারছিনা। যারজন্য এ বিষয়ে সন্তোষজনক অগ্রগতি ব্যাহত হচ্ছে। কারেন্ট ফিনান্সিয়াল ইয়ারের মধ্যে মাত্র ২১৭টি পি এল প্রটেক্টেড ফ্যামিলিকে রিহ্যাবিলিটেশন দিতে পেরেছি এবং আশা করছি এ বৎসর শেষের মধ্যে আর কিছু লোককে দিতে পারব। কিন্তু আমরা কিছু অসুবিধা ভোগ করছি জমির সম্বন্ধে জমির যে দাম বেঁধে দিয়েছেন, সেই দামের মধ্যে কাছাকাছি কোন জায়গাতে জমি পাওয়া যাচ্ছেনা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রারম্ভিক বক্তৃতা আমি বেশী দীর্ঘ করতে চাই না। আমি শুধু এ কথাই মাননীয় সদস্যদের বলতে চাই যে আমাদের পশ্চিমবাংলায় যে উদ্বাস্তু ভাইবোনেরা রয়েছে তাদের সুষ্ঠু পুনর্বাসনের উপর এই পশ্চিমবাংলার শান্তি ও সমৃদ্ধি নির্ভর করে। আমি একথাই বলছি যে পশ্চিমবাংলার যে যে জেলায় উদ্বাস্তুরা যেখানে ঠিকমত পুনর্বাসন পেয়েছে ঠিকমত রুজি রোজগার করতে পাচ্ছে, সেই সমস্ত জায়গাতে উৎপাদনের পরিমাণ বেড়ে গিয়েছে। যেখানে আমাদের কৃষক উদ্বাস্তু পরিবাররা বসেছে, সেই সমস্ত জায়গায় অনেক রকম ফসল হয়, নানা রকম ফসল হয়, উৎপাদনের হারও অনেক বেড়ে গিয়েছে। কিন্তু যে সমস্ত জায়গাতে আজ উদ্বাস্তুরা পুনর্বাসন পাননি কিংবা কম পেয়েছেন বা সুষ্ঠু পুনর্বাসন পাননি, সেই সমস্ত জায়গাতে এখনও অসন্তোষ পুরো মাত্রায় রয়েছে, আমাদের এই অসন্তোষ তাড়াতাড়ি দূর করতে হবে। সম্প্রতিকালে যে হাঙ্গামা পশ্চিমবাংলায় হয়ে গেল অনেকে হয়ত একথা বলেছেন যে কোন জায়গায় অসন্তুষ্ট উদ্বাস্তু ভাইবোনেরা এতে যোগ দিয়েছে। মানুষ যখন অসন্তুষ্ট থাকে তারা উদ্বাস্তুই হোক আর নাই হোক হয়ত যোগ দিতে পারে কিন্তু আমি দেখছি যেখানে রিহ্যাবিলিটেশান হয়ে গেছে সেখানে কোন উদ্বাস্তু ভাইবোন কোনরকম কোন হাংগামার

মধ্যে নিজেদের জড়িত করেনি। এমন কি আমাদের যে সব জায়গায় স্কোয়াটার্স কলোনী ইত্যাদি আছে, সেই সমস্ত জায়গাতে আমরা যে ধরনের কাজ কর্ম করেছি, আমার বিভাগ পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে করছে তাতে উদ্বাস্তু ভাইবোনেদের মনের মধ্যে আশার সঞ্চার হয়েছে যে আমরা এই সমস্ত কাজ তাড়াতাড়ি শেষ করব এবং তারা পরিপূর্ণভাবে সরকারের সঙ্গে সহযোগিতা করছে। কিন্তু তাদের মধ্যে যে সমস্ত অসুবিধা রয়েছে সেগুলি নিশ্চয়ই আমাদের দূর করতে হবে, পশ্চিমবঙ্গ সরকার এবং ভারত সরকারকে তা করতে হবে। ভারত সরকার যদি না করেন যেহেতু উদ্বাস্তুরা পশ্চিম বাংলার অধিবাসী সে দায়িত্ব আমাদেরই নিতে হবে, যত অপ্রীতিকরই হোক যত অসুবিধাজনকই হোক, আমাদের আর্থিক সঙ্গতির উপর যতই চাপ পড়ুক না কেন আমাদের ভার নিতেই হবে। কিন্তু ভারত সরকারকে সমস্বরে বলবো এই দায়িত্ব হচ্ছে আমাদের জাতীয় দায়িত্ব। পশ্চিমবঙ্গের অধিবাসীরা ভারতবর্ষের অধিবাসী, দেশের স্বাধীনতার জন্য তারা ভারত বিভাগে সম্মত হয়েছিল এবং তার দায়িত্ব ভারত সরকার নিয়েছিলেন। অতএব তাদের ভার বহন ভারত সরকারকে করতে হবে। গতবারে যখন আমাদের কেন্দ্রীয় মন্ত্রী নন্দজী আমাদের এখানে এসেছিলেন, তাঁকে একথা বলেছি যে পশ্চিমবাংলায় এখনও লক্ষ লক্ষ উদ্বাস্তু ভাইবোন পুনর্বাসন পাননি। এবং যাঁরা পেয়েছেন তাঁদেরও সুষ্ঠু পুনর্বাসন হয়নি। আজকে তাদের জেতুইন অসুবিধার কারণ অনুসন্ধান করে তার জন্য যে আর্থিক দায়িত্ব তাঁদের স্বীকার করতে হবে, আমাদের স্বীকার করতে হবে। ভারত সরকার সেটা বিবেচনা করবেন বলেছেন। নন্দজী আমাকে বলেছেন তাঁরা এ বিষয়ে নিশ্চয়ই বিবেচনা করে দেখবেন। আজকে আমি আপনার কাছে একথা বলতে চাই—আমাদের সকলের সহযোগিতা নিয়ে এই সমস্ত সমস্যার সমাধান করতে হবে। আমাদের পশ্চিম বাংলায় নানা রকম সমস্যা রয়েছে এবং সব থেকে বড় সমস্যা উদ্বাস্তু সমস্যা। অতএব সর্বশক্তি দিয়ে যদি এই সমস্যার সমাধান করতে পারি তাহলে পর আজকের দিনে অশান্তি আমাদের মধ্যে থাকবে না, এই অশান্তি অনেকাংশে দূর হবে বলে বিশ্বাস করি। এই কথা বলে আমি যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছি, আশা করছি যে সব সদস্য এখানে রয়েছেন তাঁরা এটাকে সমর্থন জানাবেন।

[1-40—1-50 p. m.]

**Mr. Speaker:** Now, honourable members may move their cut motions.

[ Pause ]

No cut motion is moved.

**শ্রীরমেন্দ্র কিশোর মল্লিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পুনর্বাসন মন্ত্রী বাস্তুহারাদের উদ্দেশ্যে যে অর্থ বরাদ্দ আমাদের সামনে এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। বাংলাদেশে বাস্তুহারাদের চিত্র কি? ভারতবর্ষ বিভক্ত হবার পর থেকে আজ পর্যন্ত বিভিন্নভাবে, বিভিন্নরূপে, বিভিন্ন সময়ে নানা বিপদের মধ্য দিয়ে পূর্ববাংলার জনসাধারণ ভারতবর্ষকে আপন দেশ মনে করে এখানে ছুটে এসেছে। একথা সত্য যে, ভারতবর্ষ তথা বাংলাদেশ তাদের সমস্ত দায়িত্ব গ্রহণ করবার প্রতিশ্রুতি দিয়েছিল বলে সে কথার উপর বিশ্বাস করে তারা তাদের ১৪ পুরুষের ভিটেমাটি ছেড়ে পশ্চিমবাংলায় আসতে বাধ্য হয়েছে এবং তারা জানে বাংলাদেশে এলে আমরা আশ্রয় পাব। বাংলাদেশ এ পর্যন্ত বাস্তুহারাদের দায়িত্ব নিয়ে কিভাবে তাদের পুনর্বাসন করেছে মন্ত্রী মহাশয় তার উল্লেখ করেছেন। তিনি নিজেই স্বীকার করেছেন যে কলোনী আমরা করেছি, পুনর্বসতি আমরা দিয়েছি, দোকানপাট আমরা বসিয়েছি, সাধারণ মানুষ বাংলাদেশের নাগরিক হিসেবে সেই পর্যায়ে নাম লিখিয়েছে, কিন্তু তাদের অর্থকরী পুনর্বাসন হয়নি। অর্থাৎ যারা কৃষক তাদের আমরা উপযুক্ত পরিমাণ জমি দিতে পারিনি, যারা দোকানপাট করে বসেছে তাদের যে ঋণ আমরা দিয়েছি তাতে কিছু সংখ্যক লোক তাদের ভবিষ্যৎ জীবনে উন্নতি করেছে বটে কিন্তু বেশী সংখ্যক লোক তারা

এখনও নিজেদের জীবন গড়বার মত অর্থ সংগ্রহ করতে পারেনি। মন্ত্রী মহাশয় বাংলাদেশের চেহারা জানেন এবং তিনি যে আলোচনা করলেন তাতে দেখলাম তিনি সমস্ত দিক বিশেষভাবে লক্ষ্য করে আলোচনা করেছেন। স্যার, এবারে আমি বিশেষ করে নদীয়ার কথা বলব যেখানে ১৮ লক্ষ বাস্তুহারা আছে। এই জেলার কল্যাণীতে কিছু সংখ্যক ইণ্ডাষ্ট্রি গড়ে উঠেছে সত্য, কিন্তু হাঁসখালি এবং কৃষ্ণগঞ্জে বা নদীয়ার অন্যান্য অঞ্চলে কোন ইণ্ডাষ্ট্রী নেই। কাজেই এই অঞ্চলে সরকার সদয় হয়ে যদি ইণ্ডাষ্ট্রি গড়ে তোলেন তাহলে সেই অঞ্চলে যারা কৃষক পরিবার আছে, মধ্য শিক্ষিত পরিবার আছে তাদের জীবিকার একটা ব্যবস্থা হয়। কাজেই সরকারের কাছে অনুরোধ করব নদীয়ার হাঁসখালি থানায় একটা ইণ্ডাষ্ট্রী অর্থাৎ একটা সুতাকল বা চিনির কল যদি করেন তাহলে এই হাঁসখালি এবং কৃষ্ণগঞ্জে যে ২ ও লক্ষ রিফিউজি বাস করে তাদের অনেক উপকার হবে। তাছাড়া তিনি আর একটা কথা এখানে বলেছেন, যে বাংলা সরকার কৃষকদের জন্য একটা planneal programme নিয়ে, কৃষক কলোনী গড়ে তুলেছিলেন, এবং যাদের সেখানে বসিয়েছিলেন, তাদের অনেককেই ভারত সরকার কৃষির উপযুক্ত জমি দিতে পারেননি। ভারত সরকার কৃষি পরিবারকে জমি দেবার জন্য, বাংলা সরকারের হাতে ৪৩ লক্ষ না, কত টাকা দিয়েছেন, একর প্রতি ৪০০ টাকা দাম ধরে। এটা অত্যন্ত দুঃখের কথা। আমরা জানি, বাংলাদেশের যেখানে বালুচর জমি, সেখানে এক একরাত দূরের কথা, এক বিঘা জমিও চারশো টাকায় হয় না। এই যে ভারত সরকারের অন্ধ দৃষ্টিভঙ্গী, তা আমরা মাননীয়া মন্ত্রী মহোদয়ার কাছ থেকে জানতে পারলাম, তাতে আমরা অত্যন্ত দুঃখিত অনুভব করছি। আমি তাঁর কাছে আবেদন জানাবো, তিনি যে ৪৩ লক্ষ টাকা ভারত সরকারের কাছ থেকে পেয়েছেন, সেই টাকা দিয়ে চাষের উপযুক্ত জমি সংগ্রহ করে, কৃষক পরিবারদের মধ্যে বিলি করে, তাদের পুনর্বাসন করুন। এই ৪৩ লক্ষ টাকা ব্যয় করে যদি ৩০টা কলোনীও ঠিকমত গড়ে ওঠে, তাহলে তাদের ভবিষ্যৎ বংশধররা বাঁচবে, এবং তারা সরকারকে ধন্যবাদ দেবে। আর তা না হলে, এই নিয়ে দিল্লীতে লেখালিখি করতে থাকলে, তাতে পশ্চিমবাংলা সরকারের ফাইলই ভারী হবে, দিল্লী সরকারের দৃষ্টিভঙ্গী এগুবে না। উদ্বাস্তু কৃষক পরিবারের কোন উপকারে আসবে না। তাই আমি বলবো— বাংলা সরকারের পুনর্বাসন মন্ত্রী, তিনি যে দায়িত্ব নিয়েছেন, এবং যে কথা তিনি আজ এখানে ঘোষণা করলেন যে, তিনি দিল্লী সরকারকে যা অনুরোধ করেছেন, তার যদি কোন রকম ব্যতিক্রম হয়, তাহলে তিনি নিজ হস্তে বাস্তুহারাদের সমস্ত দায়িত্বভার গ্রহণ করবেন, এরজন্য আমি তাঁকে একবার নয়, শতবার ধন্যবাদ দিচ্ছি। তাঁর এই যে মহান আদর্শ, এই যে চিন্তাধারা, এই যে দৃষ্টিভঙ্গী, তা জয়যুক্ত হোক, এবং তাঁর দীর্ঘ জীবন কামনা করি। তিনি আজ বাংলাদেশে উদ্বাস্তু পুনর্বাসন সম্পর্কে এক নূতন ইতিহাস সৃষ্টি করুন।

তিনি বলেছেন যে অনেক জায়গায় উদ্বাস্তুদের সুযোগ সুবিধার দাবী নিয়ে, কতকগুলি দল ও উপদল সৃষ্টি করে, তাদের ভ্রান্ত পথে চালু করা হচ্ছে, এ কথা আমি স্বীকার করি না। উদ্বাস্তুরা গরীব হতে পারে, দুঃখী হতে পারে, তাদের দৈন্য থাকতে পারে, কিন্তু, যেহেতু, সরকার তাদের উপযুক্তভাবে সাহায্য দিতে পারেন নি, এইজন্য তারা সরকারের বিরুদ্ধে বিক্ষোভ প্রদর্শন করবে, তা আমি বিশ্বাস করি না। এ কথা আমি স্বীকার করি যে তাদের দৃষ্টিভঙ্গির হয়ত ব্যতিক্রম থাকতে পারে, তারা হয়ত leftist দের যে, যে অঞ্চল সাহায্য পুষ্ট, সেই অঞ্চলের বাস্তুহারাদের যে মনোভাব, সেই দৃষ্টিভঙ্গী নিয়ে তারা অগ্রসর হতে পারে, কিন্তু, সরকার তাদের কোন রকম সাহায্য করছে না, বা সরকার তাদের হাতে জমি দিচ্ছে না, কিম্বা ঋণের টাকা দিচ্ছে না, এই রকম বিক্ষুব্ধ মনোভাব নিয়ে তারা সরকারের বিরুদ্ধে বিক্ষোভ প্রদর্শন করবে, এটা আমি বিশ্বাস করি না। অবশ্য আমি একথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো যে, আমি যে সমস্ত অঞ্চলে ঘুরে দেখেছি, তার কোন কোন জায়গায় কিছু কিছু বিক্ষোভ তারা প্রদর্শন করেছে। কিন্তু এই সমস্ত অঞ্চলে যাঁরা বিক্ষোভ প্রদর্শন করেছেন, তাঁরা সেখানে বামপন্থীদলদের দ্বারা প্রভাবান্বিত হয়েই করেছেন, বাস্তুহারা হিসাবে করেননি। কারণ, বাস্তুহারারা জানে যে,

পশ্চিমবঙ্গে, তথা ভারতবর্ষে তারা এসেছে, এখানে সরকারই সব। এখানকার আমাদের সুযোগ সুবিধা নিতে হলে, তা এখানকার সরকারই সমস্ত ব্যবস্থা করবেন। তারা এই ১৮ বছরের ইতিহাসে তাদের জীবন দিয়ে নিজেদের সর্বস্ব দিয়ে তারা দেখেছে, তারা বহু দিন ধরে খেতে পায়নি, শেয়ালদা ষ্টেশনে বা রাস্তার ধারে পড়ে আছে। এবং তাদের যারা মিথ্যা প্রলোভন দিয়ে বিভিন্ন ভাবে উৎসাহিত করে এখানে নিয়ে এসেছিল, যারা নৈনিতাল থেকে বেথিয়া ক্যাম্প থেকে বা অন্যত্র বিভিন্ন এলাকা থেকে তাদের নিয়ে এসে বাংলাদেশে সমাবেশ করেছিল, সেই বামপন্থীদল, তারা তাদের পিছনে নেই। আজ তারা নিজেরা প্রত্যক্ষদর্শী, তারা বুঝতে পারছে। তারা হাড়ে, হাড়ে উপলব্ধি করছে যে বাংলা সরকার বা ভারত সরকার তাদের ভাল করলে করবে, মন্দ করলে করবে। সরকারের প্রতি তাদের দৃঢ় আস্থা আছে। এই কথাই আমি সরকারকে বলবো, যে রিফিউজিদের যত শীঘ্র সম্ভব পুনর্বাসনের ব্যবস্থা করা যায়, ততই ভাল ও মঙ্গল। কারণ তাদের এমন অবস্থা দাঁড়িয়েছে, যে তারা ধীরে ধীরে মৃত্যুর পথে অগ্রসর হতে বাধ্য হচ্ছে। আমি সরকারকে অনুরোধ করবো যে তাদের এই জাতীয় সাহায্য যত শীঘ্র সম্ভব দেওয়া যায় তার ব্যবস্থা করুন। যেমন, তিনি এখানে একটা কথা উদাহরণস্বরূপ বললেন, যে অনেক ধনী, যারা এখানে বড় বড় দোকান করে বসে আছেন, তাঁরা হয়ত ঋণ মুক্ত বা শোধ করতে চাইছেন না, বা উকিলের সাহায্যে, কিংবা বিভিন্ন দলের সাহায্যে বলছেন আমরা ঋণের টাকা দেবো না। যেহেতু এইসব বড় লোকরা ঋণের টাকা ফেরৎ দিচ্ছে না। তাই, এই যারা গরীব ব্যক্তি, যারা পাঁচশো, কি দু হাজার টাকা ঋণ নিয়েছিল, যাদের হাতে এক কপর্দকও নেই, যাদের হাতে একটি পয়সাও নেই, অথচ তাদের বাড়ীতে দৈনিক পুলিশ হানা দিচ্ছে তাদের উপর দেটেনামারী হচ্ছে। আমি পশ্চিমবঙ্গ সরকারকে অনুরোধ করবো যে এরা যাতে রক্ষা হয়, তারজন্য যেন ব্যবস্থা অবলম্বন করেন। এবং যারা ধনী, তাদের কাছ থেকে অনুসন্ধান করে, উপযুক্তভাবে, অর্থ আদায় করেন। বড়লোকরা ঋণ শোধ করছে না, এই অজুহাতে, যেন গরীবদের উপর অত্যাচার না হয়। এই অনুরোধটি আমি আপনার কাছে রাখছি।

[1-50—2-00 p.m.]

দ্বিতীয়তঃ বাস্তহারা-কলোনী বিভিন্ন জায়গায় আছে, আমি শুনলাম—গতবছরও এই assembly হাউসে বামপন্থীদল উত্থাপন করেছিলেন যাতে করে রিফিউজীদের জমির স্বত্ব কলোনীতে সরকার দেন। আজকে দেখছি তিনি চেষ্টা করেও যারা যে কলোনীতে আছে, তাদের সে অধিকার তারা গ্রহণ করছেন না। এটা ঠিক আমার জানা ছিল না। আমি যে দু-একটা কলোনীর খবর জানি, তাতে আমি বলতে পারি যে আমি কিছুদিন আগে সাবডিভিসন্যাল রিলিফ অফিসারকে বলেও তার সেই অঞ্চলের কলোনীর কাগজপত্র আমি দিতে পারিনি। আমি প্রথম জানলাম ; আমি চেষ্টা করবো, এটা অতি দুঃখের ব্যাপার ; আমাদের এখানে যাঁরা এম. এল. এ. আছেন, তিনি আমাদের আহ্বান জানিয়েছেন। আমরা সকল এম. এল. এ.-রা যার যার অঞ্চলে, যার যার জেলায় যদি চেষ্টা করি, তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়। আমাদের Leftist রা রিফিউজিদের বোঝাতে চেষ্টা করেছেন যে সরকার তাদের জন্য কিছু করেন নাই ; সেদিক থেকে আমাদের পক্ষেও সুবিধা হয়।

আর একটা প্রস্তাব আমি মন্ত্রীমহোদয়ার কাছে রাখছি। যারা পূর্ববাংলা থেকে মাইগ্রেসান করে আসে এবং মাইগ্রেসান করে আসার পরে তাদের ছেলেমেয়েরা পড়ার সময় কোন ষ্টাইপেণ্ড পায় না। কারণ সরকারের একটা আইন আছে যে এক বছর কি দেড় বছর না পার হয়ে গেলে তারা ষ্টাইপেণ্ড পাবে না। এরজন্য অনেক ছেলে মাইগ্রেসান করে আসবার পরে ভয়ানক বিপদগ্রস্ত হয়ে পড়ে। তাই আমি মন্ত্রীমহোদয়কে সেইদিকে দৃষ্টি দিতে বলি যাতে করে মাইগ্রেসান করে এসে পড়বার জন্য stipend পেতে পারে। কলেজে সে ইঞ্জিনিয়ারিং হোক বা টেকনিক্যাল হোক—ভর্তি হলে মাইগ্রেসান করে আসবার পর পরই ষ্টাইপেণ্ড পেতে পারে সেদিকে বিশেষভাবে তাঁর দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

আর একটা জিনিষ হচ্ছে এই কৃষক পরিবারদের জন্য migration-এর ব্যবস্থা করা। আমি এমন একটা অঞ্চলের কথা জানি—যেমন হাসখালি অঞ্চল যেখানে আগে মরুভূমি অঞ্চল ছিল যে অঞ্চল বাঘের নামে বিখ্যাত ছিল, সেই অঞ্চল এখন আমাদের বাস্তহারাদের দ্বারা পরিপূর্ণ। তারা সবাই কৃষক, কৃষিকাজ করে জীবিকা নির্বাহ করে। কিন্তু সেখানে গোড়াগামিনী বলে একটা বারো মাইল লম্বা খাল আছে। সেই খালটা কেটে দেওয়া দরকার। সেই খালটা যদি স্রোতা হয়, তাহলে আমি বলতে পারি, আগেও বলেছিলাম যে সেই অঞ্চল থেকে আমাদের রিফিউজী কৃষক ভাইরা হাসতে হাসতে সরকারকে এক লক্ষ মণ ধান দেবে। এই জলনিকাশী ব্যবস্থার অভাবে অনেক অসুবিধা তাদের ভোগ করতে হয়, তবুও সেই অঞ্চলে কোন বিক্ষোভ নাই। সেই অঞ্চলের অধিকাংশই কৃষিজীবী এবং সেই অঞ্চলের বেশার ভাগ লোক অনুন্নত শ্রেণীর। স্থানীয় কিছু আদিবাসী লোকও আছে। কিছু মধ্যবিত্ত কাষ্ট হিন্দু পরিবারও সেখানে আছে। তাদের সকলে আমাকে বললেন—রমেনবাবু, এখানে তো বহু রিফিউজী বসেছে, আপনি কি পুনর্বাসন মন্ত্রীকে দিয়ে এই গোড়াগামিনী খালটার সংস্কার করাতে পারেন না? আমি তাই মন্ত্রী মহোদয়াকে অনুরোধ করবো তিনি special case হিসেবে এই গোড়াগামিনী খালটার যাতে অবিলম্বে সংস্কার করার ব্যবস্থা করেন। এই অঞ্চলে রিফিউজীরা নিজেদের চেষ্টায় সরকারী জমি সংগ্রহ করে বসেছে। এই অঞ্চলে মাত্র একটা সরকারী কলোনী আছে—মুড়াগাছা কলোনী। আপনি অনুসন্ধান করে দেখবেন এই গোড়াগামিনী খালের দু পাশে কমপক্ষে ৬০।৭০ হাজার রিফিউজী বসবাস করছে এবং তারা সকলেই কৃষক পরিবার। কাজেই আবারও আপনাকে বিশেষ অনুরোধ করবো—এই খাল আপনি সংস্কার করে দেন।

আর একটা দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে এই—এই অঞ্চলে সহজে যাতায়াত করার মত কোন ভাল পাকা রাস্তা নাই। আমি আগে জানতাম সরকার রাস্তাঘাট ডেভেলপ করে দেন। আমি গতবার দেখলাম, মন্ত্রীমহাশয়াও বললেন যে অনেক স্কীম এখন আর India Government কার্য্যে রূপায়িত করছেন না। তথাপি অনুরোধ করবো এই অঞ্চলে—এবার যখন পাকিস্তানের সঙ্গে ভারতের যুদ্ধ হবার উপক্রম হয়েছিল, তখন বর্ডার অঞ্চলে যাবার মত রাস্তাঘাট নাই। বর্ডারে যে B. O. P. ক্যাম্প আছে সেখানে সহজে ও দ্রুত যাতায়াতের জন্য কোন পাকা রাস্তা নাই। সেইজন্য আমরা এবার জেলা পরিষদ থেকে first priority দিয়ে একটা রাস্তার নাম পাঠিয়েছি। মাননীয়া পুনর্বাসন মন্ত্রীকে বলবো তিনি অনুগ্রহ করে, যেহেতু তিনি বাস্তহারা দরদী এবং বাস্তহারাদের দায়িত্ব নিয়ে আছেন, ঐ অঞ্চলে এই পাকা রাস্তাটা যাতে সত্বর হয় সেজন্য বিশেষ করে চেষ্টা করবেন এবং তার ব্যবস্থা করবেন। এই রাস্তা হচ্ছে উলসী সোনাগঞ্জ রোড।

আর একটা অনুরোধ করবো—বাস্তহারা ছেলেমেয়েরা আগে যে সাহায্য পেত, সেই সাহায্য সরকার কয়েক বছর হলো কেটে দিয়েছেন। নিম্ন মধ্যবিত্ত এবং কৃষক পরিবারের ভাল ছেলেদের পড়বার কোন ব্যবস্থা নাই। আমি চাচ্ছি তিনি তাদের জন্য একটা ষ্টাইপেণ্ডের ব্যবস্থা করুন। Scheduled Caste-এর ছেলেদের যেমন ষ্টাইপেণ্ড দেওয়ার ব্যবস্থা আছে, এতদঞ্চলের Caste হিন্দু কিংবা রিফিউজীদের ভাল ছেলেদের জন্য তেমনি ষ্টাইপেণ্ডের ব্যবস্থা করুন এবং border-এ, border-এ কেন বাংলাদেশে যেসব মধ্যবিত্ত বা অন্যান্য আদিবাসী তাদের ভিতর যারা ভাল ছেলে স্কুলে পড়ে তাদের জন্য একটা intelligence grant যাতে হয় তারজন্য মন্ত্রীমহোদয়াকে অনুরোধ করছি। আমি আর বেশী সময় নেব না। মন্ত্রীমহাশয় যে বিল এনেছেন তা আমি সমর্থন করি। বাস্তহারাদের সম্পর্কে সবচেয়ে বড় কথা বাংলাদেশে থেকে যারা বাইরে গিয়েছিল তখন বলা হয়েছিল এখন যারা আসবেন তাদের বাংলার বাইরে পাঠান হবে। তথাপি মন্ত্রীমহোদয়া বাংলাদেশেই তাদের দায়িত্ব নিয়েছেন এজন্য তাঁকে অশেষ ধন্যবাদ জানাচ্ছি এবং তাঁর কাছে আহ্বান জানাচ্ছি পূর্ববাংলা পশ্চিমবাংলার যে অবস্থা আশা করি তা শান্ত হবে, নতুবা পূর্ববংগে যত হিন্দু আছে সকলকে পশ্চিমবাংলায় আসতে বাধ্য হতে হবে। India Government পশ্চিমবাংলার যে সমস্ত কৃষক পরিবারকে বাইরে নিয়েছেন তাদের জন্য নতুন industry গড়ে তুলতে পারেন। একথা সত্য যে বাংলাদেশে জায়গা কম,

কিন্তু মাননীয়া মন্ত্রীমহোদয়া যদি বাংলাদেশে refugee-দের বসান ; তাহলে জমির যে গোলমাল তা বাদ দিয়ে industry grow করে কৃষক পরিবারদের যদি বসাতে পারেন তার সঙ্গে পশ্চিমবাংলা আর পূর্ববঙ্গের লোকের যে ব্যবধান তা দূর হয়ে নতুন মিলনসূত্র গড়ে উঠবে এবং বাংলাদেশে একটা নতুন পথের সন্ধান পাওয়া যাবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনঙ্গমোহন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ যে দাবী মন্ত্রীমহোদয়া এনেছেন তা সমর্থন করে আমি দু'চারটে কথা বলতে চাই। আমরা দীর্ঘদিন ধরে শুনে আসছি উদ্বাস্তু সমস্যার কথা। কিন্তু কেন এটা বছরের পর বছর শুনতে হচ্ছে? উদ্বাস্তু সমস্যা পশ্চিমবাংলায় যেমন আছে, পাঞ্জাবেও তেমনি ছিল। পাঞ্জাব তার উদ্বাস্তু সমস্যা দু' তিন বছরের মধ্যে নিষ্পত্তি করে নিল, কিন্তু আমাদের সমস্যা আজও চলছে। তার ত্রুটি কোথায় সেটা দেখতে হবে। আমাদের আজ আত্মবিশ্লেষণ করে দেখতে হবে কোথায় কি ত্রুটি করে বসে আছি। আমার যতদূর ধারণা যারা এই বিভাগ পরিচালনা করেন ভারপ্রাপ্ত কর্মচারী তারা হয়ত উদ্বাস্তুদের প্রতি সত্যিকারের দরদী নন—যারা অসহায় হয়ে পথে ঘাটে ঘুরে বেড়ায়, হতাশ হয়ে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়ায়, যাদের মনের ভিতর দুঃশ্চিন্তার ভার রয়েছে, তাদের মনে আত্মনির্ভরতার ভাব এবং বিশ্বাস মানুষ হয়ে আবার যাতে দাঁড়াতে পারে এই ভাব আনতে পারেননি। দ্বিতীয় বিশ্বমহাযুদ্ধে জার্মানী একেবারে চূর্ণবিচূর্ণ হল কিন্তু খণ্ডিত পশ্চিম জার্মানী স্বাধীনতা লাভ করে কয়েক বছরের মধ্যে তারা এত উন্নত হয়েছে যে আমাদের মত অনুন্নত দেশকে সাহায্য করতে পারছে। আজ পশ্চিমবাংলায় যে সমস্ত উদ্বাস্তু ভাইবোন এসেছে তাদের মনের মধ্যে যে হতাশার ভাব এসেছিল তা দূর করার চেষ্টা করতে হবে। শুধু Camp করে, টাকা দিয়ে, জমি-জায়গা দিয়ে মানুষকে মানুষ করে তোলা যায় না। মনের মধ্যে যেখানে উদ্দীপনা নেই সেখানে কোন কাজ হয় না। তাই এ পর্যন্ত আমাদের উদ্বাস্তু নীতি ফলপ্রসূ হয় নাই। উদ্বাস্তু যারা এসেছেন তাদের মধ্যে screening করা হয়নি—কে কিরকম কাজ করতে পারে তা ঠিক করা হয়নি। সকলকে Camp-এ রাখলেন, Camp-এ রেখে কে কি কাজ করতে পারে তা দেখা হল না। যারা কৃষক পরিবার তাদের জন্য কৃষির ব্যবস্থা করা হয়নি। মাননীয়া মন্ত্রীমহোদয়ার কাছ থেকে শুনতে পেলাম জমি দেওয়ার অসুবিধা আছে, কেন্দ্রীয় সরকারের কথা বললেন প্রতি একরে ৪০০ টাকার বেশী দিতে চান না। কেন এটা হল? আমরা কি কেন্দ্রীয় সরকারকে বুঝাতে পারিনি যে ৪০০ টাকায় এক একর জমি ১৯৪৭ সালে হতে পারত ১৯৬৬ সালে জমির দাম বহুগুণ বেড়ে গিয়েছে ; এটা তাদের বুঝিয়ে দেওয়া দরকার, যদি নাও যায় যে টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছেন তাই দিয়ে যতখানি সম্ভব কাজ করে আরও টাকা মঞ্জুরী দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারকে চাপ দেওয়া উচিত।

[ 2-00—2-10 p.m. ]

যদি কেন্দ্রীয় গভর্ণমেণ্ট বাধা দেন, কাজ করতে না চান, সাহায্য করতে না চান, তাহলে আমাদের বাংলা সরকারকে বলতে হবে উদ্বাস্তু সমস্যার ভার কেন্দ্রীয় সরকার গ্রহণ করুন, কারণ উদ্বাস্তু সমস্যার জন্য পশ্চিম বঙ্গ সরকার দায়ী নয়। পশ্চিম বঙ্গে যে উদ্বাস্তু সমস্যা চেপেছে তা ভারত গভর্ণমেণ্টের জন্য। পশ্চিমবঙ্গের লোকেরা সখ করে বাংলা দেশ ভাগ করেনি, পশ্চিমবঙ্গের লোকেরা সখ করে উদ্বাস্তুদের এখানে ডেকে আনেনি, কেন্দ্রীয় গভর্ণমেণ্টের ভারত বিভাগ নীতির ফলেই আজ পশ্চিমবঙ্গ ও পূর্ব বঙ্গ ভাগ হয়েছে। অতএব কেন্দ্রীয় সরকারকেই এই সমস্ত উদ্বাস্তু সমস্যার দায়িত্ব নিতে হবে। তাই বাংলা সরকারকে কেন্দ্রীয় সরকার বলতে হবে যে আমাদের পরামর্শ মত যদি না চলেন, আমাদের মত যদি না নেন, তাহলে আপনারা নিজেরাই এখানে আপনাদের লোক রেখে এর ব্যবস্থা করেন, আমরা এর ভার নিতে পারবোনা, এই কথা দৃঢ়ভাবে কেন্দ্রীয় সরকারকে বলতে হবে। যে সমস্ত উদ্বাস্তু এসেছে তার মধ্যে কৃষক পরিবার খুব কম আছে। যে সব কৃষক পরিবার আছে তাদের নিশ্চয়ই গ্রামাঞ্চলে ইকনমিক প্লট, অন্ততঃ ৫ একর জমি তাদের দেবার

ব্যবস্থা করে বসান উচিত এবং যে ৪০।৫০ লক্ষ উদ্বাস্তু এসেছে তার মধ্যে বড় জোর এক লক্ষ কৃষক পরিবার হতে পারে, অধিকাংশই কৃষক পরিবার নয়। সেজন্য তাদের জন্য ভাল বৃত্তির ব্যবস্থা করতে হবে এবং বিভিন্ন জায়গায় কল কারখানা করতে হবে। যেমন একটা কল কারখানা করলে তার আশেপাশে নূতন জনপদ গড়ে উঠে সেই রকম নূতন কলকারখানার পরিকল্পনা নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে বলতে হবে যে উদ্বাস্তুদের খাওয়া পরা, বাঁচার সুবিধার জন্য আমরা এই এই কলকারখানা করতে চাই। কোথায় কোন কলকারখানা করা যেতে পারে, কোথায় কি রূপ জমি পাওয়া যেতে পারে তার জন্য ল্যাণ্ড রেভিনিউ বিভাগের সঙ্গে, অন্যান্য বিভাগের সঙ্গে যুক্তি করে উদ্বাস্তু বিভাগকে দায়িত্ব নিতে হবে। যে সব জায়গায় উদ্বাস্তুদের বসান হবে আর বর্তমানে যে সব জায়গায় উদ্বাস্তুরা নিজেরা নিজেদের চেষ্টায় বসবাস করে আসছে, সেটা জবরদখল কলোনীই হোক আর যাই হোক, সেই সব কলোনীগুলিতে আমাদের মঞ্জুরি দিতে হবে এবং মঞ্জুরি এইজন্য দিতে হবে যে ......

**মিঃ স্পীকারঃ**—মিঃ দাস, কোরাম নেই, আপনি একটু বসুন। কোরাম হলে আবার বলবেন।

(At this stage Quorum bell was rung.)

**শ্রীঅনঙ্গ মোহন দাসঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমার বক্তব্য হচ্ছে যে উদ্বাস্তু ভাইদের জন্য সমস্ত জায়গায় সরকার ব্যবস্থা করতে পারেননি, উদ্বাস্তু ভাইরা নিজেদের চেষ্টায় বিভিন্ন জায়গায় জবরদখল কলোনী করে হোক, যে করেই হোক ফাঁকা জায়গা দেখে তারা কলোনী করে বসবাস করছে। সেই সব কলোনীগুলি মঞ্জুরি দিতে হবে। মন্ত্রী মহাশয় শুনালেন যে মঞ্জুরি থাকা সত্ত্বেও তারা এগিয়ে আসছেন না। আমার বক্তব্য হচ্ছে কলোনীর লোকেরা এগোবে কেন? গভর্ণমেন্টকে এগিয়ে যেতে হবে, সরকারকে বলতে হবে যে তোমাদের জন্য এটা করে দিচ্ছি। তাদের সেই কাজে যত টাকা লাগবে সেই টাকা সরকারকে দিতে হবে। রেভিনিউ ডিপার্টমেন্টের খাস জমি হোক বা অন্য কোন জমি হোক জমির জন্য যে সেলামী দিতে হয় সেই সেলামীর টাকা যতই লাগুক সেই টাকা গভর্ণমেন্টকে দিতে হবে। আর যে সমস্ত উদ্বাস্তু অন্য লোকের কাছ থেকে জমি দখল করেছে যেটা সরকারের জমি নয়, অন্য ব্যক্তির জমি দখল করে বসে আছে তাদের টাকা গভর্ণমেন্টকে মিটিয়ে দিতে হবে, দিয়ে এই সমস্ত উদ্বাস্তুদের বসবাসের জন্য সরকারকে ব্যবস্থা করতে হবে এবং এই সমস্ত কলোনীতে সেখানে জলের ভাল ব্যবস্থা নেই, সেখানে জলের ব্যবস্থা করতে হবে, সেখানে কাছাকাছি পাঠশালা, স্কুলের ব্যবস্থা করতে হবে। কিন্তু এই সমস্ত ব্যবস্থা না করে যদি কেবল মাত্র বলেন যে উদ্বাস্তুরা অসন্তুষ্ট হচ্ছে এবং অন্য দলের লোকের প্রভাব তাদের মধ্যে বেড়ে যাচ্ছে তাহলে একথা বলা নিরর্থক মাত্র। তাদের যদি অসন্তুষ্ট রাখা হয় তাহলে বদ লোকেরা তাদের লোভ দেখায়, সেই লোভের মোহে তারা পড়ে যেতে পারে সেইজন্য তাদের সেই লোভের হাত থেকে ফেরাতে গেলে তাদের যে অসুবিধা আছে সেই অসুবিধাগুলি দূর করার ব্যবস্থা করতে হবে। এগুলি যদি করতে পারি, আমরা যদি তাদের কৃষি জমির ব্যবস্থা করতে পারি, শিল্পের আয়োজন করতে পারি, বৃত্তির আয়োজন করতে পারি তবেই এই উদ্বাস্তু সমস্যার সমাধান হবে এবং চিরকাল এই উদ্বাস্তু সমস্যা জিইয়ে না রেখে এই সমস্যার আশু সমাধান দরকার এবং এজন্য কেন্দ্রীয় সরকারের উপর বাংলা সরকার থেকে চাপ সৃষ্টি করে বলতে হবে যে এই টাকা আপনারা দিন, যদি না দেন তাহলে আমরা বাংলা সরকার উদ্বাস্তুদের ভার নেবোনা, আমরা ছেড়ে দিচ্ছি, আপনারা এর দায়িত্ব নিন। এই কয়েকটি কথা বলে এই ব্যয় বরাদ্দের দাবীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবৃন্দাবন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া মন্ত্রী মহোদয়া উদ্বাস্তু খাতে মঞ্জুরির জন্য হাউসের সামনে যে বাজেট উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি।

আমাদের উদ্বাস্তু পুনর্বাসন বিভাগের যে নীতি তাতে আমাদের পার্টিশনের পর সরকার উদ্বাস্তু খাতে যে টাকা ব্যয় করেছেন সেই টাকা কম নয়। কিন্তু খানিকটা ভারত সরকারের উদ্বাস্তু পুনর্বাসন নীতিতে ত্রুটি থাকার জন্য এবং আমাদের উদ্বাস্তু বিভাগের নিম্নতম কর্মচারীদের ত্রুটির জন্য এবং দালাল শ্রেণীর কিছু লোকের জন্য উদ্বাস্তুদের সুষ্ঠুভাবে পুনর্বাসন হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন নিমন্ত্রণ বাড়িতে যদি নিমন্ত্রিত ব্যক্তিদের যথা সময়ে খাওয়ার ব্যবস্থা না করা হয়, ১২টার সময় নিমন্ত্রণের ব্যবস্থা করলেন আর সন্ধ্যার সময় ৪০ রকমের মেনু দিয়ে এবং মেনুটি আসতে আরম্ভ করলেন এক ঘন্টা অন্তর এতে মানুষের ধৈর্য থাকেনা। ভারত সরকার উদ্বাস্তু খাতে যে টাকা ব্যয় করেছেন সেই টাকা সমস্ত উদ্বাস্তুরা পায়নি। তাছাড়া বেশীর ভাগ টাকা উদ্বাস্তু বিভাগের নিম্নতম কর্মচারী এবং দালাল শ্রেণী-দের পেটে গিয়েছে ফলে বাংলা দেশে উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বাসন সুষ্ঠুভাবে হয়নি। তার সঙ্গে সঙ্গে বামপন্থীদেরও চক্রান্ত ছিল। যে উদ্বাস্তুরা দলে দলে এখানে এসেছে সর্ব-হারা হয়ে তাদের দিয়ে এখানে রাজনীতি করবার জন্য তাদের সুষ্ঠুভাবে পুনর্বসতিও তাঁরা খানিকটা করতে দেননি। অনঙ্গবাবু একটু আগে আলোচনা করছিলেন যে আমাদের সরকারের ত্রুটি হয়ত আছে কিন্তু আমাদের সরকারের যে ত্রুটি তার চেয়েও বামপন্থীরা নানাভাবে উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বসতি দেবার ব্যবস্থা করেনি। অধ্যক্ষ মহাশয়, পার্টিশানের পরে যখন দলে দলে উদ্বাস্তুরা এখানে এসেছিল সেই সময়ে আমাদের সরকার ইউনিয়ন-ওয়ারি উদ্বাস্তুদের যাতে অর্থনৈতিক পুনর্বাসন দেওয়া যায় তার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করেছিলেন এবং সেজন্য প্রত্যেক ইউনিয়নে, প্রত্যেক গ্রামে একটা সার্ভেও করা হয়েছিল যে যে গ্রামে যে বৃত্তিধারী লোকের অভাব সেই বৃত্তিধারী লোকের সেই গ্রামে বসবাসের ব্যবস্থা করা হয়েছিল। যে গ্রামে কুম্ভকারের অভাব সেই গ্রামে কুম্ভকারকে বসান হবে, যে গ্রামে পরামানিকের অভাব সেই গ্রামে পরামানিককে বসান হবে, যে গ্রামে ডাক্তারের অভাব আছে, সেই গ্রামে ডাক্তারকে বসান হবে।

[ 2-10—2-20 p.m. ]

এই রকম বিভিন্ন বৃত্তিধারীদের পশ্চিমবাংলার বিভিন্ন ক্যাম্পে পুনর্বাসন দেবার জন্য সরকার থেকে বিভিন্ন পরিকল্পনা হয়েছিল। কিন্তু এই বামপন্থী নেতারা উদ্বাস্তু কলোনীতে গিয়ে নানারকমভাবে চক্রান্ত এবং বিভ্রান্ত করেছিলেন যে তোমরা যদি এইভাবে গ্রামে গ্রামে যাও তাহলে তোমরা পশ্চিমবাংলার অধিবাসীদের তোমরা দাস হয়ে যাবে। বামপন্থীরা জানেন যে কলকাতা এবং সহরতলীতে এই সর্বহারা লোককে যদি আমরা রেখে দিতে পারি তাহলে আমাদের যখন দরকার হবে আন্দোলনের সময় তখন আমি এদের ব্যবহার করতে পারি। আজকে খানিকটা বামপন্থীদের কার্যকলাপের ফলে এদের অর্থনৈতিক পুনর্বাসন হয়নি। এর আগেই আমি বলছি যে কিছু কিছু ত্রুটি যেটা হয়েছে আমাদের ভারত সরকার সময় মত উদ্বাস্তুদের টাকা পৌঁছে দেননি। এবং যে টাকা এসেছিল সে টাকা কিছু কিছু উদ্বাস্তু বিভাগের নিম্নতম কর্মচারীরা এবং দালালদের যোগসাজসে সেটা সম্পূর্ণ ব্যবহার হয়নি। তাছাড়াও যখন উদ্বাস্তু বন্ধুরা আমাদের দেশে আসেন সত্য সত্যিই আমরা যারা সমাজসেবী কর্মী—তারা ঠিক তাদের সঙ্গে মানবতার মাধ্যমে তাদের সহানুভূতি দেখাই নি। এটাও আমাদের কিছু ত্রুটি আছে। আমি আমাদের মাননীয় মন্ত্রী মহোদয়কে আমার কেন্দ্রের কয়েকটি কথা বলবো। আমার কেন্দ্রে কয়েকটি ক্যাম্প ছিল কুন্তী ক্যাম্প, বলাগড়ের ক্যাম্প, জিরাট ক্যাম্প, ভিখার ক্যাম্প এই সমস্ত ছিল—সেই ক্যাম্প উঠে গেছে কিন্তু তারা এখনও পুনর্বসতি পায় নি, তাঁরা সমস্ত রেলের দুই ধারে ছেঁড়া তাবুতে বসবাস করছেন এবং অনেকে আছেন তাঁদের কৃষক পরিবার দেখানো হয়েছিল ষড়যন্ত্র করে, কিন্তু আসলে তারা কৃষক পরিবার নন, সেইজন্য আমি বলছি যে এটা শুধু নিম্নতম কর্মচারী তাদের খানিকটা ত্রুটি হয়েছিল।

আজকে যে সমস্ত ট্রানজিট ক্যাম্পে উদ্বাস্তু ভাই বোনেরা আছেন তাঁরা অতি দারিদ্রের মধ্যে দিন যাপন করছেন। আজকে আমি আপনার কাছে নিবেদন করছি যে সেই সমস্ত ট্রানজিট ক্যাম্পের উদ্বাস্তুরা যাতে সত্বর পুনর্বাসন লাভ করেন তার জন্য সত্বর ব্যবস্থা করুন। তাছাড়াও বলাগড় কেন্দ্রে - সেখানে শতকরা ৫৫ ভাগ উদ্বাস্তুদের বাস—সেখানে কোন কল কারখানা নেই—কোন ক্ষুদ্র শিল্প নেই, যাতে তাদের অর্থনৈতিক পুনর্বাসন হয়। আজকে আমি মন্ত্রী মহোদয়কে বলছি ভারত সরকারকে চাপ দিয়ে যাতে একটা বলাগড় কেন্দ্রে ক্ষুদ্র শিল্প বা মাঝারি শিল্প বা বৃহৎ শিল্প হয় তার ব্যবস্থা করুন। আমার এলাকায় অন্যান্য যারা উদ্বাস্তু আছেন তাদের অর্থনৈতিক পুনর্বাসন হয়েছে। সেখানে ভাল ভাল উদ্বাস্তু কৃষক ভাল ভাল ফসল তৈরী করছে এবং ভাল ভাল সব্জীও তারা তৈরী করেছে। তাদের অর্থনৈতিক পুনর্বাসন হয়ে গেছে। কিন্তু ট্রানজিট ক্যাম্পের রিফিউজীদের পুনর্বাসনও হয়নি এবং অর্থনৈতিক পুনর্বাসনও হয়নি। আমি এদিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি —আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীমনীন্দ্র ভূষণ বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুনর্বাসন মন্ত্রীর এই ব্যয় বরাদ্দ আমি সমর্থন করছি। পুনর্বাসন মন্ত্রী মহাশয়া তাঁর প্রারম্ভিক বক্তৃতায় বাস্তুত্যাগীদের প্রতি তাঁর যে দরদ এবং সহানুভূতির পরিচয় দিয়েছেন তার জন্য আমি তাঁকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে অঞ্চল থেকে এসেছি সেখানে তিন লক্ষের উপর বাস্তুত্যাগী বাস করেন, এঁরা সকলেই চাষী—এঁদের কিছু কিছু সমস্যা আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ার কাছে রাখতে চাই। প্রায় ১০০র উপর সরকারী কলোনী বনগাঁয়ে রয়েছে এবং দৈনন্দিন যে সমস্ত রিফিউজী আগে এসেছেন এখনও আসছেন তাঁরা ওখানে বসে যাচ্ছেন—তার ফলে অনেক কলোনী গড়ে উঠেছে আপনি হতে। ওঁরা প্রত্যেকেই কিছু কিছু জমি নিয়ে প্রানপন করে দাঁড়াবার চেষ্টা করছেন। অনেকে হয়তো এই পুনর্বাসন বিভাগের যে প্রচেষ্টা তার এই বিফলতার ছবি তুলে ধরেছেন, কিন্তু আমি পুনর্বাসন মন্ত্রী মহাশয়কে বলবো যে বনগাঁয়ে বাস্তুত্যাগীরা তাঁদের চেষ্টায় অনেক সুন্দর সুন্দর পল্লীও গড়ে তুলেছেন, তিনি যদি যান ভবানীপুর পল্লী বা হেলেঞ্চা কলোনী বা আরও অনেকগুলি আছে যেগুলি দেখলে সত্যিই সত্যিই তিনি আনন্দিত হবেন যে তাঁর এই বিভাগের প্রচেষ্টা একেবারে বিফল হয়নি। কিন্তু তাহলেও অনেক সমস্যা রয়েছে যা একটু একটু চেষ্টা করলে দূরীভূত করা যায় তার দু একটা কথা আমি বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাস্তুত্যাগীরা এদেশে এসে খুব সুন্দর সুন্দর জমি পায়নি। যারা এদেশের অধিবাসী তাঁরা সুন্দর সুন্দর জমিগুলি নিজেরা রেখে যেগুলি বাজে জমি নীচু জমি যেগুলি জলের জন্য আবাদ করা যায় না এই সমস্ত জমি পতিত রেখেছিলেন এবং সে ভাল সরকার অধিকার করে নিয়েছেন—রিকুইজিসন করেছেন এবং বাস্তুত্যাগীদের মধ্যে বন্টন করেছেন। যদিও সেই জমিগুলি আপাতদৃষ্টিতে খুব ভাল কোয়ালিটির নয়, কিন্তু সেই সমস্ত জমিও অত্যন্ত সম্ভাবনাপূর্ণ। আমি তার দু একটা কথা বলছি। হেলেঞ্চার উত্তর পাশে একটা ছোট বিল রয়েছে তার ভিতর আমার নিজের চার বিঘা জমি আছে, আমি সেই জমিতে চাষ করেছিলাম—গতবার ৫৬ মণ ধান হয়েছিল। এক একরের একটু বেশী প্রায় এক একর ত্রিশ বত্রিশ শতাংশ জমি সেখানে ৫৬ মণ ধান হয়েছিল। এই রকম জমি বনগাঁয়ে হাজার হাজার বিঘা রয়েছে এবং তাতে যে পরিমাণ ফসল হতে পারে—সেই ফসলে আমার মনে হয় বনগাঁ বারাসাত এই দুটো সাবডিভিসন বেঁচে যেতে পারে। আমি আপনাকে একথা বলতে পারি যে এবার বনগাঁ থেকে বহু চাল আমরা বারাসতে দিয়েছি, লোকে নিয়ে এসেছে —তার কারণ এবার ফসল ভাল হয়েছে, কিন্তু এই জমিগুলিতে প্রত্যেক বছর কমবেশী ফসল নষ্ট হয়ে যায়, যেই একটু বর্ষা হয় এর জল আটকে যায় এবং সুন্দর ফসলগুলি একেবারে

নষ্ট হয়ে যায়। আমি ত্রাণ মন্ত্রীকে বলবো যে এই জমিগুলি যদি একটু দেখেন যে কি করে জল নিষ্কাষণ করা যায় তাহলে ভাল হয়—এগুলি করতে খুব বেশী টাকার দরকার হয় না। এক একটা বিলে ছোট ছোট খাল কেটে ওখানে যে সমস্ত পুরাতন নদী রয়েছে সারা বনগাঁয়ের ভিতর কোতলা ইছামতী একেবারে ছোট ছোট আউটলেটের দ্বারা ছেয়ে যাচ্ছে সেগুলির যদি উন্নয়ন করা যায় তাহলে লক্ষ লক্ষ মণ ধান বনগাঁয়ে তৈরী হতে পারে।

[ 2-20—2-30 p.m. ]

এবং প্রত্যেক খাল-বিল, খাল দিয়ে ইছামতি কোতলার সঙ্গে যোগ করতে পারেন। বনগাঁ সম্বন্ধে আপনি শুনে থাকবেন যে এটা খুব ভাল মাছের জায়গা। আমার বাড়ীর সামনে ছোট একটা Ditch ছিল গতবার তাতে ২ মণ কই মাগুর মাছ হয়েছিল। এরূপ অনেক জমি আছে, আমাদের পুনর্বাসন বিভাগ যে জমি বণ্টন করেছে তার ভেতর এরূপভাবে মাছের চাষ করা যেতে পারে। এবং এগুলি খুব সহজে সাধ্য—দুপাশে দুটা বাঁধ দিয়ে আউটলেট পরিষ্কার করে দিয়ে বহু মাছের চাষ করা যেতে পারে। এই প্রসঙ্গে কথা আসে যেখানে ৩ লক্ষর উপর উদ্বাস্তু রয়েছে তাদের সমস্ত জমি দেওয়া সম্ভব হয়নি, নাহলেও আমরা যদি এখন চেষ্টা করি তাহলে আমরা তাদের বহু জমি দিতে পারি। আমি উদাহরণস্বরূপ বলতে পারি আমি যে Constituency থেকে এসেছি তার ভেতর বহু জমি রয়েছে। তার ভেতর ৩০০ বিঘা জমি বণ্টন করবার ব্যবস্থা রয়েছে। রিফিউজি ডিপার্টমেন্টের ছালকা, মগুলঘাটা ইত্যাদি সেখানে হাজার হাজার রিফিউজি রয়েছে, আর দক্ষিণ সীমানায় বহু জমি রয়েছে রেভিনিউ ডিপার্টমেন্টের। রেভিনিউ মন্ত্রীমহাশয়ের সঙ্গে আমি কথা বলেছি এ জমি যদি তাদের দিয়ে দেওয়া হয় তাহলে রিফিউজিরা দাঁড়াতে পারে। আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়কে এ কথা বলবো যে জমিগুলি যেখানে রয়েছে সে জমি যাতে তাড়াতাড়ি বণ্টন করে দেওয়া যায়—যারা একদম পায়নি তাদের যাতে দিয়ে দেওয়া যায় এবং অন্যান্য Department-এর যে জমি রয়েছে তা যদি দিয়ে দেওয়া যায় তাহলে ভাল হয়। আশা করি এদিকে তিনি দৃষ্টি দেবেন। এই জমির এখনও তারা স্বত্ব পায়নি। ৪ থেকে ১০ বিঘা পর্যন্ত জমি দেওয়া হয়েছে। তার যদি স্বত্ব দেওয়া হয় তাহলে তাদের একটা উদ্দীপনা আসবে, এবং সে জমি উন্নত করবার চেষ্টা করবে। আমি তাই তাঁর কাছে এ নিবেদন করবো যে অনতিবিলম্বে তাদের যে এ স্বত্ব দেবার ব্যবস্থা করা হয়। আমি আরো বলবো এই রিফিউজিদের যে জমি দিয়ে দেওয়া হয়েছে সে জমি দিয়ে সরকার যেন মনে করছেন তাঁরা খালাস হয়ে গেছেন এবং তাদের প্রতি আর দৃষ্টি দেবার অবকাশ নেই। বাস্তুত্যাগীদের যে জমি দেওয়া হয়েছে সে জমির আগের যে মালিক ছিল সে আর একজনকে দিয়ে দিয়েছে এবং সে এসে এখন জমি নিয়ে নিচ্ছে, তার ফলে সে জমি বাস্তুত্যাগীরা পাচ্ছে না। এসব বিষয় যদি Dptt. এর দিকে দৃষ্টি দেন তাহলে ভাল হয়। কালকে একজন লোক এসে বললো আমি ৬ বৎসর ধরে জমি ভাল করেছি আমার সে জমি অপর একজন দখল করেছে, এগুলি দেখা দরকার। তারপর কিছু কিছু বাস্তুত্যাগী বনগাঁ এবং অন্যান্য জায়গায় আছে যারা ৬০০ টাকা থেকে ৮০০ টাকা লোন পেয়েছে, জমি পায়নি। অথচ সেই লোন দিয়ে তাদের বাঁচার কথা ছিল। কিন্তু যেখানে কোনরকম ব্যবসা নেই, লোকজন নেই, সেখানে তারা স্বাভাবিক ভাবে টাকা খেয়ে নিয়েছে, কিন্তু এখন তাদের অবস্থা দেখে অবাক হতে হয় যে তারা কি করে প্রাণধারণ করে আছে। কারণ আমি একজন রিফিউজিকে জিজ্ঞাসা করলাম তুমি কি করে বেঁচে আছ। সে বললো পুত্রকন্যা পরিবার নিয়ে আমাকে বাঁচতেই হবে। আমি গোবর কুড়িয়ে ঘুঁটে দিয়ে ৫ টাকা আয় করি এই সামান্য লোন দিয়ে তার কিছুই হবে না কিন্তু তাকে বেঁচে থাকতেই হবে। সে ৫ কাঠা জমি পেয়েছিল বসতবাটির জন্য তাই আঁকড়ে রয়েছে এবং তাই আঁকড়ে সে বাঁচতে চায়। আমি তাই মন্ত্রীমহাশয়কে বলবো তিনি তাই এ বিষয়গুলির দিকে নিশ্চয়ই দরদ দিয়ে দেখবেন এবং এদের জন্য একটা ব্যবস্থা করবেন। ঋণ মকুব সম্পর্কে বলতে চাই। যারা এ সমস্ত ছোট ছোট চাষী সামান্য লোন নিয়েছিল ৫০০ বা হাজার টাকা পর্যন্ত তাদের ঋণ যদি মকুব

করে দেওয়া যায় তাহলে একটা বড় কাজ হবে এবং আমার মনে হয় তাতে খুব বেশী টাকা যাবে না। যারা বড় বড় অঙ্কের টাকা নিয়েছে বিরাট ব্যবসা করছে তাদের টাকা মকুব করতে কেউ বলবে না কিন্তু এই সমস্ত চাষী যারা ৫০০ বা ১০০০ টাকা লোন নিয়েছিল এদের মাপ করে দেওয়া আমার মনে হয় মানবিকতার দিক থেকে ঠিক হবে।

আমি আরো বলবো যে এই বর্ডারের কাছাকাছি যারা ওপারে ছিল তারা সব সময় বর্ডার সুরক্ষিত নয় বলে মাইগ্রেসান করে বিনিময় করে আসতো। আমি বনগাঁর কথা বলতে পারি গত যে রায়েট হল তারপর কমপক্ষে ২৫।৩০ হাজার লোক এসেছে তাদের মধ্যে অনেকে মাইগ্রেসান করা লোক আছে, এরা অবিলম্বে যাতে নাগরিক অধিকার পায় সেদিকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। যারা বিনিময় করে এসেছে সে জমির যাতে স্বত্ব পায় মানবতার দিক থেকে তা করা উচিত। আমার মনে হয় বর্তমানে যিনি পুনর্বাসন মন্ত্রী আছেন তিনি এ বিষয়গুলি নিশ্চয়ই গ্রহণ করবেন। তাঁর ইতিহাস আমরা কিছু কিছু জানি। তিনি অত্যন্ত দরদী মনের পরিচয় দিচ্ছেন। আমি বলবো সে সমস্ত ছোটখাট রিফিউজিদের অভাব অভিযোগ বেশী নয় তারা সত্য সত্য বাঁচতে চায়। অবশ্য এখানে একটা কথা হয়েছে রিফিউজিরা এ আন্দোলনে অংশ গ্রহণ করেছে, বা কেউ কেউ মনে করেন যে এরা বোধহয় সরকার পক্ষকে ভোট দেন না। আমি এবিষয় সম্পূর্ণ বিপরীত মত পোষণ করি। গত Election-এ আমার ৯২টা সেন্টার ছিল তার মধ্যে ৮১টা সেন্টারে আমি Ist হয়েছি। সারা বনগাঁর পপুলেসানের মধ্যে ৪ লক্ষ রিফিউজি; তার মধ্যে ১ লক্ষ বাগদায়। এই রিফিউজি এলাকায় ৯২টা সেন্টারের মধ্যে কংগ্রেস Candidate ৮১টা সেন্টারে Ist হয়েছে। যাঁরা বলেন এরা কংগ্রেসকে ভোট দেয় না আমি বলবো তারা অন্য কোন কর্ণার থেকে এটা দেখেন। আমি বলবো রিফিউজিরা যে আন্দোলন করেন এর একটা মনস্তাত্ত্বিক দিক আছে। যারা দরিদ্র তারা সহজে উত্তেজিত হয় কিন্তু যখন লোকের মিনিমাম রিকোয়ারমেন্টস্ পুরে যায় তখন নিশ্চয়ই সে তার বিবেক অনুসারে চলতে আরম্ভ করে। আমার বনগাঁ Constituency-তে ১০টা high school আছে, ১৫টা জুনিয়ার স্কুল আছে, এবং প্রায় ১২লক্ষ লোকের বাস। সেখানে কোন ষ্ট্রাইক হয়নি, আন্দোলন হয়নি, Office ঘেরাও হয়নি, একটিমাত্র স্কুল যেখানে B.D.O. Secretary ছিলেন সেখানে তারা আন্দোলন করার জন্য চেষ্টা করেছিলেন কিন্তু তা ফেইলিওর হয়েছে। অতএব আমি বলবো রিফিউজিরা গোলমাল করে এটা ঠিক নয়। আমরা যদি এদের একটু সাহায্য করতে পারি তাহলেই এরা বুঝতে পারে যে আমরাই এ দেশের মানুষ, এ দেশের গাড়ী পুড়লো আমার নিজের ব্যবসাই নষ্ট হচ্ছে। তারা পূর্ববাংলায় যখন ছিল তাদের একটা ঐতিহ্য ছিল তারা স্কুল করেছে উন্নয়নমূলক কাজ করেছে। তারা দেশকে কারুর চেয়ে কম ভালবাসে না। তারা যদি আজকে মানুষের মত দাঁড়াতে পারে তাহলে নিশ্চয়ই তারা যে কোন মানুষের মত দেশ উন্নয়নের দিকে নজর রাখবে। আমি পুনর্বাসন মন্ত্রীমহাশয়কে বলবো যারা মাইগ্রেসান বা অন্য প্রকারে প্রতিনিয়ত আসছে, এসে তারা নানারকম সমস্যার সম্মুখীন হয়েছে, তার মধ্যে একটা বড় সমস্যা হচ্ছে ছেলেমেয়েদের পড়ার সমস্যা।

[ 2-30—2-40 p.m. ]

আমি বনগাঁর প্রায় ২৫টি স্কুলের সঙ্গে সংশ্লিষ্ট আছি। আমি দেখেছি নূতন রিফিউজি এসে বলবে বাবু আমার ছেলেপিলেদের লেখাপড়ার একটা ব্যবস্থা করে দেন, খাবার নাই কিন্তু ছেলেপিলে যদি মানুষ হয় তবেই আমার ফ্যামিলির পুনর্বাসন হবে। একথা সত্য। আমি নিজেও দেখেছি বনগাঁতে বহু ফ্যামিলির ছেলে আমাদের হাই স্কুল থেকে আমার কলেজ থেকে পাশ করেছে, পাশ করে তারা হয়ত চাকুরি করছে, মাষ্টারি করছে কি কোন ফ্যাক্টরীতে কাজ করছে এবং এইভাবে তার ফ্যামিলির পুনর্বাসন হয়ে গেছে, সরকারী সাহায্য ব্যতীতই তারা দাঁড়িয়ে গেছে। সেজন্য আমি মন্ত্রীমহোদয়কে বলবো এই ছেলেগুলোর পড়াশুনার একটা ব্যবস্থার দিকে দৃষ্টি দিতে। আগে তারা প্রচুর টাকা দিতেন মাইনের জন্য, পুস্তক কেনার জন্য, বর্তমানে সেটা বন্ধ হয়ে গেছে। মাত্র

হাইয়ার সেকেণ্ডারী পর্যন্ত একাদশ শ্রেণীতে যারা শেষ ধাপে পড়ে তারা এখনও কিছু কিছু টাইপেণ্ড পাচ্ছে। কিন্তু নীচের দিকে বন্ধ হয়ে গেছে। আমি বলবো এদিকে তিনি যদি একটু লক্ষ্য করেন তো বড় ভাল হয়।

আর একটা অসুবিধা আছে। স্কুলগুলি বড় দূরে দূরে। বাস্তুত্যাগীরা যারা ভিতরে বাস করে তারা দূরে গিয়ে পড়তে পারেনা। বাস্তুত্যাগীরা যে সমস্ত জায়গায় প্রচুর পরিমাণে বসেছে তাদের জন্য সেখানে যদি ছোট ছোট হোষ্টেল করে দেন তাহলে পড়াশুনার ব্যাপারে খুব উপকার হয়। এই পড়াশুনার কথা আমি এত করে বলছি তার কারণ হচ্ছে যেখানে যেভাবে রয়েছে, শিল্পপতিদের পক্ষে ইনডাষ্ট্রি করা বা ইনডাষ্ট্রিতে ইনভেষ্ট করা এই সমস্ত এরিয়াতে সম্ভব নয়। অথচ তাদের বাঁচতে হবে, এই সমস্ত এরিয়াতে অনেক বাস্তুত্যাগী আছে। আমি বলবো এই সমস্ত জায়গায় প্রতি ঘরে ঘরে যদি শিক্ষার আলো পৌঁছে দেওয়া যায় প্রতি ঘরে ঘরে যদি ছেলেরা বি. এ. পাশ করে বেরোয় তাহলে তাদের পুনর্বাসন তারাই করবে। তাই বলি এই সমস্ত জায়গায় পড়াশুনায় অন্তত: বেশী যাতে অগ্রসর হতে পারে সেদিকে মন্ত্রীমহোদয় লক্ষ্য করবেন।

বনগাঁ-এর বহু পল্লীতে এখনও প্রাইমারী স্কুল হয়নি তারা নিজেরা কিছু করেছে, সেগুলির ঘর দোর নাই। ঘর দোরের জন্য বাস্তুত্যাগী বিভাগ থেকে কিছু কিছু টাকা দেওয়া হয়। কিন্তু এই সমস্ত এলাকায় যাতে বেশী পরিমাণে স্কুলকে সাহায্য করা যায় সেদিকে দৃষ্টি দিতে বলি।

আমি আর একটা কথা বলতে চাই। যে সমস্ত বাস্তুত্যাগী এদেশে এসেছে আমরা তাদের একই কথা বলে দিচ্ছি দণ্ডকারণ্যে যাও। এটা ঠিক যে তারা দণ্ডকারণ্যে প্রচুর পরিমাণে গিয়েছে, একেবারে যায়নি তা নয়। কিন্তু পূর্ববাংলার লোক যারা তাঁরা জানেন, আমি নিজেও পূর্ববাংলার লোক, পূর্ববাংলার আবহাওয়া যশোর জেলার পূব পাশে ফরিদপুরে আমার বাড়ী ছিল, এখন এপাশে এসে বাড়ী করেছি, কিন্তু আবহাওয়া একেবারে উল্টো। এই যেখানে আবহাওয়া যারা আর দূর দুরান্তে যাবে তাদের কত কষ্ট। দণ্ডকারণ্যে যেয়ে যারা বসতি স্থাপন করেছে তাদের ব্যাপারে কোন দিক থেকে আমাদের কর্তব্যের অবকাশ নাই কিন্তু যদি কোন অজ্ঞ লোক অশিক্ষিত লোক দরিদ্র্য লোকে সেখানে যেয়ে তার দুটো ছেলে হারিয়ে অর্থাৎ সেখানে যদি মারা যায়, কি তার স্ত্রী মারা যায় কি নিজে অসুস্থ হয়ে ফিরে আসে এবং এদেশে এসে বাঁচবার চেষ্টা করে, এই অবস্থায় আমি বলবো আমরা যদি কিছু করতে না পারি তাহলে ঠিক হবেনা। আমরা সরকার থেকে বহু কলোনী করেছি। সেখানে এখনও বহু প্লট ভ্যাকেণ্ট পড়ে আছে, অপরে সেগুলি দখল করছে বা একবারে পড়ে আছে। আমি বনগাঁর কথা বলতে পারি, বনগাঁতে ১০০টির উপর কলোনী হয়েছে, সেখানে বহু প্লট পড়ে রয়েছে, সেই সমস্ত যদি তাদের কিছু কিছু দেওয়া যায় তাহলে তারা ছেলেপিলে নিয়ে বাঁচতে পারে। আমি তাই এই সমস্যাগুলির প্রতি মাননীয়া মন্ত্রী মহোদয়ার দৃষ্টি আকর্ষণ করব। এই বাস্তুত্যাগী সমস্যা যে সবচেয়ে বড় সমস্যা এটা তিনি বলেছেন, এটা সত্য, আমি তাঁকে বলি যে তিনি এই জিনিষটা অন্তরের অনুভূতি দিয়ে অনুধাবন করেছেন এটা কাজে পরিণত করুন, তিনি সেনট্রাল গভর্ণমেণ্টের সঙ্গে যতটা পারেন করুন, আর আমাদের যে রিসোর্স আছে সেই সমস্ত যাতে ব্যবহার করতে পারেন সেদিকে তিনি যেন দৃষ্টি দেন। এই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রীমতী আভা মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য রমেন বাবু তাঁদের এলাকায় কিছু কিছু ইনডাষ্ট্রী করবার জন্য বলেছেন। আমি আমার প্রারম্ভিক ভাষণে ইনডাষ্ট্রীর কথা কিছু যে বলিনি তার কারণ হচ্ছে হাউসের সকলেই জানেন বিভিন্ন এলাকাতে যে সমস্ত উদ্বাস্তুরা বসবাস করছে সেই সমস্ত এলাকায় উদ্বাস্তুদের জন্য বিভিন্ন ধরনের শিল্প সংস্থা গড়বার দায়িত্ব নিয়েছিল আর. আই. সি.। ভারত সরকার ভেবেছিলেন পশ্চিমবাংলার উদ্বাস্তু দপ্তর থেকে যদি আলাদা একটা ব্যবস্থা করা যায়, যদি আলাদা

একটা সংস্থা করা যায় ইনডাষ্ট্রীর জন্য তাহলে ইনডাষ্ট্রী তাড়াতাড়ি স্থাপিত হবে। এই আর. আই. সি. সৃষ্টি হবার পর কিছুদিন বিভিন্ন জায়গাতে ভালভাবে কাজ সুরু হয়েছিল। কিন্তু বিশেষ করে ১৯৬৪ সালে নূতন উদ্বাস্তু আগমনের ফলে পশ্চিমবাংলায় আর. আই. সি-র যে কাজ করবার কথা ছিল সেই কাজের পরিধি গোটা ভারতবর্ষে বেড়ে গেছে এবং তার ফলে আর. আই. সি-র যে কর্মকেন্দ্র ছিল পশ্চিমবাংলার উদ্বাস্তু অধ্যুষিত এলাকায় সেখানে এখন তাদের কর্মকেন্দ্র গোটা ভারতবর্ষে হয়ে গেছে এবং তার ফলে পশ্চিমবাংলার কাজ মন্থর গতিতে চলেছে। আমরা ভারত সরকারকে বলেছি যাতে তাঁদের মনোযোগ এখানে আরও বেশী করে দিতে পারেন। আমার কাছে কয়েকদিন আগে আর. আই. সি-র সেক্রেটারী এসেছিলেন এবং দেখলাম তিনি এ বিষয়ে চিন্তা করছেন যাতে পশ্চিমবাংলায় আরও মনোযোগ সহকারে শিল্প স্থাপন করতে পারেন। তাঁরা যদি সেই কাজ করেন তাহলে মাননীয় সদস্য রমেনবাবু তাঁর যে এলাকার কথা বললেন সেই এলাকার কথা আমাদের মনে থাকবে। যে সমস্ত উদ্বাস্তু কৃষক পরিবার কম জমি পেয়েছিল তাদের আরও বেশী জমি দেবার কথা আমি ইতিপূর্বে বলেছি বলে আর সেকথার পুনরুক্তি করতে চাইনা। তারপর মনিবাবু এবং রমেনবাবু ছাত্রদের পড়াশুনার কথা বলেছেন। তাঁরা বোধহয় জানেন দীর্ঘদিন পূর্বে ১৯৬২ সালে তৃতীয় নির্বাচনের আগে স্টাইপেণ্ড দেবার ব্যবস্থা ভারত সরকার বন্ধ করে দেন। তখন যারা পেত তাদের পড়াশুনা যতদিন না শেষ হচ্ছে ততদিন তারা পাবে, কিন্তু নূতন আর দেবেননা। তবে রমেনবাবু তাঁর প্রস্তাবে যেকথা বলেছেন সেটা ভেবে দেখবার মত। অর্থাৎ তপশীল এবং আদিবাসী ছেলে যারা লেখাপড়ায় ভাল তাদের জন্য যেমন ব্যবস্থা আছে সেই রকম ব্যবস্থা করা যায় কিনা সেটা আমরা নিশ্চয়ই ভেবে দেখব। তারপর, রমেনবাবু এবং মনিবাবু তাঁদের স্থানীয় অঞ্চলের খাল, রাস্তা-ঘাট, ইনডাষ্ট্রী এবং ইরিগেসন, ওয়াটারওয়েজ-এর কথা যা বলেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে এগুলি আমার বিভাগ থেকে অর্থাৎ উদ্বাস্তু বিভাগ থেকে হবে বলে মনে করিনা। তবে এগ্রিকালচার, ইরিগেসন প্রভৃতি যে সমস্ত বিভাগ আছে তাদের মাধ্যমে আমরা এসব কাজ করতে পারব। মাননীয় সদস্য যাঁরা এসব কথা বলেছেন তাঁরা যদি স্পেসিফিক স্কীম দেন তাহলে নিশ্চয়ই আমি আমার সহযোগীদের সংগে আলোচনা করে তাঁদের তরফ থেকে যাতে তাড়াতাড়ি কাজগুলি করিয়ে নিতে পারি তার জন্য নিশ্চয়ই চেষ্টা করব। অনঙ্গবাবু বললেন আমাদের এখানে উদ্বাস্তু সমস্যার সমাধান কেন হবেনা? পশ্চিম পাঞ্জাবে, পূর্ব এবং পশ্চিম জার্মানীতে যদি হয়ে থাকে তাহলে পশ্চিমবাংলায় কেন হবেনা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেকথার আলোচনা করতে গেলে অনেক বিশদভাবে বলতে হয়। মাননীয় সদস্যদের নিশ্চয়ই একথা মনে আছে পাঞ্জাবে যেভাবে উদ্বাস্তুদের সুবিধা ছিল পুনর্বসতির পশ্চিমবাংলায় সে রকম ব্যবস্থা ছিলনা। পাঞ্জাবে লোক বিনিময় হয়েছিল, কিন্তু পশ্চিমবাংলায় লোক বিনিময় হয়নি। পাঞ্জাবে একদল লোক চলে গেল এবং তাদের জমি জমাগুলো ছিল সেগুলো আর একদল এসে দখল করে নিয়েছে এবং সেখানে ভারত সরকার এবং পাঞ্জাব সরকারের পক্ষে কাজ করতে সুবিধা হয়েছে।

[ 2-40—2-45 p.m. ]

এবং আমাদের পশ্চিমবাংলায় যত লোকসংখ্যা, ও জমির পরিমাণ যত, পাঞ্জাবে সেই অবস্থা ছিল না। সুতরাং আজকে আমি এই বিষয় আমার বক্তব্য আর দীর্ঘ করতে চাই না। কিন্তু এই কথা আমি বলতে চাই, যে যখনই আমরা উদ্বাস্তু সম্পর্কে আলোচনা করবো, কারও সঙ্গে যখন তুলনা করবো, তখন এইসব কথাগুলি যেন আমরা ভুলে না যাই। পূর্ব ও পশ্চিম জার্মানীর কথা অনেকে তুলেছেন, তা নিয়ে আমার বক্তব্য দীর্ঘ করতে চাই না। কিন্তু পূর্ব ও পশ্চিম জার্মানীর উদ্বাস্তুর যে সমস্যা, সে সমস্যাও আপনা থেকেই সমাধান হবে। কারণ পূর্ব ও পশ্চিম জার্মানীর,

যে লোকসংখ্যা, তা পশ্চিমবাংলা কি ভারতবর্ষের মত নয়। সেখানে আজও লক্ষ লক্ষ লোকের কর্ম সংস্থানের সুযোগ আছে। সেখানে আজকে employment-এর অভাব নেই। বরং over-employed. আজকে যদি বিদেশ থেকে লক্ষ, লক্ষ লোক পূর্ব জার্মানি থেকে পশ্চিম জার্মানিতে যায়, সেখানে তারা কাজ পাবে। আজকে আমি সেই কথাই বলতে চাচ্ছি যে অন্য কারও সঙ্গে তুলনা যখন আমরা করবো, তখন দুটোই সম অবস্থায় কিনা, সেটা ভেবে দেখতে হবে। যদি সম অবস্থা হয়, তাহলে তুলনা করা চলে। কিন্তু অসম অবস্থার সঙ্গে তুলনা করে লাভ নেই। যাঁরা এই নিয়ে আলোচনা করেন, সেই আলোচনা ঠিকভাবে, ঠিক পথে প্রবাহিত হয় বলে আমি মনে করি না, এবং তাতে কোন সমস্যা সমাধানের ইংগিত থাকে বলে আমি মনে করি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য দীর্ঘ করতে চাই না। যে সমস্ত সদস্যরা আমার কাছে উদ্বাস্তদের সুযোগ, সুবিধা ও অন্যান্য সমস্যা সমাধানের ব্যাপারে concrete পরিকল্পনা নিয়ে আসবেন, সেটা আমার বিভাগেরই হোক, কিম্বা অন্য বিভাগের মধ্যেই হোক, আমার সবরকম সহযোগিতা, তাদের করবো, এবং আমরা সকলেই সমবেতভাবে চেষ্টা করবো যাতে পশ্চিমবাংলার উদ্বাস্তু সমস্যার সমাধান ত্বরান্বিত করতে পারি, এবং এই সমস্যার সমাধান যদি আমরা করতে পারি, তাহলে আমি আগেই বলেছি, যে উদ্বাস্তরা আমাদের পুরাপুরি জাতীয় সম্পদে পরিণত হবে। আমি আগেই বলেছি যে উদ্বাস্তরা যে যে জায়গায় ভালভাবে পুনর্বসতি হয়েছেন, সেখানে তাঁরা আমাদের সম্পদ হয়েছেন; সেখানে সরকারের অর্থনৈতিক সম্পদ সৃষ্টির কাজে তাঁরা লেগেছেন, এবং সেই সমস্ত জায়গায় শ্রী ও সমৃদ্ধি প্রাপ্ত হয়েছে। তবে, যারা আজ, এখনও পুনর্বাসন পায়নি, তাদের মনের মধ্যে একটা হতাশার ভাব রয়েছে, তারজন্য তাদের কোন দোষ দিয়ে লাভ নেই। আজকে তাদের সেই হতাশার ভাব দূর করতে হবে, তাদের ঠিকমত পুনর্বাসন দিয়ে এবং তাদের, আমাদের জাতীয় সম্পদে পরিণত করতে হবে। এই কাজে আমি সকলের সহযোগিতা চাচ্ছি।

এই কয়েকটি কথা বলে, আমার ব্যয় বরাদ্দ এই হাউস কর্তৃক মঞ্জুরীর প্রার্থনা জানিয়ে, আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker:** Honourable members, no cut motions have been moved. I now put the Demand for Grant to vote.

The motion of Shrimati Abha Maiti that a sum of Rs. 5,51,59,000 be granted for expenditure under Grant No. 45, Major Heads: "71-Miscellaneous-expenditure on displaced persons, 109-Capital Outlay on Other Works-Expenditure on displaced persons and Loans and Advances to displaced persons" was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 2-15 p.m. till 1 p.m. on Monday, the 21st March, 1966, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Building, Calcutta, on Monday, the 21st March, 1966, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 12 Ministers, 4 Ministers of State and 82 Members.

[ 1—1·10 p.m. ]

**Rate of electricity charge at Jhargram**

**211.** (Admitted question No. 268.)

**শ্রীসুরেন্দ্র নাথ মাহাত:** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার অন্যান্য স্থানের তুলনায় ঝাড়গ্রাম শহরে বিদ্যুতের হার বেশী ; এবং

(খ) সত্য হইলে কারণ কি ?

**The Minister for Commerce and Industries :**

(ক) মেদিনীপুর শহর এলাকা ব্যতীত মেদিনীপুর জেলার অন্যান্য স্থানের তুলনায় ঝাড়গ্রাম শহরে বিদ্যুতের হার বেশী নয়।

(খ) শুধুমাত্র মেদিনীপুর শহর এলাকায় বিদ্যুতের হার ঝাড়গ্রাম ও অন্যান্য এলাকা অপেক্ষা কম হওয়ার কারণ এই এলাকায় একটি বেসরকারী বিদ্যুৎ সরবরাহ প্রতিষ্ঠান বিজলী সরবরাহ করে এবং এই প্রতিষ্ঠান অপেক্ষাকৃত কম হারে অধিক পরিমাণে ডি ভি সি ব্যবস্থার মাধ্যমে বিদ্যুৎ পর্ষদের নিকট হইতে বিজলী পায়। এই প্রতিষ্ঠান বহু পূর্বে প্রতিষ্ঠিত সরবরাহ ব্যবস্থার দরুন ক্ষয়ক্ষতি ও সুদের বাবদ অধিক অর্থ বরাদ্দ করিতে হয় না। ইহাও বিদ্যুতের হার কম হওয়ার একটি কারণ।

**Production of green plantains**

**212.** (Admitted question No. 205.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় 'কাঁচকলার' উৎপাদনের পরিমাণের কোনও সংখ্যাতত্ত্ব আছে কি ;

(খ) থাকিলে গত দুই বৎসরের কোন্ বৎসর কত ছিল ; এবং

(গ) পশ্চিমবাংলার বাহির হইতে কত পরিমাণ 'কাঁচাকলা' আমদানী হয় ?

**The Minister of State for Agriculture :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) পশ্চিমবাংলার বাহির হইতে কাঁচাকলা আমদানী হয় না।

### Reclamation of Shalatala canal in Daspur P.S.

213. (Admitted question No. 958.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সম্প্রতি দাসপুর থানার 'শালাটলা' ক্যানেল সংস্কার কার্য শেষ করা হইয়াছে কিনা, এবং হইয়া থাকিলে, কত টাকা খরচ হইয়াছে ;

(খ) কয় বৎসরে উক্ত সংস্কার কার্য শেষ করা হইয়াছে এবং কোন্ বৎসর কত টাকা কি কি (Specific) কাজে খরচ হয়েছে ; এবং

(গ) উক্ত ক্যানেলের দৈর্ঘ্যের দূরত্ব কত এবং পারাপারের জন্য কয়টি কাঠের সাঁকো রহিয়াছে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হ্যাঁ, সংস্কার কার্য শেষ হইয়াছে এবং ঐ কার্যে মোট ১,২৮,৭৮০ টাকা ব্যয় হইয়াছে।

(খ) ১৯৬৪ সালের ২৬এ এপ্রিল কার্য আরম্ভ করা হইয়াছিল এবং ১৯৬৫ সালের অগাস্ট মাসের মধ্যে উহা শেষ হয়।

১৯৬৪-৬৫ সালে : মাটির কাজ ও তৎসংশ্লিষ্ট কাজসমূহ বাবদ ৮০,৭১৯ টাকা।

১৯৬৫-৬৬ সালে : মাটির কাজ ও তৎসংশ্লিষ্ট কাজসমূহ বাবদ ৩৬,৩৭৬ টাকা।

কাঠের সাঁকো নির্মাণ বাবদ ৪,২৬৩ টাকা।

বৃন্দাবনচক জলনিকাশী পাইপ নির্মাণ বাবদ ৭,৩৬২ টাকা।

(গ) ক্যানেলের দৈর্ঘ্য ৪ মাইল এবং উহাতে ৩টি কাঠের সাঁকো রহিয়াছে।

### Subsidiary Health Centre at Nota in Midnapore district

214. (Admitted question No. 1004.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২নং ব্লকের নোটা উপস্বাস্থ্যকেন্দ্রের নির্মাণ কার্য শেষ হইয়াছে কিনা ;

(খ) নির্মাণকার্য শেষ হইয়া থাকিলে তাহা চালু করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(গ) তাহা কবে চালু করা হইবে ?

**The Minister for Health :**

(ক) হ্যাঁ।

(খ) ডাক্তার, ফার্মাসিস্ট (কম্পাউণ্ডার) ও অন্যান্য কর্মচারী নিয়োগের ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

(গ) নির্দিষ্ট তারিখে বলা সম্ভব নয়। তবে আশা করা যায় শীঘ্রই এই উপস্বাস্থ্য কেন্দ্রটি চালু করা যাইবে।

**Construction of Primary Helth Centre at Pingla**

**215.** (Admitted question No. 1065.) **Dr. SANTOSH KUMAR MUKHERJEE :** Will the Minister-in charge of the Health Department be pleased to state whether the contruuction of Primary Health Centre at Pingla in Pingla police station in Midnapore District, has been started ?

**The Minister for Health :**

The administrative approval to the construction work being taken up has been accorded. The construction has, however, not started yet.

**Construction of the Subsidiary Health Centre at Dhalhara in Keshpore P S.**

**216.** ( Admitted question No. 1066.) **Dr. SANTOSH KUMAR MUKHERJEE :** Will the Minister-in charge of the Health Department be pleased to state—

(a) Whether the buildings of Subsidiary Health Centre at Dhalhara in Keshpore police-station, District Midnapore, has been completed ; and

(b) if so, when the centre will start functioning ?

**The Minister for Health :**

(a) Yes.

(b) Necessary steps are being taken for opening of the Health Centre early.

**Realisation of Agricultural Income Tax in Midnapore district**

**217.** (Admitted question No. 1135.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মোট কতজন এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স গত ১৯৬৪-৬৫ সনে প্রদান করিয়াছেন ;

(খ) ঐ জেলার উক্ত সনে কতজন এখনও উক্ত কর প্রদান করে নাই ; এবং

(গ) ঐ জেলার উক্তসনে ৫০০ টাকার নীচে কতজন এবং ৫০০—১০০০ টাকা কতজন এবং ১০০০ টাকার উপরে কতজন উক্ত ট্যাক্স প্রদান করিয়াছে ?

**The Minister for Finance :**

(ক) কৃষি আয়কর আদায়ের ব্যাপারে মেদিনীপুর ও বাঁকুড়া এই দুই জেলা লইয়া মেদিনীপুর রেঞ্জ (Range) গঠিত। শুধু মেদিনীপুর জেলার জন্ত এইরূপ কোন পরিসংখ্যান রাখা হয় না।

(খ) ও (গ) এইরূপ কোন হিসাব রাখা হয় না।

## Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker :** The Hon'ble Minister-in-charge of the Home (Police) Department will please make a statement on the subject of police excesses in village Bartana, Police Station Egra, district Midnapur, on the 20th January 1966, called attention by Shri Hrishikesh Chakravarty on the 17th March, 1966.

**শ্রীঅর্দ্ধেন্দুশেখর নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২০শে জানুয়ারী, ১৯৬৬ তারিখের রাত্রিতে মেদিনীপুর জেলার এগরা থানার অন্তর্গত বার্তানা গ্রামের কয়েকজন গ্রামবাসী কাঁথীর কয়েকজন অফিসার এবং একটি পুলিশ দল কর্তৃক নিগৃহীত হইয়াছেন, এইরূপ অভিযোগ করিয়া মাননীয় সদস্য শ্রীহৃষিকেশ চক্রবর্তী যে দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়াছেন তাহার উত্তরে আমি নিম্নোক্ত বিবৃতিটি দিতে চাই :—

গোপনসূত্রে সংবাদ প্রাপ্ত হইয়া গত ২০শে জানুয়ারী, ১৯৬৬ তারিখের রাত্রিতে কাঁথীর প্রথম শ্রেণীর ম্যাজিষ্ট্রেট ও অপর আর একজন ম্যাজিষ্ট্রেট, স্থানীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মুখ্য পরিদর্শক এবং একটি পুলিশ দল সঙ্গে লইয়া বার্তানা গ্রামের নাকফুরী সাহু, শশীভূষণ সাহু, কার্ত্তিক সাহু, এবং উক্ত গ্রামের আরও কয়েকজনের গৃহে তল্লাসী করিবার জন্য বার্তানা গ্রামে উপস্থিত হন। সারারাত্রি ধরিয়া তল্লাসী করা হয় এবং প্রচুর পরিমাণ ধান আটক করা হয়। ম্যাজিষ্ট্রেট এবং অন্যান্য অফিসারগণ পুলিশ দলকে ঐ আটক ধানের প্রহরায় নিযুক্ত রাখিয়া কাঁথীতে ফিরিয়া আসেন। পরদিন মহকুমা শাসক এবং মহকুমা আরক্ষাধীক্ষক ঐ ঘটনাস্থল পরিদর্শন করেন। স্থানীয় সমবায় পরিদর্শকের সহায়তায় পুলিশ দল আটক ধানের খামারগুলি সুরক্ষিত করিয়া রাখেন। ২৪শে জানুয়ারী তারিখে সমস্ত পুলিশ দলটিকে ঐ গ্রাম হইতে সরাইয়া আনা হয় এবং তারপর দিন খাদ্য ও সরবরাহ বিভাগের পরিদর্শক ধৃত ধানের পরিমাণ নির্ধারণ করেন।

এই সম্পর্কে শশীভূষণ সাহু, কার্ত্তিক সাহু, নাকফুরী সাহু এবং আরও কয়েকজন ব্যক্তির বিরুদ্ধে অত্যাবশ্যক পণ্য আইন, ১৯৫৫-এর ৭নং ধারা অনুযায়ী মোট ১৩টি মামলা দায়ের করা হইয়াছে। মামলাগুলি তদন্তাধীন আছে।

কাঁথীর ম্যাজিষ্ট্রেটদ্বয় সশস্ত্র পুলিশ দল লইয়া গ্রামবাসীদের আক্রমণ করিয়াছিলেন, এবং তাহাদের শয়নঘরগুলি বন্ধ করিয়া রাখিয়াছিলেন এবং অন্তপুরবাসীদের প্রতি দুর্ব্যবহার করিয়াছিলেন বলিয়া যে অভিযোগ করা হইয়াছে তাহা সম্পূর্ণ ভিত্তিহীন। স্থানীয় গ্রামবাসীরা ভীত ও সন্ত্রস্ত হইয়াছেন এই অভিযোগও সত্য নহে।

**শ্রীহৃষিকেশ চক্রবর্ত্তী :** অধ্যক্ষ মহাশয়, এই যে report মন্ত্রীমহাশয় পড়লেন এবং সেখানে ২০।১।৬৬ তারিখে যা ঘটেছিল প্রত্যক্ষদর্শী যাঁরা দেখেছেন এই উভয়ের মধ্যে কোন মিল নেই। সেখানে ২০।১।৬৬ তারিখের রাত্রে কাঁথীর সেকেণ্ড অফিসার শ্রীমৈত্র S.D.O. এগরার B.D.O. কতকগুলি অফিসার ও সশস্ত্র পুলিশবাহিনী প্রায় ১৭টি বাড়ী ঘেরাও করে শ্রীকার্ত্তিকচন্দ্র সাহু প্রভৃতির বাড়ীর

পিছনের দরজা ভেঙে ভেতরে প্রবেশ করে বাড়ীর লোকদের এমনকি মহিলাদের সঙ্গে অত্যন্ত দুর্ব্যবহার করে দুইটি বাড়ীর সমূহ ধান এমনকি বীজধান পর্যন্ত সীজ করেন এবং অন্যান্য ১৪টি বাড়ীতে সামান্য পরিমাণ ধান যা জমা ছিল তাদের খামারগুলি সীল করে এমনকি সমস্ত বাড়ীর শয়নঘরগুলিও সীল করে দেয়। পরে আবার ইনকোয়ারী হয়ে সেগুলির মধ্যে প্রমাণিত হয়েছে একটি ছিল এম্পটি খামার। এইসব এম্পটি খামার সিল করা হয়েছে। শোবার ঘরে যে স্বল্প ধান ছিল যেগুলি হয়ত খাবার খরচের জন্য ছিল। এস. ডি. ও. পরে যখন ওজন করিবার পারমিট দেন তখন দেখা গেল যে সেগুলিতে মাত্র খাবার মত ধান আছে। সেজন্য নিরপরাধ ১৪টি গৃহস্থদের বাড়ীতে গ্রেপ্তার করা হয়েছিল এবং পরে তাদের জামিনে খালাস দেওয়া হয়েছে বটে একেবারে মুক্তি দেওয়া হয় নাই।

**Mr. Speaker :** মিঃ চক্রবর্তী, আপনি ওটা minister-এর হাতে দিয়ে দিবেন। অন্য subject-এর মাধ্যমে এটা বলা যায় কিনা দেখবো। ইতিমধ্যে Minister-কে ওটা দিয়ে দিন।

Now, regarding the first item in the List of business for to-day I have already ordered it to be shifted from 21st i.e. from to-day to the 25th instant. It is regarding the proposed No-confidence Motion.

The Hon'ble Minister-in-charge may please move Demand for Grant No. 23 and Demand for Grant No. 24 one after another so that the discussion may be held on both.

## Voting on Demands For Grants

### Demand for Grant No. 23

Major Head : 31-Agriculture—Fisheries

**Shri S.M. Fazlur Rahman :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 94,74,000 be granted for expenditure under Grant No 23, Major Head : "31-Agriculture—Fisheries".

### Demand for Grant No. 24

Major Heads : 33-Animal Husbandry, and 124-Capital Outlay on Schemes of Government Trading—Greater Calcutta Milk Supply Scheme.

**Shri S. M. Fazlur Rahman :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 7,41,07,000 be granted for expenditure under Grant No. 24, Major Heads : "33-Animal Husbandry, and 124-Capital Outlay on Schemes of Government Trading—Greater Calcutta Milk Supply Scheme".

[1-10—1-20 p m.]

মাননীয় সভাপাল মহাশয়, প্রথমে আমি গ্রান্ট নাম্বার ২৩ সম্বন্ধে আমার বক্তব্য রাখতে চাই। স্যার, প্রথমেই আমি মাছের চাষ এবং মাছ ধরার ক্ষেত্রগুলির সম্ভাবনা সম্বন্ধে সংক্ষেপে আলোচনা করতে চাই। আপনারা সকলেই জানেন, দেশ বিভাগের ফলে বাংলার প্রধান মৎস্য ক্ষেত্রগুলি আমরা হারিয়েছি। পশ্চিম বাংলায় যে মৎস্য ক্ষেত্রগুলি পড়েছে, তা আয়তনে

ছোট ও সীমিত উৎপাদন ক্ষমতা সম্পন্ন। ১৯৫২ সালে ওয়েষ্ট বেঙ্গল এষ্টেটস্ এ্যাকুইজেন এ্যাক্ট চালু হবার আগে পশ্চিমবংগের বিল, বাওড়, ঝিল প্রভৃতি যথাযথ ভাবে সংরক্ষণ করা হোতনা: ঐ সব জলাভূমির মালিকদের অধিকাংশই সহরে থাকতেন। ফলে, এককালের উৎপাদনশীল মৎস্য ক্ষেত্রগুলি প্রকৃত রক্ষণাবেক্ষনের অভাবে ক্রমশঃ মজে গিয়েছে। কাজেই জমিদারী দখল আইন অনুযায়ী যেসব জলা সরকারের হাতে এসেছে, তার বেশীর ভাগই হাজা মজা। ঐ জলাগুলি মাছ চাষের উপযুক্ত করতে গেলে বিঘা প্রতি প্রায় ২০০ টাকার মত খরচ পড়ে। সেজন্যে প্রচুর প্রারম্ভিক মূলধন ছাড়া জলাগুলির উন্নয়ন এক রকম অসম্ভব। পল্লী অঞ্চলে দ্রুত শহরের ব্যাপ্তি ঘটার জন্য এবং নদীগুলিতে বাঁধ দেবার ফলেও মৎস্যচাষ যোগ্য জলাভূমির আয়তন সংকুচিত হয়ে এসেছে। মৎস্য চাষ ক্ষেত্রগুলির উৎপাদন ক্ষমতা কমে যাওয়ার কারণ হচ্ছে :—

(ক) নদী উপত্যকা প্রকল্পগুলির রূপায়ণের জন্য নদীগুলির পারিপার্শিক অবস্থার পরিবর্তন :

(খ) কলকারখানার আবর্জনার জল ফেলার জন্য নদীর জল দূষিত হয়ে যাওয়া :

(গ) অধিকাংশ জলায় পাট পচান চালু রাখা এবং (ঘ) ধান চাষের জন্য কতকটা জলাভূমি উদ্ধার করা।

এই অবস্থায় যখন একদিকে মৎস্য চাষ যোগ্য জলাভূমি ক্রমশঃ সংকুচিত হয়ে আসছে ও তার উন্নয়নের জন্য প্রচুর অর্থের প্রয়োজন তখন অন্য দিকে পশ্চিম বাংলায় মাছের চাহিদা বৃদ্ধি পাচ্ছে। পশ্চিম বাংলার জনসংখ্যার শতকরা ৮০ জন মাছ খান ধরে নিয়ে তাঁদের মাথা পিছু দৈনিক ৫৭ গ্রাম চাহিদা হিসাব করলে সমগ্র রাজ্যের বার্ষিক মাছের চাহিদা দাঁড়ায় ৫ লক্ষ মেট্রিক টনের বেশী। এই হারে বৃহত্তর কলকাতার জন্য প্রায় ৮০,৯৬০ মেট্রিক টন মাছের দরকার, অর্থাৎ দৈনিক প্রায় গড়ে ৬,৮৫০ মণ। মাননীয় স্পীকার মহাশয়, এখন আমি আমাদের অতীতের প্রচেষ্টা এবং ভবিষ্যতের কার্যক্রম সম্বন্ধে দু-একটি কথা বলতে চাই। প্রথম ও দ্বিতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনা কালে গৃহীত মৎস্য চাষ উন্নয়ন মূলক প্রকল্পগুলি প্রধানতঃ সাহায্যমূলক ছিল। মৎস্য চাষীদের ঋণ ও ব্যবহারিক পরামর্শাদি দিয়ে সাহায্য করাই ছিল এর উদ্দেশ্য। কিন্তু চাহিদা বৃদ্ধির সঙ্গে সঙ্গে আমরা সরকারী উদ্যোগে জলাভূমির উন্নয়ন ও উৎপাদনমূলক প্রকল্পেও হাত দিয়েছি। তৃতীয় পরিকল্পনা কালে এই কার্যক্রম নেওয়া হয়েছে। মে মাস থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত মন্দা সময়ে, লিন পিরিয়ড, মৎস্য সরবরাহ অক্ষুন্ন রাখার জন্য একটি পরিপূরক মৎস্য ভাণ্ডার, বাফার ষ্টক গড়ে তোলার জন্য সরকার নিজের তত্ত্বাবধানে বিভিন্ন জেলায় ২,৮২৩ বিঘা জলা ভূমি উন্নয়ন করে মৎস্য চাষের ব্যবস্থা করছেন। এই সব জলার অনেকগুলি থেকেই সুবিধামত বাজারে মাছ সরবরাহ করা হচ্ছে। ইহা ছাড়াও সমষ্টি উন্নয়ন ব্লকের অন্তর্ভুক্ত প্রায় ১০ হাজার বিঘা আয়তনের পুষ্করিণীতে আঞ্চলিক পরিষদের মাধ্যমে মাছ চাষের জন্য তিনটি প্রকল্প বর্তমান আর্থিক বর্ষে মঞ্জুর করা হয়েছে। সরকারী মৎস্য চাষ ক্ষেত্র ও ব্যক্তিগত মালিকানাধীন জলাশয়ে প্রয়োজনীয় মাছের চারা সরবরাহ করার জন্য উন্নত ধরনের চারা ও পোনা উৎপাদনের ফিস সিড ফার্ম বহরমপুর, বর্ধমান, কুচবিহার, কৃষ্ণনগর, ফ্রেজারগঞ্জ, রাণীবাঁধ, মাটিকাটা ও খোকরদহ বিলে স্থাপন করা হয়েছে। আরো চারটি ফিস সিড ফার্ম বংশীবাটী, তপনদীঘি, শান্তিপুর, ও বড় সাগর দীঘিতে স্থাপন করার জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করা হয়েছে। এই ফার্মগুলিতে মৎস্য চাষীদের উন্নত ধরনের প্রায়োগিক শিক্ষাও দেওয়া হয়। ১৯৬৮-৬৯ সালের বাজেটে হাজা মজা জলাশয় উন্নয়ন প্রকল্প ও ফিস সিড ফার্ম স্থাপন প্রকল্প বাবদ যথাক্রমে ১১,৯৬, হাজার ও ১৪,০২ হাজার টাকা রাখা

হয়েছে। সাইপ্রিনাস কার্পিয়ো নামক এক বিদেশজাত মাছের চাষ বাড়ানর জন্য ঐ জাতের প্রায় ৬ লক্ষ ৪০ হাজার চারা ১৯৬৪-৬৫ সালের শেষ পর্যন্ত বিনা মূল্যে মৎস্য চাষীদের মধ্যে বিতরণ করা হয়েছে। এই মাছের বিশেষত্ব এই যে এরা বদ্ধ জলেও ডিম পাড়ে। কিন্তু অন্যান্য ভারতীয় পোনা জাতীয় মাছ তা করেনা। আবার ভারতীয় পোনা জাতীয় মাছের সঙ্গে একত্রে জলাশয়ে এদের চাষ করা চলে। কল্যাণীস্থিত ফ্রেস ওয়াটার এক্সপেরিমেন্টাল ফিসারিস রিসার্চ ষ্টেশনে মাছের জীবন ধারা এবং মৎস্য চাষ ক্ষেত্র সম্পর্কিত নানা সমস্যার সমাধানের জন্য গবেষণা করা হচ্ছে। হরমোন প্রয়োগ করে রুই, কাতলা প্রভৃতি পোনা জাতীয় মাছের কৃত্রিম প্রজনন সম্পর্কে সাফল্যজনক গবেষণা কার্য সম্পন্ন করা হচ্ছে। ভাল জাতের পোনা চারা উৎপাদন ব্যাপারে এই গবেষণা প্রভূত সম্ভাবনাপূর্ণ। সার্ক লিভার ওয়েল, ফিস মিল প্রভৃতির উৎপাদনের বৃদ্ধির জন্য কাঁথীর উপকূলে জুনপুটে একটি বিশুদ্ধতা পরীক্ষা ওমান নির্ধারণ ল্যাবরেটারি স্থাপনের কাজ অগ্রসর হচ্ছে। শুঁটকি মাছ, ফিস মিল ইত্যাদির উৎপাদন বৃদ্ধির জন্য ফ্রেজারগঞ্জেও সরকারী উদ্যোগে একটি কেন্দ্র খোলা হয়েছে। জুনপুট ও আলমপুরের উপকূলে বিশেষ পদ্ধতিতে মিষ্টি জলের মাছ লোনা জলে চাষ করা হচ্ছে। ঐ অঞ্চলে লোনা জলে মাছ চাষের জন্য অনেকগুলি বড় বড় ফিস ফার্ম স্থাপন করা হয়েছে। উৎপন্ন মাছ স্থানীয় বাজার ছাড়াও নিকটবর্তী সহরাঞ্চলে চালান দেওয়া হয়। মাছের উৎপাদন বৃদ্ধির জন্য পুষ্করণীর মালিকগণকে তৃতীয় পরিকল্পনা কালে ৬ লক্ষ, ২৮ হাজার টাকা স্বল্প মেয়াদী ও মধ্য মেয়াদী ঋণ দেওয়া হয়েছে। মাছ ধরার নৌকা, জাল ও অন্যান্য সরঞ্জাম ক্রয় করার জন্য দরিদ্র মৎস্যজীবীগণকে প্রায় ২ লক্ষ ৪ হাজার টাকা ঋণ দেওয়া হয়েছে। মৎস্য চাষের সমবায় ভিত্তিক প্রচেষ্টায় বৃদ্ধির জন্য সমবায় বিভাগের সহযোগিতায় উদ্যোগ নেওয়া হয়েছে। ১৯৬৪-৬৫ সাল পর্যন্ত সাতটি কেন্দ্রীয় সমবায় সমিতি এবং ৬৬টি প্রাথমিক সমবায় সমিতিকে একটি প্রকল্পের মাধ্যমে ২২,৭৫,৪০১ টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। ১৯৬৫-৬৬ সাল শেষ হবার আগে আরো একটি কেন্দ্রীয় সমবায় ও ১৬টি প্রাথমিক সমবায় সমিতিকে প্রায় ৯ লক্ষ টাকা আর্থিক সাহায্য হিসাবে দেওয়া হবে। এই সময়ের মধ্যে একটি এ্যাপেক্স সোসাইটিও গঠিত হবে বলে আশা করা যায়। পল্লী অঞ্চলে মৎস্য চাষীদের বিজ্ঞান সম্মত ভাবে মৎস্য চাষে সাহায্য দানের জন্য ১০টি সার্ভিস পার্টি ইউনিট বিভিন্ন জেলায় কাজ করছে। আগামী আর্থিক বর্ষে দুটি নূতন ইউনিট খোলার কথা আছে। সরকারের বিভিন্ন দপ্তরের অধীন যে সব জলাশয় আছে, তাতে মাছ চাষ করার একটি প্রকল্প নেওয়া হয়েছে। আগামী আর্থিক বর্ষে খরচের জন্য এ বাবদ ৬৫ হাজার টাকা বাজেটে রাখা হয়েছে। মৎস্য উৎপাদনক্ষম নদী কমে যাওয়াতে নদী উপত্যকা পরিকল্পনাধীন জলাধারগুলিতে মাছ চাষের ব্যবস্থা করা হচ্ছে। কংসাবতী প্রকল্পের অধীনে মাছ চাষের একটি প্রকল্প মঞ্জুর করা হয়েছে। তিলপাড়া বাঁধের জলাধারে মাছ চাষের আর একটি প্রকল্প সরকারের বিবেচনাধীন। উপকূলের নিকটবর্তী সমুদ্রে যান্ত্রিক নৌকার সাহায্যে মাছ ধরার কাজ চালু আছে। বর্তমান আর্থিক বর্ষ শেষ হওয়ার আগে সর্বমোট ১১টি মাছ ধরার নৌকা যন্ত্রচালিত করা যাবে বলে আশা করা যায়। মাছ ধরার নৌকাগুলির ব্যবহারের জন্য নামখানায় রাজ্য সরকারের উদ্যোগে একটি জেটি নির্মাণ করা হবে। এ ব্যাপারে প্রয়োজনীয় প্রাথমিক সমীক্ষাদি বর্তমানে সম্পন্ন করা হচ্ছে। ঐ জেটি স্থাপনে আশাপ্রদ ফল পাওয়া গেছে ফ্রেজারগঞ্জেও আর একটি জেটি নির্মাণ করা হবে। কেন্দ্রীয় সরকারের তত্ত্বাবধানে হলদিয়াতে একটি বৃহৎ পোতাশ্রয় স্থাপন করা হচ্ছে; সেখানে মাছ ধরার জাহাজগুলি যাতে বন্দরের সুযোগসুবিধা পায় তার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত অনুযায়ী গৃহীত সিদ্ধান্ত অনুযায়ী গৃহীত 'ক্র্যাশ প্রোগ্রাম'-এর অধীনে তিনটি প্রকল্প বাবদ খরচের জন্য বর্তমান আর্থিক বর্ষে ১,৩৬,২০০ টাকা মঞ্জুর করা হয়েছে। এ খাতের সমস্ত ব্যয়কেন্দ্রীয় সরকার বহন করছেন। সমষ্টি উন্নয়ন ব্লক মৎস্য চাষ বৃদ্ধির জন্য গৃহীত প্রকল্পের কাজ ভালভাবেই চলছে। বর্তমান বর্ষে এ্যাপ্লায়েড নিউট্রিসন প্রোগ্রাম-এর

অধীন ১০টি ব্লকে প্রায় সাড়ে পাঁচ হাজার বিঘা হাজা-মজা জলাশয়ের যথাযথ সংস্কার করে মাছ চাষের জন্য যাতে উৎকৃষ্ট চারাপোনা সরবরাহ করা যায় তার জন্য ১০টি ব্লকের প্রতি ব্লকে একটি করে ফিশ সীড ফার্ম স্থাপন করা হচ্ছে। এ বাবদ মঞ্জুরীর পরিমাণ ৫,৪৬ ৭৫০ টাকা আগামী বর্ষে ১৫টি নূতন ব্লকে কাজ আরম্ভ করার কথা আছে। ইউনিসেফ কর্তৃক এই প্রকল্পের জন্য কোল্ড ষ্টোরেজ, গাড়ি, ও মাছ ধরার নানাবিধ সাজ-সরঞ্জাম দিয়ে সাহায্য করছেন। কলকাতার নিকটবর্তী লবণ হ্রদ এলাকাভুক্ত মৎস্যচাষ ক্ষেত্রগুলি যথাযথ উন্নয়ন করে যাতে কলকাতা ও পার্শ্ববর্তী অঞ্চলে মাছ সরবরাহ বৃদ্ধি করা যায় সেজন্য ১৯৫৬ সালের ইণ্ডিয়ান কমপেনসেসন এ্যাক্ট-এর বিধি অনুযায়ী একটি করপোরেশন গঠন করার কথা সরকার বিবেচনা করছেন। এতে ১০ হাজার একরে উন্নয়ন করা হবে। ১৯৪৮ সাল থেকে ১৯৬৪ সাল পর্যন্ত কলকাতা এবং হাওড়ার বাজারে মাছ সরবরাহের পরিসংখ্যান বিচার করলে দেখা যাবে যে কেবলমাত্র পশ্চিমবাংলার জলাশয়গুলি থেকে মাছ সরবরাহের গত ১৭ বছরে দ্বিগুণেরও বেশী বেড়ে গেছে। ১৯৫৬ সালে এই সরবরাহের পরিমাণ সবচেয়ে বেশী ছিল। তখন, কলকাতা এবং হাওড়ার বাজারে পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চল থেকে আনীত মাছের পরিমাণ ছিল ১,৭৪, ৪১৭ কুইন্টল, আর ১৯৪৮ সালে তার পরিমাণ ছিল ৪২,০৩৭ কুইন্টল। পরের বছরগুলিতে সরবরাহের পরিমাণ কমে গিয়েছিল, কারণ কলকাতা এলাকার বাইরে নূতন নূতন শিল্প কল গড়ে ওঠার ফলে ঐসব জায়গায় মাছের চাহিদা বেড়ে যায়। ঐ প্রসঙ্গে আমি নিছক তথ্য হিসাবে জানতে চাই যে একটি ফিস ফার্ম থেকে বিক্রয়যোগ্য আকারের মাছ বাজারে ছাড়তে হলে কমপক্ষে তিন চার বছর সময় লাগে। সরকারের উদ্যোগে গঠিত ফিস ফার্মগুলির কাজ কেবলমাত্র তৃতীয় যোজনাকালে সুরু করা হয়েছে। কাজ আরম্ভের সময়ের প্রাথমিক অসুবিধার কথা ও প্রকল্পগুলি কার্যকরী করতে যে সময়গুলি দরকার তা বিবেচনা করলে আমরা আশাপ্রদ ফল পাওয়া যায় বলা যায়। এই প্রসঙ্গে আমি বিভাগীয় প্রকল্পের অধীনে গত ১৯৬০-৬১ সাল থেকে যে মাছ ও মাছের চারা ধরা হয়েছে তা উল্লেখ করছি।

| বছর | মাছ (কুইনটল) | চারামাছ (সংখ্যা) |
|---|---|---|
| ১৯৬০-৬১ | ৬৪.৯৪ | ২০,২৩৬ |
| ১৯৬১-৬২ সালে | ৭৭.৭৯ | ১,৪৮,৪৯০ |
| ১৯৬২-৬৩ | ১৬০.৫৮ | ৯,৯৯,১৭৫ |
| ১৯৬৩-৬৪ | ৪৪২.৯১ | ২৪,৯৬,১৯০ |
| ১৯৬৪-৬৫ | ৯২৫.৮৯ | ২৫,৮৬,৩২৭ |
| ১৯৬৫-৬৬ (ডিসেম্বর পর্যন্ত) | ৬৬৯.২৭ | ১৬,১২,৩৩৭ |

আমার বিশ্বাস এ ব্যাপারে বিভাগীয় কার্যাবলী বাজারে মাছ সরবরাহ বৃদ্ধির জন্য অদূর ভবিষ্যতে বিশেষ সাহায্য করবে। সরকারী নিয়ন্ত্রণে মাছ সরবরাহের দ্বিতীয় পন্থা হিসাবে আমরা একটি পাইকারী মাছের বাজার স্থাপনে হাত দিয়েছি, এর সঙ্গে কোল্ড ষ্টোরেজ এবং বরফের কল সংযুক্ত থাকবে। এজন্য ৬২নং রোজমারী লেন, হাওড়ায় কিছু জমি নেওয়া হয়েছে। কোল্ড ষ্টোরেজ স্থাপন বাবদ প্রয়োজনীয় অর্থ সরবরাহ করা হয়েছে, কাজ চলছে। এ ছাড়াও রাজ্য সরকার ১৯৫৬ সালের ইণ্ডিয়ান কোম্পানীজ এ্যাক্ট অনুযায়ী গঠিত কেন্দ্রীয় ফিসারিজ করপোরেশনের কার্যক্রমের সঙ্গে নিজেদের যুক্ত রেখেছেন। বিভিন্ন রাজ্য থেকে আমদানিকৃত মাছ ন্যায্য দরে কলকাতা ও হাওড়ার বাজারে বিক্রয় ও বিভিন্ন রাজ্যের উৎপাদকদের যাতে মাছ সরবরাহের জন্য যথাযথ হারে দাম দেওয়া যায় তার বন্দোবস্ত কেন্দ্রীয় ফিসারীজ করপোরেশন করছেন।

[ 1-20—1-30 p.m. ]

গত ৩।১২।৬৫ তারিখ থেকে করপোরেসন মাছ আমদানি সুরু করেছেন। জানুয়ারী মাসে এই সংস্থা গড়ে দৈনিক ৪৫ কুইন্টাল মাছ কলকাতার বিভিন্ন বাজারে সরবরাহ করা হয়েছে। কেন্দ্রীয় ফিসারীজ করপোরেসনের প্রাথমিক নিয়ম মূলধনের ( ইনিসিয়াল ইসুড্ ক্যাপিটেল ) পরিমাণ ৬০ লক্ষ টাকা। রাজ্য সরকার ঐ মূলধনের এক চতুর্থাংশের অংশীদার। করপোরেসনের মৎস্য বিক্রয় কেন্দ্র স্থাপনের জন্য ৬২নং রোজমারী লেন, হাওড়ায় প্রয়োজনীয় স্থান সংগ্রহের ব্যবস্থাও রাজ্য সরকার করে দিয়েছেন। এই প্রসঙ্গে কলকাতা ও হাওড়ার বাজারে পশ্চিমবঙ্গ, পূর্ব পাকিস্তান ও ভারতের অন্যান্য রাজ্য থেকে মাছ সরবরাহের হিসাব দেওয়া বোধ হয় অবান্তর হবে না। এইসব স্থান থেকে সরবরাহের পরিমাণ ১৯৬২ সালে ছিল ৬,১০,৯১২ কুইন্টাল। ১৯৬৩ সালে মাছ সরবরাহের পরিমাণ বেড়ে ৬,৩৯,৩০১ কুইন্টলে দাঁড়ায়। যদিও নানা কারণে বিশেষ করে পূর্ব পাকিস্তান থেকে সেপ্টেম্বর ১৯৬৫ থেকে মাছ আমদানি একেবারে বন্ধ থাকার জন্য ১৯৬৫ সালে মাছের সরবরাহ কিছু কমে যায়, তবুও পশ্চিমবাংলা ও অন্যান্য রাজ্য থেকে মাছ সরবরাহের পরিমাণ ঐ বছরে ১৯৬২ সাল থেকে বিশেষ কম ছিল না। এ সম্বন্ধ পরিসংখ্যান আমি উদ্ধৃত করছি।

| | ১৯৬২ | ১৯৬৩ | ১৯৬৪ | ১৯৬৫ |
|---|---|---|---|---|
| | ( বরফসহ মাছের পরিমাণ ) ( কুইন্টল ) | | ( বরফ ছাড়া মাছের পরিমাণ ) | |
| পশ্চিমবঙ্গ | ৯৮,৫৩৮ | ৯৪,০৬৬ | ৮৭,০০৫ | ৭১,৩১৬ |
| অন্যান্য রাজ্য | ২,৫৯,৩৭৯ | ২,৩২,৩২৪ | ২,৭৭,৪৭৫ | ২,১১,৪৫৬ |
| পূর্ব পাকিস্তান | ২,৫৩,০৫৫ | ৩,১২,৯১১ | ১,৬৬,০৮১ | ২৮,১০৬ |
| মোট | ৬,১০,৯১২ | ৬,৩৯,৩০১ | ৫,৩০,৫৬১ | ৩,১০,৮৭৮ |

মৎস্য ব্যবসায়ীদের অবাঞ্ছনীয় কার্যকলাপের জন্য মাছের উৎপাদক ও ক্রেতার উভয়েরই দুর্ভোগ হয়। এই অবস্থার প্রতিকারের জন্য কয়েকটি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। মৎস্য—১৯৫৮ সালের ওয়েষ্ট বেঙ্গল এন্টিপ্রফিটিয়ারিং এ্যাক্টের তফশীলভুক্ত করা হয়েছে। কলকাতা, হাওড়া পৌর এলাকা এবং সন্নিহিত কোন কোন অঞ্চলের পাইকারী খুচরা ব্যবসায়ী ও মাছের উৎপাদনকারীদের জন্য লাইসেন্স প্রথা প্রবর্তন করা হয়েছে।

মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত অধিকারিকের অনুমতি-পত্র ছাড়া কলকাতা থেকে বাহিরে মাছ চালান বন্ধ করে দেওয়া হয়েছে।

এ্যান্টিপ্রোফিটিয়ারিং এ্যাক্টের বিভিন্ন ধারা অমান্য করার জন্য ৩,০৯৮ জন মৎস্য ব্যবসায়ীর বিরুদ্ধে পুলিস-কেস করা হয়েছে। অধিকাংশ ক্ষেত্রে অপরাধীদের জরিমানা বা জেল হয়েছে, অনেকের লাইসেন্স বাতিল করা হয়েছে। কয়েকটি মামলা এখনও বিচারাধীন।

মৎস্য চাষ ক্ষেত্রের যথাযথ উন্নয়নের প্রশ্ন বেশ কিছুদিন ধরেই সরকারের মনোযোগ আকর্ষণ করেছে, এজন্য গত বৎসর ওয়েষ্ট বেঙ্গল ফিসারিস ( রিকুইজিসন এণ্ড এ্যাকুইজিসন) এ্যাক্ট, ১৯৬৫ সালে পাস করা হয়েছে। ঐ আইনের অধীনে প্রয়োজনীয় নিয়মাবলী কলকাতা গেজেটে সম্প্রতি প্রকাশ করা হয়েছে।

স্যার, এখন আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে ১৯৬৬-৬৭ সালের বাজেট বরাদ্দ অনুমোদন করতে অনুরোধ জানাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৬৬-৬৭ সালের জন্য ২৪নং অনুদানের প্রধান খাতে, '৩৩-পশুপালন' এবং '১২৪-সরকারী ব্যবসা বৃহত্তর কলিকাতা দুগ্ধ-সরবরাহ

প্রকল্পের' জন্য মূলধন নিয়োগের উদ্দেশ্যে ৭,৪১,০৭,০০০ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব উত্থাপন করছি।

তৃতীয় পরিকল্পনাকাল প্রায় অতিক্রান্ত। চতুর্থ পরিকল্পনা শীঘ্রই সুরু হবে। দেশ আজ ভীষণ খাদ্যাভাবের সম্মুখীন, বিশেষ করে প্রোটিন জাতীয় খাদ্যের নিদারুণ অভাব। সুতরাং উন্নত বংশধারা সৃষ্টি, পশু-খাদ্য উৎপাদনের সাহায্যে পশু-স্বাস্থ্যের উন্নতিবিধান; নিকৃষ্ট প্রজাতির ষাঁড়গুলির নির্বীর্যকরণ ইত্যাদির দ্বারা এবং পশুচিকিৎসা ব্যবস্থার মাধ্যমে পশুরোগ প্রতিরোধ ও নিরাময় করে আমরা পশ্চিমবঙ্গে গবাদি পশুর উন্নয়নের জন্য বিশেষ লক্ষ্য দিয়েছি।

পশ্চিমবঙ্গে পশুপালন ব্যবস্থার উন্নয়নকল্পে প্রথম পরিকল্পনায় সর্বপ্রথম কর্মসূচী গৃহীত হয়, অতিসীমিত সঙ্গতির জন্য আমরা প্রথমে ছোট আকারের কর্মসূচী গ্রহণ করেছিলাম। ক্রমান্বয়ে দ্বিতীয় ও তৃতীয় পরিকল্পনায় বর্দ্ধিত সঙ্গতি, কারিগরি জ্ঞান, শিক্ষাপ্রাপ্ত কর্মী ও অভিজ্ঞতার সাহায্যে আমরা পশ্চিমবঙ্গে পশুপালন ব্যবস্থার উন্নয়ন কর্মসূচী সম্প্রসারিত ও নিবিড় করবার প্রয়াস করেছি। প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনায় পশুপালন খাতে ১৮.২০ লক্ষ টাকা বিনিয়োগ করা হয়েছিল।

দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় এই বিনিয়োগের পরিমাণ ৭৫.৩৬ লক্ষ টাকা করা হয়। তৃতীয় পরিকল্পনায় এই বিনিয়োগের পরিমাণ ১৫২.২৫ লক্ষ টাকা এবং চতুর্থ পরিকল্পনায় এই বাবদে ৩৯৩ লক্ষ টাকা ধরা হয়েছে। এর মধ্যে ১৯৬৬-৬৭ সালের জন্য আমরা ১০০.৮৫ লক্ষ টাকা ব্যয় করবার প্রস্তাব করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশুপালন ব্যবস্থার উন্নয়ন সংক্রান্ত প্রধান প্রধান প্রকল্প সম্পর্কে কিছু তথ্য পরিবেশন করতে চাই।

আপনারা এই বিষয়ে একমত হবেন যে, কোনরূপ মিশ্র খামার ব্যবস্থায় পশুপালন ব্যবস্থার উন্নয়ন একটি গুরুত্বপূর্ণ স্থান অধিকার করে আছে. সুতরাং আমরা ঐ বিষয়ে সচেষ্ট হয়েছি।

আমাদের দেশের গবাদি পশুর সংখ্যা অত্যধিক এবং এই সংখ্যা ক্রমাগত বেড়েই চলেছে। পাঁচ বৎসর ব্যবধানে অনুষ্ঠিত নবম গবাদি-সুমারীতে দেখা গিয়েছে যে প্রজননক্ষম গাভীর সংখ্যা শতকরা ৭.৩৭ বৃদ্ধি পেয়েছে।

[ 1-30—1-40 p.m. ]

প্রজননক্ষম মহিষের ক্ষেত্রে এই উন্নতি আরও বেশী পরিলক্ষিত হয়েছে এবং এই বৃদ্ধির হার শতকরা ১৪.৫২। কিন্তু শুধু সংখ্যাবৃদ্ধিই যথেষ্ট নয় যদি না গবাদি পশুর উৎকর্ষের ও অনুরূপভাবে বৃদ্ধি-সাধন হয়। সুতরাং আমাদের রাজ্যে যে গো-সম্পদ রয়েছে তার উন্নয়নই আমাদের প্রধান লক্ষ হওয়া উচিত।

উন্নত প্রজনন ব্যবস্থা ও গবাদি পশুর জন্য উপযুক্ত পরিমাণ পুষ্টিকর খাদ্য পাওয়া—এই দুইটি প্রধান বিষয়ের উপর গো-সম্পদের উৎকর্ষ নির্ভর করে। পূর্বে গবাদি পশুর বংশধারা উন্নত করার জন্য আমরা উন্নত জাতের ষাঁড় জেলায় জেলায় বিতরণ করে প্রজনন কার্যে নিয়োগ করেছিলাম। আরও দ্রুত সুফল লাভের জন্য আমরা কৃত্রিম প্রজনন পদ্ধতি অবলম্বন করেছি। এ পর্যন্ত বিভিন্ন জেলায় ২৮৩টি উপকেন্দ্রসহ ৪৭টি কৃত্রিম প্রজনন কেন্দ্র স্থাপন করা হয়েছে। এ পর্যন্ত যে সকল স্থানে কৃত্রিম প্রজননের ব্যবস্থা সম্প্রসারিত করতে পারা যায়নি সে সকল স্থানে বহুসংখ্যক প্রজনন রাখা হয়েছে।

গত পাঁচ বৎসরের মধ্যে এই সমস্ত প্রচেষ্টার মাধ্যমে মুর্শিদাবাদ, নদীয়া, ২৪-পরগণা, হুগলী, বাঁকুড়া, বর্দ্ধমান ও মালদহ এই ৭টি জেলার নির্বাচিত অঞ্চলে উন্নত জাতের গবাদি পশুর বংশবৃদ্ধির কাজ আরম্ভ করা হয়েছে। এইসকল জেলায় ৪১৩০ বর্গমাইল অঞ্চলে প্রজননক্ষম গবাদি পশুর সংখ্যা ৪,৯০,০০০।

গবাদি পশুর বংশধারা উন্নত করার কাজ খাতে হীনবীর্য পশুর মাধ্যমে ব্যবহৃত না হয় সেজন্য গবাদি পশুর উন্নয়নকার্য যে সব অঞ্চলে জোরদার করা হয়েছে সেইসব অঞ্চলে ১৯৬৬ সালের জানুয়ারী মাস পর্যন্ত বিশেষ কর্মীদের সাহায্যে প্রায় ২০,০০০ ষাঁড়ের মুষ্কচ্ছেদ করা হয়েছে।

বকনা বাছুর উৎপাদন ও পালন সংক্রান্ত প্রকল্পের মাধ্যমে ও গবাদি পশুর বংশধারা উন্নত করার কাজ জোরদার করা হচ্ছে। হরিণঘাটায় বকনা বাছুর পালনের জন্য যে খামার খোলা হয়েছে সেখানে হরিণঘাটার সরকারী দুগ্ধ-কলোনীতে সরকারী গোশালার এবং গবাদি পশুর বেসরকারী মালিকদের নিকট যে সমস্ত বকনাবাছুর পাওয়া যাবে তাদের মধ্য হতে বাছাই করা বকনাবাছুরগুলি পালন করা হবে এবং তারা বাচ্ছা দেবার পর সরকারী দুগ্ধ-সরবরাহ প্রকল্পের অধীনে অনুজ্ঞাধারী যে সমস্ত গবাদি পশুর মালিক দুগ্ধ সরবরাহ করেন তাদের মধ্যে ঐ বাচ্চাগুলি বিতরণ করে দেওয়া হবে।

পশুখাদ্য প্রকল্পের সহায়তা ব্যতীত উন্নত প্রজনন ব্যবস্থার মাধ্যমে গবাদি পশুর উন্নয়নের কোন প্রকল্পই ফলপ্রসূ হতে পারে না বলে উক্ত প্রকল্পের মধ্যে (১) সরকারী অর্থানুকূল্যে পশুখাদ্য বীজ এবং ঘাস ও খড় ইত্যাদির বিতরণ, (২) পশুখাদ্য বীজের উৎপাদন বৃদ্ধি ও পশুখাদ্য প্রদর্শনী খামার স্থাপন (৩) সরকারী অর্থানুকূল্যে খড়কাটা যন্ত্র সরবরাহ এবং কাঁচা পশুখাদ্য সংরক্ষণের গর্ত তৈয়ারীর কাজ ও (৪) চাষীর নিজ জমিতে পশুখাদ্য উৎপাদন ও প্রদর্শনের কাজ অন্তর্ভুক্ত করা হয়েছে। আলোচ্য বৎসরে ২,৬০০ কুইন্টল পশুখাদ্য-বীজ ও চারা বিতরণ করা হয়েছে। সরকারী অর্থানুকূল্যে ১১৫টি খড়কাটা যন্ত্র সরবরাহ করা হয়েছে এবং ফুলিয়া (নদীয়া), বালিগড়ি (হুগলী), রসুলপুর (বর্ধমান), বেলডাঙ্গা (মুর্শিদাবাদ) এবং আলগাড়া (দার্জিলিং) এ ৫টি পশুখাদ্য বীজ-বর্ধন এবং প্রদর্শনী খামার স্থাপন করা হয়েছে। এছাড়া মুর্শিদাবাদ, নদীয়া ও ২৪-পরগণা জেলার গোশালা অঞ্চলে উৎসাহী পশু-মালিকদিগকে সুষম পশুখাদ্য বণ্টনের জন্য বিশেষ উন্নয়নসূচীর অধীনে ৩টি পশুখাদ্য-মিশ্রণ কেন্দ্র স্থাপন করা হয়েছে।

গবাদি পশুর বংশধারা উন্নত করার কাজে মালিকদের উৎসাহ দেবার জন্য রাজ্যের বিভিন্ন জেলায় বিশেষভাবে গ্রামাঞ্চলের প্রধান প্রধান কেন্দ্রে এবং অন্যান্য গবাদি পশু উন্নয়ন এলাকায় ১৫০টি গবাদি পশু প্রদর্শনী অনুষ্ঠিত হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উন্নয়নের সঙ্গে সমতা রেখে গবেষণা কার্য চালিয়ে না গেলে আমরা বেশীদূর অগ্রসর হতে পারব না। এইজন্যই আমরা হরিণঘাটায় কেন্দ্রীয় গবাদি পশু গবেষণা কেন্দ্র স্থাপন করছি। এই কেন্দ্র হতে শুধু উন্নত জাতের ষাঁড়ই সরবরাহ করা হয় না এবং এখানে দেশী গাভীর সঙ্গে অষ্ট্রেলিয়ান ষাঁড়ের সংকর প্রজনন ঘটিয়ে এক উন্নত জাতের দুগ্ধবতী গাভী সৃষ্টির জন্য এক গুরুত্বপূর্ণ গবেষণাকার্য চালান হচ্ছে। ইতিমধ্যে যে ফল পাওয়া গিয়েছে তা থেকে দেখা যায় যে দেশী গাভীর পরিবর্তে সংকর প্রজনন-জাত গাভী ব্যবহার করে এবং এখানে উদ্ভাবিত প্রজনন প্রণালী অনুসরণ করে ২,৬০০ দিন অর্থাৎ গরুর কর্মক্ষম জীবনকালের মধ্যে অপেক্ষাকৃত কম খরচে, অর্থাৎ খাদ্যের ব্যাপারে কম খরচ করে দুগ্ধের উৎপাদন চতুর্গুণ বৃদ্ধি করা সম্ভব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই যে হরিণঘাটায় গবাদি পশুর সংকর প্রজনন সম্বন্ধে যে গবেষণা কার্য চলেছে তা বৈজ্ঞানিক জগতে বিশেষ আগ্রহ সৃষ্টি করেছে এবং জাতিপুঞ্জের বিশেষ তহবিল এবং খাদ্য ও কৃষি প্রতিষ্ঠান সকল জলবায়ুর উপযোগী নূতন জাতীয় দুগ্ধবতী গাভী সৃষ্টির বিষয়টি ত্বরান্বিত করার জন্য এক বিস্তৃত গবেষণাসূচী অনুমোদনের জন্য বিশেষভাবে বিবেচনা করছেন।

আলোচ্য বৎসরে আমরা ৫,২০০ হরিয়ানা শ্রেণীর দুগ্ধবতী গাভী ক্রয় করেছি। এগুলি কল্যাণীস্থিত সরকারী গোশালায় রাখা হয়েছে। জার্সী ষাঁড়ের সঙ্গে সংকর প্রজনন ঘটিয়ে এই গাভীগুলি হতে উন্নত জাতের দুগ্ধবতী গাভী সৃষ্টি করা হবে। এই গাভীগুলি হতে বর্তমানে গড়ে দৈনিক প্রায় ১৫,০০০

কিলোগ্রাম দুগ্ধ পাওয়া যাচ্ছে এবং ঐ দুগ্ধ বৃহত্তর কলকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের মাধ্যমে বিক্রয় করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কারিগরী জ্ঞানসম্পন্ন যথেষ্ট সংখ্যক কর্মীর অভাবে যাতে আমাদের উন্নয়ন প্রকল্পগুলি অসুবিধার সম্মুখীন না হয় সেজন্য ভারতীয় ডেয়ারী ডিপ্লোমা প্রদানের জন্য আমরা হরিণঘাটায় একটি শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন করেছি। চাকুরীকালীন প্রশিক্ষণ সম্পর্কে তিনটি বিভিন্ন ধরনের পাঠ্যধারাও হরিণঘাটাতে প্রবর্তন করা হয়েছে—যথা (ক) কৃত্রিম প্রজনন ও মৎস্যোৎপাদন সংক্রান্ত শারীর রোগ নির্ণয় বিজ্ঞান বিষয়ে বিশেষ প্রশিক্ষণ (খ) প্রসারণ কর্মীবর্গের জন্য রিফ্রেসার কোর্স এবং (গ) গবাদি পশুর রক্ষণাবেক্ষণের নিযুক্ত ব্যক্তি ও ফীল্ড এ্যাসিষ্টান্টগণের জন্য প্রশিক্ষণ।

আমাদের গবাদি পশুর উন্নয়ন কর্মসূচী সম্পর্কে আমি বিস্তৃতভাবে বলেছি। কিন্তু এর দ্বারা এই বোঝায় না যে আমাদের কার্যের ধারার কোন ভারসাম্য নেই, যার ফলে হাঁস-মুরগী, শূকর, ভেড়া এবং ছাগল ইত্যাদি পালন যোগ্য অন্যান্য জীবজন্তুর প্রতি অবহেলা করা হচ্ছে। দ্বিতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় হাঁস-মুরগী পালন সংক্রান্ত উন্নয়ন কার্যে আমরা যেখানে ১৬'১৪ লক্ষ টাকা ব্যয় করেছিলাম, সেক্ষেত্রে তৃতীয় ও চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় লগ্নীর পরিমাণ যথাক্রমে ৪৭'২৫ লক্ষ টাকা এবং ১২৫ লক্ষ টাকা।

হাঁস-মুরগী পালন সংক্রান্ত উন্নয়ন কার্যে আমাদের মূলনীতি নিবিড় হাঁস-মুরগী উন্নয়ন অঞ্চলগুলির চতুর্দিকে নিম্নলিখিত সরকারী আনুকুল্যের সাহায্যে বহুসংখ্যক হাঁস-মুরগী পালনকারী সৃষ্টি করা:— (ক) উন্নত ধরনের পক্ষীশাবক বিতরণ, (খ) দক্ষতার সঙ্গে ডিম ফুটাবার জন্য হাঁস মুরগী পালনকারীদের ব্যবহারের নিমিত্ত বৃহদায়তন কৃত্রিম উপায়ে ডিম ফুটাবার যন্ত্র স্থাপন, (গ) হাঁস-মুরগী পালনের সাজ-সরঞ্জাম ও তাদের জন্য বাসস্থান নির্মাণ এবং ঐগুলি সরকারী অর্থানুকূল্যে বিতরণ, (ঘ) উৎপাদন মূল্যে হাঁস-মুরগীর জন্য সুষম খাদ্য বণ্টন এবং সরকার নিয়ন্ত্রিত বিপনন ব্যবস্থার মাধ্যমে প্রাথমিক উৎপাদকগণের উৎপাদিত ডিম ও ভোজ্য পক্ষী সমূহের বিক্রয় ব্যবস্থা, (ঙ) হাঁস-মুরগী উৎপাদনকারীদের ঋণদান, (চ) হাঁস-মুরগীর রোগ নিবারণ ও (ছ) ভবিষ্যতের হাঁস-মুরগী পালনকারীদের ও সম্প্রসারণ কর্মীদের জন্য হাঁস-মুরগী বিষয়ে প্রশিক্ষণ।

আলোচ্য বর্ষে (জানুয়ারী, ১৯৬৬ পর্যন্ত) আমরা একদিন বয়স্ক ১,৫২,১২০টি মুরগী বিতরণ করেছি, ১,৪২,৮৭,৭৯৮ কিলোগ্রাম হাঁস মুরগীর সুষম খাদ্য বণ্টন করেছি, হাঁস-মুরগীর ডিম ও মাংস বিক্রয়ের জন্য কলিকাতা সহরে ১২টি বিক্রয়কেন্দ্র চালু রেখেছি এবং ৮০ জন হাঁস-মুরগী পালনকারীকে প্রশিক্ষণ দিয়েছি।

বিশ্ব খাদ্যসূচীর অধীনে ২০০০ টন খাদ্যশস্য পাবার জন্য একটি চুক্তি সম্পাদিত হয়েছে এবং হাঁস-মুরগীর খাদ্য প্রস্তুতের জন্য দেশের মধ্যে ভুট্টা ও অন্যান্য খাদ্য উপাদান জন্মাবার জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

হাঁস-মুরগী উন্নয়নের কর্মসূচী, বিশেষ উন্নয়ন প্রকল্পের মাধ্যমে জোরদার করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে কলিকাতা ও দুর্গাপুরে একটি করে নিবিড় হাঁস-মুরগী উৎপাদন ও বিপনন কেন্দ্র খোলা হয়েছে। এর উদ্দেশ্য হল সরকার এবং নিবন্ধযুক্ত বে-সরকারী হাঁস-মুরগী উৎপাদকগণের যুগ্ম প্রচেষ্টায় দৈনিক ২০,০০০ ডিম ও ৬০০ কিলোগ্রাম ভোজ্য পক্ষী সরবরাহ করা। এ ছাড়া বিশেষ উন্নয়নসূচীর মাধ্যমে হাঁস-মুরগীর সংখ্যাবর্ধন কেন্দ্র ও হাঁস-মুরগী প্রসারণ কেন্দ্রগুলির সম্প্রসারণ, ডিম ও মাংসের হিমীকরণ ও বিপনন, বৈজ্ঞানিক উপায়ে হাঁস-মুরগী কাটবার জন্য কষাইখানা ও মাংস কাটা ছাটার জন্য যন্ত্রপাতি স্থাপন, হাঁস-মুরগী উৎপাদনকারীদের অগ্রিম ও ঋণদান ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে।

এগুলি ছাড়াও ফলিত পুষ্টিসূচীর (এ্যাপ্লায়েড নিউনিট্রিশন প্রোগ্রাম) অধীনে আলোচ্য বৎসরে ১০০টি মুরগী বিশিষ্ট ২৫০টি গ্রামকেন্দ্র ২৫০টি মুরগী বিশিষ্ট ১০টি ব্লক খামার এবং ৫০০ মুরগী বিশিষ্ট ৪টি আঞ্চলিক খামার স্থাপন করা হয়েছে। প্রত্যেকটি গ্রামকেন্দ্র দুই বৎসরের জন্য সরকারের

পৃষ্ঠপোষকতা লাভ করবে এবং স্কুলের শিশু ও প্রসূতিদের মধ্যে—বিতরণের জন্য মহিলা সমিতিগুলিকে বৎসরে ৫০০০ ডিম বিনামূল্যে সরবরাহ করবে। ব্লক খামার ও আঞ্চলিক খামারগুলি প্রতি ব্লকে ৫২টি করে গ্রামকেন্দ্রকে সরবরাহ যোগাবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৬ সালের মার্চমাসে রাজ্য হাঁস-মুরগী পালন কেন্দ্র, হাঁস-মুরগীর সংখ্যা বর্ধনকেন্দ্র ও হাঁস-মুরগীর প্রসারণ কেন্দ্রগুলির সংখ্যা এবং ঐগুলির বার্ষিক উৎপন্ন ডিমের সংখ্যা ও ডিম উৎপাদন-এর ক্ষমতা দাঁড়িয়েছে যথাক্রমে ২৬ ও ৫১ লক্ষ ডিমপাড়া পাখীর সংখ্যা হচ্ছে ৩৪০০০।

সরকার পরিচালিত শীর্ষস্থানীয় বিপনন কেন্দ্রগুলির মাধ্যমে কলিকাতার ১২টি বিক্রয়কেন্দ্র হতে ১৯,১২,৪৫০টি ডিম ও ৫৮,৭৯৫ কিলোগ্রাম মাংস বিক্রয় করা হয়েছে।

এদেশে হাঁস মুরগীর ব্যবসায়ে সাফল্যের ক্ষেত্রে সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ বিষয় হল হাঁস-মুরগীর বাচ্চাগুলিকে রাণীখেত রোগের আক্রমণ হতে রক্ষা করা। রাণীখেত রোগের বিশেষ প্রতিষেধক টীকা অধিক মাত্রায় উৎপাদনের ব্যবস্থা করা হয়েছে। ১৯৬৫ সালে ১,০২,১৮,০০০ হাঁস মুরগীকে রাণীখেত রোগের প্রতিষেধক টীকা দেওয়া হয়েছে।

[ 1-40—1-50 p.m. ]

যেসব পশুর মাংস খাদ্য হিসেবে ব্যবহার করা চলে সেসব পশু অর্থাৎ শূকর, ভেঁড়া, ছাগল প্রভৃতির উন্নতি সাধন করে মাংস উৎপাদন বৃদ্ধি করবার একটি কর্মসূচীর উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। শূকর উন্নয়ন কর্মসূচীতে হরিণঘাটাস্থিত শূকর প্রজনন খামার এবং শূকর মাংস এবং মাংসজ উৎপাদনের কারখানাটি সম্প্রসারণের ব্যবস্থা করা হয়েছে এবং কালিম্পং-এ একটি শূকর প্রজনন খামার সংস্থাপনের ব্যবস্থা করা হয়েছে। তৃতীয় পরিকল্পনায় ১৮টি শূকর উন্নয়ন ব্লক স্থাপন করা হয়েছে। এই ব্লকগুলি প্রত্যেকটি হতে ৫০টি করে বড় সাদা শূকর, স্থানীয় শূকরগুলির উন্নয়নের জন্য বিতরণ করা হয়েছে। বিশ্ব খাদ্য সূচীর অধীনে প্রাপ্ত সহায়তাদ্বারা আগ্রহশীল ব্যক্তিদিগকে সুষম শূকর খাদ্য উচিত মূল্যে বিক্রয়ের জন্য হরিণঘাটায় যথোচিত ব্যবস্থা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেষ উন্নয়নের জন্য আমরা এই রাজ্যে ৮টি মেষ উন্নয়ন সংক্রান্ত কেন্দ্র স্থাপনের কর্মসূচী গ্রহণ করেছি। এইগুলির মধ্যে ৬টি ইতিমধ্যেই স্থাপন করা হয়েছে। এগুলি ছাড়া কল্যানী এবং পেডং-এ দুইটি বৃহদায়তন মেষ প্রজনন খামার স্থাপন করা হয়েছে। বিশেষ করে উন্নয়ন কর্মসূচীর মাধ্যমে এই দুইটি খামার বর্তমান বৎসরে সম্প্রসারণের জন্য সরকারী অনুমোদন পাওয়া গেছে। পশুপালক সম্প্রদায়ের মধ্যে মেষ পালন জনপ্রিয় করে তুলবার জন্য বিশেষ উন্নয়ন সূচীর মাধ্যমে আর একটি নূতন প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে বিশেষ বিশেষ অঞ্চলে পরিবার পিছু ২০টি করে ভেড়ী এবং ২টি করে ভেড়া হিসেবে মোট ৮০০০ ভেড়ী এবং ৮০০টি ভেড়া বিতরণের ব্যবস্থা করা হয়েছে। হরিণঘাটা পশুপালন কেন্দ্রের সঙ্গে যুক্ত ছাগল উন্নয়ন শাখায় বাংলাদেশের স্থানীয় ছাগলগুলির বৈশিষ্ট্য এবং সংকর প্রজননের ফলাফল সম্পর্কেও কিছুকাল যাবত অনুসন্ধান চালানো হচ্ছে। স্থানীয় ছাগলের উৎকর্ষ বৃদ্ধির জন্য গ্রাম স্তরে উন্নত ধরনের প্রজননক্ষম ছাগল এই কেন্দ্র হতে সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। এখন আমাদের পশুপালন কেন্দ্রের জীবজন্তুদের স্বাস্থ্য সম্পর্কে আমি বলছি। এক্ষেত্রে আরোগ্যকর ও প্রতিষেধক উভয়বিধ ব্যবস্থাই আমাদের কর্মসূচীর অন্তর্ভুক্ত করা হয়েছে। আরোগ্যমূলক ব্যবস্থার ক্ষেত্রে আমরা কি করেছি তার একটি বিবরণ সভার অবগতির জন্য আমি পড়ে শোনাচ্ছি। হাসপাতাল ও ডিসপেন্সারী এবং যে সকল জীবজন্তুর চিকিৎসা করা হয় তার সংখ্যা আমি দিচ্ছি। ১৯৫০-৫১ সালে হাসপাতাল ২৮টি এবং ডিসপেন্সারী ৯৪টি, ১৯৫৫-৫৬ সালে হাসপাতাল ৩৭টি এবং ডিসপেন্সারী ১২৫টি, ১৯৫৮-৫৯ সালে হাসপাতাল ৩৮টি এবং ডিসপেন্সারী ১৮৪টি, ১৯৫৯-৬০ সালে হাসপাতাল ৪০টি এবং ডিসপেন্সারী ২১৯টি। ১৯৬০-৬১ সালে হাসপাতাল ৪২টি এবং ডিসপেন্সারী ২২৬টি, ১৯৬১-৬২ সালে হাসপাতাল ৪২টি এবং ডিসপেন্সারী ২৪৬টি। যে সকল জন্তুর চিকিৎসা করা

হয় তার সংখ্যা হোল ১৯৫০-৫১ সালে ৭৯,০৭২, ১৯৫৫-৫৬ সালে ১৬১,৯৬৫, ১৯৫৮-৫৯ সালে ২৫৯,৩০২, ১৯৫৯-৬০ সালে ২৬৪,৬৭৮, ১৯৬০-৬১ সালে ৩১০,৯৫৩, ১৯৬১-৬২ সালে ৩২২,০২১। কাজেই দেখা যাচ্ছে হাসপাতাল এবং ডিসপেন্সারীর সংখ্যা আমাদের ক্রমশঃ বাড়ছে। রাজ্য হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা ছাড়াও আমাদের ভ্রাম্যমাণ এ্যাম্বুলেন্স ভ্যানের সাহায্যে চিকিৎসার ব্যবস্থা রয়েছে। ভ্রাম্যমাণ ক্লিনিক ভ্যানের সাহায্যে এরূপ চিকিৎসা করা হচ্ছে। বারাসত, দার্জিলিং, কৃষ্ণনগর, বর্ধমান, মেদিনীপুর ও কোচবিহারে এরূপ ৬টি ইউনিট কাজ করছে। এই সকল ক্লিনিক ভ্যানের সঙ্গে সংশ্লিষ্ট পশু-চিকিৎসকগণ ১৯৬৫ সালে ১১২,৯৮১টি জীবজন্তুর চিকিৎসা করেছেন। এছাড়া আমাদের ২৮০টি পশুচিকিৎসা সম্বন্ধীয় সাহায্য কেন্দ্র আছে। এইগুলির সাহায্যে সারা রাজ্যের গ্রামাঞ্চলে পশু চিকিৎসা ব্যবস্থা সম্প্রসারিত করা হয়েছে। প্রতিষেধক ব্যবস্থার ক্ষেত্রে গবাদিপশুর মধ্যে রিনডার্প পেস্ট, অ্যানথ্রাক্স, ব্লাক কোয়ার্টার ও হেমোরিজিক সেপটিসিমিয়া রোগ সম্পর্কে এবং হাঁস, মুরগীর রাণীক্ষেত রোগ সম্পর্কে রোগ নিবারণ ও উচ্ছেদের কর্মসূচী গ্রহণ করা হয়েছে। রিনডার পেস্ট ও রাণীখেত রোগের ভ্যাকসিন প্রস্তুত করা হচ্ছে। পশ্চিমবঙ্গ পশুচিকিৎসক আইন, ১৯৬০ কার্যকর করা হয়েছে। এর ফলে উপযুক্ত যোগ্যতা সম্পন্ন নন এমন যে সকল চিকিৎসক এতকাল ধরে যে অবৈজ্ঞানিক প্রক্রিয়াদি চালাতেন তা বন্ধ হবে। এর ফলে পশুচিকিৎসা পদ্ধতি অনুমোদিত মান সম্পন্ন হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইবার আমি অন্য দাবী অর্থাৎ "১২৪-সরকারী ব্যবসায় বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের" জন্য মূলধন বিনিয়োগের উদ্দেশ্যে ব্যয় বরাদ্দ সম্পর্কে বলবো।

বর্তমান বৎসর বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের পক্ষে বিশেষ উল্লেখযোগ্য। বৎসরের গোড়ার দিকে এই প্রকল্পের মাধ্যমে প্রতিদিন গড়ে প্রায় ৮৩,০০০ লিটার দুগ্ধ সরবরাহ করা হচ্ছিল। গুঁড়া দুধ আমদানীর জন্য প্রয়োজনীয় বৈদেশিক মুদ্রা সরবরাহে ভারত সরকারের অক্ষমতার এবং ছানা ব্যবসায়ীদের এবং সহরের বৃহৎ মিষ্টান্ন ব্যবসায়ীদের দালাল হিসাবে যে সকল ব্যক্তি দুগ্ধ সরবরাহ-কারীর কাজ করেন তাঁদের প্রতিযোগিতার ফলে দুগ্ধ সংগ্রহে অসুবিধার জন্য অবস্থার আরও অবনতি হওয়ার সম্ভাবনা ছিল। ঐ সময় সরকারী দোহশালায় দুগ্ধ সংগ্রহের পরিমাণ ছিল গড়ে দৈনিক প্রায় ২৩,০০০ লিটার। বে-সরকারী দুগ্ধ সরবরাহকারিগণ তরল দুগ্ধ অথবা ছানা ও ক্ষীর মিষ্টান্ন ব্যবসায়ীদের নিকট সরবরাহের জন্য যে কোন দরে দুগ্ধ সংগ্রহে প্রস্তুত ছিলেন। সুতরাং তাঁদের সঙ্গে প্রতিযোগিতার ফলে দুগ্ধের সংগ্রহমূল্য বৃদ্ধি করে, অধিক দুগ্ধ সংগ্রহ করা সরকারের পক্ষে সম্ভব ছিল না। সেইজন্য বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প এক বিপদের সম্মুখীন হয়। এই বিপদের মোকাবিলা করার জন্য ১৯৬৫ সালের আগষ্ট মাসে নির্দিষ্ট কয়েকপ্রকার মিষ্টান্ন বাদে কলিকাতা ও ৩৪টি মিউনিসিপ্যালিটিতে ছানা-জাত মিষ্টান্ন তৈয়ারী ও বিক্রয় নিষিদ্ধ করে পশ্চিমবঙ্গ ছানাজাত মিষ্টান্ন নিয়ন্ত্রণ আদেশ, ১৯৬৫, জারীর মাধ্যমে সরকার এক দৃঢ় পদক্ষেপ গ্রহণ করেন। এই আদেশ জারীর ফল বেশ উৎসাহব্যঞ্জক ছিল। কিন্তু মাননীয় কলিকাতা হাইকোর্ট এই আদেশ বাতিল করে দেন। এরপর গত নভেম্বর মাসে ছানা ও ও ক্ষীরজাত সকল প্রকার মিষ্টান্ন তৈয়ারী ও বিক্রয় নিষিদ্ধ করে পশ্চিমবঙ্গ দুগ্ধজাত দ্রব্য নিয়ন্ত্রণ আদেশ, ১৯৬৫, জারী করা হয়। এই আদেশের ফল বিশেষ লক্ষণীয় হয়েছে। বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের জন্য দুগ্ধ সংগ্রহের পরিমাণ উত্তরোত্তর বেড়েই চলেছে। গত ২০শে ফেব্রুয়ারী তারিখে ১,৩৯,০০০ লিটারেরও বেশী দুগ্ধ সংগৃহীত হয়েছিল। এই বিপুল পরিমাণ দুগ্ধের সুব্যবস্থা করার জন্য সরকারী দুগ্ধ প্রতিষ্ঠানটিকে শক্তিশালী করা হচ্ছে, এবং নূতন সংগ্রহকেন্দ্রও খোলা হচ্ছে। বর্দ্ধিতসংখ্যক খরিদ্দারের চাহিদা পূরণের জন্য দুগ্ধের ডিপোর সংখ্যা ৪০০ হইতে বাড়িয়ে ৪৭০টি করা হয়েছে। এবং ভবিষ্যতে আরও ৬১টি বাড়ান হবে। এই ৪৭০টি দুধের ডিপোতে স্কুল ও কলেজের ১৯০০ জন পাত্রী ডিপো এ্যাসিষ্টান্ট এবং সেল্স এ্যাসিষ্টান্টের কাজে নিযুক্ত আছেন। তাঁদের যথাক্রমে মাসিক ৪০ টাকা ও ২০ টাকা হিসাবে দেওয়া হয়, যার সাহায্যে তাঁরা তাঁদের পড়াশুনার খরচ অনেকটা মেটাতে সক্ষম হন। দুগ্ধের জন্য নূতন কার্ড দেওয়া চলছে, এবং যে সমস্ত দরখাস্ত আমাদের নিকট জমা পড়ছে, আমরা সেগুলির অধিকাংশেরই ব্যবস্থা করতে পারব।

এছাড়া আমরা ৪৩৫টি হাসপাতাল ও অন্যান্য প্রতিষ্ঠানকে প্রতিদিন দুগ্ধ সরবরাহ করছি। দুগ্ধ সংগ্রহের ঊর্দ্ধগতির ফলে আমরা বৃহত্তর কলিকাতা অঞ্চলে দুগ্ধের চাহিদার একটি উল্লেখযোগ্য অংশ মেটাবার আশা রাখি। ঘৃত, মাখন ও ক্রিম বিক্রয় আরম্ভ হয়েছে। দৈনিক প্রায় ৫০০ কিলোগ্রাম ঘৃত এবং সমপরিমাণ মাখন বিক্রয় করা হচ্ছে। এখন প্রায় ১ লক্ষ ২০ হাজার পরিবারের মধ্যে আমরা দুধ বিতরণ করছি। প্রায় ৬ লক্ষ লোক এই দুধ খরিদ করে উপকৃত হচ্ছেন।

বৃহত্তর কলিকাতা দুগ্ধ প্রকল্প চালু করবার সময় হতেই সরকার উচিত মূল্যে দুগ্ধ বিতরণের বিশেষ চেষ্টা করে আসছেন। দুগ্ধ উৎপাদকদের ন্যায্য মূল্য দেবার জন্য উচ্চতর হারে দুগ্ধের বিক্রয় মূল্যের পুনর্বিন্যাস করা অবশ্যম্ভাবী হয়ে পড়েছিল। কিন্তু দুগ্ধের বিক্রয়মূল্য যথেষ্ট নীচু রাখবার জন্য সরকার সহায়তা দিয়ে আসছেন। দরিদ্রশ্রেণীর লোকদের বিশেষ অল্প মূল্যে দুগ্ধ সরবরাহ করা হচ্ছে। আমি সভাকে এই আশ্বাস দিচ্ছি যে দরিদ্রদিগকে অল্পমূল্যে দুগ্ধ সরবরাহের ব্যবস্থা ক্রমাগত সম্প্রসারিত করা হবে। আমাদের শিক্ষা বিভাগ এবং (CARE) কেয়ার প্রতিষ্ঠানের যুগ্ম সহায়তায় আমরা কলিকাতায় ৩০ হাজার স্কুলের ছাত্রকে বিনামূল্যে দুগ্ধ সরবরাহ করছি। আমরা আশা করি ১,৩০,০০০ ছাত্রকে ভবিষ্যতে এরূপ সুযোগ দিতে পারবো। আমরা আমাদের সৈন্যবাহিনীর লোকদের দুগ্ধের চাহিদা কিছু পরিমাণে মেটাতে সক্ষম হয়েছি।

দুগ্ধের সংগ্রহ বৃদ্ধির সঙ্গে সঙ্গে এই রাজ্যে দোহশালা উন্নয়নের ক্ষেত্রে এক নূতন উৎসাহের সঞ্চার হয়েছে। এখন আমরা দুগ্ধের উৎপাদকগণকে পশুখাদ্য সরবরাহ করছি। দুগ্ধ উৎপাদকদের বিভিন্ন সুযোগ সুবিধাদানের ব্যবস্থা সম্প্রসারিত করা হচ্ছে এবং উৎপাদকগণ যাতে তাঁদের উৎপন্ন দুগ্ধ সহজে বিক্রয় করতে পারেন, সেজন্য একটা বিস্তৃত কর্মসূচী রূপায়িত করা হচ্ছে। পূর্ব হতে যে পাঁচটি দুগ্ধ সংগ্রহ ও হিমীকরণ কেন্দ্র চালু আছে, তা বাদে এ বৎসর সাতটি ঐরূপ কেন্দ্র স্থাপিত হয়েছে এবং আগামী বৎসরে ঐরূপ আরো ১৬টি নূতন কেন্দ্র স্থাপন করা হবে।

হরিণঘাটায় আমাদের দুগ্ধ কলোনীতে এখন ৮৬৩৪টি গবাদি পশু রয়েছে। এদের মধ্যে প্রায় ৬০০০ গবাদি পশু সরকারী অনুজ্ঞাপত্রধারীগণের। হরিণঘাটায় গবাদি পশুদের জন্য যে সমস্ত সুযোগ সুবিধার ব্যবস্থা রয়েছে, তা সরকারী ও অনুজ্ঞাপত্রধারী—এই উভয় পক্ষেরই গবাদি পশু লাভ করছে। কলিকাতা ও শহরতলীতে গবাদি পশু রাখিবার জন্য specification liberalise করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ পর্যন্ত আমি বৃহত্তর কলিকাতা অঞ্চলে দুগ্ধ সরবরাহ সম্বন্ধে বললাম—এর অর্থ এই নয় যে আমাদের কার্যকলাপ বৃহত্তর কলিকাতার মধ্যেই কেন্দ্রীভূত। পশ্চিমবঙ্গের অন্যান্য শিল্প প্রধান অঞ্চলেও দোহশালা নির্মাণের যথোচিত ব্যবস্থা অবলম্বন করা হয়েছে। সুইডেন হতে ঋণ হিসেবে প্রাপ্তব্য যন্ত্রপাতির সাহায্যে দুর্গাপুরে শীঘ্রই একটি দোহশালা স্থাপিত হবে। কলম্বো পরিকল্পনায় নিউজিল্যাণ্ড সরকারের নিকট হতে প্রাপ্তব্য ঋণের সাহায্যে শিলিগুড়িতে একটি মাল্টিপারপাস ডেয়ারী স্থাপনের ব্যাপারে আমরা অনেকটা অগ্রসর হয়েছি।

এ পর্যন্ত আমি সভাতে আমাদের সম্পাদিত কার্যাবলী সম্বন্ধে অবহিত করলাম। সভার সকলে বোধহয় স্বীকার করবেন যে আমাদের পরিশ্রমের সত্যই কিছু কাজ হয়েছে। চতুর্থ পরিকল্পনার লক্ষ্যে উপনীত হবার জন্য আমরা আমাদের প্রচেষ্টাকে আরো জোরদার করে তুলতে পারবো বলে আমরা আশা রাখি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে দাবী করেছি—মাননীয় সদস্যগণ একমত হয়ে সেটা মঞ্জুর করবেন বলে আমি মনে করি।

**Mr. Speaker :** Honourable members, I now request you to move your cut motions, if any, on Grant No. 23.

(Pause)

No cut motions have beed moved on Grant No. 23.

I now request you to move your cut motions, if any, on Grant No. 24.

(Pause)

No cut motions have been moved on Grant No. 24.

Shri Asoke Krishna Dutta may now like to speak.

[1-50—2 p.m.]

**শ্রীঅশোককৃষ্ণ দত্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের দিনে আমাদের দেশে সব থেকে বড় সমস্যা হলো খাদ্য-সমস্যা। সমস্ত ভারতবর্ষ জুড়ে এই বছর খাদ্যের একটি বিরাট সমস্যা দেখা দিয়েছে। আর আমরা পশ্চিমবঙ্গে যাঁরা থাকি আমরা তো জানি শুধু এবছর নয় প্রত্যেক বছরই আমাদের প্রদেশে বিশেষ করে খাদ্য-সমস্যা একটা বিরাট আকার ধারণ করে দেখা দেয়। এবছর কলকাতায় statutory রেশনিং এলাকায় সপ্তাহে ১৯০০ গ্রাম করে তণ্ডুল দেওয়া হচ্ছে। অর্থাৎ হিসেব করলে দেখা যায় প্রায় ১০ আউন্স করে দিনে এই পরিমাণ খাবার তণ্ডুল জাতীয় দ্রব্য জনসাধারণকে দেওয়া হচ্ছে। আমরা যদি সমস্ত ভারতবর্ষের হিসেব ধরি তাহলে দেখবো স্বাধীনতার ঠিক অব্যবহিত পূর্বে প্রায় ১১ আউন্স ১২ আউন্স আমাদের গড়ে সাধারণ ভারতবর্ষের লোক তণ্ডুলজাতীয় দ্রব্য খায়। হয়ত সেখানে statistics-এ ভুলচুক রয়েছে। তখন statistics যে সমস্ত নেওয়া হয়েছে, data collection-এর যে ব্যবস্থা তখন ছিল তাতে অনেক ভুলভ্রান্তি হয়েছে। তবুও সেটা বেড়ে ১৪।১৫ আউন্স এখন দাঁড়িয়েছে। তার চেয়ে পশ্চিমবঙ্গে আরো অনেক কম অর্থাৎ ১০ থেকে ১১ আউন্স খাদ্য তণ্ডুলজাতীয় দ্রব্য পেয়ে থাকে অর্থাৎ খুব কম। আমরা যদি আর একটা দিক থেকে হিসেব করি, তাহলে দেখতে পাব পৃথিবীর যে সমস্ত দেশ অর্থনীতিতে খুব সমৃদ্ধ, যাদের মানুষের জীবনযাত্রার মান অনেক উঁচু, খুব বেশী ভাল, যারা অনেক বেশী খায়, যাদের স্বাস্থ্য অনেক ভাল, যারা সব রকম খাবার পেতে পারে, যাদের অনেক আর্থিক সামর্থ্য রয়েছে, যারা প্রয়োজন হলে ভাল খাবার যথেষ্ট পরিমাণে কিনে খেতে পারে, সেই সবচেয়ে সমৃদ্ধশালী দেশ যে আমেরিকা, সেখানে তারা দৈনিক মাথাপিছু ৭ থেকে ৮ আউন্স তণ্ডুলজাতীয় দ্রব্য খেয়ে থাকে। অর্থাৎ আমাদের থেকে বেশ কিছুটা কম তণ্ডুলজাতীয় খাদ্য তারা খেয়ে থাকে। আবার অন্যদিকে তাকিয়ে দেখলে দেখতে পাব তারা তণ্ডুলজাতীয় খাদ্য কম খেলেও প্রোটিন জাতীয় খাদ্য যেমন মাছ, মাংস, হাঁস, মুরগী, ডিম ইত্যাদি বেশী পরিমাণে খেয়ে থাকে যার থেকে অনেক বেশী fo d value তারা পায় এবং তণ্ডুল জাতীয় খাদ্য অনেক কম খায়।

ভারতবর্ষের অর্থনীতির সঙ্গে যাদের পরিচয় আছে তারা জানেন যে আমাদের খাদ্য সমস্যার কথা বলতে গেলে প্রধানতঃ দুই দিক দিয়ে আলোচনা করা হয়। প্রথমতঃ কিভাবে খাদ্যদ্রব্যের উৎপাদন বাড়ান যেতে পারে তার চিন্তা করা হয়, আর একদিকে আমাদের যে জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে কি করে জন্মনিয়ন্ত্রণ করে জনসংখ্যার চাপ কমাতে পারি—এই দুই দিক দিয়ে সমস্যার চিন্তা আমরা করে থাকি। যখন খাদ্যদ্রব্য বাড়ানর কথা চিন্তা করি তখন সাধারণভাবে তণ্ডুলজাতীয় খাদ্যের বেশী উৎপাদনের কথা চিন্তা করি। আমাদের নিজেদের যেটুকু দেশের অর্থনীতির সঙ্গে পরিচয় আছে তা থেকে আমরা জানি হঠাৎ ম্যাজিকের মত এ দুটো জিনিষের কোনটাই বাস্তবে হবে না। জন্মনিয়ন্ত্রণ যতই হোক—আমাদের দেশের সমাজব্যবস্থায় যে রীতিনীতি, যে সমস্ত ধর্মীয় আচার, সমাজের যে সমস্ত আচার রয়েছে এগুলি সব দিক থেকে যদি দেখি তাহলে মনে হয় হঠাৎ পাঁচ, দশ, পনের বছরের মধ্যে জনসংখ্যার চাপ কমানর ব্যাপারে খুব একটা কিছু করতে পারব বলে মনে হয় না। আমরা জন্ম-নিয়ন্ত্রণের যেভাবে এগুচ্ছি কয়েক বছরের statistics নিয়ে যদি দেখি তাহলে দেখব যে গতিতে আমরা

এগুচ্ছি সেটা ভালই হচ্ছে এবং সামনের পাচ বছরের মধ্যে ফল আরও ভাল হবে এবং যত দিন যাবে আরও ভাল হবে এ বিষয়ে কোন সন্দেহ নেই। তাহলেও আমাদের সমস্যার পরিমাণ এত বিরাট যে এ বিষয়ে হঠাৎ কিছু একটা ভয়ানক রকমের ব্যবস্থা করতে না পারলে যেভাবে যতখানি আমাদের তণ্ডুলজাতীয় খাদ্যের উৎপাদন বাড়াতে পারি তার সঙ্গে সামঞ্জস্য রেখে জনসংখ্যার চাপ যেভাবে বেড়েছে তার সঙ্গে তণ্ডুলজাতীয় খাদ্যদ্রব্যের উৎপাদন যেভাবে বেড়েছে—এই দু'এর মধ্যে সামঞ্জস্য রাখতে হলে আমাদের মনে রাখতে হবে এই সমস্যা আমাদের সামনে বেশ কিছুদিন থাকবে আমাদের তাই মনে রাখতে হবে বাংলাদেশে যতখানি ধান চাষের জমি আছে তার সবটাই exploit করেছি। কিছুদিন আগে কৃষিমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী এখানে তাঁর বক্তৃতায় বলেছিলেন বাংলাদেশে land utilisation পৃথিবীর সব থেকে বেশী এদিকে আমাদের আর যে খুব বেশী কৃষিজমি আওতার মধ্যে আনতে পারব তার সম্ভাবনা কম এবং marginal যে সমস্ত জমি আমরা আজ ব্যবহার করছি তাতে যতই irrigation করা হোক, যতই সারের ব্যবস্থা করা হোক খুব একটা বিরাট ফল পাওয়া যাবে আশা করা ভুল হবে। খুব বেশী তণ্ডুলজাতীয় খাদ্যশস্যের উৎপাদন আমরা বাড়াতে পারব না। তাই আমাদের দেখতে হবে আজকে যে কটি খাতে ব্যয় বরাদ্দের দাবী মন্ত্রীমহাশয় করেছেন পশু পালনের জন্য আছে, মুরগী ও অন্যান্য পশুর কথা বলেছেন, দুধের কথা বলেছেন—এ সমস্ত জিনিষের খুব বেশী উৎপাদনের দিকে নজর দেওয়া আজ বিশেষ প্রয়োজন। আমার মনে হয় আমাদের দেশের অর্থনীতির যে পরিস্থিতি সেদিক থেকে ওগুলি বাড়ানর scope আমাদের অনেক রয়েছে এবং এবিষয়ে আমাদের যথেষ্ট সচেতন হতে হবে। এই জিনিষটা আগে অত্যন্ত neglected হয়েছে। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় দেখেছিলাম কৃষির উপর সবচেয়ে বেশী জোর দেওয়া হয়েছে দ্বিতীয় ও তৃতীয় পরিকল্পনাতে তার থেকে শিল্প এবং power উৎপাদনের উপর বেশী জোর দেওয়া হয়েছিল। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমরা যে জোর দিয়েছিলাম তাতে তণ্ডুলজাতীয় জিনিষের কথাই বেশী চিন্তা করেছিলাম। মাছ বা দুধ বা মাংস এদিকে অতটা চিন্তা করিনি।

[2—2·10 p.m.]

করেনি তার হয়ত অনেক বাধা ছিল। কিন্তু আজকে প্রায় তিনটি পঞ্চ বার্ষিকী পরিকল্পনা চলে গিয়েছে, ১৫ বছরে প্ল্যাণ্ড ইকনমি হয়েছে, এর পরে আজকে অনেকখানি স্কোপ রয়েছে এদিকে দেখবার। আমরা গত ১৮ বছর ধরে দেখতে পাচ্ছি যে বছরের পর বছর প্রথম দিকটা যখন আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় এই রাজ্যের কৃষিমন্ত্রী ছিলেন, তিনি প্রত্যেকবারই একটা কথা এই বিধান সভার মাধ্যমে এবং বাইরে বাংলা দেশের জনসাধারণের কাছে বিশেষভাবে রাখবার চেষ্টা করতেন যে আমাদের যে খাদ্যের অভ্যাস, ফুড হ্যাবিট সেটাকে বদল করার বিশেষ প্রয়োজনীয়তা রয়েছে। আমরা ভাতের দিকে আমাদের সমস্ত নজর দিয়েছিলাম, তিনি আমাদের সেই ফুড হ্যাবিটটা চেঞ্জ করার কথা বলেছিলেন। ১৮ বছরে এমন পরিস্থিতি হয়েছে যে বাঙ্গালী সেদিন যেটুকু গম খেতো আজ তার থেকে ৫।৬ গুণ গম বেশী খাচ্ছে, অফ টেক হচ্ছে। আজকে এমন পরিস্থিতি দাঁড়িয়েছে যে আগে গম খাবার জন্য প্রোপাগেণ্ডা করতে হতো কিন্তু এখন যতখানি গমের চাহিদা রয়েছে ততখানি দেওয়া হচ্ছেনা। এই জিনিসটা আমাদের মনে রাখতে হবে যে ফুড হ্যাবিট চেঞ্জ করার, আজকে অন্য দিকে মোড় ঘুরাবার দিন এসেছে। আজকে শুধু যে আমাদের তণ্ডুল জাতীয় খাদ্যের অভাব রয়েছে তা নয়, সব রকম জাতীয় জিনিসের অভাব রয়েছে এবং যেভাবে দেশের অগ্রগতি হচ্ছে তাতে যতখানি আমাদের দেশে অর্থের সুষম বন্টন হবে, যতখানি দেশের সাধারণ লোকের অর্থনৈতিক মান উন্নয়ন হবে, যতখানি দেশের সাধারণ লোকের জীবনযাত্রার মান উন্নয়ন হবে ততখানি তাদের ক্রয় ক্ষমতা বাড়বে এবং ক্রয় ক্ষমতা বাড়ার সঙ্গে সঙ্গে এই ধরনের জিনিস খাবার চাহিদাও বাড়বে। মন্ত্রী

মহাশয় যে সমস্ত অঙ্ক দিচ্ছিলেন প্রত্যেকটি অঙ্ক আমি নোট করে রাখতে পারিনি কিন্তু তিনি বলেছেন মাছের উৎপাদন তিন চার গুণ বেড়েছে, মুরগী, হাঁস, ডিম, দুধ, এই সবের উৎপাদন বেড়েছে এটা সত্য কথা কিন্তু আজকের চাহিদা যা বেড়েছে সামনের ৫।৬ বছরে সেই হারে বাড়বেনা, জিয়োমেট্রিক্যাল প্রগ্রেশনে বাড়বে। এর কারণ হচ্ছে আমরা দেখতে পাচ্ছি পৃথিবীর যে কোন দেশে যত মানুষের জীবন যাত্রার মান উন্নত তত তারা এই সব জিনিস খেতে চায়, ভালবাসে এবং তাদের স্বাস্থ্যের জন্য সেটা প্রয়োজন। আজকে যদি আমেরিকার কথা চিন্তা করি, আমেরিকার কথা ছেড়ে দিলাম, ক্যানাডার কথা যদি চিন্তা করি তাহলে দেখতে পাই ক্যানাডার লোকসংখ্যা কম, আমেরিকার তুলনায় ক্যানাডার আর্থিক সমৃদ্ধি ততখানে নয়, কিন্তু ক্যানাডা পৃথিবীর মধ্যে তণ্ডুল জাতীয় খাদ্যের উৎপাদনের দিক থেকে অগ্রণী হচ্ছে, ক্যানাডা পৃথিবীর সমস্ত দেশকে তণ্ডুল জাতীয় খাদ্য, গম বিক্রি করছে। এমন কি কমুনিষ্ট চায়নাও কোটি কোটি টন গম ক্যানাডার কাছ থেকে কিনছে। ক্যানাডায় যেখানে এতখানি তণ্ডুল জাতীয় খাদ্যদ্রব্য রয়েছে সেই দেশের লোকেরা তণ্ডুল জাতীয় খাদ্যদ্রব্য অত্যন্ত কম খাচ্ছে এবং তারা দুধ, মাছ, মাংস, এই জাতীয় জিনিস অনেক বেশী পরিমাণে খাচ্ছে। আমাদের দেশের যা অঙ্ক পাই তাতে কোন বছর ৫ মিলিয়ন টন সর্টেজ, কোন বছর ৭ মিলিয়ন টন সর্টেজ, আবার এ বছর ১৫।২০ মিলিয়ন সর্টেজ হতে পারে। আমরা যতখানি খাদ্য উৎপাদন বাড়াই না কেন আমাদের দু'তিন মিলিয়ন টন খাদ্য বাড়তে পারে কিন্তু কোন বছর ২০।৩০ মিলিয়ন টন তণ্ডুল জাতীয় খাদ্যদ্রব্য আমাদের বেড়ে যাবে এটা চিন্তা করা ভুল। আমরা যখন তণ্ডুল জাতীয় খাদ্যদ্রব্য বাড়াবার কথা চিন্তা করছি তখন ফুড হ্যাবিট চেঞ্জ করে প্রত্যেক দেশে যাতে আরো প্রোটিন জাতীয় নন সিরিয়াল ফুড খাবার চাহিদা বাড়ে সে সম্বন্ধে চিন্তা করতে হবে। আমাদের এখানে প্রপাগেণ্ডার প্রয়োজন নেই, আমাদের পশ্চিম বাংলায় ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় মাছ, মাংস, আমিষ খাবার যথেষ্ট চাহিদা রয়েছে, এবং তারা যারা খায়না তাদের কোন রকম ধর্মের কোন আপত্তি নেই, তারা পায়না বলেই খায়না। সেই দুটি দিকে নজর রেখে এই প্রশ্ন আমাদের দেখতে হবে এবং এর প্রডাকশনও অনেক বেশী বাড়াতে হবে। যে রেটে বাড়ছে সেটা কিছুই নয়, চাহিদা এত বেশী বাড়বে যে প্রডাকশন অনেক বেশী বাড়লে তবে সেটা মিট করতে পারবো। যদি প্রডাকশন বাড়ার আগে চাহিদা বেড়ে যায় তাহলে যে হারে খোলা বাজারে এই জিনিষের দর বেড়ে যাচ্ছে তাতে এটা একটা দুশ্চিন্তার বিষয়। সেজন্য মন্ত্রী মহাশয়কে একথা বলবো যে পশ্চিমবঙ্গ সরকার যেভাবে বিভিন্ন রিসার্চ সেণ্টার খুলেছেন, যেমন হরিণঘাটায় দুগ্ধ সেণ্টার এবং পশু পালন সেণ্টার রয়েছে, দুর্গাপুরের কথা বললেন, শিলিগুড়িতে নিউজিল্যাণ্ডের কোলাবরেশনে হচ্ছে সে কথা বললেন, সেগুলি নিশ্চয়ই খুব ভাল জিনিস, এজন্য তাঁকে আন্তরিক ধন্যবাদ দিচ্ছি। শুধু এগুলি থাকলে হবেনা এর চেয়ে অনেক বেশী বাড়াতে হবে। তিনি দুধের কথা বলতে বলেছিলেন যে বিভিন্ন জায়গা থেকে দুধ সংগ্রহের কেন্দ্র অনেকগুলি বেড়ে গেছে এবং এর ডিষ্ট্রিবিউশনও বেড়ে গিয়েছে। আগে যেখানে ২৩ হাজার লিটার দুধ ছিল এখন সেখানে ১ লক্ষ ৩১ হাজার লিটার ২০শে ফেব্রুয়ারি পর্যন্ত দেওয়া হয়েছে একথা বলেছেন। শুধু এই সংগ্রহের উপর ভর করলেই হবেনা, এখানে যে ১ লক্ষ ৩১ হাজার লিটার দুধ ডিষ্ট্রিবিউশন হচ্ছে দেখতে পাচ্ছি এর প্রায় শতকরা ৯০ ভাগ সংগ্রহের উপর নির্ভর করে আর প্রডাকশনের উপর শতকরা ১০ ভাগ নির্ভর করে। আমি কিছুদিন আগে হরিণঘাটা দেখতে গিয়েছিলাম, সেখানে একটা বিরাট জিনিস করা হয়েছে, সেখানে যে সমস্ত চিলিং প্ল্যাণ্ট রয়েছে সেগুলি দেখলে বাঙ্গালী হিসাবে সত্যই আমাদের গর্ব হয়। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আর একটা জিনিস বলি সেখানে বড় বড় টালগুলি খালি পড়ে আছে যেখানে অনেক বেশী গরু থাকতে পারতো। এজন্য একটা কথা তাঁর

কাছে রাখতে চাই আমাদের আরো প্রডাকশন বাড়ান দরকার তারজন্য যেমন একদিকে সরকারের আরো বেশী পশু ক্রয় করে এই প্রডাকশন বাড়ান প্রয়োজন সেই সঙ্গে সঙ্গে কলকাতা থেকে সরকার খাটাল তুলবার যে ব্যবস্থা করেছেন সেখানে যে সমস্ত গোয়ালারা খাটালের গরু নিয়ে গিয়ে রাখবে তাদের নানা রকম যেমন সাবসিডি দিচ্ছেন, সুবিধা দিচ্ছেন, তেমনি তাদের শুধু সাবসিডি দিলেই হবেনা কলকাতার মধ্যে এবং আশেপাশে এখনও অনেক খাটাল রয়েছে যারা সেখানে গরু নিয়ে যেতে চাচ্ছেনা তাদের জন্য শাস্তিমূলক ব্যবস্থা করার প্রয়োজনীয়তা আছে এবং সেই সঙ্গে সঙ্গে হরিণঘাটাতে যাতে আরো সাবসিডি দেওয়া বা লোভনীয় যেসব জিনিস যাতে সেই সঙ্গে রাখা যেতে পারে তার ব্যবস্থা করারও প্রয়োজনীয়তা রয়েছে। মাছের কথা বলতে গিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন মাছের প্রডাকশন অনেকখানি বেড়ে গিয়েছে এবং তিনি একথা রেখেছেন যে পাকিস্থান থেকে যে পরিমাণ মাছ আসতো তা আর এখন আসছেনা, পাকিস্তানে ক্রমশঃ জীবন ধারণের মান ভাল হচ্ছে, সেখানকার লোকে মাছ খাচ্ছে এবং পূর্ব পাকিস্তান তারা এই সমস্ত প্ল্যান প্রগ্রেসের কথা চিন্তা করেনা, মাছের উৎপাদন বাড়াবার কথা চিন্তা করেনা, সেই দেশের মাছ সেই দেশের লোকে খেয়ে যাবে। আমাদের সঙ্গে পাকিস্তানের ঝগড়া মিটে গেলে পাকিস্তান থেকে যে মাছ আসবে এটা আশা করা ভুল কারণ তখন তাদের দেশের চাহিদাও বেড়ে যাবে, যেমন পাটের বেলায় আমরা দেখেছি যে আমাদের দেশ পাকিস্তানের উপর সম্পূর্ণ নির্ভরশীল ছিল, যখন শতকরা ৯০ ভাগ পাট পাকিস্তান থেকে আসতো আজকে ৯০ ভাগ পাট দেশেই উৎপন্ন হচ্ছে। মাছ সম্বন্ধেও তেমনি পাকিস্তানের উপর নির্ভর না করে আমাদের দেশে প্রডাকশনের উপর জোর দিতে হবে। কারণ যত দিন যাবে ততই পাকিস্তান থেকে মাছ আসা কমে যাবে। তিনি কেন্দ্রীয় মৎস্য কর্পোরেশনের কথা বলেছিলেন, তাঁরা চিলকা লেক, বিহার, উড়িষ্যা, উত্তর প্রদেশ ইত্যাদি জায়গা থেকে মাছ এনে সরবরাহ করবেন। কিন্তু এই সমস্ত জায়গায় যত দিন যাবে এবং যত মানুষের সমাজ ব্যবস্থা বদল হবে, যত মানুষের রীতি নীতি আরো প্রগ্রেসিভ হবে তত সেই সমস্ত এলাকার যে সমস্ত নিরামিষ ভোজী লোক রয়েছে তারাও আমিষ খেতে আরম্ভ করবে। সেই সমস্ত প্রদেশে যত দিন যাবে, যত তণ্ডুল জাতীয় খাদ্য দ্রব্যের অভাব হবে তত এই সব জিনিষ খাবার চাহিদাও বাড়বে। সেইজন্য অর্থনৈতিক চাপে সমাজ ব্যবস্থা পরিবর্তন হলে তারাও আমিষ খাদ্য গ্রহণ করবে।

[2-10 – 2-20 p.m ]

সেইজন্য অন্য প্রদেশের উপর নির্ভরশীল হয়ে, ঠিক তেমনি কেন্দ্রের উপর নির্ভর না করে, বা পাকিস্তানের চাহিদার উপর নির্ভর না করে মাছের উৎপাদনের দিকে আমাদের বেশী নজর দিতে হবে। বিশেষ করে আমরা বাঙ্গালী, ভারতবর্ষের অন্যান্য দেশের তুলনায় বাঙ্গালী মাছ সব থেকে বেশী ভালবাসে—তারপর আমরা দেখতে পাই উত্তর ২৪-পরগণায় অনেক বড় বড় পুকুর বিল বা বড় বড় মাছের এলাকা চাষ না করে এমনি পড়ে রয়েছে—বিরাট বিরাট ১০০, ১৫০ বিঘা পুকুর, উত্তর ২৪ পরগণায় এমন ৬৭টা রয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে নাম এবং তথ্য দিতে পারি, যেখানে মাছের চাষ হয় না। অন্ততঃ পক্ষে তিনটি বড় বড় পুকুরে সেখানে মাছের চাষ হয় না এই কারণে যে সেখানে এত বেশী সরিক রয়েছে যে কোন্‌টা কার দখলে তার কোন সিদ্ধান্ত হয় নি—সেইজন্য কেউ সেখানে চাষ করে না—সেখানে যে মাছ পড়ে রয়েছে, যে সরিক যখন পায় দু' চারটি মাছ মেরে নিয়ে চলে যায় কোন রকম বৈজ্ঞানিক প্রথায় সেখানে মাছ উৎপাদনের ব্যবস্থা হয় না। আমি এই কথাই বলবো যে এই রকম হাজার হাজার না হোক শত শত পুকুর রয়েছে—এখানে যদি মৎস্য বিভাগ থেকে কিছু একটা ব্যবস্থা করা যায় তাহলে ভাল হয়। এগুলি আমাদের জাতীয় সম্পত্তি—এগুলিকে যদি প্রয়োজন হয় রিকুইজিসন করে হয় সরকার নিজে চাষ করুক না হয় বিলি করে দিক এবং নিজের যে টাকাটা পাবেন সেটা রিকুইজিসন

কালেকটারের মাধ্যমেই হোক বা যে কোন সরকারী অথরিটির মাধ্যমেই হোক সমিকদের মধ্যে বন্টন করে দিক টাইটল প্রমাণ করে। এই যে একটা অর্থ নৈতিক সমৃদ্ধ জিনিষ তার একটা ব্যবস্থা করা হোক, রিকুইজিসন করে নিয়ে এখানে চাষ হতে থাকুক এবং যেটা লিজের টাকা সেটা সরকার যা উপযুক্ত মনে করবেন সেইভাবে বন্টনের ব্যবস্থা করবেন। এগুলি এ্যাকোয়ার করে রিকুইজিসন করে ভাড়ার ব্যবস্থা করতে পারেন এবং লিজ দিয়ে যে ভাড়া পাবেন তার চেয়ে উপযুক্ত পরিমাণ অর্থ নিয়ে নিজেরা উন্নয়নের ব্যবস্থা করতে পারেন এবং যারা লিজ নিয়ে চাষের ব্যবস্থা করবেন তাঁদের আমাদের সরকারী দপ্তর থেকে লোন দেবার ব্যবস্থা করুন। আরও কতকগুলি জিনিস আমার মনে হচ্ছিল আমার ছেলে বেলায় মনে আছে ১০.১৫ বছর আগে কলকাতার গঙ্গায় যথেষ্ট ইলিশ মাছ পাওয়া যেতো, গঙ্গার ধারে হাওড়া ব্রীজের অনেক উত্তরে ইলিশ মাছ পাওয়া যেতো। আজকে তা অনেক কমে গেছে। এর কারণ আমি জানিনা। নিশ্চয় আপনাদের রিসার্চ সেন্টার আছে তারা বলতে পারবেন। কিন্তু আমি দু একজন বৈজ্ঞানিক যাঁরা এ বিষয়ে গবেষণা করেন তাঁদের কাছে শুনেছি যে কলকাতার কিছু উত্তরে এমন সমস্ত রাসায়নিক কারখানা রয়েছে যার ওয়েষ্টগুলি এসে গঙ্গায় পড়ে যার ফলে মাছ এতদূর অবধি আসতে পারে না। ক্রমশঃ মাছ দক্ষিণ দিকে নেমে যাচ্ছে। এগুলি টেক্‌নিক্যাল জিনিস। এগুলি সম্বন্ধে আমার কোন ব্যক্তিগত জ্ঞান নেই। কিন্তু আমি মন্ত্রী মহাশয়কে বলবো যে আমাদের যে সমস্ত নূতন নূতন কলকারখানা গড়ে উঠছে—আমরা জানি পৃথিবীর অন্যান্য দেশের অনেক জায়গায় এই রকম কলকারখানা গড়ে ওঠার দরুন শুধু যে মাছ নদীতে মারা গেছে তা নয়, মানুষের খাবার জল অনেক সময় অশুদ্ধ হয়েছে এবং তার জন্য প্ল্যান করে এগুলি বন্ধ করা হয়েছে—আমাদের দেশেও সেই ধরনের ব্যবস্থা করা উচিত যাতে এই সমস্ত কলকারখানাগুলি স্পোরাডিক ভাবে গড়ে না উঠে। অবশ্য আমাদের এখানে কলকারখানা করতে গেলে পারমিসন নিতে হয় এবং ইনডাষ্ট্রী ডিপার্টমেন্ট তথ্য সংগ্রহ করে এই সমস্ত কলকারখানা তৈরী করার পারমিসন দেন। কিন্তু আমার যেটুকু অভিজ্ঞতা তার থেকে জানি যে তারা শুধু অর্থনৈতিক তথ্য সংগ্রহ করে মেটিরিয়ালস, পাওয়ার সাপ্লাই, লেবার সাপ্লাই এগুলি পাওয়া যাবে কিনা—এ বিষয়ে তথ্য সংগ্রহ করা কিন্তু তার ওয়েষ্ট থেকে মাছের কি অসুবিধা হবে সে বিষয়ে চিন্তা করার বা গবেষণা করার বোধ হয় ভাল ধারণা নেই। সেইজন্য মন্ত্রী মহাশয়কে একথা বলবো যে গঙ্গায় বেশ কিছু পরিমাণ ইলিশ মাছ আসতো—সেটা আজকে বন্ধ হয়ে গেছে কেন সেই কারণটা যদি অনুসন্ধান করেন এবং সে বিষয়ে যদি একটা ব্যবস্থা করেন তাহলে বোধ হয় অনেকখানি ভাল হতে পারে। আর একটা বিষয়ে আমরা মুখ্য মন্ত্রীর কাছে শুনেছিলাম তিনি এই বিষয়ে আজকে বোধহয় কিছু বলেননি, কিংবা যদিও বলে থাকেন আমি শুনিনি—আমাদের এখানে শুধু যে নদী বা পুকুরের মাছের উপর নির্ভর করলেই হবে এটা আমার মনে হয় না। পশ্চিমবাংলা যখন বঙ্গোপসাগরের এত কাছে তখন আমাদের আগে যে ডিপ সি ফিসিংয়ের ব্যবস্থা করা হয়েছিল সে বিষয়ে যদি আর একটু চেষ্টা করা হয় তাহলে বোধ হয় ভাল হয়। এতে অবশ্য অনেক অসুবিধা রয়েছে, সেবারে আমরা যেটা করতে গিয়েছিলাম সেটা ফেলিওর হয়েছে বললে অত্যুক্তি হবে না—কিন্তু এ বিষয়ে অনেক চিন্তা করা হয়েছে বলা হয়েছে খবরের কাগজে অনেক দেখেছি—অনেকে বলেছে যে এটা ২০।৩০ ফুট ডেক্‌থ অবধি মাছ ধরার চেষ্টা করা হয়েছিল—তার থেকে ৫০।৬০ ফুট যদি করা যায় তাহলে অনেকখানি সম্ভাবনা রয়েছে। কিন্তু এ বিষয়ে আমার মনে হয় যে সরকারী দপ্তরের অভিজ্ঞতা এবং জ্ঞান কম। কিন্তু পৃথিবীর অন্যান্য দেশে যেখানে মাছের চাষ বেশী হয় যেমন জাপান, বা ইংল্যাণ্ড বা নরওয়ে বা ডেনমার্ক যারা এই সমস্ত জিনিস করে তাদের সঙ্গে যদি আমরা এ বিষয়ে চিন্তা বা আলোচনা করি তাহলে ভাল হয়। অবশ্য এই সমস্ত দেশ ঠাণ্ডা দেশ এবং তাদের দেশের সঙ্গে আমাদের বঙ্গোপসাগরের পরিস্থিতি আলাদা। কিন্তু আমরা যদি কোন গরম দেশের

সঙ্গে তুলনা করি—বিশেষ করে আমেরিকা দক্ষিণ গালফ অব মেক্সিকো ক্লাইমেট এবং বঙ্গোপসাগরের ক্লাইমেট একই রকম। সেখানে যে সমস্ত রিসার্চ সেন্টার রয়েছে তাদের কাছ থেকে যদি আমরা সাহায্য নিই তাহলে বোধ হয় ভাল ফল পেতে পারি। আমি শুধু একথা বলবো যে একবার ফেলিওর হয়েছে বলে জিনিসটা ছেড়ে না দিয়ে যদি কিছু টাকা রিস্ক করার প্রয়োজন হয় তাহলে তা করতে হবে। আমাদের যখন এত বেশী প্রয়োজনীয়তা রয়েছে তখন কিছুটা রিস্ক নিয়ে কিছু নষ্ট হয় হোক, এ বিষয়ে আরও বেশী গবেষণা করে বঙ্গোপসাগরে যাতে মাছের চাষ আরও ভালভাবে হতে পারে এ বিষয়ে আবার নূতন করে গবেষণা করবার জন্য আমি মুখ্য মন্ত্রীকে অনুরোধ জানাবো। এছাড়া মন্ত্রী মহাশয় আরও বিভিন্ন বিষয়ের কথা বলেছেন, সেগুলি এবং যে সমস্ত উন্নয়নমূলক কাজ তিনি করেছেন তার জন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি এবং যে কয়টি খাতে তিনি ব্যয় বরাদ্দের দাবী করেছেন তার প্রত্যেকটিকে আমি আমার আন্তরিক সমর্থন জানাচ্ছি।

**শ্রীঅম্বিকা চরণ দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মন্ত্রী মহাশয় যে বরাদ্দের কথা তুলেছেন সেটা আমি সমর্থন করছি। আজ খাদ্যের অভাবের দিনে অন্তত বেশ মুখরোচক খাদ্যের যেগুলি উপকরণ সেই সব বাজেট সম্বন্ধে টাকা চাওয়া হয়েছে, যদি আরও কিছু বেশী টাকা চাওয়া হোত তাহলে বোধ হয় আরও কিছু ব্যবস্থা করা যেতো। মূল কথা হচ্ছে, আমরা বাঙ্গালী—আমাদের একটা কলঙ্ক আছে যে মছলিখোর বাঙ্গালী। কিন্তু মছলিখোর কথাটা হয়তো নামের সঙ্গে আছে, আসলে সম্পূর্ণভাবে মাছ আমরা খেতে পাচ্ছি না। যেসব তথ্য দিয়ে আমাদের মন্ত্রী মহাশয় আমাদের কাছে তাঁর বক্তব্য পেশ করেছেন সেটা সত্যই খুব প্রনিধানযোগ্য কিন্তু আসলে দেখা যায় যে কিছু ফাঁক আছে। আজকে বৈজ্ঞানিক ভিত্তিতে কোন কথা না বলা হলে অনেক সময় সেটা ঠাট্টা ইঙ্গিত করা হয় যে বৈজ্ঞানিক কথা বললো না। আমি বিজ্ঞানের কিছু বুঝি না, তবে মাছ সম্বন্ধে অবৈজ্ঞানিক কথা যা আমরা চোখে দেখি সে সম্বন্ধে দু একটা কথা বলবো। মন্ত্রী মহাশয়ের কাছ থেকে যেসব ষ্ট্যাটিসটিক্স শুনলাম, প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বনের কথা শুনলাম বাস্তবিকই বৈজ্ঞানিক প্রথায় তাঁরা ভাল করেছেন—কিন্তু আমরা দেখছি যে দিনের দিন মাছের অবস্থা আমাদের দেশে অত্যন্ত খারাপ হয়ে পড়ছে এবং খাদ্যের উপকরণ হিসাবে পাওয়া যাচ্ছে না। এর মূল কারণ আমার মনে হয় যে যতগুলি ব্যবস্থার কথা শুনলাম এর ভিতর মাছের উৎপন্ন বাস্তবিক কি করে বাড়ানো যাবে—কি করে মাছ বড় করা যাবে—কি করে সাপ্লাই করা যাবে এইসব কথা বলা হয়েছে।

[ 2-20—2-30 p.m. ]

কিন্তু মূল জিনিষ মাছের অভাব কেন হচ্ছে সেটা তলিয়ে দেখা দরকার। কেননা মাছের পোনা উৎপন্ন হবার আগে ডিম যাকে বলে সে ডিম আমাদের বাংলাদেশের কতকগুলি নদীতে হয়—যেমন ভাগীরথী, পদ্মা, সুবর্ণরেখা। সেইসব নদী থেকে ডিম ধরা যদি অচিরে বন্ধ করা না হয় বা প্রতি অলটারনেটিভ বৎসরে ধরা বন্ধ করা না হয় তাহলে বাংলাদেশে মাছ পাওয়া যাবে না। আগে আমরা দেখেছি বানের জল যে সমস্ত পুকুরে গড়িয়ে পড়তো সেখানে খানিকক্ষণ দাঁড়িয়ে থেকে ৪।৫ সের মাছ ধরেছি। কিন্তু আজকে সে সব মাছ কোথায় গেল? অর্থাৎ এই ডিম ধরার জন্যই এত গোলমাল হচ্ছে। আমার বাড়ীর একদিকে পদ্মা আর একদিকে ভাগীরথী। এ দুটো নদীতে প্রচুর মাছের ডিম ধরা হয়। এ ডিমের ১৫ আনা নষ্ট হয় এবং ১ আনা কাজে লাগে। আমি শুনেছি যে আমরা এ থেকে বৈদেশিক মুদ্রা ৫০ লক্ষ টাকা পাই। এটা যদি বন্ধ করা যায় তাহলে প্রচুর মাছ পাওয়া যাবে। আমাদের ওখানে যখন আর্লি ফ্লাড হয় তখন কিছু কিছু মাছ পাওয়া যায়। কিন্তু যখন বিশুদ্ধ জল বয়ে আসে তখন কোন মাছ থাকে না। অথচ

আমরা ছোটবেলায় দেখেছি একটা বৃত্তি থেকে একজন লোক ১ বা ১২ মণ মাছ ধরেছে। কিন্তু আজকে সে মাছ কোথায় গেল? এ ডিম ধরা যদি এক বারে বন্ধ না করা যায় তাহলে অন্ততঃপক্ষে অলটারনেটিভ ইয়ারে মাছ ধরার ব্যবস্থা করতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে আমাদের দেশে অনেক জলাশয় আছে যেমন আমার constituency তে সাদাদীঘি ২ মাইল লম্বা ১ মাইল চওড়া এরূপ ১টা নয় শ্বেতদীঘি, সাগর দীঘি, জিন্‌দীঘি, তাঁত বিরোধের দীঘি ইত্যাদি। প্রত্যেকটাতেই ৫০০ বিঘার উপর জল এবং এ পুকুরগুলি নিছক পড়ে আছে। আমার মনে হয় এগুলি গভ: এর আয়ত্তাধীনে এনে মাছের যদি চাষ করা হয় তাহলে প্রচুর মাছ হতে পারে। তাতে ডিম ছাড়বার জন্য ডিম দেওয়া হোক এবং অলটারনেটিভ ইয়ারে ডিম ধরার ব্যবস্থা করলে প্রচুর মাছ ধরা যাবে। একটু আগে অশোকবাবু ইলিশ মাছের কথায় বৈজ্ঞানিক ব্যবস্থার কথা বললেন। আমার মনে হয় একটি কথা বলা দরকার, আজকাল যে সব ইলিশ মাছের আমদানী হয় তার প্রত্যেকটার পেটে ডিম আছে, আগে আমাদের দেশে প্রচলিত সংস্কার ছিল তার একটা বৈজ্ঞানিক ভিত্তি ছিল যে সরস্বতী পূজার পরে ইলিশ মাছ খেতে নেই। তার কারণ তাতে ডিম থাকে। এখন প্রত্যেকটা মাছে ডিম থাকে, এই ডিমওলা মাছ ধরা হচ্ছে, এর ফলে বাচ্চা হবে না এবং বর্ষাকালে মাছ পাব না। অতএব যে কোন রকমে ডিম ধরার ব্যবস্থা বন্ধ করতে হবে এবং বড় বড় পুকুরে মাছ উৎপাদন করার ব্যবস্থা করতে হবে। সেই সঙ্গে সঙ্গে আর একটা কথা বলবো। যে সব জায়গায় মাছের পোনা supply করা হয়, সেগুলি যাতে বহুল পরিমাণে দেওয়া হয় তারজন্য সুপারিশ করছি। তার কারণ cyprenuous scarpio খুব চমৎকার মাছ এবং এটা আমি আমার পুকুরে শ্রাবণ মাসে ছেড়ে এখন সেটা ১ বৎসর উপরে দেওয়া হয়েছে এবং এর ডিম অতি অনায়াসে বাড়ে। এ ডিমের প্রয়োজন করা যায় এবং পুকুরের অবস্থা ভাল করলে আরো বেশী বাচ্চা হয়। Public এর মধ্যে যাতে বেশী পরিমাণে supply করা হয় তাতে ভাল হয়। সমুদ্রে মাছের চাষ কি হবে না হবে জানিনা। এবার আমি গাঁয়ে ঘরের কথা বলবো এবং গরুর অবস্থা সম্বন্ধে ২।৪ কথা বলবো। আমাদের গাঁয়ে ঘরে অনেক গরু আছে কিন্তু গরুর খাদ্য পাড়াগাঁয়ে খুব অভাব। তার কারণ আজকে সভ্যকারের অনেক জমিতে চাষ হয়েছে এবং যে সব পতিত জমি ছিল তাতে আর ঘাস পাওয়া যায় না। সুতরাং সরকারের হাতে যে সব খাস জমি এসেছে ঐগুলির ভেতর থেকে কিছু গোচারণ ভূমি প্রত্যেক অঞ্চলে কিছু কিছু রাখা ভাল। তাহলে সেখানে গরু দাঁড়াবার স্থান থাকে। আর একটা কথা প্রত্যেক অঞ্চল Basis-এ প্রজোজন ব্যবস্থা সুষ্ঠু ভাবে থাকা দরকার। এটা বৈজ্ঞানিক ব্যবস্থা হোক কিম্বা ষাঁড় দিয়ে হোক। ভাল ষাঁড় দিয়ে ভাল গরু উৎপন্ন হয়, এটা আমি আমার নিজের অভিজ্ঞতা দিয়ে বলবো। আমার বাড়ীতে ২টী হরিয়ানা গরু আছে তারা ৭।৮ সের করে দুধ দেয়। তারপর গরু চিকিৎসার ব্যবস্থা আরও ব্যাপক করা দরকার। ভেটিনারী সার্জেন্ট যারা আছেন তাদের ডাকতে গেলে ১০, ১২, ১৫ টাকা খরচ না করলে হয় না। তাদের হাতে ঔষধ থাকে না, গভর্ণমেন্ট হাসপাতালে ঔষধ থাকে না, এ বিষয়ে নজর দেওয়া দরকার। মাছের ব্যাপারে যাঁরা fishery department-এর officer আছেন তাঁরা একটু তৎপর হোন। আমি Fishing Co-operative এর কথা বলছি, Fishing Co-operative এক অদ্ভুত অবস্থায় এসে পড়েছে। অর্থাৎ যারা সরকারের এই Co-operative-এর সুযোগ সুবিধা পাওয়ার দরকার তারা সুযোগ সুবিধা পান না। নেপোয় মারে দই অর্থাৎ নেতৃস্থানীয় লোকেরাই বেশী সুবিধা পান। এইসব বিষয়ে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এবং এইসঙ্গে এই কথা বলতে চাই যে কৈ, মাগুর, শোল ইত্যাদি সমেত সমস্ত মাছের জন্য যে বাজেট আনা হয়েছে তার আমি পূর্ণ সমর্থন করছি।

**শ্রীঅনঙ্গ মোহন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় fishery department এর জন্য যে grant এনেছেন সেই ২৩নং grant এবং তাঁহার অন্য grantটীও সমর্থন করে আমি ২।৪ কথা বলবো, মৎস্য বিভাগ থেকে নানান ভাবে চেষ্টা করা হচ্ছে মাছ বাড়ানোর জন্য সেকথা মন্ত্রী

মহাশয়ের বক্তৃতা শুনে মনে হল। আরও জানালেন যে আমাদের দেশে মাছের অভাব নেই। এবং তাঁর বক্তৃতা শুনে মনে হল যে আমাদের যেহেতু দানা শস্য কম সেজন্য মাছ, মাংস ইত্যাদি এবং দুধ বেশী খাওয়া দরকার। কিন্তু বাস্তব ক্ষেত্রে মাছ বাঙ্গালীর পক্ষে পাওয়া সুকঠিন। সপ্তাহের মধ্যে যদি একদিন মাছ পাওয়া যায় তাহলেই মনে হয় অদৃষ্ট ভাল। এই অবস্থাই আজকে দাঁড়িয়েছে। এটা কেন হয়েছে সে সম্বন্ধে আমি ২।৪ কথা বলবো, মাছের যে ডিম তা দুরকম হয়, জ্যান্ত মাছের ডিম পোনা ইত্যাদি অনেক রকমের ইলিশ, আর রুই, কাৎলা ইত্যাদি আর এক রকমের। কৈ, মাগুর, শোল, শিঙি এগুলি সমস্ত জমাতে পাওয়া যায় এবং এই মাছের যখন ডিম হয় সেই সময়ে বিশেষ করে আমশোল খাওয়ার আমাদের অভ্যাস আছে বৈশাখ মাসে। কিন্তু সে সময়ে মাছের ডিম হয় এবং সে সময় মাছ খেলে মাছের ভবিষ্যৎ বংশবৃদ্ধির দফা ইতি হয়।

[2-30—2-40 p.m]

পরবর্তী সময় মাছের বংশ বৃদ্ধির আশা কম। কৈ মাছ ধরে কোন্ সময়ে? কৈ মাছ খেতে ভাল লাগে অগ্রাণ মাসে পৌষ মাসে। শুকনার সময় জল যখন কমে যায় তখন পুকুর থেকে কৈ মাছ ধরার সুবিধা হয়। ঐ সময়ে ডিম ভরা কৈ খেয়ে খেয়ে কৈ-এর বংশ শেষ হয়ে যাচ্ছে। এখন মাছের বংশ বৃদ্ধি করতে হলে ডিম ভরা মাছ খেতে নেই। কিন্তু একথা কোন জায়গায় কাহারও দ্বারা বলা হয়না। মৎস্য বিভাগের লোকে কি এই সব কাজ আবশ্যক মনে করেনা? তারা মাসের অন্তে বেতন পেলেই যথেষ্ট মনে করে। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে বিশেষ অনুরোধ করি যে তিনি তাঁর বিভাগকে এমনভাবে পরিচালনা করুন যাতে তারা গ্রামে গ্রামে যেয়ে লোকের মধ্যে একথা বুঝিয়ে দেয় যে মাছের পেটে যখন ডিম থাকে তখন মাছ না খেলে ভবিষ্যতে মাছের বংশ বেড়ে যায়। এবং প্রত্যেকে প্রচুর মাছ খেতে পাবে। এতো গেল কাল মাছের কথা।

পোনা মাছের সম্বন্ধে আরও শোচনীয় অবস্থা চলেছে এই পোনা মাছের ডিম, বা বাচ্চা কংসাবতী নদী এবং দামোদর নদী থেকে আগে ধরা হত এবং সেগুলি মৎস্যজীবিরা এনে পুকুরে পুকুরে ছাড়ত। কিন্তু বর্তমান সময়ে কি অবস্থা। কেউ কেউ বলেন ড্যাম তৈরী করার ফলে কংসাবতী এবং দামোদর নদীতে বেশী পোনা হচ্ছেনা, কাৎলা রুই এবং মৃগেল ইত্যাদি জন্মায়না। তার জন্য তাদের ডিম আনতে হয় সুবর্ণরেখা এবং শোন নদী থেকে, সেখান থেকে ডিম আনতে গেলে ট্রেনে করে আনতে হয় কেননা আনবার অন্য কোন সুব্যবস্থা নাই। কাজেই যখন ধাক্কাধাক্কি করে ট্রেনে করে আনা হয় তার তিন ভাগ মারা যায়, এক ভাগ থাকে। কাজেই তারা আনবার চেষ্টা করেনা। বার বার এ সম্বন্ধে তাদের তরফ থেকে সরকারের কাছে আবেদন করা হল, সরকার তরফ থেকে বলা হল আমাদের গবেষণাগার আছে সেখান থেকে বাচ্চা মাছ কিনে নাও। বাংলাদেশে কোথায় যে তা আছে আমরা এখনও জানিনা। সেই সন্ধান আমাদের কাছে এখনও পৌঁছে নাই। কাজেই পোনা মাছের বাচ্চা পাবার পথ নাই। কাজেই মাছ হবে কি করে, রুই কাৎলা মৃগেল আসবে কি করে? উৎপাদন সম্বন্ধে যে রিপোর্ট সেটা কাগজে কলমে দিয়েই মৎস্য বিভাগ খালাস, সেই রিপোর্ট ঘরে বসেই তারা তৈরী করে, সত্য রিপোর্ট দিতে গেলে তাদের খাটতে হয়, কিন্তু এত খাটে কে?

তারপর মৎস্য চাষের জন্য পুষ্করিণীর সংস্কার সম্বন্ধে বলছি। চারি দিকে পুষ্করিণী বহু আছে। এই পুষ্করিণী সংস্কারের জন্য ব্লকের মাধ্যমে কিরূপ টাকা দিচ্ছেন? যদি পুষ্করিণীর জলের পরিমাণ এক একর হয় তাহলে ৪০০ টাকা লোন দেওয়া হয়। আপনি জানেন এই ৪০০ টাকা জল মারতেই শেষ হয়ে যায়, কাজেই পুষ্করিণী সংস্কার হবে কোথা থেকে? ব্লক থেকে তাই

টাকা নেওয়া হল বটে কিন্তু পুষ্করিণী সংস্কার করা হলনা। সেই টাকা অন্য কাজে লেগে গেল। সেজন্য যে পরিমাণ টাকা লাগে একটা পুকুর সংস্কার করতে তার কাছাকাছি টাকা দিন। এখন এই টাকা কাজে লাগল কি লাগলনা সেটা দেখারও কিছু ব্যবস্থা নাই। টাকা দিলেন কিন্তু সেটা সংস্কারের জন্য লাগল কিনা সেটা দেখার জন্য ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে হয় কিন্তু সেই রিপোর্ট ঘরে বসেই তৈরী হয়ে যায়। একজন বললে যে খরচ হয়েছে কিন্তু প্রকৃত খরচ হয়েছে কিনা সেটা দেখার জন্য আয়োজন করা উচিত। যে অফিসার মিথ্যা রিপোর্ট দেবেন তার শাস্তির ব্যবস্থা থাকা উচিত। আর একটা কথা হচ্ছে বড় বড় পুকুর বিভিন্ন জেলায় আছে—মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়াতে আছে কিন্তু ঐ সকল পুকুর সংস্কার করার উপযুক্ত ব্যবস্থা নেই। মাছ চাষের কথা তো দূরের কথা।

তারপর, আমাদের মাননীয় সদস্য অশোকবাবু বলেছেন এই সমস্ত পুকুর রিকুইজেসন করে গভর্ণমেন্ট নিন এবং তারপর সংস্কার করে লিজ দিন। মাছ টাকা দিলেই তৈরী করতে পারবেন না। আপনারা লিজ দিয়ে মাছ তৈরী করবার চেষ্টা করুন এবং সেই মাছ বাজারে এলে নিশ্চয়ই উপকার হবে। তারপর আপনারা পুকুর সংস্কারের জন্য যে ঋণ দান করেন সেটা আদায়ের ব্যবস্থা নেই। আমি আমার থানার একটা ঘটনা আপনাদের কাছে বলি। একটি কোম্পানী ৩০ হাজার টাকা নিয়ে কিছু মাছ চাষ করেছিল বটে, কিন্তু তার ১ টাকাও আদায় হয়েছে কিনা সেটা মন্ত্রীমহাশয় খোঁজ করে দেখুন। এটা আমাদের ময়না থানায় হয়েছে। আদালতে গিয়ে হয়ত ডিক্রি হয়েছে, কিন্তু যে অফিসার সেখানে যান তাঁকে মাঝে মাঝে সেলাম দেয় বলে তাদের আর টাকা দিতে হয়না। কিন্তু গরীব চাষী যদি ৪০০ টাকা নেয়—সে হয়ত পুকুর সংস্কার করেনা—তাহলে তারজন্য তাকে তাগিদ দেওয়া হয়। এর কারণ কি? এর কারণ হচ্ছে সে জোর সেলাম দেয়না। আমার বক্তব্য হচ্ছে পুকুর সংস্কার যাতে হয়, পোনা চাষ যাতে হয় তার ব্যবস্থা করুন এবং মাছ উৎপন্ন হলে সেটা বাজারে আসবে। তারপর আমরা দেখেছি আপনারা সি ফিসিং—এর ব্যবস্থা করলেন এবং কতগুলি ট্রলার কিনলেন। কিন্তু দুঃখের বিষয় ১ বছর পরে দেখা গেল কতগুলি ট্রলারকে লোহার দামে বিক্রি করতে হোল। কেন এটা হোল? কেন সরকারী টাকার এইভাবে অপব্যয় হয়? কার সুপারিশে সেই ট্রলার কেনা হয়েছিল? তাঁকে ধরুন এবং টাকা আদায়ের ব্যবস্থা করুন, নাহলে দুর্নীতি দূর হবেনা। তারপর, মৎস্য সরবরাহ বিভাগ থেকে যে টাকা খরচ হয় সেটা সৎভাবে খরচ হোক এবং সেটা হলে আমাদের দেশে মাছের অভাব খানিকটা মিটবে। তারপর, সি ফিসিং সম্বন্ধে আপনারা বলছেন আমরা এত মাছ ধরেছি। আজকে আমার একজন বন্ধু এসেছেন আমার সঙ্গে দেখা করতে, আমি তাঁর সঙ্গে দেখা করব। তিনি বলেছেন তাঁর যে ১৬টি নৌকা আছে এবং তাতে তিনি যে মাছ ধরেন তাঁর কাছ থেকে মাছ কিনে নিয়ে আপনারা সি ফিসিং-এর নামে চালাচ্ছেন। আপনারা অবশ্য তাঁর কাছ থেকে দাম দিয়ে কেনেন। আমি তাঁর নাম বলতে পারতাম, কিন্তু নাম বললে তাঁর সেই বিক্রি বন্ধ হয়ে যাবে, তাঁকে হয়ত আবার দোকানে দোকানে ছুটতে হবে সেই জন্য বললাম না। এই ভদ্রলোক মাছের ব্যবসা করেন, ডায়মণ্ডহারবারে যারা মাছ ধরতে যায় তাদের দাদন দিয়ে মাছ ধরান। কাজেই তিনি যে খবর দিচ্ছেন সেটা কোন কেলনা অভিযোগ নয়। আপনি এ বিষয়ে তদন্ত করুন। আর আপনারা মাছ ধরা জাল তৈরী করবার জন্য টাকা দেন কিনা জানিনা, তবে নৌকা তৈরীর জন্য টাকা দেন। কিন্তু এমন নৌকা তৈরী করলেন যেটা জলে ভাসছে না। আবার অনেক ক্ষেত্রে তৈরী করা নৌকা না দিয়ে নৌকার জন্য যে লোন দেন, সেই টাকায় নৌকা কিনল কিনা সেটা আপনারা দেখলেন না। সমিতির সেক্রেটারী এবং প্রেসিডেন্ট মৎস্যজীবি বটে, কিন্তু তাঁরা বড়গোছের লোক, তাঁরা মাছ চাষ করেন না। তাঁদের বাড়ীতে অফিসাররা গিয়ে টাকা

েন, কিন্তু গরীব মৎস্যজীবীদের মধ্যে বিতরণ করা হোল কিনা সেটা দেখলেন না। আমি কয়েকটা ঘটনা জানি যেখানে মৎস্যজীবী সম্প্রদায়কে যে টাকা দিয়েছে সেটা সেক্রেটারী এবং প্রেসিডেন্ট-এর কাজে লেগেছে, তাঁদের অন্য কাজে সেটা ব্যবহৃত হয়েছে, সমিতির সদস্যগণ সেটা পায়নি। কাজেই আপনারা পুংখানুপুংখরূপে লক্ষ্য করুন, অফিসারা প্রত্যেক কেস্-এ যে রিপোর্ট দেন সেইভাবে ব্যবস্থা করুন এবং এইভাবে যদি উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা করেন তাহলে মাছ বাড়বে। আর বন্টনের ব্যাপারে দেখ্‌ছি কোলকাতা শহরে বন্টনের ভার আপনারা নিয়েছেন, আর কোথাও নেননি। আপনারা কোলকাতা শহরে বন্টন করবার আগে আমরা কিছু মাছ পেতাম। বর্ষাকালে মাছের দাম অবশ্য ৬ টাকা হোত, কিন্তু আপনারা চারটাকা সাড়ে চারটাকা দাম বেঁধে দিলেন। আপনারা এই যে দাম বেঁধে দিলেন তার ফলে দোকানে লম্বা লম্বা লাইন দিতে হয় বটে। কিন্তু অনেক সময়ে সকলে মাছ পায় না। কিন্তু অন্য জায়গায় একটু দূরে গেলে মাছ কিনতে কোন অসুবিধা হয়না। আপনারা যদি বাস্তবিকই বন্টন করতে চান তাহলে আপনারা নির্ধারিত দোকানে দিন। আমাদের নিজেদের বাসার কথা বলি, সেখানে একটি লোক রান্না করে এবং বাজারও করে। কিন্তু তাকে যদি এখন মাছের জন্য লাইন দিতে হয় তাহলে আমাদের আর খাওয়া জুটবেনা। তাই আমাদের কপালে মাছ প্রায়ই জুটে না।

কাজেই এ দিক দিয়ে আমি বলেছি যে আপনি উপযুক্ত পরিমাণ মাছ বিভিন্ন বাজারের দোকানে রেখে, সেই সব দোকানের মাধ্যমে মাছ বিক্রয়ের ব্যবস্থা করুন, তাহলে লোকে মাছ কিছু পেতে পারে। অবশ্য এর দ্বারা যে মাছের অভাব সম্পূর্ণ মিটবে, তা আমরা আশা করি না। তবে জিহ্বার স্বাদ পাল্টাবার জন্য, মাছের প্রতি একটু লোভ আছে—সেটা যাতে প্রশমিত হয়, তার জন্য একটু আধটু মাছের ব্যবস্থা করুন, এই অনুরোধটুকু আমি আপনার কাছে রাখছি। এইটুকু ব্যবস্থা যদি করতে পারেন, তাহলে জনসাধারণ আপনাকে ধন্যবাদ দেবে, তারা বুঝবে, যে আপনি সকলকে মাছ খাওনার জন্য কিছু করলেন।)

তারপর হচ্ছে তেলাপিয়া মাছের কথা। আপনাদের বহু বিঘোষিত এই তেলাপিয়া মাছ সম্বন্ধে আমার নিজের অভিজ্ঞতা থেকে দু একটা কথা বলতে চাই। তেলাপিয়া মাছ অতি সুস্বাদু, সে বিষয় কোন সন্দেহ নেই। এই তেলাপিয়া মাছ চাষ করতে গিয়ে আমি বিপদে পড়েছিলাম। আমার দুটি পুকুরে আপনাদের তেলাপিয়া মাছের পোনা ছেড়ে দিলাম। ফলে দেখা গেলো যে, সেই পুকুরের চিংড়ি এবং মৌরলা মাছগুলোকে তারা খেয়ে শেষ করে দিলো। কাজেই তেলাপিয়া মাছের যে এই গুণটি আছে, সেটা যদি আগে আপনারা বলতেন, তাহলে আমি ত সাবধান হতে পারতাম। এই রকমভাবে বহু লোক ঠেকে শিখেছে। আপনারা তেলাপিয়া মাছের পোনা দিচ্ছেন, তা দিন, তা দিয়ে দু একটা বিশেষ পুকুরে চাষ করা যেতে পারে। কিন্তু এটা এমন ধারা রাক্ষুসে মাছ, যে ওরা কোন কিছু রাখে না, সব খেয়ে ফেলে, শেষে নিজেরাই নিজেদের খেয়ে ফেলে, কাজেই তেলাপিয়া মাছের চাষ বেশী বাড়ান উচিত হবে কিনা, এ সম্বন্ধে গবেষণা করা দরকার। খুব তাড়াতাড়ি মাছ বাড়তে পারে, অথচ তারা অন্য মাছকে খেয়ে ফেলে না, এমন ধরনের কোন মাছের সন্ধান আছে কিনা, সেটা খুঁজে বার করতে হবে। অবশ্য যতক্ষণ পর্যন্ত, অন্য মাছের ডিম বা পোনা সরবরাহের ব্যবস্থা করতে না পারছেন, ততক্ষণ পর্যন্ত এই মাছেরই পোনা দিতে পারেন, তাতে আমার কোন আপত্তি নেই। কাজেই, আমি আপনার কাছে মৎস্য বিভাগ সংক্রান্ত যে কয়েকটি প্রস্তাব রাখলাম, আশা করি আপনি সে সম্বন্ধে বিশেষভাবে বিচার, বিবেচনা করে দেখবেন।

তারপর এখন আমি পশুপালন সংক্রান্ত ব্যাপার সম্বন্ধে দু-একটা কথা বলবো। আপনারা হাঁস, মুরগীর চাষ করতে বলছেন, গরুর দুধ বাড়াতে বলছেন। খুব ভাল কথা। কিন্তু ভাল গরু কেনবার

জন্য কি ব্যবস্থা আছে? কিছুই নেই। কৃষি বিভাগ থেকে একটা ক্যাট্‌ল্ পার্চেজ লোন দেওয়া হয় বলদ কনবার জন্যে। কিন্তু, কোন লোক যদি গাই গরু কিনতে চায়, তাহলে আগে সেই গরু কেনবার জন্য লোন দেওয়ার কোন ব্যবস্থা আছে বলে আমার জানা নেই। (এ ভয়েস—হ্যাঁ, দেওয়া হয়।) যদি সে ব্যবস্থা থাকেও, আমি ত কখনও দেখিনি। আমি আমার গোটা জেলার খবর রাখি, এই জেলাতে গত ছয় বছরের মধ্যে গাই গরু কেনার জন্য কোন লোন দিয়েছেন বা দেওয়ার চেষ্টা হয়েছে বলে, এ পর্যন্ত আমার কাছে কোন সন্ধান নেই। [এ ভয়েস—ব্লকে ব্যবস্থা আছে।]

ব্লকের মাধ্যমে টাকা দেবার যে ব্যবস্থা আছে, তাতে শুধু বলদ কিনতেই টাকা লোন হিসাবে দেওয়া হয়, গাই গরু কিনতে কোন টাকা দেবার ব্যবস্থা নেই। আপনাকে আমি হিসাব দেখাতে পারি, আপনি সেই হিসাবটা নিয়ে দেখুন, যে গরু কেনবার জন্য কখনও লোন দেওয়া হয়েছে কিনা? আমার মেদিনীপুর জেলায় কোথাও, কোন ব্লক থেকে গাই গরু কেনবার জন্য কোন লোন দেওয়া হয়নি। তাঁরা যে ১০০ টাকা করে লোন দেন বলদ কিনতে, সে টাকায় গরু কেনা ছেড়ে দিন, একটা বাছুর কনা হয় না। কারণ একটা বলদ ৩০০ টাকার কমে হয় না। গরুর কথা ত দূরের কথা, একটা বলদও ঐ টাকা দিয়ে কেনা যায় না। ৩০০।৪০০ টাকার কমে একটা গরু হয় না। সুতরাং এই সামান্য টাকাটা নিয়ে লাভ কি? আপনারা ঐ যে টাকাটা দিলেন, তা নিয়ে চাষীরা ধান কিনে খায়। তারা কে কখনও ঐ টাকা দিয়ে গরু কিনেছে তার হিসাব নেই। যদি তারা সত্যিই গরু কিনতো, বা বলদের জন্য যে টাকা দেওয়া হয়েছে, সেই টাকা দিয়ে বলদ কিনতে পারতো, তাহলে দেশ শুদ্ধ বলদে ভরে যেতো। (হাস্য) কিন্তু কোথায় বলদ? বলদ ত কোথাও দেখতেই পাওয়া যাচ্ছে না। এই ত বলদের অবস্থা। গরুর অবস্থাও তাই। গরু কেনার, তার ত টাকাই নেই। মন্ত্রীমহাশয় যখন তাদের বেশী টাকা দেননি, তখন তিনি ত জোর করে বলতে পারেন না, যে লোকে গরু কিনেছে। অসুবিধাটা সেখানে। কাজেই আমি বলছি, তা গরু কেনার জন্য টাকার ব্যবস্থা রাখুন। যাতে সত্যিই গরু কেনা যেতে পারে, এমন ভাবে টাকা দিন। আপনি বলেছেন যে আপনারা ভাল ভাল এ্যামেরিকান ও অষ্ট্রেলিয়াম হরিয়ানা বলদ এনে, এখানে ব্রিডিং-এর ব্যবস্থা করে ভাল, ভাল গাই গরু তৈরী করবেন। ভাল গরু, কি মন্দ গরু, তা আমরা সাধারণত বিচার করি না, এবং তা বুঝিও না। আমরা শুধু এইটুকু জানি যে গরুকে ভাল করে খেতে দিলে, সে বেশী দুধ দেয়। আমার নিজের বাড়ীর অভিজ্ঞতা আছে। আমার বাড়ীর গরু মরে যেতে, আমি অন্য একটি গরু কিনে আনলাম, এবং দেখলাম যে সে মাত্র আধ সের দুধ দেয় দিনে। আধ সের দুধ দেয় দিনে, এই হিসাবে, তাকে আমি কিনে আনি। আমার গিন্নী বললেন নেড়া গরু কিনে আনলে কি হিসাবে। সেই গরুকে ভাল করে খাওয়ানর ফলে, আপনাদের বৈজ্ঞানিক পদ্ধতিতে কি খাবার আছে, জানি না, আমাদের পদ্ধতিতে খাওয়ানর ফলে, সেই গরু এখন daily পাঁচ সের করে দুধ দেয়। কি করে দিচ্ছে? আপনার ডিপার্টমেণ্ট কি বলে, জানি না। আমার নিজের অভিজ্ঞতা হচ্ছে এই, যে খড় এবং ঘাস একসঙ্গে কেটে, মিশিয়ে দিতে হবে, এবং খড়ের যতটা পরিমাণ হবে, তার এক সিকি ঘাস হওয়া চাই। এটা হচ্ছে আমার অভিজ্ঞতা, আপনার ডিপার্টমেণ্ট কি বলে, জানি না। আপনারা এটা পরীক্ষা করে দেখুন। যদি এর চেয়ে ভাল কোন খাবারের সন্ধান দিতে পারেন, তাহলে আমরা বাধিত হবো। কারণ, ঘাসের অসুবিধাটা হয় বৎসরের গরমের সময়ে, সুতরাং যদি ঐ সময়ে ঘাসের পরিবর্তে অন্য কিছু দিয়ে উহাদের খাবার পূরণ করা যায়, তাহলে, আমরা যারা গ্রামে গো-পালন করি, আপনার বিভাগের দ্বারা উপকৃত হব, এবং তাদের জয়গান করবো। কাজেই, আপনারা এ সম্বন্ধে একটু ভেবে দেখুন।

আপনি বলেছেন যে আপনার বিভাগ staple food, গরুর খাদ্য আপনারা দিচ্ছেন। এই গরুর খাদ্য কী হবে? আপনাদের staple food আমাদের চোখে দেখবার সৌভাগ্য হয়নি। কি দিচ্ছেন, কাকে দিচ্ছেন—কিছু আমরা জানি না। সেই সব জিনিষ সহজে এবং সুলভে পাওয়া যায় কিনা সেটা দেখা দরকার।

গবাদি পশু চিকিৎসার ব্যবস্থা আপনারা করেছেন বলা হয়েছে। সে তো অদ্ভুত ব্যবস্থা। প্রত্যেক থানায় আপনাদের যে ডাক্তার আছে Veterinary Assistant, কি ডাক্তার, যাঁরা আছেন তাঁদের কাছে গেলে তাঁরা বলেন গরুকে আমাদের অফিসে নিয়ে এসো, চিকিৎসা করবো, তা কি করে সম্ভব হয়? একটা গরুর জ্বর হয়েছে, কি গলা ফুলেছে কি অন্য কোন রোগ হয়েছে তাকে কি করে ডাক্তারের কেন্দ্রে নিয়ে যাওয়া যায়? গ্রামে তেমন কোন ব্যবস্থা আছে কি? পাড়াগাঁয়ে তেমন লরী-ট্রাক কিংবা যথেষ্ট গাড়ি নাই যে অসুস্থ গরু মহিষকে পশু চিকিৎসকের কেন্দ্রে নেওয়া সম্ভব। আর ডাক্তারকে বাড়ীতে নিয়ে গেলে মোটা ফি দিতে হয়, ও রাস্তা খরচ দিতে হয়। কোন বাছুরের ধরুন অসুখ হয়েছে, পাঁচ ছয় বার ডাক্তারকে নিয়ে দেখাতে গেলে ফি দিতে দিতে দফা শেষ, বাছুরটির দামের চেয়ে বেশী যাবে! তার চেয়ে আমাদের গো-বদ্যিই ভাল। তাকে দেখালে তিনভাগ মারা যায়, আর সিকি ভাগ বাঁচে। তাই বলি এই পশু ডাক্তারদের আপনারা বেতন দিচ্ছেন তাঁরা যাতে লোকের বাড়ীতে বাড়ীতে গিয়ে গবাদি পশুর চিকিৎসার ব্যবস্থা করেন, তার ব্যবস্থা করুন। তা না হলে গ্রামের গো-বদ্যিই আমাদের একমাত্র ভরসা; তারাই ঢের ভাল। তারপর আপনাদের চিকিৎসাকেন্দ্রে ওষুধ আছে কিনা কে জানে! অসুস্থ একটা গরুকে, হয়ত গলা ফুলেছে বা জ্বর হয়েছে, তাকে হাঁটাতে হাঁটাতে ডাক্তারের দূরবর্তী কেন্দ্রে নিয়ে গেলে হয়ত আর জীবিত ফিরিয়ে আনা সম্ভব হবে না। যেটাকে ভাগাড়ে ফেলবার জন্য লোক ডাকতে হবে। কাজেই আপনাকে অনুরোধ জানাচ্ছি গরুর চিকিৎসক যখন গ্রামে দিয়েছেন, তাতে আর কিছু হোক বা না হোক কিছু বেকার লোকের চাকরীর ব্যবস্থা আপনি করেছেন। তারজন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। তা হোক সেটা ভাল। আপনি ব্যবস্থা করুন গরুর চিকিৎসকরা যেন চাষীদের বাড়ীতে গিয়ে গবাদি পশুর চিকিৎসার ব্যবস্থা করেন। গরুর চিকিৎসার জন্য এ ধরনের ও ধরনের ব্যবস্থা করে কোন লাভ নাই। ওতে কিছু লাভ হয় না। তাই এই বিভাগটা নাহয় তুলে দিন।

এরপর গোচারণের ব্যবস্থা কিরূপ করেছেন? বর্তমান সময়ে এটা একটা বড় অসুবিধা, আপনি সেটা দূর করতে পারবেন না। এখন আর গোচারণের মাঠ নাই, সব মাঠ ভেঙে শেষ হয়ে এখন জমিতে পরিণত হয়েছে। গরু আর আগের মত চরতে পাচ্ছে না। কিন্তু গরু চরে না খেতে পারলে, তার কোন ব্যবস্থা না থাকলে তাদের ভাল করে তো খাওয়াতে হবে! এখন একস্থানে রেখে খাওয়াতে গেলে সস্তা দরে গরু খাদ্য দেওয়ার ব্যবস্থা করা দরকার। সস্তায় কি করে গরুকে খাওয়ান যেতে পারে তার ব্যবস্থা আপনি করুন। আপনার তো অনেক গবেষণাগার রয়েছে, একটু দেখুন না চেষ্টা করে তেমন কিছু সম্ভব হয় কিনা।

ইহা সত্য যে হরিণঘাটায় আপনারা অনেক ভাল গরু রেখেছেন, সেখানে ভাল গরু আছে, দুধ বেশী দেয়। ভাল কথা। কিন্তু তাতে আমাদের গ্রামের চাষীদের কী উপকার হচ্ছে? হরিণঘাটার দুধ তো আমাদের মত গ্রামবাসীর জন্য নয়। যাদের উহা দিচ্ছেন, তাদের আরো বেশী করে দিন, তাতে আমাদের আপত্তি নাই। কিন্তু গ্রামে গ্রামে যে অগণিত লোক আছে, তারা দুধ পাবে কোথায়? এদিক থেকে চিন্তা করে দেখুন, গ্রামে গ্রামে গোজাতির কি করে উন্নতি করা যেতে পারে তার জন্য আপনার বিভাগের কর্মচারীরা গিয়ে গ্রামের লোকের সঙ্গে মিশে তাদের উপদেশ দিক্।

তারপর আপনাদের বৃহত্তর কলকাতার জন্য দুধ সরবরাহের ব্যবস্থা। মন্ত্রীমহাশয় সে সম্বন্ধে আমার সাথে নিশ্চয়ই একমত হবেন যে উহার ভাল ব্যবস্থার জন্য ও বেশী করে দুধ সরবরাহের জন্য ছানা বন্ধ করলেন কিন্তু তাতে লাভ কী হলো? দুধের সংগ্রহের পরিমাণ বেড়েছে বটে, কিন্তু তার সঙ্গে দুধের দামও যে বড্ড বেশী বাড়িয়েছেন, অদ্ভুত ব্যবস্থা! এক টাকা ছয় আনা, এক টাকা আট আনা দাম প্রতি লিটারে নিচ্ছেন? কিন্তু আমার বাসার কাছে যে গোয়ালা ছিল সেখান থেকে আগে এক টাকা করে দুধ পাওয়া যেত ভাল দুধ। আজ আর তা আমরা পাচ্ছি না।

[2-50—3 p.m.]

আপনার দুধ toned না Doubled toned না ভাল দুধ তা মাথামুণ্ডু ও সব আমি বুঝি না—এই বুঝি যে পূর্বে যে দুধ ১'১০ পয়সায় পাওয়া যেত তাও এখন ১'৪০ পয়সায় বিক্রী করছেন। তাহলে ছানা বন্ধ করে কি লাভ করলেন? আপনি বোধ হয় জানেন বাংলাদেশের শতকরা ৮৫ জন আমাশা রোগী এবং তাদের প্রোটিন খাওয়া দরকার। মাছ, মাংস, ডিম এ সব তো আপনার under-এ। এদিকে আপনি মাছ মাংস দিতে পারলেন না। ছানা যেটুকু খাওয়া যেত তাও বন্ধ করলেন। বলবেন বাড়ীতে ছানা তৈরী করে খাও কিন্তু ছানা তৈরী করতে জানতে হবে, নতুবা অধিকাংশ দুধ নষ্ট হয়ে যাবে। তাছাড়া বাইরের থেকে যে দুধ আসত সেক্ষেত্রে একটা সংকটের সৃষ্টি হয়েছে। বাহির থেকে সব দুধ আনিতে পারা যায় না, দুধ কেটে যায়। আমরা দেখেছি যে দুধ কেটে যায় বা কাটার উপক্রম হয় তা থেকে ছানা তৈরী করা যায় না। গ্রাম থেকে যে পরিমাণ দুধের ছানা আসত তার সমস্ত অংশ এখন আসছে না—তারা যে ছানা বাড়িতে তৈরী করত তাও করতে পারছে না। কারণ উহা তৈরী করেত কলিকাতায় আনা যাইবে না। তাই বলি ছানা তৈরী বন্ধ করলেন তাহলে দুধের দাম কমান। দুধটা লোকে যে দামে খাটাল থেকে পেত গোয়ালার কাছ থেকে পেত সেই দামে দিন। খাটাল সরান ভাল, না মঙ্গল স্বাস্থ্য নষ্ট হয় এক কথা মানি; কিন্তু খাটাল সরাতে গেলে খাটাল থেকে যে দামে দুধ লোকে পেত সেই দামে দুধ দিন। Double toned, toned এই সব করেও যদি দুধের দাম বাড়িয়ে দেন তাহলে লাভ কি হল? খাটাল সরিয়ে, ছানা বন্ধ করে কি লাভ করলেন—সেই লাভের অংকটা দেখতে চাই। লাভটা বুঝিয়ে দিন তাহলে খুশী হ'ব। এই কয়টি কথা বলে আপনার বাজেট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনরেন্দ্র নাথ সরকার:** স্পীকার মহোদয়, মাননীয় মন্ত্রীমহাশয় কৃষি এবং fishery প্রভৃতি খাতে যে দাবী জানিয়েছেন আমি তাতে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আসল কথা হচ্ছে এই মাছের সম্বন্ধে কথা হচ্ছে আমাদের বাংলাদেশকে সুজলা সুফলা বলে বর্ণনা কবিতায় পড়েছি। বর্তমান অবস্থায় তার বিপরীত অবস্থা উপলব্ধি করছি। বাংলাদেশ বিভক্ত হওয়ার পর পাকিস্থান থেকে যে মাছ আসত তা ঠিক বন্ধ হয়েছে কিন্তু মৎস্য উৎপাদনের জন্য যে প্রচেষ্টা হয়েছে কোথাও কোথাও নিজে প্রত্যক্ষ করেছি সেই প্রচেষ্টা আশাব্যঞ্জক বটে। কিন্তু বাংলাদেশের যে চাহিদা সেই তুলনায় সেই প্রচেষ্টা সীমিত। সেই সীমিত প্রচেষ্টা বাংলাদেশের প্রয়োজন মেটাতে আজ অক্ষম হয়ে পড়েছে। আমি মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব বিশেষ করে আমার Constituency হরিণঘাটার কথা বলি—সেখানে যমুনার সঙ্গে যে সংযোগ ছিল তা মজে যাওয়ার ফলে মোগরা, ভোমরা, কোগরা—তিনটি প্রধান বিল যা থানাকে encircle করে আছে বলা যায় এই বিলগুলি সম্পর্কে প্রত্যক্ষ অভিজ্ঞতা হচ্ছে যে এই তিনটি বিলকে অতি অল্প আয়াসে অতি অল্প খরচে বৃহৎ লাভের ব্যাপার করা যায়। মগরা বিলে মাছের চাষ হচ্ছে, কিন্তু তা সাফল্যমণ্ডিত হয়নি—সরকার এটা হাতে নিলে এই চেষ্টা সাফল্যমণ্ডিত হতে পারে। ভোমরা বিলেও ব্যক্তি বিশেষের প্রচেষ্টায় চাষ চলছে কিন্তু তা উৎকর্ষ লাভ করেনি। সরকার চেষ্টা করলে তা উৎকর্ষ লাভ করতে পারে। এখানে যে মৎস্য উৎপাদন হবে সেই মৎস্য শুধু নদীয়ার নয় সমস্ত বাংলাদেশের চাহিদা পূরণ করতে সক্ষম হবে। সবচেয়ে বড় কথা এই মৎস্য বিভাগের তরফ থেকে আজ যে সমস্ত বৈজ্ঞানিক পদ্ধতিতে গবেষণা হয়েছে, যে গবেষণার বিষয় শুধু বাংলাদেশে নয় ভারতবর্ষের বিভিন্ন মণীষী চিন্তা করছেন মৎস্যের ক্ষেত্রে এই গবেষণা নিশ্চয়ই আশাব্যঞ্জক। যেমন আমি জানি সাইপ্রিনাস কার্পিও বলে এক ধরনের মাছ আছে যে মাছের পেটে ভর্তি ডিম থাকলেও সেই ডিম ছাড়বেনা যতক্ষণ পর্যন্ত আর্টিফিসিয়াল এ্যাপ্লিকেশন তার উপর না হবে। সেই আর্টিফিসিয়াল এ্যাপ্লিকেশনের পরে সেই মাছ অজস্র বাচ্চা দেয় এবং সেই বাচ্চা খুব তাড়াতাড়ি বর্ধিত হয়। ফলে মাছের ক্ষেত্রে যে শুধু ওজন

বাড়ে তা নয় খাদ্যের দিক থেকেও আমাদের যা প্রয়োজন সেই প্রয়োজন মেটাতে পারি সেই মাছ সংগ্রহ করে। এই ধরনের মাছের গবেষণা এবং বহুল প্রচার আজকে বাংলা দেশে হয়েছে কিন্তু তবুও আমি একথা বলতে চাই গবেষণার ক্ষেত্রে আমরা যেমন একটা পদক্ষেপ করেছি এই পদক্ষেপ করেই আমাদের নিশ্চিন্ত থাকার কারণ নেই। বাংলা দেশের বিভিন্ন জেলায় যে সব হাজা মজা জমি, খাল, বিল আছে এগুলিকে যদি আমরা পরিষ্কার করে উদ্ধার করে মাছের চাষ করতে পারি এবং যে সব মাছের কথা আমি উল্লেখ করলাম সেই সব মাছের চারা যদি ছাড়তে পারি তাহলে আমরা মনে করি বাংলা দেশে যে মাছের সমস্যা আছে তা নিশ্চয়ই লাঘব করা যাবে। বাংলা দেশের মাছের সমস্যা লাঘব করার পিছনে আমাদের দেখতে হবে আজকে যদি আমরা সাপ্লাই বাড়াতে পারি তাহলে যে এ্যাকিউট ডিমাণ্ড আছে সেই ডিমাণ্ড কমাতে পারবো। পাকিস্তানের উপর নির্ভর করে যদি চিরকাল থাকতে হয়, অন্যান্য প্রদেশের মাছের সাপ্লাই-এর উপর যদি আমাদের চিরকাল নির্ভর করে থাকতে হয় তাহলে যে বাঙ্গালী মাছ খেতে অভ্যস্ত সেই বাঙ্গালীর জীবনের কথা আমাদের চিন্তা করতে হবে এবং সেই চিন্তা করতে গেলে আমাদের এই খণ্ডিত বাংলা দেশে যে রিসোর্সেস আছে তাকে ট্যাপ করে যদি আমরা আমাদের উৎপাদন বাড়াতে না পারি, আমাদের চাহিদা যদি মিটাতে না পারি তাহলে পরের উপর নির্ভরশীল হয়ে থাকার জন্য আজকে যে বিপর্যয় দেখা দিয়েছে সেই বিপর্যয় বারবার দেখা দেবে। ফলে এই হবে ডিপার্ট-মেন্টের যে প্রচেষ্টা, তার যে সাধু গবেষণা যা নাকি গোটা ভারতবর্ষের লোকের দৃষ্টি আকর্ষণ করেছে সেই গবেষণা কোন কার্যকারীতা লাভ করবেনা। তাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাবো অন্যের উপর নির্ভর না করে বিভিন্ন জেলায় আমাদের যে সব রিসোর্সেস আছে, যে সব খাল বিল, বড় বড় পুকুর আছে, সেগুলিকে নিয়ে, আমি জানি এর পূর্বে রিকুইজিশন এ্যাণ্ড এ্যাকুজিশন বিল পাশ হয়ে গিয়েছে, মন্ত্রী মহাশয়ের হাতে সেই অস্ত্র আছে, তা তিনি প্রয়োগ করে সেগুলি নিয়ে সেখানে মাছের চাষ করতে হবে। কিন্তু ক্রয় করার দিক থেকে কোথায় যে বাধা আছে আমি জানিনা, সেই অস্ত্র প্রয়োগ না করে শুধু মাছের দাম বেঁধে দিলে লাভ হবেনা, মাছের দাম বাঁধার আগে উৎপাদনের ক্ষেত্রে যদি আমি সত্যিকারের বুঝি যে আমার উৎপাদন ঠিক ঠিকভাবে আসবে এবং সেই উৎপাদন বাজারে যে চাহিদা আছে তা পরিপূরণ করতে পারবে তবে আমাদের যে প্রচেষ্টা তা সাফল্যমণ্ডিত হবে। মাছের দিক থেকে আমার বলার কথা হচ্ছে এই বাংলা দেশে যত খাল আছে এইগুলিকে খুব ভাল করে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী নিয়ে দেখতে হবে যে এগুলিকে বড় নদীর সাথে যোগাযোগ করে দেওয়া যায় কিনা। আমি নদীয়া জেলার কথা জানি, নদীয়া জেলায় তিনটি বড় নদী আছে সেই নদীর সংগে এই সব বিলের যোগাযোগ করে দেওয়া যেতে পারে এবং সমস্ত ধরনের মাছের চাষ এই সব বিলে হতে পারে। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই সেই বিষয়ে অবগত আছেন তথাপি আমি এই কথা বলছি এইজন্য যে আজকে এমনি করে সমস্ত বাংলা দেশের বিভিন্ন জেলাকে যদি আমরা রিসার্চ করে দেখি তাহলে দেখতে পাবো আমাদের বাংলা দেশের যে সব সম্পদ, রিসোর্সেস আছে সেখান থেকে মাছ উৎপাদন করে আমরা এই চাহিদা পূরণ করতে পারি। পরের উপর নির্ভরশীল হয়ে থাকার চেয়ে নিজেরা কষ্ট করে যদি এই চাহিদা পূরণের চেষ্টা করতে পারি তাহলে সেই সাধু প্রচেষ্টাকে নিশ্চয়ই বাংলা দেশের মানুষ ধন্যবাদ দেবে এই কথা আমি বলতে পারি।

[ 3—3-10 p.m. ]

আজকে পশু পালনের খাতে যে ব্যয় বরাদ্দের দাবী মন্ত্রী মহাশয় করেছেন সেটা সত্যই আমি আন্তরিকভাবে সমর্থন করছি। কারণ হচ্ছে পশু পালনের ক্ষেত্রে যে সব অফিসাররা আত্মনিয়োগ করেছেন তাঁদের কারো কারোর সাথে আমার অঙ্গাঙ্গীভাবে পরিচয় আছে আমার ছোট একটা ডায়ারি ফার্মিং আছে এবং পোলট্রি ও আছে, ফলে তাঁদের সাথে আমার

যোগাযোগ স্থাপিত হয়েছে এবং এঁদের সেই সমস্ত সাধু প্রচেষ্টা যেগুলি তাঁরা রিসার্চ করছেন, বিশেষ করে হরিণঘাটার কথা আমি বলতে পারি যে হরিণঘাটাতে সংকর জাতীয় গরু প্রজননের যে প্রচেষ্টা চলেছে এটা খুব উৎসাহ ব্যঞ্জক নয়—যে মানুষ কল্যাণী ধেনুকে দেখেনি সে বুঝবেনা যে সাধারণ গরুর সাথে আজকে জার্সি বুলের যদি মিক্সড হয় তাহলে সেই সংকর জাতীয় প্রজননের ফলে আমাদের দেশীয় গরু অল্প খেয়ে কত বেশী দুধ দিতে পারে এটা আমাদের প্রত্যক্ষ করবার প্রয়োজনীয়তা রয়েছে। আমি সেটা নিজে প্রত্যক্ষ করেছি, আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী সেটা নিজে প্রত্যক্ষ করেছেন এবং মন্ত্রী মহাশয়ও নিশ্চয়ই করেন। সেখানে যে সব কর্মীরা আত্মনিয়োগ করেছেন তাঁদের মধ্যে বিশেষ করে দু' এক জন অফিসারের সাথে আমি ঘনিষ্ঠভাবে জড়িত ছিলাম এবং আমি দেখেছি দিনের পর দিন, রাতের পর রাত, তাঁরা শ্রম করে চলেছেন, যেমন নাম করা যেতে পারে সুব্রত ভট্টাচার্য মহাশয়, যিনি দিনের পর দিন চেষ্টা করে এই দিকে একটা উন্নতির পথ দেখিয়েছেন। এই যে গবেষণার ক্ষেত্রে কৃতকার্যতার জন্য যে কোন অফিসারই আত্মনিয়োগ করুক শুধু তাঁকে আমি প্রশংসা করছি তা নয়, জাতীয় সম্পদ বাড়ানর ক্ষেত্রে বৈজ্ঞানিক পদ্ধতিতে যাঁরা প্রচেষ্টা করে চলেছেন সেই সব অফিসারদের জাতীয়বোধকে আমি :নিশ্চয়ই ধন্যবাদ দিচ্ছি। মুরগীর ক্ষেত্রে ফণিবাবুর সঙ্গে আমার পরিচয় হয়েছে, এই লোকটিকে দেখেছি মুরগীর উৎকর্ষতা সাধন করবার জন্য, মুরগীকে উন্নত করবার জন্য ডিপ লিটার সিসটেমে তিনি নিজে বহু ক্ষেত্রে অনেক দূর অগ্রসর হয়ে গিয়েছেন। এমন কি আমার কনষ্টিটিউয়েন্সি হরিণঘাটায় আমি দেখেছি গ্রাম থেকে গ্রামাঞ্চলে পঞ্চায়েতে, ব্লকে, ব্লকে নিউট্রিশন স্কীমে কাজ করছে। ডিপ লিটার সিসটেম আজ এমন সাকসেসফুল হয়েছে যে মানুষ সেখানে এগিয়ে এসেছে। আমি যে মূল কথা রাখতে চাই সেটা হচ্ছে এই যে আমরা যেমন রিসার্চের ক্ষেত্রে উৎকর্ষতা লাভ করেছি তেমনি একটা জায়গায় আমাদের দৃষ্টিভঙ্গীর অভাব ঘটেছে, সেই দৃষ্টিভঙ্গীর দিকে নজর দেবার জন্য মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করবো এবং তিনি নিশ্চয়ই এটা চিন্তা করে দেখবেন। আমাদের ছবিটাকে একেবারে পালটে ধরতে হবে কারণ রিসার্চের ক্ষেত্রে যখন আমরা উৎকর্ষতা লাভ করেছি তখন বাংলা দেশে যে ৩৫ হাজার গ্রাম আছে সেই গ্রামের লোকের কথা আমাদের ভাবতে হবে। সেই গ্রামের লোকে যদি পশু পালনের ক্ষেত্রে, মাছ উৎপাদনের ক্ষেত্রে আমরা উৎসাহিত করে তুলতে না পারি তাহলে উৎপাদনের ক্ষেত্রে আমরা বঞ্চিত হবো। তাই কলকাতায় দুধ দেবার জন্য যতই দুধের দাম বাড়ান, যে দুধ কলকাতায় আসবে সেই দুধ আসবে পয়সার জন্য, কিন্তু মানুষ যদি ক্যাটেল মাইনডেড না হয়, মানুষ যদি ভাল গরু পালন না করতে শেখে, ভাল গরুর পরিচর্যা করতে গ্রামের মানুষ যদি না শেখে তাহলে সেই গ্রাম থেকে চিরকালের জন্য আপনি দুধের কনস্ট্যাণ্ট সাপ্লাই আশা করতে পারেন না। তাই গ্রামাঞ্চলের চাষীকে আপনাকে এনার্জাইস করতে হবে, তাকে বোঝাতে হবে যে ১০টি মন্দ গরু পালন করার চেয়ে একটা ভাল গরু পালন করা অনেক ভাল। মাননীয় বন্ধু অনঙ্গ বাবু যে কথা বলছিলেন আমি পরিষ্কার ভাবে বুঝতে পারছি যে তাঁর প্রত্যেকটি কথার ভিতরে আন্তরিকতা আছে। একথা ঠিকই যে আমরা যে সেণ্ট্রাল ষ্টোর হরিণঘাটাতে করেছি, সেখানে রিসার্চের ক্ষেত্রে আমরা যে পদক্ষেপ করেছি সেটা সত্য কথা কিন্তু সেই সঙ্গে সঙ্গে মন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই তিনি যেন এটা মনে রাখেন ওখানে যে রিসার্চ করেছেন সেই রিসার্চ সম্বন্ধে তিনি যেন গ্রামের চাষীকে অভিজ্ঞ করার চেষ্টা করেন। ওখানে গরু নিয়ে এসে সেই গরুর দুধ দুইয়ে, বাহিরে থেকে সেণ্ট্রালাইজ করবার যদি প্রচেষ্টা রাখেন তাহলে সমস্যা দূর হয়ে যাবে কিন্তু সাধারণ মানুষ তাতে উৎসাহিত হবেনা, তারা তাকে ব্যবসা হিসাবে নেবে, তারা দুধ নিয়ে এসে সেখানে বিক্রি করে চলে যাবে, তারা গরু পালন করতে শিখবেনা। যদি বাংলা দেশের মানুষকে ক্যাটেল মাইনডেড না করতে পারেন তাহলে বাংলা দেশে প্রচুর পরিমাণে দুধ আশা করতে পারেন না। আমি পাঞ্জাবে দেখেছি যে সেখানকার মানুষ ক্যাটেল মাইনডেড।

সেজন্ত পাঞ্জাবী গরু বেশী দুধ দেয়। আজকে বাংলা দেশে যখন ছানায় কন্ট্রোল করলেন তখন অনঙ্গবাবু তার প্রতিবাদ করেছিলেন, আমি প্রতিবাদ করিনে কারণ আমি এটা বুঝি ছানা যদি আজ না তৈরী করতে দিই তাহলে যে দুধ আসবে সেই দুধ শিশুর মুখে যাবে এবং গর্ভবতী নারীর মুখে যাবে। আমাদের মনে রাখতে হবে যে গ্রামাঞ্চলে যে শিশু এবং গর্ভবতী নারী আছে তাদেরও দুগ্ধ দেবার প্রয়োজনীয়তা আছে। সুতরাং সমস্ত দৃষ্টিভঙ্গীটা সহরের দিকে নিবদ্ধ না করে আমি গ্রামাঞ্চলের দিকেও দৃষ্টিভঙ্গী নিবদ্ধ করতে চাই। সেখানে যত মানুষ আছে সেই মানুষ যদি গরু পালন করতে শেখে তাহলে সেখান থেকে উদ্বৃত্ত দুধ যদি আজকে সরকারের হাতে আসে এবং সেই দুধ যদি সরকার বাজারে, সহরের বাজারে সাপ্লাই করেন তাহলে গ্রামের লোকও দুধ পাবে এবং সহরের লোকও দুধ পাবে, সেই দিকেই আমাদের দৃষ্টিভঙ্গীটা নিবদ্ধ করতে বলছি। আজ আমরা চোখের সামনে যে দৃশ্য দেখছি তা আর দেখবো না যদি আমরা সেই দিকে দৃষ্টি নিবদ্ধ রাখতে পারি। আজ আমরা দেখেছি মুরগী পালনের ক্ষেত্রেও ডিপ লিটার সিসটেমে চাষীরা এবং সাধারণ মানুষ উদ্বুদ্ধ হয়েছে এবং মুরগী চাষের দিকেও অনেক নজর পড়েছে। অবশ্য ফণিবাবু বললেন যে আপনাদের এই প্রচেষ্টা সাধু প্রচেষ্টা, আপনি যদি ঠিক ঠিক পাবলিসাইজ করতে পারেন ঠিক মানুষকে যদি এনারজাইজ করতে পারেন যদি মানুষ বোঝে যে মুরগী চাষ করলে প্রফিট হবে সে মানুষ নিশ্চয়ই অন্য চাষ না করে এতে আত্মনিয়োগ করবে এই চাষ করবার জন্য খুব লোক নিয়োগ করবার প্রয়োজন নাই অধিক পরিশ্রম করবার প্রয়োজন নাই তবে আন্তরিকতার প্রয়োজন আছে এতে নিবিড়ভাবে লেগে থাকবার প্রয়োজন আছে তার অধ্যবসায় প্রয়োজন আছে। এই সহনশীলতার মধ্য দিয়ে মানুষ যদি চেষ্টা করে গ্রামাঞ্চলে সাধারণ মানুষ অল্প পয়সায় বেশি টাকা লাভ করতে পারবে, তাতে সংসার প্রতিপালন করতে পারবে। এদিকে যদি লোক উৎসাহিত হয় তাহলে মুরগী চাষে যথেষ্ট উন্নতি হতে পারে। তাই মুরগী পোষার ক্ষেত্রে এর একটা বিরাট দাম আছে। এমনি করে হরিণঘাটার যে গরু পালন করছে সে সমস্ত গরু যদি হরিণঘাটায় পালন না করে হরিণঘাটাতে যদি শুধু research centre করত এবং গ্রামাঞ্চলে যদি আমরা colony করে একটা গ্রামকে ধরে ভাল ভাল গরু দিয়ে গ্রামের সাধারণ মানুষকে সেখানে Cattle minded করতে পারতাম তাহলে আমাদের গরুর অবস্থা এরকম হত না। বাংলাদেশ আজকে খারাপ গরুতে ভরে গেছে সেখানে যেমন মানুষের স্বাস্থ্য হয়েছে সেখানে সাধারণ গরুর স্বাস্থ্যও তেমনি হয়েছে। শক্তিহীন গরু, দুধ দেয় না; আমরা শুধু তাকে জ্বালাতন করি বলে গরু দুধ দেয় না। কিন্তু গরুর দুধ দেবার জন্য যে প্রচেষ্টার প্রয়োজন সেই প্রচেষ্টা আমরা রাখতে পারছি না। গরুর খাদ্য সম্বন্ধে যে কথা আমার বন্ধু অনঙ্গমোহনবাবু বলেছেন একথাতে শুধু বললে চলবে না খাদ্যের দিক দিয়ে যারা কৃষি কাজ করে, যারা ফার্মার তারা জানে যে তারা যে গরু পোষে এবং তার খামারের যে Byproducts তাই তাকে খাওয়ায়। গরুকে খাওয়ানোর জন্য বাইরে থেকে যদি তাকে খাবার আনতে হয় সে Farming করতে পারবে না Dairy করতে পারবে না বলদও রাখতে পারবে না। তাই তাকে বিচালি বোনার সময় ঠিক করতে হবে কত বিচালি তার লাগবে কত ভুট্টা বুনবে যাতে তার মুরগী খাবে, কি পরিমাণ ঘাস তার গরু খেতে পারবে তাহলেই সে গোপালন করতে পারবে। এরজন্য সুচিন্তিত পরিকল্পনা করে কাজ করা দরকার। এরকম পরিকল্পনার অভাব আছে বলে আজ এই অবস্থার সৃষ্টি হয়েছে। কোথাও পাট হয়ত বেশি বুনছে কোথাও হয়ত খালবিল আছে সেখানে গরুখাদ্য চাষের কোন সুবিধা নাই এই শিক্ষা গ্রামাঞ্চলের লোককে না দিলে তারা যদি খাদ্য উৎপাদন না করে তাহলে সরকারের এমন কোন source নাই, এমন resource বাংলাদেশে নাই যাতে খাদ্য সমস্যার সমাধান হয় এক কোটি ত্রিশ লক্ষ একর জমির ভিতর এমন জমি নাই যে জমিতে কিছু কিছু গরু চারণ করতে পারে। গো চারণের কোন জমি নাই সেরকম কোন ব্যবস্থা করা হয়নি। সুতরাং চাষীকে তার যে ভিটায় আছে তার ভিতর তাকে সীমাবদ্ধ থেকে গো-চারণ করতে হবে এবং সেই ভিটাবের মধ্যে পালন করে গরুদের আমরা

নিজেরা ভাল করে তৈরী করতে চাই। তাই কল্যানী ধেনু যার কথা উল্লেখ করলাম যে অল্প খায় অধিক দুধ দেয় এই জিনিষ প্রত্যক্ষ করার প্রয়োজন আছে। গবেষণার ক্ষেত্রে এ শুধু একটা অভিনন্দিত হবার কথা নয়। এটা সকল মানুষকে গ্রহণ করাতে পারলে খুশী হব। বাংলাদেশে যদি আমরা এই ধরনের জিনিষ করতে পারি তাহলে বাংলাদেশে সত্যিকারের কাজ করা হবে। বাংলাদেশে অভাব আছে অভিযোগ আছে কিন্তু একথা যথেষ্ট নয় একে দূর করবার জন্য যে প্রচেষ্টা সেই সাধু প্রচেষ্টা যদি থাকে মানুষ আজ এমন হয়ে যায়নি যে সেটাকে তারা আজ অভিনন্দিত করবে না। গবেষণার ক্ষেত্রে যে উৎকর্ষতা লাভ করেছে তাতে আমরা যদি দৃষ্টিভঙ্গী পালটে গ্রামের লোককে এদিকে উদ্বুদ্ধ করতে পারি তাহলে আমাদের কেসটা পুরোপুরি হয়ে যাবে এবং যে supply আসবে সেই কনট্রাক্ট সাপ্লাইতে আমরা দেখবো গ্রামের সেই সাপ্লাইতে সহরের লোককে খাইয়ে গ্রামের লোক লাভবান হবে আর সহরের লোক খেতে পাবে এই সুযোগ করে দেবার ব্যবস্থা এতে আছে। সকলেই একথা বলেছেন এবং অন্যান্য ব্যাপারেও বলেছেন মাংস ডিম বা দুধ এ সবের অভাব আমরা মেটাতে পারি। যদি আমরা supply বাড়াতে না পারি— কি করলে বাড়ে এ যখন আমরা বের করতে পেরেছি সেটা গ্রামের লোককে দিয়ে যদি করাতে পারেন তাতে সরকারের যত অর্থই ব্যয় হোক না কেন এতে যদি খাদ্য সমস্যার সমাধান হয়ে থাকে তাহলে এই সমস্যা সমাধান করবার জন্য সমস্ত প্রজেক্ট থেকে টাকা নিয়ে এসে কেন সে টাকা এখানে ব্যয় করা হবে না? মন্ত্রীমহাশয়কে বলি যে তিনি যেন কেন্দ্রের কাছে হোক বা রাজ্য সরকারের কাছে হোক এই আবেদন নিশ্চয় করবেন যদি আমাদের গবেষণা কৃতকার্য লাভ করে থাকে, আমাদের গবেষণার মাধ্যমে যদি আমরা বুঝে থাকি সে আজকে সাধারণ মানুষ এটা গ্রহণ করলে সে শুধু লাভবান হবে তা নয় আমাদের যে মূল খাদ্যসমস্যা, সেই সমস্যা সমাধান করবার সুযোগ এসে যাবে; তাই সাধারণ মানুষকে উদ্বুদ্ধ করে আমরা এক্ষেত্রে নিয়ে যাবো না কেন? সে যত অর্থের প্রয়োজন হোক ব্লকের মাধ্যমে হোক, গ্রামের মাধ্যমে হোক, গ্রামসভার মাধ্যমে হোক, আঞ্চলিক পরিষদের মাধ্যমে হোক আমরা সমস্ত মানুষকেএদিকে উদ্বুদ্ধ করতে চাই। এই মানুষ অধিক ডিম উৎপাদন করবে। অধিক দুধ উৎপাদন করবে। অধিক ফিডার তৈরী করবে, অধিক ফসল ফলাবে। তেমন করে অধিক মাছও সে ফলাবে এই আদর্শে উদ্বুদ্ধ করবার জন্য যে যে প্রচেষ্টা রাখা দরকার, সে ধরনের পাবলিসিটি দেওয়া দরকার তা দেওয়া উচিত। এগুলি করুন আমাদের পূর্ণ সমর্থন আছে। গবেষণার ক্ষেত্রে যে অভিজ্ঞতা লাভ করেছি এবং গ্রামের মানুষকে তাতে উদ্বুদ্ধ করে সেটা কার্যকরী করুন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10—3-20 p.m.]

**শ্রীহৃষীকেশ চক্রবর্ত্তী:** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় মৎস্য মন্ত্রী মহাশয়, যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন তা আমি সম্পূর্ণভাবে সমর্থন করছি। আজকে এই বিষয় নিয়ে বহু আলোচনা হয়েছে। আজকে মৎস্য এবং দুধের উৎপাদন বৃদ্ধির যে প্রচেষ্টা চলছে তাতে গ্রামের দিকেই বেশী নজর দেওয়া দরকার। গ্রাম বাংলায় যদি এর প্রসার না হয় তাহলে শুধু সহরের দিকে নজর করলে কিছুই হবে না। আজকে দেখা যায় কলকাতা সহরে যে মৎস্যের অভাব দেখা দিয়েছিল সরকারী প্রচেষ্টার দ্বারা এবং ব্যাপকভাবে এটা উৎপাদন ও সরবরাহের জন্য যে ব্যবস্থা করা হয়েছে তা অত্যন্ত প্রশংসনীয়। আমরা দেখতে পাচ্ছি সহর বা সহরতলী অঞ্চলে যাঁদের অর্থ বেশী আছে তাঁরা এটাকে একটা নিত্য প্রয়োজনীয় দ্রব্য হিসাবে ব্যবহার করছেন। অত্যন্ত প্রয়োজনীয় ভোগ্যদ্রব্য হিসাবে লোকের মধ্যে যখন চাহিদা আছে তখন এই সমস্ত ব্যবসার ক্ষেত্রে অধিক অর্থ উপার্জনের জন্য ব্যবসায়ীরা বা আর্থিক সঙ্গতিসম্পন্ন ব্যক্তিরা দুধের কারখানা, ডেয়ারী ফার্ম বা খাটাল ইত্যাদি তৈরী করা মৎস্যউৎপাদনের ব্যবস্থা করা এগুলির জন্য সহর বা সহরতলী অঞ্চলে খুব বেশী একটা প্রবনতা দেখা যাচ্ছে। আমরা দেখি যে আমাদের সত্যিকারের বাঙ্গালীদের অভ্যাস চাল কম পেলেও যদি মাছ দুধ বা ডিম বেশী পাই তাহলে আমাদের অত্যন্ত

আনন্দ হয় এমন কি আতিথেয়তাতে আমরা খুব প্রশংসনীয় ব্যবস্থা করেছি বলে অতিথিরা সন্তুষ্ট হন। কাজেই অনেক ব্যবসায়ীদের সহরে এমন কি মফঃস্বলেও আর্থিক সংগতিসম্পন্ন ব্যক্তিদের জীবিকার্জন ক্ষেত্রে মাছ, ডিম ও দুগ্ধ উৎপাদনের চেষ্টা দেখা যাচ্ছে। মৎস্যজীবী সম্প্রদায়েরও তাই উৎপাদনের ক্ষেত্রে তাদের সংগতি নেই বলে এই প্রচেষ্টা ব্যাহত হচ্ছে। আমাদের প্রচুর খাস মহলের পুষ্করিণী, সরকারী পুষ্করিণী এবং বহু জমিদারদের ভেষ্টেড পুষ্করিণী রয়েছে জমিদারদের, সেই সমস্ত জমিদাররা আগে মাছ কর নিতো লাগে দিয়ে। সেই সমস্ত পুকুরগুলি সরকারের হাতে আসবার পর বহুদিন পঙ্কোদ্ধার হয়নি এবং উঁচু হয়ে গেছে। আমি জানি আমার এগ্রা থানায় তখনকার দিনে পানীয় জল দান করার জন্য দানশীল ব্যক্তিরা পুকুর খুঁড়তেন। এখনকার দিনে পানীয় জলের অসুবিধা নেই প্রচুর টিউবওয়েল হয়েছে—কিন্তু হাজার হাজার বড় বড় পুষ্করিণী যেগুলি ভেষ্টেড হয়েছে এবং সরকারী পুষ্করিণী হিসাবে বন্দোবস্ত দেওয়া হচ্ছে যেখানে পুকুরের জলের পরিমাণ ২ একর তিন একর চার একর পাঁচ একর এইরকম বড় বড় ট্যাঙ্কগুলি সেগুলি মাত্র দু টাকা চার টাকা পাঁচ টাকা মৎস্য করের জন্য সরকারকে বন্দোবস্ত দিতে হচ্ছে, সেখানে মৎস্য উৎপন্ন হচ্ছে না, সেখানে বহুদিন পঙ্কোদ্ধার হয়নি। এই রকম হাজার হাজার পুষ্করিণী, নালা, ড্রেন পড়ে আছে এবং অনেকের বাড়ীতে বহু পুষ্করিণী রয়েছে যেগুলির পঙ্কোদ্ধার করা অর্থাভাবে সম্ভব হয়নি। আজকে প্রত্যেকটা ব্লকে পুকুর খোঁড়ার জন্য টাকা দেওয়া হচ্ছে—কিন্তু কোন কনডিসন নেই যে পুকুর খুঁড়ে দিলে টাকা পাবে। সেই পুষ্করিণী খোঁড়ার জন্য টাকা দিলে যে কোন কাজে লাগতে পারে এর কোন কনডিসনও এই অর্থে পুকুর খুঁড়তে নেই যে হবে। আমরা দেখছি যে ১০ জন পুকুর খোঁড়ার জন্য টাকা নিলে পাঁচ জনের ঘরে পুকুর খোঁড়া হয় কিনা সন্দেহ। আজকে সেটা যদি বড় আকারে আণ্ডারটেকিং দিয়ে পুষ্করিণী খনন করার জন্য অর্থ প্রদান করা হয় এবং সরকারী পুষ্করিণীগুলির মৎস্য কর বন্দোবস্ত করার পূর্বে যদি খনন করে দেওয়া হয় এবং কো-অপারেটিভ সোসাইটি বা মৎস্যজীবী সম্প্রদায় যারা এর উপর একমাত্র জীবিকা অর্জন করে পুষ্করিণী বন্দোবস্ত ক্ষেত্রে তাদের যদি অগ্রাধিকার দেওয়া হয় তাহলে এই সমস্ত পুষ্করিণীতে মাছের উৎপাদন বাড়বে। আজকে আমরা দেখছি আমার এলাকায় এগ্রা থানায় প্রায় ৬ হাজার মৎস্যজীবী সম্প্রদায়, তারা আগে মৎস্য বিক্রি করে বা সেখানে উৎপাদনের ক্ষেত্র প্রচুর ছিল বলে তারা তার দ্বারা জীবিকা নির্বাহ করতো। এখন চাষের ক্ষেত্রে জমির অভাব—তারা চাষীও হতে পারছে না—অন্য কোন টেকনিক্যাল জ্ঞানও তাদের নেই যে অন্য কাজ করতে পারে— একেবারে দিনে দিনে তারা গরীব হয়ে যাচ্ছে। তারা জাল তৈরী করার জন্য যথেষ্ট টাকা পয়সা পাচ্ছে না এবং ব্যাপকভাবে গ্রামে গ্রামে মৎস্যজীবী কো-অপারেটিভ সোসাইটিও তৈরী হচ্ছে না। সেক্ষেত্রে মাছের উৎপাদনের জন্য পুকুর বন্দোবস্ত নেবার যে ক্ষমতা তার জন্য তাদের যে আর্থিক সঙ্গতি সৃষ্টি করা ব্যাপকভাবে হয়নি। কিছু কিছু সুযোগ থাকতে পারে কিন্তু ব্যাপকভাবে হয়নি। একটা একটা গ্রামে কেবল মৎস্যজীবী সম্প্রদায় পল্লী আছে সেখানে তারা পড়াশুনা করবার জন্য কিছু কিছু স্টাইপেণ্ড পেয়েছে, Service পেয়েছে, এড়ুকেসানের ক্ষেত্রে এটা হয়েছে কিন্তু জীবিকা নির্বাহের ক্ষেত্রে সমীক্ষা করে তাদের ঠিক ঠিক ভাবে ব্যবস্থা করা হচ্ছে না। আমরা দেখেছি হাজার হাজার পুষ্করিণী ও নালা সেখানে মৎস্য উৎপাদনের সুযোগ হতে পারে যদি তাদের ব্যাপকভাবে লোন বা গ্রাণ্ট দেওয়া হয়, এবং তাহলে আমার মনে হয় অনেক বেশী মাছের উৎপাদন বাড়তে পারে। ১৯৪৮ সালে আমি দিল্লীতে কিছুদিন ছিলাম। সেখানে এক নিমন্ত্রণে যোগ দেওয়ার সুযোগ হয়েছিল সেখানে Ration ছিল ১ ছটাক চাল। আমার অনেক বন্ধু বললেন এখানে মাংসের মাত্র ১ টাকা সের, চাল খেতে হবে না, মাংসের ঘুঘনী করেছি। মাংস যদি ১ টাকা সের হয় তাহলে চাল কম হলেও চলে। আমাদের যে সমস্ত লোভনীয় জিনিষ মাছ, মাংস, ডিম এসব যদি পাওয়া যায় তাহলে ভাল হয়। সেজন্য মাছের উৎপাদন চেষ্টা করে বৃদ্ধি করা প্রয়োজন, ও বিশেষ করে মৎস্যজীবী সম্প্রদায় যারা একমাত্র এই কাজের উপরে জীবিকা নির্বাহ করে তাদের এ কাজের জন্য যদি সুবিধা দেওয়া হয় তাহলে ব্যাপকভাবে উৎপাদন বাড়তে পারে। আজকে এ বিষয়ে

তৎপর হবার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। আর একটা জিনিস ১৯৪৮-৪৯ সালে আমরা দেখেছি আমাদের তৎকালীন সেচমন্ত্রী নিকুঞ্জবাবু তিনি একটা সমীক্ষা করে দেখেছিলেন যে, বঙ্গোপসাগরের তীরবর্তী কোন কোন জায়গায় সেচের লগ্‌ রয়েছে। সে লগ্‌গুলো বড় জোয়ারের সময় চৈত্রমাসের শেষে মফঃস্বল খাল ও ড্রেনেজগুলিতে যদি এই জোয়ারের জল তুলে দেওয়া যায় তাহলে প্রচুর মাছ গ্রামে গ্রামে উৎপন্ন হতে পারে। এবং তাঁর নির্দেশে তৎকালীন ঐরূপ ব্যবস্থার ফলে কাঁথি মহকুমায় এ সমস্ত লগ্‌ তুলে দেবার ফলে প্রচুর মাছের উৎপাদন হয়েছিল। এগুলি এখন বন্ধ আছে, এ সমস্ত লগ্‌ খোলা হলে মেদিনীপুর জেলায় প্রচুর মাছ উৎপাদন হতে পারে। আমি এই কথা বলে ব্যয় বরাদ্দ মঞ্জুর করার জন্য সুপারিশ করছি।

[3-20—3-50 p.m.]

**শ্রীবৃন্দাবন চট্টোপাধ্যায়:** মিঃ চেয়ারম্যান স্যার, আমাদের প্রোটিন খাদ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন সেটা আমি সমর্থন করছি। আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের বক্তৃতা বিশেষ করে শুনলাম। সরকার থেকে যে বিশেষ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে সেটা গ্রামে বা সহরে প্রচার করা হলেও আমাদের প্রচার বিভাগ অত্যন্ত দুর্বল। সরকার যে কোন পরিকল্পনা গ্রহণ করুন না কেন আমাদের জনসাধারণের মধ্যে সেটা প্রচার নেই। আমি মৎস্য চাষের ব্যাপারে কলকাতা বা কলকাতা সহরতলীর এবং গ্রামের তেলাপিয়া যাতে প্রত্যেক বাড়ীতে বাড়ীতে উৎপাদন হয় তা দেখা উচিত। সরকার থেকে বৈজ্ঞানিক ভিত্তিতে চৌবাচ্চা তৈরী করে যারা বাড়ীতে বাড়ীতে তেলাপিয়া চাষ করতে চান তাদের জন্য চৌবাচ্চা বিক্রয় করা দরকার। আমরা যদি কলকাতা বা সহরতলী এবং গ্রামে যদি এরূপ ধরনের জিনিষ বিক্রয় করি তাহলে মনে হয় বর্তমান ক্ষেত্রে মাছের যে ধরনের অভাব প্রত্যেক গৃহস্থ যদি তেলাপিয়া মাছের চাষ করে তাহলে অনেক মাছের পরিমাণ বাড়বে। তেলাপিয়া মাছ অল্প সময়ের মধ্যে বাড়ে এবং বাচ্চা অনেক হয় এবং খেতে খুব খারাপ নয়। সেজন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো এ ধরনের যদি এরূপ পরিকল্পনা নেন তবে নিজেরা কিম্বা গৃহস্থের হেপাজতে এটা তৈরী করতে পারবে না সরকার থেকে এটা করতে হবে। নেভিগেসান ক্যানেল যা আছে দুর্গাপুর থেকে ত্রিবেণী পর্যন্ত সে নেভিগেসান ক্যানেলে যদি মাছ চাষ করি তাহলে মাছ আরও বৃদ্ধি করতে পারি। আজকে যদি এর ব্যবস্থা না থাকে তবে মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যাতে D.V.C.-র নেভিগেসান ক্যানেলে মাছ চাষ করার ব্যবস্থা করা হয়। আমার Constituency-র সঙ্গে যুক্ত এবং পাশে কালনা এবং বর্ধমানের সঙ্গে যুক্ত গুপ্তিপাড়া এবং কালনার কাছে ঠেকল্‌ নামে একটা বিল আছে সেটা ৫.১ মাইল দীর্ঘ সেটা যদি সরকার থেকে সংস্কার করেন তাহলে মাছ চাষের ব্যবস্থা হতে পারে। রেল লাইনের দু দিকে অনেক খালবিল ছোট ছোট ডোবা পুষ্করিণী বিলি হয়। এবং সরকার থেকে যদি পরিকল্পনা করে দুটা ডোবা পিছু একটা মৎস্যজীবিকে বিলি করেন তাহলে সেখান থেকে অনেক মাছ হতে পারে। Rail Company এক, দেড়, দুই মাইল পর্যন্ত খাল যাদের বিলি করে থাকেন তারা কিন্তু প্রকৃত মৎস্যজীবি নয়। সেজন্য আমি বলছি রেলের যে খাল বিল ডোবা আছে সে প্রতি ডোবা যদি ১ জন মৎস্যজীবি পিছু দেওয়া হয় তাহলে অনেক মৎস্য চাষ বৃদ্ধি হতে পারে।

গ্রামের মধ্যে দেখেছি অনেক পুষ্করিণী আছে অনেক ডোবা আছে, অনেক খাল, বিল আছে, যার মালিক অনেকে। কারও দু পয়সা আছে, তাতে, কারও এক আনা আছে। সেই সমস্ত পুষ্করিণী এবং ডোবাতে মাছের চাষ হয় না। তাদের নোটিশ দিলেও মাছের চাষ করে না। সেগুলি সরকার থেকে নিজে যদি ভাগে চাষ করে তাহলে সেখানে মাছের চাষ হয়। আমাদের ব্লকে যে অফিসার আছে তিনি যদি গ্রাম সেবকের সুপারভিশনেই হোক কি অন্য কারও সুপারভিশনেই হোক ভাগে চাষ করার ব্যবস্থা করেন তাহলে আমার মনে হয় যে সমস্ত পুষ্করিণীকে সংস্কার করে দিয়ে চাষ করলে অনেক উপকার হতে পারে। তাছাড়া আর একটা কথা যেটা বলেছেন দুগ্ধ কেন্দ্রের

ব্যাপার নিয়ে। আমাদের অঞ্চলের বিভিন্ন গোয়ালা যারা দুগ্ধ ব্যবসায় করে তারা বলে থাকে যে আমরা সময়মত টাকা পাই না। যদি আমরা দুধ দেবার দু তিন দিনের ভিতর টাকাটা পাই তাহলে আমাদের পক্ষে অনেক ভাল। সেজন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যে চিলিং সেণ্টারে যেখানে গোয়ালারা দুধ দেয় তারা যাতে অন্ততঃ দু তিন দিনের মধ্যে টাকা পায় সেদিকে যেন তিনি একটু নজর দেন। তাছাড়া তারা আরও বলে যে রাত্রিবেলা যে দুধ আমরা পাই সেটাও সরকারের নেবার ব্যবস্থা করা দরকার। অনেক সময় অনেক জায়গা আছে যেখানে এক বেলার দুধ নেওয়া হয়, সেখানে যাতে দুই বেলার দুধই নেওয়া হয় সেই ব্যবস্থা করা উচিত। অনেক জায়গায় আমি শুনেছি গোয়ালারা বলছে—আমরা দুধ দিতে রাজী আছি সরকারী দুগ্ধকেন্দ্রে কিন্তু আমরা ভুষি পাচ্ছি না। আমরা খোল পাচ্ছি না। আমাদের সরকার থেকে যদি নির্ধারিত দরে খোল এবং ভুষি দেবার ব্যবস্থা করেন তাহলে ভাল হয়; আমি মন্ত্রীমহাশয়কে এ বিষয়ে নজর দেবার জন্য অনুরোধ করছি।

আর একটা কথা যেটা বলছি সেটা হচ্ছে—পুষ্টি সংস্থা থেকে আমাদের গর্ভবতী মাতা এবং শিশুদের জন্য বিনা পয়সায় ডিম বিতরণ করবার জন্য ব্যবস্থা হয়েছে। এই ব্যবস্থাতে অনেক গরীব দুস্থ মাতা এবং শিশু উপকৃত হচ্ছে এইরকম সংস্থা যাতে আরও বেশী হয় তার জন্য আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। আমাদের গ্রামে যে সমস্ত গরীব খেতমজুর এবং চাষী আছে তারা যাতে বেশী করে হাঁস, মুরগী, ছাগল, শূকর ইত্যাদি পায় তার ব্যবস্থা করতে হবে। তাদের ঘরে যদি হাঁস, মুরগী, ছাগল ইত্যাদি দেন এই কনডিশনে দেন যে তাদের ডিম দিতে হবে বাচ্চা দিতে হবে এবং এইভাবে ব্লকের মাধ্যমে পরিকল্পনা করে যদি কাজ করেন তাহলে তাদের কাছ থেকে একদিকে আমরা উপকৃত হতে পারি, অন্যদিকে তারাও উপকৃত হতে পারে। আমরা সেই সমস্ত বাচ্চা নিয়ে অন্যভাবে বিতরণ করতে পারি। এই রকমভাবে অল্প অল্প মুষ্টিমেয় কয়েকটি জায়গা দিলে হবে না, ব্যাপকভাবে দিতে শুরু করে তাদের ঘরে ঘরে ছাগল, হাঁস, মুরগী ইত্যাদি দিয়ে তার বিনিময়ে বাচ্চা নিতে হবে, ডিম নিতে হবে এবং এইভাবে আমরা প্রোটিন খাদ্য অনেক বেশী করতে পারি। আমাদের দেশে একটা কথা আছে দুধে ভাতে বাঙ্গালী। বহুদিন থেকেই এই কথাটা চলে আসছে। আমরা বলছি চাউলের যখন অভাব তখন বিকল্প খাদ্য আমাদের গ্রহণ করতে হবে, এই বিকল্প খাদ্য বলতে আমরা ডিম দুধ বা মাংস—এই প্রোটিন যদি ভালভাবে গ্রহণ করতে পারি তাহলে নিশ্চয় আমাদের যে চালের অভাব তার খানিকটা সুরাহা হবে। আমি এই কথা বলে মন্ত্রীমহাশয় যে বাজেট মঞ্জুরীর জন্য উত্থাপন করেছেন তা সমর্থন করি এবং নানারকম পরিকল্পনা নেবার জন্য তাঁকে অভিনন্দন জানাই।

[At this stage the HOUSE was adjourned for it minister]

(After adjournment)

[3-50—4 p.m.]

**শ্রীএস. এম. ফজলুর রহমান:** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে যে আলোচনা হোল সেই আলোচনার পরিবেশ অত্যন্ত সুন্দর, শান্ত এবং সুস্থ। আজকে মাননীয় সদস্যগণ বিভিন্নভাবে বিভিন্ন বিষয়ে যে আলোচনা করলেন তাতে দেখছি সেই আলোচনার মধ্যে সমালোচনা, তীক্ষ্ণ সমালোচনা থাকলেও সমালোচনার মূল বিষয়বস্তু রচনাত্মক—অর্থাৎ কনস্ট্রাকটিভ। কাজেই মাননীয় সদস্যগণ যাঁরা অংশ গ্রহণ করেছেন তাঁদের আমি আন্তরিক ধন্যবাদ দিচ্ছি। যেসব সমালোচনা হয়েছে তার বেশির ভাগই রচনাত্মক সমালোচনা এবং সেগুলি যদি বিচার করি তাহলে কোথায় আমাদের ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি যেমন আমাদের ব্যক্তিগত জীবনে, সমাজ জীবনে সংশোধন করতে পারব ঠিক তেমনি সমাজে যেসব অভাব আছে সেগুলি পূরণ করতে গিয়ে যে যে পরিকল্পনা গৃহীত হয়েছে সেই পরিকল্পনার ত্রুটি বিচ্যুতির উপর দৃষ্টি রেখে তাকেও সংশোধন করতে পারব। প্রথমে আমি মাছের কথা বলছি। দেশ বিভাগের পর উৎপাদনশীল যেসব মৎস্যক্ষেত্র ছিল তার দুই-তৃতীয়াংশ পূর্ব পাকিস্তান তথা পূর্ববঙ্গের অংশে পড়ে। এখান থেকেই বেশীর ভাগ মাছ আসত। অর্থাৎ

যেখানকার জলাশয়গুলি উৎপাদনশীল ছিল সেগুলি থেকে আমরা বঞ্চিত হলাম। সমগ্র অখণ্ড বাংলাদেশে যে পরিমাণ জলাভূমি ছিল তার দুই-তৃতীয়াংশ পূর্ব পাকিস্তানের অন্তর্গত হয় এবং এক-তৃতীয়াংশ আমাদের অংশে পড়ে। এই এক-তৃতীয়াংশ জলাভূমি সম্বন্ধে যেসব আইন আমরা করেছি তার দ্বারা আমরা জমিদারী বিলোপ সাধন করেছি, কিছু কিছু জলার মালিকানার বিলোপ সাধন করেছি। কিন্তু আইনে অনেকগুলো ত্রুটি বিচ্যুতি থাকায় যে অবস্থা বর্তমান ছিল তার পরিপ্রেক্ষিতে যে জলাভূমি সরকারের উপর বর্তেছে তার পরিমাণ হোল প্রায় ১ লক্ষ একর। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন আমরা ষ্টেট এ্যাকুইজিসন এ্যাক্ট পাশ করেছি। যে জলাভূমি উৎপাদনশীল ছিল তার প্রতি যত্ন রেখে, তাকে লালন করে যদি মাছের চাষ ভাল করে করা যেত এবং তার উপর সরকারের যদি প্রত্যক্ষ বা পরোক্ষ ক্ষমতা বা প্রভাব থাকত তাহলে মাছের অভাব পূরণ করবার চেষ্টা চলত। কিন্তু সেটা অনেকাংশে ব্যাহত হয়েছে। এর কারণ হচ্ছে ফিসারী ডিপার্টমেন্টের দ্বারা বড় বড় উৎপাদন ক্ষেত্র, বিল, বাওর সরকারের হস্তগত হয়নি, সেগুলি সরকার পায়নি। যেটা পেয়েছিলাম তাতে দেখা যায়, ভূমিরাজস্ব বিভাগ থেকে আমরা জানতে পারি প্রায় ১ লক্ষ একর জলাভূমি যেটা আমাদের হস্তগত হয়েছিল সেটা ওই সংজ্ঞার বাইরে চলে যায়।

Tank fishery-র definition অনুযায়ী বড় বড় উৎপাদনশীল মিলের ক্ষেত্র, বিল ইত্যাদি সরকারের হস্তগত হয়নি, সরকার তা পায়নি। অন্যান্য স্থান থেকে, tank fishery-র বাইরে, যে প্রায় ১ লক্ষ একর জলাভূমি আমরা পেয়েছিলাম, ভূমিরাজস্ব বিভাগ থেকে আমরা জানতে পারি, যে সেই ১ লক্ষ একর জলাভূমির মধ্যেও আবার ২।৩ অংশ হাজামজা, আর ১।৩ অংশ জলা, যা প্রকৃতপক্ষে মাছের চাষোপযোগী, সেখানে কিছু কিছু মাছের চাষ করা সম্ভব, ১৬ আনা সম্ভব হয় না। তাহলে দেখা যাচ্ছে যে বাংলা বিভাগের পর জলাভূমি ১।৩ অংশ জেলায়, যা সরকারের হস্তগত জল, সরকার আইন অনুসারে যেটা পেলো, তার মধ্যে, প্রতি এক হাজার একরের মধ্যে ২।৩ অংশ বাদ দিয়ে, তার মানে দেখা যাচ্ছে—এক হাজারে ২।৩ অংশ বাদ দিলে, বাকিটা যা পেলাম, তাতে যদি আমরা আবাদ করি, তাহলে সেখানে যতখানি খাল পাওয়া সম্ভব, তাই পাওয়া যেতে পারে।

আমি আমার প্রারম্ভিক বক্তৃতায় বলেছি যে বাংলাদেশের লোক যারা মাছ খায়, এবং প্রত্যহ ঠিক নিয়মিতভাবে মাছ যেমন চাই তেমনি পেলাম, বা যতটুকু খেতে পেলাম, তাই খেলাম, তা নয়। যদি বৈজ্ঞানিকভাবে, সকল মানুষের কাছে মাছ পৌঁছে দেওয়া যায়, বা সমভাবে বিলিয়ে দেওয়া যায়, তাহলে দেখা যাবে যে, শতকরা ৮০ জন, যারা মাছ খায়, তারা ৫৭ গ্রাম করে যদি প্রত্যেকে মাছ পায়, তাহলে এর জন্য যে পরিমাণ মাছের দরকার,—১ হাজার একর জলাভূমির মধ্যে ২।৩ অংশ বাদ দিয়ে, সেখানে ঠিকভাবে মাছের আবাদ করলে, ঠিক ফল পাওয়া যায় কিনা, সেটা যদি আজকে সমীক্ষা করে, বিচার বিশ্লেষণ করে দেখা হয়, তাহলে এটা সমুদ্রে বিন্দুবৎ। ধরুন ১ হাজার একর জলা, তার ২।৩ অংশ বাদ পড়েছে, সেটা অনেকে বলেছেন যে হাজামজা, যাই থাক, সেখানে যদি পঙ্কোদ্ধার করা যায়, কয়েক শত কোটি টাকা তাতে ব্যয় হয়, আর কত বছর সময় যে লাগে, তাহলে মাছ খাবার আশায় বর্তমান বংশধর যারা আছে, এবং ভবিষ্যৎ বংশধর যারা, তাদের পাতে মাছই পড়বে, মাছ খাওয়া, তাদের পক্ষে, কতদিনে সম্ভবপর হবে, তা আমি জানি না। কাজেই বিপুল পরিমাণ অর্থ ব্যয় করে, পুকুরের পঙ্কোদ্ধার করে, সেই পুকুর মানুষের কাজে লাগান চলতে পারে, এইরকম পরিকল্পনা গ্রহণ করে, সরকারের আওতায় গ্রহণ করে, সরকারের তত্ত্বাবধানে গ্রহণ করে, তা করা, কতটা সম্ভব, তা বলা যায় না। এটা সম্ভব নয় বলেই, আমরা অন্য পন্থা অবলম্বন করে, ঘন মাছের চাষের ব্যবস্থা করে, মানুষের অভাব অভিযোগ মেটাবার চেষ্টা করছি।

বাংলাদেশে ব্যক্তিগত মালিকানায় যতগুলি জলাশয় আছে, এবং সরকারের আওতায় যতগুলি এসেছে, সেগুলিকে পরিপূর্ণ ভাবে যদি মাছের চাষে প্রয়োগ করি, মাছের চাষ সেখানে ভালভাবে, বৈজ্ঞানিক উপায়ে বা পদ্ধতিতে উৎপন্ন করি, তাহলে লোকের চাহিদার তুলনায়, বাংলাদেশের ক্রমবর্ধমান জনসংখ্যার তুলনায়, তার ২৫ পারসেন্টের বেশী কখনও হতে পারে না। তাই যদি হয়, তাহলে আমরা আমাদের সমস্ত প্রচেষ্টাকে সার্থক ও সুন্দর করে তুললে, এবং ২৫ পারসেন্ট লোককে আমরা যদি ৫১ গ্রাম করে মাছ দিই, তাহলে এতে হতে পারে। যদি শতকরা ৮০ জন লোক মাছ খায়, এবং যে হিসাব আমরা ধরেছি, বর্তমানে লোকসংখ্যা যদি আর না বাড়ে, তাহলে এতে খানিকটা সম্ভব। কিন্তু বছর যাওয়ার সাথে সাথে, মানুষের সংখ্যা যেমন বাড়ছে, মানুষের খাওয়ার অভ্যাসটাও পরিবর্তিত হচ্ছে। অন্য লোক যারা পূর্বে মাছ খেতো না, তারা এখন মাছ খাচ্ছে, এবং আগে যারা মাছ খেতো, তারা মাছ খাওয়া ছেড়ে দিচ্ছে না, তারা এখনও মাছ খাচ্ছে। চারিদিকে ইন্ডাষ্ট্রিয়াল বেল্ট বেড়ে যাচ্ছে, তার সাথে সাথে সেখানে মাছের চাহিদাও বেড়ে চলেছে। কাজেই এ একটা বিশেষ সমস্যা। এই সমস্যাকে যে দৃষ্টিকোণ থেকেই আমরা বিচার করি না কেন, সে বৈজ্ঞানিক দৃষ্টিকোণ থেকেই হোক, বা ঘন বসতির দৃষ্টিকোণ থেকেই হোক, এবং আমাদের সকল প্রকার প্রচেষ্টাকে সাফল্য ও সার্থক করতে গেলে, দাঁড়াচ্ছে এই, যে বাংলাদেশের জলাভূমি এবং মিলের ক্ষেত্রগুলিকে যদি উৎপাদনশীল করে তোলা যায়, তাহলেও বাংলাদেশের মানুষ যারা মাছ খেতে চায়, তাদের পরিপূর্ণ অভাব দূর করা বা মেটান সম্ভব নয়।

[4—4-10 p.m.]

তাহলে দাঁড়াচ্ছে কী? যদি আমরা ২৫ পারসেন্ট মাছ লোককে পরিপূর্ণভাবে চাষ করে দিতে পারি, যদি করতে পারি, তাহলে বাকি ৭৫ পারসেন্ট মাছের জন্য আমাদের অন্যের উপর নির্ভর করতে হবে। অন্যের উপর নির্ভর করে দেখা গেল—সর্বপ্রথম আমাদের ভারতের অন্য রাজ্যগুলিকে দেখতে হবে। আর অন্য রাজ্যের উপর নির্ভর করা সত্ত্বেও তার উপর যে অভাব বর্তমানে দেখতে পাচ্ছি, তার শতকরায় যদি আসি তাহলে দেখা যাচ্ছে আরো ৫০ পারসেন্ট মাছ ভারতের অন্যান্য রাজ্য থেকে আমরা পেয়ে থাকি। যেখানে আবার নূতন করে খাদ্যাভ্যাব পরিত্যাগ করে যাঁরা নিরামিষাশী ছিলেন আমিষ হয়ে যাচ্ছেন, যাঁরা মাছ খেতেন না, তাঁরা এখন মাছ খাচ্ছেন। এইভাবে পরিবর্তন হয়ে তাদের চাহিদা যেমন বেড়ে যাচ্ছে, তেমনি একটা জটিল সমস্যা সৃষ্টি করছে যে এই মাছের চাহিদা পশ্চিমবাংলার তথা বৃহত্তর কলকাতার মেটান হবে, কীভাবে সম্ভব হতে পারে, সেটা আজকের দিনের মানুষ আমি সেটা সম্বন্ধে অদূর ভবিষ্যতের জন্য আমি কোন ভবিষ্যদ্বাণী করতে পারি না। তাই বলে কি চুপ করে বসে থাকলে চলবে? বসে থাকলে চলবে না এবং বসে থাকা চলবে না বলেই আমি কতকগুলি পরিকল্পনা গ্রহণ করেছি। আমরা পরিকল্পনা করেছি অল্প সময়ের মধ্যে যেটুকু সীমিত জলাভূমি আছে, তার উপর কি কি প্রয়োগ করলে এবং কি কি অন্তরায় আছে, সেগুলি দূর করতে পারলে আমরা অধিক পরিমাণে মাছ চালাতে পারবো তার চেষ্টা চলছে। প্রথমত: বৃহত্তর অন্তরায় যেটা সেদিন আপনারা নূতন করে আইন করেছিলেন যে বৃহৎ উৎপাদনশীল মীন ক্ষেত্রগুলি আছে যা ব্যক্তিগত মালিকানায় ছিল, আমরা জমিদারী প্রথা লোপ তথা Estates Acquisition Act করে সেইসব মালিকানা সৌভাগ্যবশতই হোক বা দুর্ভাগ্যবশতই হোক—আমরা ব্যক্তিগত মালিকানায় ছেড়ে দিয়েছি এবং যারা উৎপাদন বৃদ্ধি না করে অল্প উৎপাদন করে বা সীমিত উৎপাদনে অধিক লাভ করবার জন্য চেষ্টা করেছেন এবং অল্প পরিশ্রমে অল্প উৎপাদনের দ্বারা অধিক মূল্য পাওয়া যায়। কাজেই সেদিকে কোন production motive থাকছে না। সেইজন্য সবকিছু বিবেচনা করে প্রথমত: আইনসঙ্গত যে অন্তরায় ছিল, সেটা যেদিন আপনারা

আইন পাশ করে দূর করেছেন—Fisheries Acquisition and Requisition Act-এর সাথে এইরূপ দুস্তর অন্তরায় দূর করে তার বর্তমান যে জলাভূমি, আমরা সেই জলাভূমিতে চাষ করেছি ও চাষ করছি। আর পরিকল্পনার কথা আপনাদের বলেছি—কেমন করে আলমপুরে, জুনপাটের লোনাজলের মাছ এইখানে সাদা মিষ্টি জল এসে কেমন করে বসবাস করে সেখানে বংশবৃদ্ধি করতে পারে তার চেষ্টা চলছে এবং এই সাথে স্মরণ রাখতে হবে যে এইসব প্রচেষ্টাগুলি তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আরম্ভ হয়েছে। প্রথমতঃ বলছি কেবলমাত্র তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় উৎপাদন বাড়াবার জন্য উৎপাদনের দিকে লক্ষ্য রেখে মীনক্ষেত্রগুলি যাচাই করে ঠিকমত, বৈজ্ঞানিক পদ্ধতি গ্রহণ করবার জন্য ১৯৬২-৬৩ সাল থেকে কাজ আরম্ভ হয়েছে। এর পূর্বে আমরা জাল দিয়েছি, নৌকা দিয়েছি, দড়ি দিয়েছি, কিছু খয়রাতি করেছি, কিছু দান করেছি। কিন্তু সেখানে মাছ বাড়াবার কোন পদ্ধতি বা পরিকল্পনা গৃহীত হয় নাই। যদি আমরা তৃতীয় পরিকল্পনায় মাছ বাড়াবার চেষ্টা করে থাকি তাহলে মীন ক্ষেত্রগুলি যা যাচাই করে নিয়ে বৈজ্ঞানিক পদ্ধতিতে ভাসা বাঁধ সৃষ্টি করে Cyprenus Carpio এখান থেকে নূতন করে বেশী মাছ উৎপাদনের যদি চেষ্টা করে থাকি, তাহলে তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে যা আমি প্রারম্ভিক ভাষণে বলেছি যে মাছ যত বেশী পরিমাণে মানুষের প্রয়োজনে লাগাতে পারা যায়, তার জন্য ব্যবস্থা করেছি। মাছ ঠিক মরশুমী রবিশস্যের মত নয়। মাছকে বাড়াতে গেলে, মানুষের খাদ্যোপযোগী করতে গেলে, তার প্রয়োজনের তুলনায় Economic Value ঠিক রাখতে গেলে marketable size করতে গেলে তিন বছর সময় লাগে। তাহলে দাঁড়াচ্ছে এই ১৯৬২-৬৩ সালে প্রথম যে মীনক্ষেত্রগুলি নির্ণয় করে ও বৈজ্ঞানিক পদ্ধতিতে নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে যদি উৎপাদন বৃদ্ধির শুধু চেষ্টা করে থাকি, তাহলে এই তিন বছর পরে ১৯৬৬-৬৭ সালে সেই উৎপাদন প্রচেষ্টার ফলাফল কিছু পাওয়া যেতে পারবে। কিন্তু কীভাবে সেই উৎপাদনের ফলাফল পাওয়া যেতে পারে এবং সেই উৎপাদনের ফলাফল দ্বারা কতটুকু কল্যাণসাধন করা যেতে পারে? আমাদের সীমিত ক্ষমতার মধ্যে যেটুকু করার, সেইটুকু করা হয়েছে। তাতে আমরা দেখছিলাম যে প্রত্যেক বছর যেভাবে মাছের উৎপাদন করা হয়, আমাদের নিজেদের ফার্মে যেভাবে করা হয়, ৯ হাজার কি কত বলা হয়েছে, আর কিছু কিছু জমি যা আমরা জলা নিয়েছি, ব্যক্তিগতভাবে নিয়েছি, সেগুলিতে আমরা চেষ্টা করে যাচ্ছি, এবং তা থেকে প্রায় লোন টাকা এ বছর আমরা রেভেনিউ সংগ্রহ করছি। আর বাকি জলা যেটুকু ভূমিরাজস্ব বিভাগের কাছে আছে, সেটুকুতেও কত কি করা হচ্ছে।

এক লক্ষ একর জলাশয়ের মধ্যে ১/৩ অংশ বাদ দিলে ২/৩ অংশ থাকে তার কিছু কিছু জলাশয় আমাদের মৎস্য বিভাগ থেকে যদি গ্রহণ করা যায় বাকীগুলি বন্দোবস্ত দেওয়া হয়। কি করে বন্দোবস্ত দেওয়া হয়? প্রথমে তিন বছরের বন্দোবস্ত দেওয়া হয়। ভূমিরাজস্ব বিভাগ থেকে বন্দোবস্ত দেওয়া হত, তারা মাছ ছাড়ুক বা না ছাড়ুক মাছের বংশ বৃদ্ধি হোক বা না হোক মাছের বংশ নিধন করে তারা চুনোপুঁটি ছেঁকে ধরে কোন প্রকারে টাকা আদায় করে নিয়ে কিছু মুনাফা করত। এরপর এই ব্যবস্থায় পরিবর্তন ঘটান হল। কি করে পরিবর্তন করা হল। আমরা এখন সাত বছরের মত বন্দোবস্ত করছি। আপনি জানেন স্যার বাংলাদেশে এক লক্ষ মৎস্যজীবী পরিবার আছে। তাদের দশা যদি আপনি দেখেন অবাক হবেন। তারা উৎপাদনশীল জলাভূমি না পেয়ে শোচনীয় অবস্থার মধ্যে পড়েছে। আমরা যে আইন পাস করেছি তাতে ব্যক্তিগত মালিকানায় জলাভূমিগুলি থাকার দরুন এদের বংশ নির্বংশ হচ্ছে। এদিকে পূর্ববঙ্গ থেকে যারা এসেছে তারা খাল, বিল, জলায় বাস করতে অভ্যস্ত, কিন্তু পশ্চিমবাংলায় এসে যেখানে জলাভূমি কম, খরা জায়গা বেশী তারা আজ মৎস্য চাষ ছেড়ে অন্যভাবে জীবিকার্জনের পথ বেছে নিয়েছে। তারা কেউ কৃষিকাজে নেমেছে, কেউ মুচির কাজ করছে, কেউ পরের ঘরে কৃষকের কাজ করছে, অধ্যক্ষ মহাশয়, আজ সব দিক দিয়েই ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। বাংলাদেশে যে পরিমাণ মৎস্যজীবী আছে এবং যেটুকু জলাভূমি আছে তাদের যদি সুষ্ঠুভাবে মাছ ধরে এবং মাছের চাষ করে তার উপর

নির্ভর করে বাস করতে হয় তাহলে তাদের শতকরা ৫০ থেকে ৫৫ ভাগ লোক সেখানে পুনর্বসতি লাভ করতে পারে। কাজেই এই মৎস্যজীবীদের সমস্যা মৎস্যজীবীদের অর্থনৈতিক সমস্যা, মানুষের খাদ্য হিসাবে মাছের যে চাহিদা এবং তা যোগানো যে সমস্যা তা মোটেই ক্ষুদ্র নয়, সহজ নয়, অত্যন্ত কঠিন। এ সম্বন্ধে আমি দীর্ঘদিন ধরে প্রত্যক্ষ করেছি এবং আলোচনা করেছি। এ থেকে পরিত্রাণ পেতে হবে। আজ তাই বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছি। এই পরিকল্পনাগুলির মাধ্যমে যতটুকু সম্ভব তা করবার চেষ্টা করা হচ্ছে। অনেক মাননীয় সদস্য আমাকে প্রোটিন মন্ত্রী বলেছেন, নিশ্চয়ই আমি প্রোটিন মন্ত্রী। আজকে শ্রদ্ধেয় সদস্য অশোক দত্ত মহাশয় বলেছেন, আমাদের দেশে কৃষি উৎপাদন বাড়াবার চেষ্টা হয়েছে, কিন্তু এদিক থেকে কোন চেষ্টা করা হয়নি, কেবল Cereal বা তণ্ডুলজাতীয় খাদ্যের দিকে আমাদের বেশী নজর ছিল। কিন্তু প্রোটিন খাদ্য যা এবং খাদ্যপ্রাণ তা যদি তণ্ডুলজাতীয় খাদ্যের সঙ্গে সংমিশ্রিত না হয়, তাহলে মানুষের স্বাস্থ্যের, জাতীয় জীবনের স্বাস্থ্যের অবনতি ঘটে। আজ জাতীয় জীবন নানা কারণে শক্তিহীন হয়ে পড়ছে, আমাদের মস্তিষ্কে দুর্বলতা আসছে। কাজেই সবদিক দিয়ে দেখছি এই যে বিরাট সমস্যা, কৃষিক্ষেত্রের সাথে, মাছের সাথে, দুধের সাথে—সব কিছুর সাথে জাতীয় স্বার্থ জড়িত রয়েছে। কাজেই এর সমাধান হঠাৎ হতে পারে না। প্রথমতঃ যারা মাছ খেতে চান মাছের উৎপাদন ব্যক্তিগত মালিকানায় যে ভেড়ীগুলি আছে সেখানকার অবস্থাও দেখতে হবে। আমরা দেখছি সাত শরিকের লড়াইয়ে যে সম্পত্তি অনেকে পেয়েছেন এবং উৎপাদনশীল যে সমস্ত জলাশয় ছিল সেগুলি নিজেদের মধ্যে ঝগড়ার জন্য ধ্বংস করে দিচ্ছে এবং এইসব লোক আবার পল্লীগ্রাম ছেড়ে সহরে এসে মাছের দাবী করছে, এমন কি যে সমস্ত উৎকৃষ্ট জলাশয় ছিল, ব্যক্তিগত মালিকানায় ছিল নতুন আইন পাশ করে তা গ্রহণ করার পূর্বে দেখা যাচ্ছে দীর্ঘ ১০ বছরের অবহেলায় তা ধ্বংস হতে চলেছে। কাজেই নতুন আইন পাস করে যে সমস্ত ভাল জলাশয় শরিকানার লড়াইয়ে ধ্বংস হচ্ছে তাকে পুনরুদ্ধার করে নতুন আইনের আওতায় Fisheries Acquisition Act-এর আওতায় এনে কাজ ঠিকমত চালু করা কতদূর সম্ভব তা বলতে পারি না। যে প্রস্তাব কল্পনায় তার বাস্তবতা সম্বন্ধে এখুনি কোন বাহক নিতে আমি চাই না। তবে মানুষ যেভাবে এই মৎস্য চাষের দিকে এককালে ঝুঁকেছিল সেই ঝোঁক এখন আর নেই।

[4-10—4-20 p.m.

তারা উৎপাদন বাদ দিয়ে শুধু চাহিদা দিনের পর দিন বাড়িয়েছে এবং যোগানের জন্য সর্বাপেক্ষা সরকারের উপর নির্ভরশীল হয়েছে যার জন্য সমস্যা আরো জটিল হয়ে দাঁড়িয়েছে। এই দৃষ্টিভঙ্গী সামনে রেখে আমরা সেই সব পরিকল্পনা গ্রহণ করেছি, আইন সঙ্গতভাবে জলাশয় নিয়ে বড় বড় পরিকল্পনা গ্রহণ করা হয়েছে যেমন বলেছি সাউথ সল্ট লেকের কথা যেটা প্রায় ২০ হাজার একর জমি, সেটাকে সল্ট ফিসারিজ এ্যাকুইজেশন এ্যাণ্ড রিকুইজেশন এ্যাক্ট অনুসারে নিয়ে এবং আরো ব্যক্তিগত মালিকানায় যে সব জলাভূমি আছে সেগুলি গ্রহণ করে যদি ব্যাপকভাবে করতে পারি তাহলে আমি বিশ্বাস করি কলকাতার বাজারে যে যোগান, কলকাতার যে রাক্ষুসে মুখ, ক্ষুধার্ত মুখ, তাদের ১৬ আনা না হলেও কিছুটা যোগান দিতে পারবো। পল্লীগ্রামের দুধ, পল্লীগ্রামের মাছ এবং অন্যান্য স্টেটের মাছ গ্রহণ করে তাদের ক্রয় ক্ষমতা অধিক থাকার দরুন দরিদ্র জনসাধারণের এবং জাতীয় স্বাস্থ্যের দিকে আমরা ইচ্ছা করে নয় অনিচ্ছাভাবে একটা দৃঢ় উপেক্ষা করে চলেছি যা ভবিষ্যতে জাতিকে ধ্বংসের পথে নিয়ে যাচ্ছে সে দিকে একটা বাধা প্রাপ্ত হতে পারে। তাই আমরা যে পরিকল্পনা নিচ্ছি ক্র্যাস প্রোগ্রামের যে কয়েক লক্ষ টাকা নিচ্ছি তাতে কলকাতা কেন্দ্রে যদি কয়েক হাজার একর জমি আমরা নিয়ে আসতে পারি এবং অত্যন্ত সুন্দর যে সুবেজ ভেড়ী সেগুলিকে যদি আমরা নিয়ে আসতে পারি যেখানে প্রচুর পরিমাণে মাছ উৎপন্ন হয় তাহলে কলকাতার যে ডেলি চাহিদা ৬৮৫০ মণ অর্থাৎ প্রায় ৭ হাজার

মণ সেই চাহিদার ৬০ পার্সেণ্ট মাছ আমরা কলকাতার বাজারে নিয়ে আসতে পারি এবং কলকাতার বাজারকে আমরা ঠাণ্ডা রাখতে পারি। যদিও এখানকার মানুষের ক্রয় ক্ষমতা বেশী আছে কিন্তু কিছু পরিমাণে মানুষ যদি সংযত হয়ে চলে, আমরা বারবার আইন করেছি কিন্তু আইনকে ফাঁকি দিয়ে, প্যাকেটের মধ্যে, ভ্যানিটি ব্যাগের মধ্যে সেই আইনকে পুরে বানচাল করে দেয়. সেজন্য এই সংঘর্ষ এড়িয়ে গিয়ে যাদের নেই, যাদের বেঁচে থাকবার প্রয়োজন আছে, যাদের স্বাস্থ্যের প্রয়োজন আছে তাদের বাঁচাবার চেষ্টা যদি আমরা করতে পারি তাহলে কিছুটা আমরা বুঝতে পারি যে ২৫ পার্সেণ্ট জবাবও আমরা পূরণ করতে ঠিক ভাবে পেরেছি কিনা। তা যাতে করতে পারি, বিশেষ করে কলকাতার জনসাধারণকে যাতে খাওয়াতে পারি সেজন্য কলকাতার উপরে সর্ব প্রথমে আমরা ঝোঁক দিয়েছি। কলকাতার ক্রয় ক্ষমতা বেশী, কলকাতা মফঃস্বল থেকে টেনে নিয়ে আসে সেজন্য এই পরিকল্পনা যদি আমরা নিয়ে আসি তাহলে মাছ উৎপাদন করতে পারি এবং মফঃস্বলে ব্লকে ব্লকে নিউট্রিশন প্রোগ্রামের কথা যেটা আমি আমার প্রারম্ভিক বক্তৃতায় বারবার বলে গিয়েছি সেটা গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে দিচ্ছি, সেখানে গ্রাম থেকে গ্রামান্তরে যেখানে মাছের চাষ হয় সেখানে জোর করে যদি মাছের উৎপাদন বাড়িয়ে তুলতে পারি তাহলে কলকাতার চাহিদাও মিটিয়ে তুলতে আমরা সক্ষম হবো। কি করে, না, কলকাতায় বিভিন্ন সেণ্ট্রাল ফিসারিজ কর্পোরেশন করে। সেখানে কলকাতার মাছ থাকবে, বিভিন্ন ষ্টেট থেকে মাছ আসবে, সেই মাছের দাম বেঁধে দিয়ে যদি দিতে পারি তাহলে কলকাতার চাহিদা খানিকটা মেটান যাবে, তাদের হাহাকার খানিকটা বন্ধ করা যাবে। পল্লীগ্রামে আমরা প্রত্যেকটি ব্লকে, অঞ্চল পরিষদে, অঞ্চলে অঞ্চলে হাজার হাজার বিঘা জমি নিয়ে পরিকল্পনা করেছি এবং এই পরিকল্পনা আগামী বছরে যদি আমরা আরো গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে দিতে পারি, যদি উৎপাদনশীল জলাভূমিগুলির মাছের চাষের আওতায় আনতে পারি তাহলে মনে হয় মানুষকে প্রয়োজনের তুলনায় সব দিতে না পারলেও সকল মানুষ যেমন করে হোক কিছু না কিছু মাছের আস্বাদন পেতে পারবে এই বিশ্বাস নিয়ে এই পরিকল্পনা আমরা গ্রহণ করেছি। দ্বিতীয়টি হল মিঠে জলের মাছের কথা। লোনা জলের মাছের কথা বলেছেন, সমুদ্রের মাছের কথা বলেছেন। সমুদ্রের মাছের ব্যাপারে একবার আমরা সেখানে লালবাতি জ্বালিয়েছি, ট্রলার নিয়ে এসে আমরা লক্ষ লক্ষ টাকা খরচ করেছি, অতীতের সেই মৃত ঘটনাকে চাবকে জীবিত করার চেষ্টা নিষ্ফল চেষ্টা, তা আমি করতে চাইনা। কিন্তু বর্তমানে সমুদ্র থেকে মাছ সংগ্রহ করবার চেষ্টা করতে গেলে সর্বপ্রথম আমাদের কর্তব্য হল এই যে জেটি নির্মাণ করা দরকার যেটা আমাদের নেই। আমরা ট্রলার নিয়ে এলাম কিন্তু ট্রলার ফেল করার একমাত্র কারণ হল এই যে আমরা বার্থিং প্লেস পেলামনা, ট্রলার এসে যেখানে সমুদ্র উপকূলে দাঁড়াবে সেখান থেকে রাস্তা নির্মাণ করা নেই। অর্থাৎ মাছ আমি যা ধরলাম সেই মাছ নিয়ে এসে সমুদ্রের মধ্যে এমন জায়গায় দাঁড়ালাম যেখানে গাড়ী যেতে পারবেনা মানুষ যেতে পারবেনা এবং ট্রলারগুলিও কাছে আসতে পারছেনা ফলে যে মাছ বাজারে সাড়ে তিন টাকায় বিক্রি হতো সেই মাছ চার আনা কেজি বিক্রি করতে হয়েছে। কাজেই এই যে অতীতের ত্রুটি বিচ্যুতিগুলি এগুলিকে আবার রেখে সমুদ্র থেকে মাছ তোলা বারে বারে এই পাপচক্রে আমরা পড়তে চাইনা। সেজন্য সর্বপ্রথমে যে কাজটি আমাদের করতে হবে সেটা হল প্রথমে আমাদের জেটি নির্মাণ করতে হবে। জেটি নির্মাণের কাজ সম্বন্ধে আমি আমার প্রারম্ভিক বক্তৃতায় বলেছি দু' জায়গায় জেটি নির্মাণ করা দরকার। জেটি নির্মাণ কেমন করবো এখানে তেমন কোন এক্সপার্ট নেই সেটা ঠিক করার জন্য, সেজন্য ভাল এক্সপার্ট নিয়ে আসতে হবে। সমুদ্রের গভীরতা, তার কোন গতি কোন সময়ে কোথায় যায়, নৈসর্গিক উপায়ে সমুদ্রে কোনখানে চড়া পড়ে, আজকে যতটা গভীর আছে পরে সেখানে চড়া পড়ে যায়, এগুলি ঠিক করা কঠিন কাজ। সেজন্য বিদেশী এক্সপার্টের ওপিনিয়ন

নিয়ে দীর্ঘদিন পরে আমরা সেখানে করেছি। এবারের বৃহত্তর পরিকল্পনার হলদিয়াতে যে বন্দর হচ্ছে সেই পোতাশ্রয়ে আমরা মাছ নিয়ে আসতে পারি। সেজন্য অফিসের ভুল ত্রুটি গুলি সংশোধন করে যে পরিকল্পনা গ্রহণ করেছি সেই পরিকল্পনাকে বর্তমানে অন্ততঃ আমরা নিখুঁত বলে মনে করছি। কিন্তু এই পরিকল্পনাকে কার্যকরী করতে যাওয়ার জন্য দীর্ঘ দুটি পরিকল্পনা হাত ছাড়া করে দিয়েছি, তৃতীয় পরিকল্পনার শেষে শেষ দিকের চেষ্টায় নিশ্চয়ই চতুর্থ পরিকল্পনা এসে পড়ে এতে কোন সন্দেহ নেই এবং এতে ঢাক ঢাক করবার কিছু নেই। এই যে প্ল্যান এটাকে সংশোধন করে নিয়ে আসবার চেষ্টা হচ্ছে এবং এ সম্বন্ধে আমরা অকপটে বলতে পারি যে স্কীমটাকে আমরা সার্থক করে তুলবার জন্য চেষ্টা করেছি। সমুদ্রে যে শ্রেণীর মাছ আমরা পাই তাকে নিয়ে আসবার জন্য মেকানাইসড বোট আমরা চালু করছি। কেউ কেউ বলেছেন যে আপনাদের মেকানাইসড বোটের যে মাছ সেটা অন্য জেলেদের কাছ থেকে নেওয়া হয় তাদের চাকরী বজায় রাখবার জন্য। হতে পারে, তবে এই রকম কোন অভিযোগ আমাদের কাছে আসেনি, এলে নিশ্চয়ই আমি এ সম্বন্ধে অনুসন্ধান করবো যে, হ্যাঁ, মেকানাইসড বোটে যখন মাছ ধরতে যায় তখন তাদের চাকরী ঠিক রাখবার জন্য অন্যান্য যারা মৎস্যজীবী, মাছ ধরে, তাদের কাছ থেকে নিয়ে আমরা মেকানাইজড বোটে এই মাছ ধরেছি এই কথা বলে দেবার চেষ্টা করে কি না। কিন্তু এই রকম ধরনের কোন অভিযোগ আমার কাছে পূর্বে আসেনি। এটা যদি ঘটে থাকে নিশ্চয়ই আমি অনুসন্ধান করবো। তবে আমি বিশ্বাস করি জেটিগুলি, যার নির্মাণ কার্য নাকি সুরু হয়েছে, এবং যাতে সার্ভে পোর্ট কমিশনার থেকে সেন্ট্রাল গভর্ণমেন্টের এক্সপার্টদের সাহায্য নিয়ে করা হচ্ছে সেটা যদি করতে পারি তাহলে সমুদ্রের মাছ আমরা বাজারে নিয়ে আসতে পারবো। সেজন্য বৃহত্তর পরিকল্পনার মধ্যে কলকাতাকে মাছ খাওয়াবার জন্য যেভাবে আমরা এগিয়ে যাচ্ছি সেই ভাবে জিনিষগুলি যদি সংগ্রহ করে নিয়ে আসতে পারি, এই ভেড়ীগুলিকে যদি নিয়ে এসে আমাদের আওতায় ফেলতে পারি, যদি এমনিভাবে ফিসারিস কর্পোরেশন করে মাছ নিয়ে আসতে পারি, গভীর সমুদ্রের মাছ যদি আমরা নিয়ে আসতে পারি তাহলে কলকাতার চাহিদা আমরা মিটিয়ে দিতে পারি। তার সঙ্গে সঙ্গে গ্রাম বাংলায় যে পরিকল্পনা গ্রহণ করতে চলেছি, গ্রাম থেকে গ্রামান্তরে সর্বপ্রথমে যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তাতে হয়ত সকল মানুষের মুখে প্রয়োজন অনুযায়ী মাছ দিতে না পারলেও কিছু কিছু মাছ দিতে পারবো এই বিশ্বাস আমি রাখি এবং এই বিশ্বাস ও এই প্রত্যয় নিয়ে এই পরিকল্পনাগুলি রচিত হয়েছে। এই পরিকল্পনার মধ্যে কোন বিলাস নেই, যা প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে সঞ্চিত তাই করা হয়েছে। আমাদের কয়েক জন মাননীয় সদস্য বলেছেন এর সাথে যে রিসার্চের প্রয়োজন তা আমরা দেখেছি। রিসার্চের প্রয়োজনীয়তা সম্বন্ধে অম্বিকা বাবু পরিষ্কারভাবে বলেছেন, তিনি সাইপ্রিনাস কার্পিও ব্যক্তিগত ভাবে নিজের পুকুরে ছেড়ে কিভাবে আনন্দিত হয়েছেন সেকথা বলেছেন। ঠিক সেই ভাবে এই পরিকল্পনা এবং গবেষণার যে সব ফল হয় সেই ফলগুলি গ্রাম থেকে গ্রামান্তরে যেমন আমরা পরিকল্পনার মাধ্যমে ছড়িয়ে দিচ্ছি তার সাথে সাথে পরিকল্পনাগুলির ফল যাতে কার্যকরী হয় সেজন্য নিশ্চয়ই দ্রুত কাজ করা উচিত। সেজন্য ফিসারী এক্সটেনশন অফিসগুলি আমরা গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে দিয়েছি, গ্রামের লোককে ট্রেনিং দিচ্ছি এবং গ্রামে ব্লক ওয়াইজ কিছু কিছু পুকুর যা নেওয়া হবে সে সম্বন্ধে তাদের সাহায্য করবার জন্য এই পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। তবে আমাদের এই প্রচেষ্টা, বিভাগীয় প্রচেষ্টা সার্থক হবে কিনা সে ভার ভবিষ্যতের গর্ভে নিহিত আছে কিন্তু যে দৃষ্টিভঙ্গী নিয়ে সমস্যার মূলে আঘাত করে অগ্রসর হওয়া যায় সেই অগ্রসরের মধ্যে কোন ত্রুটি বিচ্যুতি আছে কি না আমি জানিনা তবে সরল বিশ্বাসে বৈজ্ঞানিক ভিত্তিতে এবং যুক্তিতে এই অগ্রসরের কাজ চলছে এবং আশা করি আজকে না হোক ভবিষ্যতে বংশধর-গণ যদি এই পদ্ধতি গ্রহণ করে চলে তাহলে তারা এই সমস্যার ১৬ আনা সমাধান করতে না

পারুক আংশিক সমাধান করতে পারবে এই প্রত্যয়, এই বিশ্বাস আমার আছে এবং এই বিশ্বাস ও প্রত্যয়পুষ্ট পরিকল্পনাগুলি আজকে মাননীয় সদস্যদের সামনে রাখা হয়েছে। এবারে আমি ইলিশ মাছের কথা একটু বলে দিই। ইলিশ মাছ লোনা জলের মাছ, ইলিশ মাছ যে কেন হয়না সে সম্বন্ধে অনেকে অনেক যুক্তি দিয়েছেন যে নদীতে ইনডাস্ট্রিয়াল ওয়েষ্ট ফেলে বলে ইলিশ মাছ আসছেনা। ইলিশ মাছ লোনা জলের মাছ, গভীর সমুদ্রের মাছ, এরা কখন আসে, না বৃষ্টির জলে আসে। তখন খুব সুগভীর না হলেও মধ্য গভীর মিষ্টি জলে এরা ডিম পাড়তে আসে। বিভিন্ন নদী উপত্যকা পরিকল্পনার জন্য নদী ভরাট হয়ে গিয়েছে, ভরাট হলেও যে গভীরতার প্রয়োজন, যে জলের মিষ্টতা প্রয়োজন এই মাছগুলো সেই মিষ্টি জলের মরসুমে আসে।

[ 4 20—4-30 p.m. ]

ভরাল জলে যে গভীরতার প্রয়োজন, সে মিষ্টতার প্রয়োজন যাতে এই মাছগুলি না এসে পারে না সে আসা এখন আর হচ্ছে না। নদীর জলের গভীরতা কমে যাবার জন্য লবণাক্ত ভাগটা বেড়ে যায় এবং লবণাক্ত ভাগটা যদি বেড়ে যায় এবং জল যদি অগভীর হয় সেখানে জল যদি না থাকে তাহলে গভীর সমুদ্রের লোনা জলের মাছ সেখানে ডিম পাড়বার জন্য আসে না। সেইজন্য আমাদের নদীতে মাছ হয় না। আমাদের ভূতত্ত্ববিদ যারা আছেন, বিশেষজ্ঞ যারা আছেন তাঁরা কেমন করে নদীতে মাছ হয় তা দেখছেন—যেমন ফরাক্কা ব্যারেজ, ফরাক্কা ব্যারেজে যদি হয় নদীর গভীরতা, যদি বাড়ে জলের মিষ্টতা, যদি লবণাক্ত ভাগ কমে যায় তাহলে অতীতের সে স্মৃতির দিনগুলি আবার ফিরে আসতে পারে। আশার মুখে হাসি ফুটতে পারে। বর্তমান অবস্থায় কোন পরিকল্পনা গ্রহণ করে এইসবের পঙ্কোদ্ধার করে কলকাতার বাজারে ইলিশের গন্ধ ছড়িয়ে দেবার মত পরিকল্পনা গ্রহণ করা যায় না। এই Industrial waste যে মাছের ক্ষতি করে সে বিষয়ে কোন সন্দেহ নেই। জলে সমস্ত Industrial waste ধোঁয়া চোঁয়ানি যেসব Chemical চোঁয়ানি জলে এসে পড়ে তাতে শুধু ইলিশ মাছ নয় সাধারণ সমস্ত মাছেরই ক্ষতি হয় সেটা আমি প্রারম্ভিক বক্তৃতায় বলেছি সে জন্যেই ইলিশ মাছ সীমিত ও সঙ্কুচিত হয়ে গেছে। তাহলে নদীতে মাছ পাচ্ছি না, সমুদ্রের ইলিশ মাছ এসে ডিম পেড়ে যাচ্ছে না—আর চারিদিকের হাজামজা পুকুরগুলি নিয়ে আমাকে যদি রাতারাতি আপনাদের সকল মানুষের মুখে মাছ দেবার কথা বলেন অনঙ্গমোহনবাবুর কথায় তাহলে আমি সোচ্চার। আমার বিভাগ থেকে বা আমার কর্মচারী কোন ত্রুটি করছে কিনা এগুলি সমালোচনা করায় আমি সকলকে ধন্যবাদ দিচ্ছি। এইরকম দৃষ্টিভঙ্গি রেখে যদি আপনারা চলেন তাহলে ভাল হবে। বিভাগের ত্রুটিবিচ্যুতি আছে, সকলের কাছে আমরা মাছ পৌঁছে দিতে পারছি না, সকল জায়গায় আমাদের যে গবেষণা হচ্ছে তার ফল পৌঁছে দিতে পারছি না নিশ্চয় আমরা আজ গোপাল ভুলে গেছি—আমাদের সেই দুহিতা আজ নেই। দুহিতার অর্থ হোল যে দোহন করতে পারে, আর সেই গোধুলি লগ্ন, তাও চলে গেছে। গোধুলি লগ্নে প্রদীপ জ্বলে না। আমাদের দুহিতারা এখন রাজকন্যা হয়ে গেছে। আমাদের চরিত্রের পরিবর্তন ঘটেছে; খাদ্যাভ্যাসের পরিবর্তন ঘটেছে, অনেকেই আজকে আমিষাসী হয়ে যাচ্ছে। যিনি খেতেন না তিনিও আজকে খেতে ধরছেন, কিন্তু খেতে গেলে খাবার পথ পরিষ্কার করবার জন্য যে আচরণ তা তাঁরা করছেন না। অর্থাৎ আমরা খাবার মুখ বাড়িয়ে খুব দিচ্ছি। কিন্তু কেমন করে তা আসবে সেদিকে চোখ কঠোর সীমাবদ্ধ করে রেখে দিয়েছি। সাধারণত গো পালনের কথা বলি যা আমাদের অনেকে বলেছেন। আমাদের গবেষণার কি ফল হয়েছে। অশোকবাবু বলে গেছেন যে হরিণঘাটা দেখলে মনে হয় কি সুন্দর, সুন্দর সুন্দর গাড়ী—কিন্তু দুধ কই? কিন্তু তিনি যদি হিসাব করে দেখেন তাহলে দেখবেন যে হরিণঘাটায় গত বছর মার্চ মাসে যে পরিমাণ দুধ ছিল তার ১০।১২ গুণ বেড়ে গেছে। গত মার্চ মাসে হরিণঘাটায় ১৯৬০ লিটার ছিল, এ বছর ২২ হাজার লিটার সেখানে হয়েছে। তারপর যেসব ক্যাটল, অন্য লাইসেন্সধারী যেসব গরু আছে তাদের কাছ

থেকে আমরা পাই—৩৭ হাজার লিটার। তাহলে দেখা যাচ্ছে সব মিলে ৪৯ হাজার আমরা পাচ্ছি। আমরা ১ লক্ষ ৪০ হাজার লিটার দুধ দিয়ে থাকি তার মধ্যে ৪৯ হাজার লিটার দুধ অর্থাৎ ৫০% ভাগ দুধ হরিণঘাটা থেকে আসছে। বাকী ৫০% ভাগ দুধ বিভিন্ন চিলিং প্লান্ট থেকে আসছে। কাজেই যে গরু পুষছি যেটা সখের গরু নয়, কল্যাণী ধেনু করবার জন্য নয়, শঙ্কর প্রজননের জন্যও বটে অম্বিকাবাবু স্বীকার করে গেছেন যে এবং মাননীয় সদস্যগণ যদি দয়া করে যান তাহলে দেখবেন কি সুন্দর তারা সব ৭।৮ সের করে দুধ দেয়। কাজেই ব্যক্তিজীবনের প্রয়োগগুলি যদি মাননীয় সদস্যগণ গ্রাম থেকে গ্রামান্তরে যে পরীক্ষা নিরীক্ষা গবেষণা চলছে যার ফলে হরিণঘাটায় সীমিত আছে সেটার বাঁধ ভেঙ্গে গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে পড়ুক এটা যদি দেখেন তাহলে ভাল হয়। অম্বিকাবাবু সকল জায়গায় সৃষ্টি হোক, অম্বিকাবাবু সেরকম চেষ্টা করছেন গো-পালনের জন্য—আমার বন্ধু নরেন সরকার মহাশয় হাসছেন—তিনিও কিছু কিছু চেষ্টা করছেন এবং ফলও পেয়েছেন এবং ওঁর বাড়ীর কাছে উনি সেখানে কেমন কাজ হচ্ছে তা দেখছেন। যা হোক আপনারা যে সমালোচনা করেছেন তাতে আন্তরিকতা আছে এটা...

**মিঃ চেয়ারম্যান :** আপনি অনঙ্গবাবুর কথা বলছেন বোধ হয়...

**শ্রীএস্. এম. ফজলুর রহমন :** না, অম্বিকাবাবু Another gentleman। অনঙ্গবাবু সহরের দিকে টানছেন, আবার পাড়াগাঁয়ের দিকেও টানছেন, তিনি দুধের কথা বলতে গিয়ে ছানার কথা বলেছেন। কিন্তু ছানা যেখানে বন্ধ করা হয়নি। তিনি এই বিধানসভার অধিবেশনের জন্য এই কয় মাসের জন্য সহরের লোক হয়ে আছেন। কাজেই কলকাতা সহরের ছানা বন্ধ হওয়ায় উনি যেমন কষ্ট ভোগ করছেন আবার যখন কলকাতা ছেড়ে নিজের এলাকায় যাবেন তখন প্রচুর পরিমাণে ছানা পাবেন। কাজে কাজেই উনি এদিকও টানছেন ওদিকও টানছেন, উনি ভাগের মা হতে চেষ্টা করছেন কাজেই সমালোচনা ও গঙ্গাযাত্রা হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ফিসারী কো-অপারেটিভের কথা যেটা মূল সমস্যার কথা যা অনেকে বলেছেন সে সম্বন্ধে বলবো। ফিসারী কো-অপারেটিভ যেটা তিন বছরের ছিল যেটা এখন আমরা তাকে ৭ বছর করেছি। ৭ বছর শুধু নয় যদি কনট্রোল করতে পারি তাহলে সেখানে আমরা ২০ বছর পর্যন্ত তাদের দিতে পারি। আমাদের এই কো-অপারেটিভের খাতের টাকার কথা বলেছি সেটা খুঁজে দেখবেন যে দুটা খাতের টাকা আমাদের এতে নেই যেটা হোল কো-অপারেটিভের টাকা—প্রায় ৫.৭ লক্ষ টাকা এবং মাছ চাষের জন্য ১৫ লক্ষ টাকা সেটা এখানে ধরা হয়নি। এই মাছ চাষের জন্য শ্রদ্ধেয় বন্ধু কো-অপারেটিভ মিনিষ্টার এবং কমার্স ইনডাসট্রি মিনিষ্টারের খাতে টাকা ধরা আছে। তাহলে কোন দিকেই টাকা ধরা বাদ যায়নি। ফিসারী কো অপারেটিভের কথা বলতে গেলে ফিসারী কো-অপারেটিভ নামে মাত্র ছিল, ভদ্রলোক ফিসারম্যান ছিলেন সত্যিকারের ফিসারম্যানরা ছিলেন না। যারা টাকা ধার দিতে পারতেন, সরকারের কাছ থেকে বন্দোবস্ত করে নিতে পারতেন কোন আইন-কানুন ছিল না। আমাদের ভূমিরাজস্ব মন্ত্রী কো-অপারেটিভ বিভাগের মন্ত্রী এবং মৎস্য বিভাগের মন্ত্রী এই তিনজন আমরা মিলে নতুন আইন করেছি। ফিসারী কো-অপারেটিভ যেখানে আছে তাদের সংখ্যা দিন দিন বেড়ে যাচ্ছে যা নামমাত্র ছিল অধিক সংখ্যায় বেড়ে যাচ্ছে। প্রতি বছর প্রাইমারী সোসাইটী বেড়ে যাচ্ছে যেমন তেমন সেন্ট্রাল সোসাইটীও বেড়ে যাচ্ছে এবং এই নতুন নিয়ম করা হয়েছে যে প্রথমতঃ তাদের দেওয়া হবে যেখানে শতকরা ৭৫% ভাগ ফিসারম্যান এ না হলে ফিসারী কো-অপারেটিভ রেজিষ্টার্ড হয় না। সেখানে আমাদের বিভাগের ডিষ্ট্রিক্ট ফিসারী অফিসার আছে Land Revenue Deptt এর J.L.R.O. আছেন এবং কো-অপারেটিভ ডিপার্টমেন্টের লোক আছেন এই ৩ জন একমত হয়ে ঠিক করবেন তবে সেখানে ফিসারী কো-অপারেটিভ হবে। এতদিন তা হোত না ভদ্রলোক ফিসারম্যান ছিলেন এবং এই কারণে টাকা নিয়ে অন্য জায়গায় খরচ করতো—অর্থাৎ ফিসারম্যান সেখানে ছিল না—ফিসারম্যান ইটার যারা, সেই টাকা তাদের পেটে যেতো এখন সেই আইনটা ভাঙ্গা হয়েছে একটা নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে যেমন

ফিস প্রোডাকসনের কথা ভাবছি তেমন ফিসারম্যানদের কথাও ভাবছি। First priority হোল ফিসারম্যান Co-operative-এর যদি ফিসারম্যান Co operative কোন অঞ্চলে না থাকে তাহলে Lands & Land Revenue Deptt. Individual Fisherman-কে দেবেন—যদি Individual Fisherman না থাকে তখন সেখানে অকসন করে নন-ফিসারম্যানকে দেওয়া যেতে পারে। দেখা যাচ্ছে বর্তমানে ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্টের সহযোগিতায় কো-অপারেটিভ ডিপার্টমেন্টের সহযোগিতায় এবং আমাদের ডিপার্টমেন্টের সহযোগিতায় আমাদের সরকারী জলাগুলি সরাসরি আমাদের আবাদে নেই। কো-অপারেটিভ ডিপার্টমেন্ট, ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেন্টের যে ঐ ১ লক্ষ একরের ঠু অংশ যেটা আছে—আমরা খানিকটা নিয়েছি বাকীটা বন্দোবস্ত হয় ফিসারী কো-অপারেটিভের মাধ্যমে। সেজন্য আমি facts and figure দিয়ে দেখিয়েছি পাকিস্তানের মাছ বন্ধ হয়ে গেছে এবং বন্ধ হওয়া সত্বেও ১৯৬৫ সালের সেপ্টেম্বর মাস থেকে যে বন্দোবস্ত হয়েছে এর মধ্যে ডিসেম্বর পর্যন্ত আমরা দেখেছি যে, যে মাছ আমাদের দেশে বিভিন্ন source যেটা হয়েছে তাতে মাছের পরিমাণ বেড়েছে। পরিমাণ বেড়েছে মানে সেখানে গৌরবোজ্জল পরিমাণ নয়। সেই পরিমাণ বাড়া মানে পাকিস্তান থেকে মাছ আমরা না নিয়ে যে ঘাটতি ছিল সেই অভাব পূরণ করবার মত দৃষ্টি আমাদের হয়েছে সেদিক থেকে গর্ব করার আমাদের আছে। কাজেই কিছুই হয়নি একথা বলা চলে না।

[4-30—4-38 p.m.]

এই হয়েছে, কিন্তু এর প্রচার পর্য্যন্ত হয়নি এবং তা হয়ত হবেও না। বাংলা দেশে 25 percent সমস্ত জলাভূমিকে একবারে চাষ করে—যদি ঘসে মেজে করা যায় তা হলেও এ হবেনা কাজে কাজেই যতটা পূরণ করছে সে দিকটা আমাদের বিভাগ থেকে যা দেখেছি সেটা হয়েছে, গরুর বংশ বৃদ্ধির জন্য বৈজ্ঞানিক পদ্ধতিতে প্রজননের জন্য artificial প্রজনন ক্ষেত্রে যে বিভিন্ন উন্নতি হয়েছে সেটা দেখেছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন যেখানে যেখানে চিলিং প্ল্যান্ট হয়েছে—বেলডাঙ্গা, লালগোলা, ফুলিয়া বেথেডেউরী, হরিণ ঘাটা এই দিক বরাবর দেখবেন। এটা হচ্ছে Intensive Cattle Development Zone, এই Cattle Development Zone-এ যে Cattle Development হয় এবং আমরা Cattle Development হচ্ছে বলে মনে করি। আমি খাদ্যের কথা বলেছি, এই Cattle Intensive Centre-এ যেখানে ভাল জাতের ষাঁড় আছে ডেরিমিক Cattle এইসব artificial ইনসেমিনেশান সেন্টার যেখানে যা হয়েছে সেখানে দুগ্ধ হচ্ছে এবং এই সম্পর্কে যাযা কাজ হয়েছে তা খুবই ভাল, uneconomic cattle নয়, আপনি শুনলে হয়ত আশ্চর্যান্বিত হবেন যে আমাদের ২টা মানুষের একটা গবাদি পশু—গবাদি বাংলা দেশের লোকসংখ্যা এবং cattle-এর সংখ্যা যা তাতে কে কোথায় ঠাঁই পাবে তার ঠিক নেই। আমরা উঠান চযে বাড়ী করছি এবং যেটুকু আছে তা খাদ্যোৎপাদনের চেষ্টা করছি। কেমন করে এই হতভাগ্য প্রাণীগুলোকে রক্ষা করা যায় সেটা সভ্য জগতের, সভ্য দেশে যে কি দৃষ্টিভঙ্গী ছিল এবং আমাদের ভারতীয় যে পদ্ধতি তা আমরা আজ ভুলে গেছি, আমি কটাক্ষ করে বলছিনা আজকে ভদ্রলোকের গৃহস্থ আছে সংসারের মানুষ এই নিরীহ গোবেচারী মানুষ যে পশুকে গৃহপালিত করে পরিবারের সংখ্যা হিসাবে গ্রহণ করা তাদের উপর কি হৃদয়হীন ভাবে দেখে, যদি গ্রাম থেকে গ্রামান্তরে দেখা যায় তাহলে দেখা যাবে যে তাদের দোহন করতে চায়, তাদের পালন করতে চায়না, তাদের হাড় জিরজিরে করতে চায়, জমির ফসলটায় টাকা চায় কিন্তু তারা যে যাবে স্নানজবাবু বললেন তারা আবাদ করেন কি করে ধান পাবেন তোলা পাবেন, ফল পাবেন, কিন্তু যারা মাটি খুঁড়ে এই ফসল নিয়ে এসেছে যারা দিনরাত পরিশ্রম করে এই ফসল নিয়ে এসেছে, গবাদির জন্য ১ছটাকও জমি রাখেন না। বিচার বিভাগ যদি দায় তা দেখা, এরা তো আন্দোলন করতে পারেনা। আমরা খাদ্য

আন্দোলন দেখেছি এদের যদি মুখ থাকতো, ভাষা থাকত, যদি পশ্চিমবঙ্গে কোন আন্দোলন হত খাদ্য আন্দোলনের পূর্বে এই গবাদি পশু তাদের মুখ থাকলে তারা আন্দোলন করতো, তাদের খাদ্য আন্দোলন প্রথম হত। তাদের আন্দোলন যদি সার্থক হত খাদ্য আন্দোলন বলুন আংশিক পূরণ হতো। আজকে বড় বড় শিক্ষাবিদ লোকেরা সভ্য দেশের মানুষের বড় বড় কথা বলে গরু দেখলে ঘৃণা করেন, গরুর জায়গা থাকলে তাড়িয়ে দেয়। আমি পাড়াগাঁয়ের মানুষ। আমি কাদা বালি ধুলার মধ্যে মানুষ। আমি শত শত গরু দেখেছি এবং নিজেরা গো-পালন করেছি এবং গরু মরে গেলে আমি দেখেছি ধর্মবিরোধী কিনা জানি না কেষ্টদাস বলে আমাদের একটা গরু ছিল সে যখন মরে গেছে আমি পাঠশালা থেকে ঘুরে এসেছি দেখেছি আমার মা কাঁদছেন ভ্রাতাভগ্নী কাঁদছেন—কেন? না কেষ্টকালি মারা গেছে। তাকে অভিশাপ গ্রহণ করতে হবে। তোমার সভ্যতা ভুলে গেছ তুমি। তোমার সমাজকে তুমি ভুলে গেছ নূতন সমাজের এবং সব কিছুতে সংহারমুখী হচ্ছে, দাও দাও বলে ক্ষুধা বাড়াচ্ছো, তোমরা এই মূকবধির পশুর দিকে দেখ না। টাকার লালসায় সব কিছু করতে পারছো। কাজেই সমাজের ঐ ভণ্ডামীর দিক তুলে দিতে হবে। আজকে নূতন করে চিন্তাধারা পাল্টাতে হবে। দুধ খাও আপত্তি নেই কিন্তু যারা দুধ দেয় তাদের কথা চিন্তা করতে হবে। শুধু দুধ দেয় না সম্পদ বাড়ায়, শুধু সম্পদ সৃষ্টি করে না। কোটী কোটী মানুষকে জীবিত রাখে। কাজেই এদের কথা চিন্তা করতে গেলে পাতলাভাবে, হালকাভাবে যাপানকের মত কাল্লিকের মত ২।৪টা কথা বললে হবে না এদের মূল সমস্যার কথা চিন্তা করতে হবে। আমাদের ভ্যালুয়েশান লাইফ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমে গেছে—দৃষ্টিভঙ্গী সমাজের প্রতি কমে গেছে, বিলাসিতার প্রতি মানুষ ঝুঁকে পড়েছে, কাজেই এটা গভীর ভাবে চিন্তা করতে হবে কেমন করে গবাদি পশুর খাদ্য পাওয়া যায়, সরকারী গবেষণা কেন্দ্রে কল্যাণী ধেনু করতে পারে সে কল্যাণী ধেনুর কল্যাণ কেমন করে গ্রাম থেকে গ্রামান্তরে যেতে পারে। আমি জোর করে বলতে পারি কয়েক জন মাননীয় সদস্য ছাড়া এদিকে কেউ চেষ্টা করেনা। পাড়াগাঁয়ে মানুষ দুধ কিনে খায়। বাঁকুড়ার ছটা গরু পুষতে পারেন কল্যাণী ধেনু প্রতিপালন করতে পারেন না। আপনি দেখবেন ১৫ বিঘা জমি যার আছে সে খাদ্য গরুর জন্য চেষ্টা করে না, কাজেই অভিশাপ আমি আহ্বান করবো অভিশাপের দ্বারা গ্রহণ করবো না এই মূর্খতা, কাণ্ড-জ্ঞানহীনতা কোন সমাজ কোন দেশের মানুষ কোন সভ্যতা কখনও সহ্য করেনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবেগের মুখে কথা বলি কেননা এর মূল সমস্যার দিকে সকলের দৃষ্টি আকর্ষণ করছি, এ সদস্যগণের মধ্যে নয় শুধু বাংলা দেশের সকল মানুষের কাছে আবেদন করছি যে আজ গবাদি সম্পদ—সম্পদের মূল গবাদি এর দিকে লক্ষ্য দাও। অকেজো গরুর প্রয়োজন নেই, বেশী উৎপাদনশীল গরু সম্পদ বাড়ুক, ইকনমিক ক্যাটল তার পরিবারের ছেলে মেয়ে প্রতিপালন, সে ছেলেকে বেশী ভালবাসে যে ছেলেটার মেধা ভাল, গোপনে সে ছেলেকে বেশী খাওয়ান। সে এক জোড়া বলদ যে গাড়ী আজকে সমাজকে যে বাঁচিয়ে রেখেছে কেমন করে বঞ্চিত করবে, কেন অভিশাপ আনবে না, আনতে বাধ্য। এর জন্য সমাজ ভেঙ্গে তছনছ হয়ে যাওয়া উচিত। কাজেই এদিকে দৃষ্টিভঙ্গী পালটে সমস্ত কিছুর উন্নতির চেষ্টা করতে হবে, সভাপাল মহাশয়, আমি আমার বক্তব্য শেষ করছি। আবেগের মুখে সকল সদস্য যা বলেছেন আশা করি তা বলতে পেরেছি কিনা জানিনা তবে মূল সমস্যা দীর্ঘদিন ধরে না হলেও কিছু দিন ধরে বলে যা আমার মনে ঘাত প্রতিঘাতের মধ্যে দেখেছি আমি নিজেকে ধন্য বলে মনে করি কেননা Animal Husbandary Department-এর সঙ্গে যুক্ত আছি, আমি সে সমাজের মানুষ, আমি সেই দেশের মানুষ, যে সমাজ থেকে এসেছি যা গবাদিতে কল্যাণকর গৃহপালিত পশু আমরা গ্রহণ করি। একটা কথা বলে

আমি আশা করি মাননীয় সভ্য যাঁরা আছেন এই বৃহত্তর সমস্যার দৃষ্টিভঙ্গী দিয়ে যেটা আলোচনা করলাম এর সকল সমালোচনার উত্তর হয়েছে বলে গ্রহণ করে আমার বরাদ্দ গ্রহণ করুন।

**Mr. Chairman**: No cut motions have been moved on Grant Nos. 23 and 24.

The motion of Shri S M. Fazlur Rahman that a sum of Rs. 94,74,000 be granted for expenditure under Grant No. 23, Major Head: "31-Agriculture-Fisheries" was then put and agreed to.

The motion of Shri S. M. Fazlur Rahman that a sum of Rs. 7,41,07,000 be granted for expenditure under Grant No 24, Major Heads: "33-Animal Husbandry, and 124-Capital Outlay on Schemes of Government Trading-Greater Calcutta Milk Supply Scheme" was then put and agreed to.

## Adjournment

The House was than adjourned at 4-38 p.m. till 1 p.m. on Tuesday the 22nd March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Tuesday, the 22nd March, 1966, at 1 p. m.

### Present

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 12 Ministers, 4 Ministers of State and 96 Members.

### Unstarred Questions to which Written Answers were laid on the table.

[1—1-10 p.m.]

### Collection of rice from rice mills

**218.** (Admitted question No. 163.) **Shri SANAT KUMAR RAHA:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫-৬৬ সালে চাউল কলের মালিকের নিকট হইতে সরকার কি পরিমাণ চাউল পাইবেন স্থির করিয়াছেন এবং অদ্যাবধি কত চাল পাইয়াছেন ; এবং

(খ) চাউলের মূল্য সরকার কি হারে চাউলকলের মালিককে দিতেছেন ?

**The Minister for Food and Supplies:**

(ক) ১৯৬৫-৬৬ সালে চাউল কলগুলির নিকট হইতে চাউল সংগ্রহের কোন পরিমাণ স্থির করা হয় নাই। ১৯৬৫ সালের এপ্রিল মাস হইতে ১৭-২-৬৬ তারিখ পর্যন্ত চাউল কল-গুলির নিকট হইতে ২২৪.২ হাজার মেট্রিক টন চাউল পাওয়া গিয়াছে।

(খ) ১৬-১-৬৬ তারিখ হইতে চাউল কলগুলিকে নিম্নলিখিত হারে চাউলের (আমন) মূল্য দেওয়া হইয়াছে।

| | প্রতি কুইণ্ট্যাল মূল্য |
|---|---|
| সাধারণ | — ৬৬·০০ টাকা। |
| মিহি | — ৭১.৭০ টাকা। |
| অতিমিহি | — ৭৭.৭০ টাকা। |

### Licences for New Industrial undertakings in West Bengal

**219.** (Admitted question No. 165.) **Shri SANAT KUMAR RAHA:** শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৬৫ সালে কয়টি নূতন কারখানা পশ্চিমবঙ্গে লাইসেন্স পাইয়াছে এবং কয়টি চালু হইয়াছে।

**The Minister for Commerce and Industries:**

১৯৬৫ সালে ১৪টি নূতন কারখানা পশ্চিমবঙ্গে লাইসেন্স পাইয়াছে এবং তন্মধ্যে ২টি চালু হইয়াছে।

## Cotton Textile Industry in West Bengal

**220.** (Admitted question No. 166.)

**শ্রীসনৎকুমার রাহা:** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কাপড়ের কলগুলিতে অবিক্রিত কাপড় বহু পড়িয়া আছে ইহা কি সত্য; এবং

(খ) সত্য হইলে তাহার কারণ কি?

**The Minister for Commerce and Industries:**

(ক) হাঁ।

(খ) কারণগুলি নিম্নরূপ:—

(১) সাম্প্রতিককালে ব্যাঙ্ক ঋণ ও দাদনের পরিমাণ সঙ্কোচ।

(২) পাকিস্থানের সহিত সংঘর্ষের সময় অনিশ্চয়তার দরুণ ব্যবসায়িগণ কর্তৃক কাপড়ের কলগুলি হইতে স্বাভাবিক পরিমাণে সূতীবস্ত্র ক্রয় অনিচ্ছা।

## B.Y.O.H. Scheme in Tamluk Block No. 1

**221.** (Admitted question No. 204.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কৃষি ও সমষ্টি উন্নয়ন পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৫ সালে মেদিনীপুর জেলায় তমলুক এক নম্বর ব্লকে প্রত্যেকটি অঞ্চলে বিল্ড ইওর ওন হাউস স্কীম-এ কতজনকে সরকার গৃহনির্মাণের মঞ্জুরী দিয়াছিলেন;

(খ) কতজনের গৃহনির্মাণ শেষ হইয়াছে; এবং

(গ) প্রত্যেক ব্যক্তিকে এ ব্যাপারে কিরূপ সাহায্য করা হইয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) ১৯৬৩-৬৪

| অঞ্চল নং | গৃহনির্মাণের মঞ্জুরী প্রাপকের সংখ্যা |
|---|---|
| ৫ ... ... ... | ২৬ |
| ৮ ... ... ... | ৮ |
| ৯ ... ... ... | ১০ |
| ১০ ... ... ... | ১ |
| ১১ ... ... ... | ৩৭ |
| ১২ .. ... ... | ১৬ |
| ১৩ ... ... .. | ২৪ |
| মিউনিসিপ্যালিটি ... ... ... | ১২ |
| মোট | ১১৪ |

| ১৯৬৪-৬৫ অঞ্চল নং | | | | গৃহনির্মাণের মঞ্জুরী প্রাপকের সংখ্যা |
|---|---|---|---|---|
| ৫ | ... | ... | ... | ০ |
| ৮ | ... | ... | ... | ২৪ |
| ৯ | ... | ... | ... | ৩ |
| ১০ | ... | ... | ... | ১২ |
| ১১ | ... | ... | ... | ৩১ |
| ১২ | ... | ... | ... | ৭ |
| ১৩ | ... | ... | ... | ১৪ |
| | | | | মোট ৯১ |

(খ) ১৯৬৩-৬৪—১১৪

১৯৬৪-৬৫— ৯১

(গ) ১৯৬৩-৬৪—৪৫ টাকা হিসাবে ৫১ জনকে।

১৯৬৪-৬৫—৪৫ টাকা হিসেবে ৬৫ জনকে।

**Government Godowns in Jhargram subdivision, Midnapore**

**222.** (Admitted question No. 262.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চাউল ও ধান রাখিবার জন্য মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম মহকুমায় রাজ্যসরকারের হাতে কতগুলি গুদাম আছে; এবং

(খ) ঝাড়গ্রাম মহকুমায় কোন্ কোন্ থানায় কোন্ কোন্ স্থানে উহা রহিয়াছে এবং তাহাদের প্রত্যেকটিতে কি পরিমাণ চাউল বা ধান রাখার ব্যবস্থা আছে?

**The Minister for Food and Supplies:**

(ক) ৩৫টি।

(খ) এই সম্পর্কে একটি বিবরণী সংলগ্ন করা হইল।

**Statement referred to in reply to clause (kha) of unstarred question No.222**

**মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় অবস্থিত সরকারী গুদামের বিস্তৃত বিবরণী**

| থানার নাম | গুদামের অবস্থিতি | সরকারের নিজস্ব গুদামের সংখ্যা | রেজিং এজেন্টের গুদামের সংখ্যা | সমবায় সমিতির গুদামের সংখ্যা | আনুমানিক গুদামের ধান্য সংরক্ষণ ক্ষমতা মেট্রিক টন |
|---|---|---|---|---|---|
| ঝাড়গ্রাম | ঝাড়গ্রাম | ১ | ... | ... | ৬০০ |
| | সুরদিব | ... | ২ | ১ | ১৫৫ |
| সাঁকরাইল | কুলটিক্রি | ... | ৩ | ১ | ২০০ |
| বিনপুর | শিলদা | ... | ১ | ১ | ১০০ |
| | বিনপুর | .. | ১ | ২ | ১৪০ |
| | হারদা | ... | ১ | ১ | ১০০ |
| | লালগড় | ... | ১ | ১ | ৫০ |
| | রামগড় | ... | ১ | ... | ৫০ |
| গোপীবল্লভপুর | গোপীবল্লভপুর | ... | ... | ১ | ৫০ |
| | তপসীসা | ... | ... | ১ | ৫০ |
| | মহাপাল | ... | ২ | ১ | ১৫০ |
| নয়াগ্রাম | খরিকামাথানী | ... | ১ | ২ | ১৫০ |
| | চাঁদাবিল | ... | ... | ১ | ৫০ |
| | কুলদিহা | ... | ... | ২ | ১০০ |
| | বালিগেড়িয়া | ... | ১ | ... | ৫০ |
| জামবানি | দুবসাহ | ... | ১ | ... | ৫০ |
| | জামবানি | ... | ১ | ১ | ১৫০ |
| | পাথিহাটী | ... | ১ | ১ | ১০০ |
| | ঢিলকিগড় | ... | ... | ১ | ১০০ |
| | মোট ... | ১ | ১৭ | ১৭ | ২,৩০০ |

**Ration Cards in Jhargram town**

223. (Addmited question No. 410.) Shri **SURENDRA NATH MEHATA :**

খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম শহরে বর্তমানে কতগুলি রেশন কার্ড চালু আছে ; এবং

(খ) উক্ত শহরে এ পর্যন্ত মোট কতগুলি রেশন কার্ড ভুয়া বলিয়া ধরা পড়িয়াছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) মোট—৩,৯১৪টি।

| | | |
|---|---|---|
| 'এ' শ্রেণী | ... ... ... | ২,৯৮০ টি। |
| 'বি' শ্রেণী | ... ... ... | ৪৫০ টি। |
| 'সি' শ্রেণী | ... ... ... | ২৫০ টি। |
| 'ডি' শ্রেণী | ... ... ... | ২০২ টি। |
| 'ই' শ্রেণী | ... ... ... | ৫২ টি। |
| | মোট | ৩,৯১৪ টি। |

(খ) ১৯৬৫ সালের আগষ্ট মাসে অভিযান চালাইয়া সর্বসমেত ৫২টি রেশন কার্ড বাতিল করা হইয়াছে।

### Foodgrains required for implementing the new food policy

224. ( Admitted question No. 501 ) Shri BEJOY PAL :

খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারের নূতন খাদ্যনীতিকে সাফল্যমণ্ডিত করিবার জন্য কি পরিমাণ ধান ও চাউল সংগ্রহ করা প্রয়োজন।

(খ) উক্ত ধান ও চাউল সংগ্রহ করিবার জন্য কোন নির্দিষ্ট সময় ঠিক করা হইয়াছে কিনা ;

(গ) আজ পর্যন্ত মোট কত ধান ও চাউল সংগ্রহ হইয়াছে ; এবং

(ঘ) কেন্দ্রীয় সরকার ও অন্যান্য রাজ্যসরকার হইতে এই ব্যাপারে কত ধান, চাউল ও গম পাওয়া যাইবে।

**The Minister for Food and Supplies :**

(ক) বর্তমান খাদ্যের পরিমাণ অনুসারে বিধিবদ্ধ রেশনিং এবং মডিফায়েড রেশনিং এলাকার জন্য ১৯৬৬ সালে আনুমানিক ২৬·৯১ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য সংগ্রহ করা প্রয়োজন।

(খ) ১৯৬৬ সালের পুরা সময়টাই নির্দিষ্ট করা হইয়াছে।

(গ) ১-১১-৬৫ তারিখ হইতে ২৩-২-৬৬ অবধি ১,১৭,৪৬১ মেট্রিক টন চাউল এবং ২,৯০,৫৭২ মেট্রিক টন ধান সংগ্রহ করা হইয়াছে।

(ঘ) কেন্দ্রীয় সরকার হইতে ঊর্ধ্ব সংখ্যা ১ লাখ টন চাউল পাওয়া যাইতে পারে। ইহার ভিত্তিতে রাজ্যসরকার ১৯.৫ লাখ টন গম কেন্দ্রীয় সরকারের নিকট চাহিয়াছেন।

### Ration for Landless people

225. (Admitted question No. 617.) Shri SANAT KUMAR RAHA :

খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ভূমিহীন লোকদের খাদ্য সরবরাহের জন্য সরকার কোন্ জেলায় কি ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Food and Supplies :**

ভূমিহীন লোক অথবা এক বিঘা পর্যন্ত ভূমির মালিকদিগকে 'ক' শ্রেণীভুক্ত করা হইয়াছে এবং তাহারা সংশোধিত রেশন পাইবার সুযোগ পাইয়া থাকেন।

**Introduction of full rationing in Jagachha P.S. and Santragachi area**

226. (Admitted question No. 908.) Shri RABINDRA NATH MUKHERJEE :

খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার জগাছা থানা ও সাঁতরাগাছি এলাকায় ১৯৬৬ সালের ১লা জানুয়ারী হইতে পূর্ণ রেশনিং ব্যবস্থা প্রবর্তিত করার কোন প্রস্তাব আছে কিনা ; এবং

(খ) প্রস্তাব থাকিলে, কোন্ দিন হইতে এই ব্যবস্থা প্রবর্তিত হইবে ?

**The Minister for food and Supplies :**

(ক) ও (খ) হাওড়া জেলার জগাছা থানা ও সাঁতরাগাছি এলাকায় ১৯৬৬ সালের ২২এ ফেব্রুয়ারী হইতে পূর্ণ রেশনিং ব্যবস্থা প্রবর্তিত হইয়াছে।

**Cases of evasion of Sales Tax**

227. (Admitted question No. 1139.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪ এবং ১৯৬৫ সালে কলিকাতা নগরীতে সেল্‌স ট্যাক্স ফাঁকির কতগুলি কেস ধরা পড়িয়াছে ; এবং

(খ) ঐ সকল ক্ষেত্রে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Finance :**

(ক) এই ব্যাপারে সমস্ত তথ্যাদি সংগ্রহ করা সময় সাপেক্ষ। সঠিক তথ্যাদির অভাবে নির্ভুল সংখ্যা সরবরাহ করা সম্ভব নয়।

তবে অনুমান ১৯৬৪ এবং ১৯৬৫ সালে কলিকাতা নগরীতে সেল ট্যাক্স ফাঁকির সংখ্যা প্রতি বৎসরে দশ হাজারের উর্ধে হইয়া থাকিবে।

(খ) সাধারণতঃ ঐ সকল ক্ষেত্রে ব্যবসায়িগণের নিকট হইতে কর আদায়ের জন্য আইনানুগ ব্যবস্থা অবলম্বন করা হইয়া থাকে। যাহারা পঞ্জীভুক্ত (রেজিষ্টার্ড) নয় তাহাদের পঞ্জীভুক্ত করা হয়। বেশ কয়েকটি ক্ষেত্রে ফাঁকি কর আদায় করা সম্ভব হইয়াছে।

**Election of Works Committee in IISCO**

228. (Admitted question No. 1163.) Shri MRIGENDRA BHATTACHARYYA :

শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইণ্ডিয়ান আয়রন এণ্ড ষ্টীল কোম্পানীর বার্নপুর এবং কুলটী কারখানায় ওয়ার্কস কমিটির নির্বাচিত গত বারো বৎসর বন্ধ আছে কেন ; এবং

(খ) উপরোক্ত কারখানা দুইটিতে অবিলম্বে ওয়ার্কস কমিটির নির্বাচন করার কোন প্রস্তাব আছে কি ?

**The Minister for Labour :**

(ক) নির্বাচন উদ্ভূত দলাদলি ও অসন্তোষের ফলে উৎপাদন ব্যবস্থায় বিঘ্ন ঘটার আশঙ্কায় কর্তৃপক্ষ ওয়ার্কস কমিটির নির্বাচনে রাজী হয় নাই। কর্মিবর্গের এক বৃহৎ অংশও নির্বাচনের পক্ষপাতী নন।

(খ) নির্বাচনের বিষয়টি বিবেচনাধীন রহিয়াছে।

**Implementation of the recommendations of Iron and Steel Wage Board in IISCO**

229. (Admitted question No. 1171.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইণ্ডিয়ান আয়রণ এণ্ড স্টীল কোম্পানীর বার্নপুর কারখানায় লৌহ ও ইস্পাত ওয়েজ বোর্ডের সুপারিশগুলি সরকার চালু করার ব্যবস্থা করিয়াছেন কিনা ; এবং

(খ) না করা হইলে কি নাগাদ চালু করা হইবে ?

**The Minister for Labour :**

(ক) ও (খ) আসানসোল লৌহ ও ইস্পাত শ্রমিক ইউনিয়ন সুপারিশগুলি কার্যকরী করা সম্বন্ধে কয়েকটি প্রশ্ন উত্থাপন করায় ওয়েজ বোর্ডের সুপারিশগুলি নির্দিষ্ট সময় হইতে চালু করা যায় নাই। অবশেষে ৩-৩-৬৬ তারিখের একটি ত্রিদলীয় চুক্তি অনুযায়ী কর্তৃপক্ষ ঐ সুপারিশগুলি ১-৪-৬৫ তারিখ হইতে কার্যকরী করিতে সম্মত হইয়াছেন।

**System of appointing contract labourers in factories**

230. (Admitted question No. 1172.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কলকারখানায় ঠিকাদারী শ্রমিক নিয়োগের প্রথা নিষিদ্ধ করণের বিষয়ে সরকার চিন্তা করিতেছেন কি ; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে কি নাগাদ তাহা কার্যকরী হইবে ?

**The Minister for Labour :**

(ক) না। তবে পশ্চিমবঙ্গের কারখানাসমূহে ঠিকাদারী শ্রমিক ব্যবস্থা নিয়ন্ত্রণকল্পে ১৯৬৪ সালে পশ্চিমবঙ্গ বিধানমণ্ডলী যে ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপুটস্ (ওয়েষ্ট বেঙ্গল এ্যামেণ্ডমেণ্ট) বিল পাশ করে তাহা রাষ্ট্রপতির সম্মতিলাভে সমর্থ হয় নাই। ভারত সরকার জানান যে সর্বভারতীয় ভিত্তিতে তাঁহারা একই উদ্দেশ্যে আইন রচনার কথা চিন্তা করিতেছেন ও সেই উপলক্ষ্যে খসড়া বিলের কাজও বহুদূর অগ্রসর হইয়াছে। ঐ প্রস্তাবিত আইনটি পাশ হইলে পশ্চিমবঙ্গ বিধানমণ্ডলীর উপরোক্ত বিলের উদ্দেশ্য সাধিত হইবে।

(খ) প্রশ্ন উঠে না।

**Contribution to National Defence Fund by the labourers**

231. (Admitted question No. 1173.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমার কোন কোন কারখানার শ্রমিক কর্মচারিগণ প্রতিরক্ষা তহবিলে ১৯৬২ অক্টোবরের পর হইতে আজ পর্যন্ত কত অর্থ দান করিয়াছেন ; এবং

(খ) ঐ সমস্ত কারখানায় ঐ সময়ের পদস্থ শ্বেতাঙ্গ এবং ভারতীয় কর্মচারীদের ঐ তহবিলে দানের পরিমাণ কত ?

**The Minister for Labour :**

(ক) রাজ্যসরকারের নিকট এইরূপ প্রতিরক্ষা তহবিলে প্রদত্ত অর্থের কোনো হিসাব নাই।

(খ) জানা নাই।

Motion for Association of Members of the West Bengal Legislative Council to the Commitee on Public Accounts

**Shri Jagannath Kolay :** Sir, I beg to move that this House recommends to the West Bengal Legislative Council that they do agree to nominate five Members from the West Bengal Legislative Council to associate with the Committee on Public Accounts of this House for the year 1966-67 and to communicate to this House the names of the Members so nominated by the West Bengal Legislative Council.

**Mr. Speaker :** It may be taken as passed.

## The Budget, 1966-67

### Demand for Grant No. 12

Major Head : 19 General Administration

**Shri Prafulla Chandra Sen :** On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,01,72.000 be granted for expenditure under Grant No. 12, Major Head : "19-General Administration."

**শ্রীপ্রফুল্লচন্দ্র সেন :** আমাদের সাধারণ প্রশাসনিক মুখ্য খাতে ১৯৬৬-৬৭ সালে ব্যয় বরাদ্দের জন্য মঞ্জুরী চেয়েছি ৫ কোটি ১ লক্ষ ১২ হাজার টাকা। আমাদের জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশন খাতে কি কি ধরা হয়, অনেকের মনে সে সম্বন্ধে একটা ভুল ধারণা আছে। জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশন কি ? আমাদের এক একটি বিভাগ, যেমন স্বাস্থ্য বিভাগ-এর সেক্রেটারিয়েটে যে খরচ হয়, সেটা আমাদের জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশনে আসে, আমাদের সেচ বিভাগের সেক্রেটারিয়েটে যে খরচ হয় সেটা জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশনে আসে, সেই রকম খাদ্য বিভাগের ডিরেক্টরেটের যে খরচ হয় সেটা জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশনে আসেনা কিন্তু সেক্রেটারিয়েট-এর এষ্টাব্লিশমেন্টের যে খরচ তা জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশনে আসে। আমাদের বোর্ড অব রেভিনিউ-এর সেক্রেটারিয়েটের যে খরচ সেটাও এর মধ্যে আসে। আমাদের এখানে গভর্ণরের বেতন চার্জড্, গভর্ণরের যে ইমোলিউমেন্টস চার্জড সেটা ভোটে আনা হয়না। কিন্তু গভর্ণরের সেক্রেটারীয়েট এষ্টাব্লিশমেন্টে যে সব খরচ হয় সেটাও জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশনে আসে, আমাদের মন্ত্রিদের যে বেতন সে বেতনও এই জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশনে আসে। তবে ৫ কোটি ১ লক্ষ ১২ হাজার টাকা যা চাইছি এ বছরের জন্য, বাড়ছে কোথাও কোথাও সে বিষয়ে সন্দেহ নাই।

আমাদের কর্মচারীর সংখ্যাও রোজ বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে আশ্চর্য হবেন ১৯৪৭ স্বাধীনতা লাভ করবার ঠিক পর আগস্ট মাসে আমাদের এই পশ্চিম

বাংলায় সরকারী কর্মচারীর সংখ্যা যেখানে ছিল ১১ হাজারের কিছু বেশী—অর্থাৎ ১৮ হাজারের কম সেখানে সেই সরকারী কর্মচারীর সংখ্যা দাঁড়িয়েছে ২ লক্ষ ৫০ হাজারের উপর। তাহলে ভেবে দেখুন কোথায় ১১ হাজার, আর কোথায় ২ লক্ষ ৫০ হাজার! কাজে কাজেই আমাদের কর্মচারীর সংখ্যা বাড়ছে। তারপর অনেকের মনে এরকম একটা ভ্রান্ত ধারণা আছে যে, আমরা খুব মোটা বেতন দিয়ে অনেক কর্মচারী রাখি। কিন্তু আমি দেখলাম আমাদের এই যে ২ লক্ষ ৫০ হাজার ৫১ জন কর্মচারী আছেন তার মধ্যে ২ লক্ষ ৩৯ হাজারের উপর কর্মচারী সর্ব নিম্ন আমাদের যে বেতন আছে সেই ৩০০ টাকা পর্যন্ত পান। আর বেশী বেতন যেটা আমরা মনে করি ৩০০ টাকার বেশী সেই ৩০০ টাকা মাত্র ১১ হাজারের কম লোক পান। অর্থাৎ সর্ব নিম্ন থেকে ৩০০ টাকা পর্যন্ত বেতনের কর্মচারী আমাদের আছে ২ লক্ষ ৩৯ হাজার এবং ১১ হাজার কর্মচারী আছেন বেশী বেতনের। সবচেয়ে বেশী বেতন পান আমাদের পশ্চিমবাংলায় হাইকোর্টের জজরা। আমাদের বেতনের লিষ্ট দেখলে আপনি দেখতে পাবেন যে, ৩০০১ টাকার বেশী বেতন মাত্র ২৯ জন পান, ২০০১ টাকা থেকে ৩ হাজার টাকা পর্যন্ত বেতন পান ৫৪ জন, ১০০১ টাকা থেকে ২০০০ টাকা পর্যন্ত বেতন পান ৬৬২ জন, ৫০১ টাকা থেকে ১ হাজার টাকা পর্যন্ত বেতন পান ২ হাজার ৭৯২ জন, আর ৩০১ টাকা থেকে ৫০০ টাকা পর্যন্ত বেতন পান ৬ হাজার ৯৬৬ জন। কাজে কাজেই দেখা যাচ্ছে মুষ্টিমেয় কয়েকজনকে বাদ দিয়ে আমাদের এখানে অল্প বেতনভুক কর্মচারীর সংখ্যাই অনেক। অনেক সময় এরকম কথা ওঠে যে, কেন উচ্চ বেতন দিয়ে কর্মচারী রাখা হয়েছে? সকলের বেতন কমিয়ে দিয়ে ভাগ করে যদি দেওয়া যায় তাহলে নীচের দিকে কর্মচারী যাঁরা আছেন তাঁদের ১ টাকা করেও বেতন বাড়বেনা। তারপর, আমাদের এই যে প্রশাসনিক ব্যয় তাতে অনেকে মনে করেন এটা টপ হেভি—মাথাভারি। মাথাভারি মোটেই নয়। আমাদের দেশে সর্ব নিম্ন বেতনের চেয়ে সর্বোচ্চ বেতন ৪৫ গুণ বেশী আছে। এমন কি কমিউনিস্ট কান্ট্রিতেও বেতনের তারতম্য আছে সর্বনিম্ন থেকে সর্বোচ্চ পর্যন্ত। তারপর, আমাদের পশ্চিমবাংলায় আর একটা পরিসংখ্যান দেখে আমার খুব ভাল লাগল। আমাদের পশ্চিমবাংলায় অন্যান্য প্রদেশের তুলনায় এই প্রশাসন ব্যয় কম হয়। আমি মোট ব্যয়ের কথা বলছিনা, আমরা সমগ্র ব্যয় যেটা করি পশ্চিমবাংলায় তার তুলনামূলকভাবে শতাংশের হিসেব যদি দেখি তাহলে দেখব অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের কম খরচ হয়। বিহারে প্রশাসন খাতে খরচ হয় মোট ব্যয়ের ৩ পয়েন্ট ৫ শতাংশ। উত্তর প্রদেশে খরচ হয় ৫ পয়েন্ট ২, মাদ্রাজে খরচ হয় ৫ পয়েন্ট ৭, মহারাষ্ট্রে খরচ হয় ৪ পয়েন্ট ৮, গুজরাটে খরচ হয় ৩ পয়েন্ট ৮, আর পশ্চিমবাংলায় গত বছর হয়েছিল ২ পয়েন্ট ৭ এবং এবারেও সেই ২ পয়েন্ট ৭। আমাদের চেয়ে গুজরাট একটু বেশী অর্থাৎ ৩ পয়েন্ট ৮ এবং তারপরই মহারাষ্ট্র ৪ পয়েন্ট ৮। তাহলে আমরা দেখতে পাচ্ছি বিহার বাদে অন্যান্য রাজ্যে শতকরা ৫ এর বেশী প্রশাসনের জন্য ব্যয় হয়। এটা একটা উল্লেখযোগ্য ব্যাপার।

[ 1-10—1-20 p.m. ]

আর একটা হিসাব পেয়েছি, সেটা বললেও ভাল হয়। সেটা হচ্ছে আমাদের এই জাতীয় সংগঠন মূলক কাজে যে টাকা ব্যয় করি, আর প্রশাসনে যা ব্যয় করি তার হিসাব। প্রশাসনের জন্য কত গুণ ব্যয় করি, আর জাতীয় সংগঠন মূলক কাজের জন্য কত গুণ ব্যয় করি, সেটা খুবই চিত্তাকর্ষক। ১৯৬৪-৬৫ সালে প্রশাসনে যা ব্যয় করা হয়েছিল, তার ১৯ গুণ ব্যয় করেছিলাম আমরা জাতি সংগঠন মূলক কাজে। ১৯৬৫-৬৬ সালে প্রশাসনের জন্য যা ব্যয় করেছি, তার কুড়ি গুণ ব্যয় করেছি জাতীয় সংগঠন মূলক কাজে। আর যে বছরের ব্যয় বরাদ্দ উপস্থাপিত করেছেন আমাদের অর্থ মন্ত্রী, সেই বছরের প্রশাসনের

জন্য যে ব্যয় ধরেছি, অর্থাৎ আগামী বছরে এইমাত্র যা বলেছি, ৫ কোটী ১ লক্ষ টাকার কিছু বেশী। দেখতে পাচ্ছি তার ২১ গুণ আমরা খরচ করতে পারবো আগামী বছর জাতীয় সংগঠন মূলক কাজে। এটা অন্যান্য প্রদেশের সঙ্গে তুলনা করলে মন্দ হয় না। গুজরাটে ১৯৬৪-৬৫ সালে ১৬ গুণ তাঁরা খরচ করেছেন, যেখানে আমরা করেছি ১৯ গুণ। ১৯৬৫-৬৬ সালে গুজরাটে, ১৬ থেকে নেমে ১৪ গুণ হল। আর আমাদের হল বেড়ে কুড়ি গুণ। মহারাষ্ট্রে ১৯৬৪-৬৫ সালে, ৮ গুণ তাঁরা খরচ করেছিলেন জাতীয় সংগঠন মূলক কাজে। আর তার পরের বছর ১৯৬৫-৬৬ সালে, ১১ গুণ খরচ করেছেন। মাদ্রাজে ১৯৬৪-৬৫ সালে, ১১ গুণ তাঁরা খরচ করেন, এবং ১৯৬৫-৬৬ সালে ১০ গুণ খরচ করেন। উত্তর প্রদেশে ১৯৬৪-৬৫ সালে, ১১ গুণ খরচ করা হয়েছিল জাতীয় সংগঠন মূলক কাজে, প্রশাসনের ব্যয়ের তুলনায়। আর তার পরের বছর ১৯৬৫-৬৬ সালে, ১২গুণ খরচ তাঁরা করেন। বিহারে জাতীয় সংগঠনমূলক কাজে, ১৯৬৪-৬৫ সালে ১৮ গুণ খরচ তাঁরা করেন। আর ১৯৬৫-৬৬ সালেতে ১৭ গুণ খরচ তাঁরা করেছিলেন। এদিক থেকে যদি বিচার করে দেখি, তাহলে আমাদের প্রশাসনের ব্যয় অন্যান্য প্রদেশের চেয়ে যে খুব বেশী বেড়েছে, তা নয়। আমাদের যেটুকু বেড়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন, আমরা মহার্ঘভাতা বাড়িয়েছি, তারজন্য বেড়েছে। আমাদের কর্মচারীর সংখ্যাও কিছু বেড়েছে, তারজন্য বেড়েছে, আর প্রতি বছর ঠিক এমনিই কিছু বাড়বে, কারণ সবার বেতন বৃদ্ধি হয়, সে বিষয় সন্দেহ নেই। আমাদের প্রশাসনের খাতে আর একটা ব্যয় বেড়েছে, তার কারণ আমরা পঞ্চায়েত রাজ স্থাপন করেছি। তারজন্য আমাদের কিছু কিছু ব্যয় বৃদ্ধি হচ্ছে। আমাদের নিম্নতম কর্মচারী যাঁরা আছেন, তাঁদের খুবই কষ্ট হচ্ছে, সে বিষয় সন্দেহ নাই। আমি একটু আগে বলেছি যে আমাদের ৭৭ হাজার কর্মচারীর জায়গায় ২ লক্ষ ৫০ হাজার কর্মচারী বর্ত্তমানে আছেন। অর্থাৎ আমরা বেশী লোককে কাজ দিয়েছি। এবং নিম্ন কর্মচারীদের বেতন আমরা বাড়িয়েছি, কিন্তু উচ্চ কর্মচারীদের বেতন আমরা বাড়াইনি। এবং এটা তুলনা মূলক ভাবে যদি দেখি তাহলে দেখবো যে উচ্চ কর্মচারীদের বেতন কমে গিয়েছে। কারণ তাঁরা যদিও বেতন বেশী পান, কিন্তু তাঁদের আয়কর বেশী দিতে হয়। যাঁরা নিম্ন বেতনভুক কর্মচারী তাঁদের আয়কর এত দিতে হয় না। এটার হিসাব যদি দেখি, তাহলে দেখা যাবে, ২০ বছর আগে, উচ্চ কর্মচারীদের বেতনের হার যা ছিল, বর্ত্তমানে তাঁদের বেতনের হার কমে গিয়েছে। কিন্তু নীচের দিকে যাঁরা কর্মচারী আছেন, তাঁদের বেতন বৃদ্ধি করা হয়েছে। অবশ্য আমাদের দেশে জিনিষপত্রের দাম যে হারে বেড়েছে, ঠিক সেই হারে আমরা বেতন বৃদ্ধি করতে পারিনি। এটা সব সময় স্মরণ রাখা উচিত যে আমাদের পশ্চিম বাংলা একটি সমস্যা সঙ্কুল রাজ্য। আমাদের পশ্চিমবঙ্গে সমস্যার জটিলতার কোন অন্ত নেই। আজকে এখানে একটু সামান্য বেতন যার, সেই রকম কার্যের জন্য যদি আমরা বিজ্ঞাপন দেই, তাহলে লক্ষ লোক সেই কাজের জন্য ছুটে আসেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অভিজ্ঞতা আছে, ৫০ টাকা বেতন দেবো বলে কাগজে বিজ্ঞাপন দিই, তাহলে সেখানে হয়ত দু-হাজার লোক দরখাস্ত করবে। যেখানে আমরা একজন লোক নেবো। অর্থাৎ এরূপক্ষেত্রে ১,১৯৯ লোক বঞ্চিত হল, একজন লোক মাত্র চাকরী পেল।

কিন্তু আমাদের মন্ত্রীদের আজ চাকরী দেবার ক্ষমতা নাই। আমাদের পাবলিক সার্ভিস কমিশন চাকরী দেন। তৎসত্ত্বেও আমাদের এখানে মাননীয় যে সব সহকর্মী আছেন, যাঁরা মন্ত্রী নন—অর্থাৎ যাঁরা বিধান পরিষদ বা বিধান সভার সদস্য—তাঁদের কাছেও চাকরীর জন্য বহু লোক রোজ আসে, বহু দরখাস্ত আসে, মন্ত্রীদের কাছে তো এসেই থাকে। আমি তো বলতে পারি আমার কাছে গড়ে রোজ ২৫।৩০ খানা দরখাস্ত আসে—মহাশয়, আমাকে একটা চাকরী দিন, অন্তত আমাকে একটা চাপরাশিতে কাজ দিন, আমাকে ৩০ টাকা বেতনের চাকরী দিলেও আমি সে কাজ করতে রাজী আছি। আমি বেকার, সংসার অচল, আমার জন্য দয়া করে একটি ব্যবস্থা

করুন। তাঁরা যে দরখাস্ত করেন, আমাদের মাননীয় শ্রমমন্ত্রী তিনি আবার নিয়োগ মন্ত্রীও বটেন, তাঁর কাছে Employment Exchange দপ্তর আছে, তাঁর কাছে পাঠিয়ে দেই। মাননীয় শ্রমমন্ত্রী অনুগ্রহ করে দেখবেন। তাঁর কাছেও অনেক দরখাস্ত আসে। তিনি তা Employment Exchange-এর কাছে পাঠিয়ে দেন এই বলে, তোমার নাম Employment Exchange-এ রেজেষ্ট্রীভুক্ত করেছ ? না করে থাকো তো সেখানে রেজিষ্ট্রিভুক্ত করে নিও।

সত্যিই আমাদের বাংলাদেশের বেকার সমস্যা ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে অধিক। আমাদের এখানে ৪০ লক্ষ আশ্রয়প্রার্থী ভাইবোনেরা এসেছেন ছিন্নমূল, তাঁদের মধ্যে যাঁরা শিক্ষিত আছেন, তাঁদের কর্ম সংস্থানের যে সমস্যা, তা খুব বিরাট। আর আমাদের পশ্চিমবাংলায় যত কলেজ আছে আর পশ্চিমবাংলায় যত বছর গ্রাজুয়েট হয়, ভারতবর্ষের আর কোন প্রদেশে তত হয় না। এমন কি আমাদের চেয়ে যে প্রদেশের লোক সংখ্যা বেশী আমাদের লোকসংখ্যার দ্বিগুণ, সেই উত্তর প্রদেশেও এত গ্রাজুয়েট হয় না বছর বছর। আমাদের দেশে যত হয়, সেখানে School Final পরীক্ষায়ও তত পাশ করে না। সেই জন্য আমাদের শিক্ষিতদের মধ্যে বেকার সমস্যা দারুণ এবং আমাদের পল্লীগ্রামে জমির পরিমাণ কম হবার দরুন, সেখানেও বেকার সমস্যা আছে। ভূমিহীন কৃষক যারা তাদেরও সমস্যা আছে। যাদের দু-তিন-চার পাঁচ বা ছয় বিঘা জমি আছে, ভূমি আছে, যাদের জোত লাভজনক নয়, তাদের পুরা নিয়োগ না থাকার দরুন তারাও বেকার আছে। যেমন আমাদের মেদিনীপুর জেলা, বাঁকুড়া জেলা, পুরুলিয়া জেলা যেখানে একমাত্র ফসল ধান, অবশ্য একআধটু অন্য ফসলও হয়, এখানে বছরে তিন চার মাস কাজ হয়, আর বাকি ৮।৯ মাস লোকে বসে থাকে বেকার হয়ে। আমাদের পশ্চিমবাংলায় বেকার সমস্যার সত্যিকার যদি আমরা সমাধান করতে চাই, তাহলে শিল্পের প্রসার দরকার। বৃহৎ শিল্পে যত কর্ম-সংস্থান হতে পারে, তার চেয়ে বেশী কর্ম-সংস্থান হতে পারে মাঝারি শিল্পে, ছোট শিল্পে, কুটির শিল্পে। যেমন, আমাদের পশ্চিমবাংলায় ১৯৪৭ সালে ১২ হাজার কি ১৪ হাজার তাঁত চলতো, আজকে সেখানে দেড় লক্ষের উপর তাঁত হয়ে গেছে। তাঁতে বহু লোক কাজ করে। যদি কুটির শিল্পের উন্নতি করতে পারি, বলি তাহলে বেকার সমস্যার সমাধান সহজে হতে পারে।

আমাদের সবাই স্বীকার করবেন কৃষি উৎপাদন আমরা যত বাড়াতে পারবো, আমাদের পশ্চিমবাংলার অর্থনৈতিক ভিত্তি তত শক্ত হবে, পোক্ত হবে, তত মজবুত হবে। তখন আমরা নূতন নূতন শিল্প স্থাপন করতে পারবো। পশ্চিমবাংলার এই বেকার সমস্যার সমাধানও করতে পারবো। এমন এমন সংসার আছে, পরিবার আছে, যেখানে মাত্র একজন বা দুজন রোজগার করে আর অন্য সবাই তার উপর বসে খায়। কিন্তু পৃথিবীর অন্যান্য প্রগতিশীল দেশে মেয়েরাও কাজ করছেন, পুরুষেরাও কাজ করছেন। আমাদের পশ্চিমবাংলায় মেয়েরা কাজ খুব কম করেন। আমাদের মহিলা মন্ত্রীও দুজন আছেন। অফিসেও কিছু কিছু I.A.S. অফিসার মহিলা আছেন। ভারতবর্ষের অন্যান্য প্রদেশে মেয়েরা চাষের কাজ করেন। কিন্তু আমাদের এখানে খুব বেশী মেয়েরা চাষের কাজ করেন না। আমাদের পশ্চিমবাংলায় যখন ধান রোয়া হয়, তখন অল্প সময়ের মধ্যে তাড়াতাড়ি ধান রোয়াবার জন্য অন্য প্রদেশ থেকে আমরা চাষী নিয়ে আসি, মজুর নিয়ে আসি।

[ 1-20—1-30 p.m. ]

শ্রমিক নিয়ে আসি, চাষী নিয়ে আসি ধান রুইবার জন্য, আবার যখন পশ্চিমবাংলায় ধান কাটতে হয় তখনও অন্য প্রদেশ থেকে লোক নিয়ে আসি। এ দুঃখ আমার পশ্চিমবাংলায় আছে। আমরা সবাই পরিশ্রম করি না। এমন কি পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রী খগেন দাশগুপ্ত মহাশয় যদি রাস্তা নির্মাণ করান বা ডোল দিয়ে কাজ করান সেখানেও দেখেছি অন্য প্রদেশ থেকে লোক এসে কাজ

করছে। আমাদের পশ্চিমবাংলায় চার কোটি দুই লক্ষ লোকের বাস, প্রতি বর্গমাইলে প্রায় একহাজার একশত লোক বাস করে। সেখানে আমরা অন্য লোক আমদানি করি কোথা থেকে, যে যে সব প্রদেশে লোক বসতি প্রতি বর্গ মাইলে তিন শত, পাঁচ শত বা ছয় শত। কিন্তু আমাদের এখানে এগার শত হলেও আমরা অন্য প্রদেশে কাজ করতে যাইনা। আমাদের অর্থনীতি এদিক থেকে অত্যন্ত দুর্বল। কাজেই এই যে প্রশাসন খাতে আমি আজ পাঁচ কোটি এক লক্ষ বাহাত্তর হাজার টাকা ব্যয়বরাদ্দের যে দাবী উত্থাপন করেছি এই দাবীতে সবাইকে সন্তুষ্ট করতে পারিনি। কেন তা সহজেই বুঝতে পারা যায়। আমাদের আগে যেখানে ছিল সাতাত্তর হাজার সরকারী কর্মচারী, আজ সেখানে সরকারী কর্মচারীদের সংখ্যা দুই লক্ষ পঞ্চাশ হাজার একান্নজন অর্থাৎ তিন গুণ বেড়েছে, শতকরা ৩২০ ভাগ কিংবা তার কিছু বেশী আমাদের সরকারী কর্মচারীদের সংখ্যা বৃদ্ধি পেয়েছে এই আঠার বা সাড়ে আঠার বছরের মধ্যে। আমরা সব সময় চেষ্টা করছি আমাদের অর্থনীতি যত ভাল হবে আমাদের পশ্চিমবাংলায় সামগ্রিকভাবে আমাদের সরকারী কর্মচারীদের বেতন ধীরে ধীরে আমরা তত বৃদ্ধি করতে পারব। আমাদের প্রশাসনের জন্য এবার আরও একটু বেশী ব্যয় করছি, কারণ আমাদের খাদ্য বিভাগের যে Secretariat আছে তার ব্যয় বৃদ্ধি পেয়েছে। কেন বৃদ্ধি পেয়েছে? আমরা চেষ্টা করছি যতদূর সম্ভব খাদ্যদ্রব্যের মূল্যের মধ্যে একটা সমতা রাখতে। এই সমতা যদি বজায় রাখতে পারি তাহলে প্রশাসন খাতে ব্যয় বৃদ্ধি করতে হবেনা এবং আমাদের যাঁরা নিম্ন আয়ের কর্মচারী আছেন তাঁদের দুঃখ লাঘব করতে পারব। আমাদের দেশে যারা মধ্যবিত্ত বা গরীব লোক তাদের যদি একশ টাকা ব্যয় হয়, যদি দেখা যায় একশ টাকা মাসে ব্যয় করছে, কি বছরে ব্যয় করছে তার মধ্যে পেত ৬৭ অংশ শুধু তণ্ডুলজাতীয় খাদ্য কিনবার জন্য। এইভাবে যারা গরীব তাদের আয়ের একটা মোটা অংশ চলে যায় তণ্ডুল জাতীয় খাদ্যদ্রব্য কিনবার জন্য। পশ্চিমবংগে চার কোটি লোক, হিসাব করে দেখেছি চার কোটির মধ্যে খুব বেশী যদি ধরি ত্রিশ লক্ষ লোক কি পঁয়ত্রিশ লক্ষ লোক স্বয়ং সম্পূর্ণ, অর্থাৎ নিজেদের চাষের উৎপন্ন ধানে বার মাস খেতে পারেন। চার কোটি লোকের মধ্যে পঁয়ত্রিশ লক্ষ লোকের বার মাস আরও হয়ত এক কোটি লোকের চার মাস পাঁচ মাস বা ছয় মাস চলে। কিন্তু ভারতবর্ষের অন্যান্য প্রদেশের তুলনায় আমাদের এখানে সবচেয়ে বেশী লোককে কিনে খেতে হয়। সেজন্যে আমরা যদি দ্রব্যমূল্য কমাতে পারি, সমতা আনতে পারি তাহলে পর নীচের দিকে যে সমস্ত কর্মচারী আছেন যাঁদের আমরা প্রয়োজন অনুযায়ী বেতন দিতে পারি না আমাদের সংগতি নেই বলে, সংগতি হলে তাঁদের বেতন বাড়াতে পারব। আমাদের স্মরণ রাখা দরকার আমরা দেশকে গড়ছি—শূন্য ছিল তা থেকে অনেক দূর আমরা এগিয়েছি, আরও অনেক যেতে হবে, কিন্তু এই অনেক দূর যাওয়ার জন্য টাকার ব্যয় করতে হচ্ছে যাকে Capital Expenditure বলে—মূলধন নিয়োগ করতে হচ্ছে। মূলধন খরচ করতে হচ্ছে। মূলধন যদি আমি নিয়োগ করি কোন কাজে তাহলে সেই মূলধন থেকে ডিভিডেণ্ড পেতে সময় লাগে, সে সময় দিতে হবে। কিন্তু আমাদের এই দুঃখ, দারিদ্র্য, অনটন, অভাব অভিযোগ স্তূপীকৃত হচ্ছে, যত দেশের উন্নতি হচ্ছে। কেউ অস্বীকার করবেন না যে আমাদের দেশের প্রগতি হচ্ছে সর্ব ক্ষেত্রে, সব দিকে, তত আমাদের অভাববোধ জাগছে। অবশ্য এই অভাববোধ জাগাটা খুবই ভাল কিন্তু অভাববোধ জাগার সঙ্গে সঙ্গে যদি আমাদের কর্তব্যবোধ জাগে, আমরা যদি আরো বেশী শ্রম করতে পারি, আমরা যদি আরো ১০ জন মিলে কাজ করতে পারি তাহলে আমাদের দেশের উন্নতি হবে। এই কথা বলে আমি এ বছরের প্রশাসন খাতে ৫ কোটি ১ লক্ষ ৭২ হাজার টাকার যে বরাদ্দ উপস্থিত করেছি আশা করি তার মঞ্জুরী পাবো।

### Demand for Grant No. 11

Major Head: 18-Parliament, State/Union Territory Legislature.

**Srimati Abha Maiti:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 82,19,000 be granted for expenditure under Grant No. 11, Major Head: "18-Parliament, State/Union Territory Legislature."

### Demand for Grant No. 39.

Major Heads: 65-Pensions and Other Retirement Benefits and 120-Payments of Commuted Value of Pensions.

**Sri Saila Kumar Mukherjee:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,10,24,000 be granted for expenditure under Grant No. 39, Major Heads: "65-Pensions and Other Retirement Benefits and 120 Payments of Commuted Value of Pensions."

**Mr. Speaker:** Honourable members, I now request you to move your cut motions, if any, on Grants No. 12, 11 and 39.

(Pause)

No cut motions have been moved.

**Shri Siddhartha Shankar Ray:** Sir, in rising to support the grants moved by the Hon'ble the Chief Minister and the other Hon'ble Minister, I would like to place before the House certain facts and certain aspects of the administration of the Government that we have in this State. Sir, in my submission a democracy of the nature that is envisaged under our Constitution cannot possibly work either efficiently or successfully without every Government servant identifying himself with the people of our country. When I say this I don't criticise any Government servant, whether high or low, but what I want to say is this that certain steps could be considered for the purpose of formulating a policy which would bring the Government nearer to the people. As an elected representative from my Constituency, I am sure, I share, the same difficulties which all other elected representatives from the various constituencies have to face and that is this that in respect of every matter however minor it may be, a citizen has to walk miles or travel miles or to find out for hours and days together the particular department or the particular section of the Government that he has to approach for the purpose of finding a solution to the problems that may be pressingly facing him. Sir, I have seen in other countries practically every constituency has a little government secretariat to itself.

Practically in every constituency that little secretariat has minor branches of every important public relations department of the Government. For example, Sir, if a student of mine has to apply today for a Government of Bengal job he has to either look to the newspapers or to go to the Writers' Buildings or to the Anderson House in Alipore for the purpose of finding all the details with regard to the manner in which and the procedure following which he should make the necessary application. But, Sir, if small offices of the Government where available in every constituency in the matter of, for example, applying for Government jobs, all details could be available from the constituency office of the Government or the office that is situated in each constituency and a lot of difficulties of

the constituents would be over. Secondly, Sir, in the matter, say, of getting information with regard to some vital matter confronting a particular person he comes to the M.L.A. concerned but the M.L.A. does not know him. If each constituency has, as I said earlier, a small Govt. office in which five or six departments of the Government are located then I think it would not only bring the Government nearer to the door of the people but it would create a contact of the people with the Government. They will know that there is a Government which is theirs ; they will feel that Government is very near to their house. Then, Sir, in the matter of registering a person in the employment exchanges a procedure has to be followed. Sometimes days are wasted. A person has to find out the office ; he has to travel all the way for the purpose of registering himself and thereafter he has to renew his registration card.

[1-30—1-40 p.m.]

He has to make enquiries what is happening and what has not happened with regard to the application. This means considerable expense, considerable delay and considerable waste of time. Now let us take the case of milk canteens. They are very use, they are very near to the house. I have seen in England that various departments, including milk canteens of the like that is run by the Government, are housed in one office consisting of two or three rooms managed by five or six people where every available information, which is usually required, in respect of every establishment of governmental activity is received.

Then, Sir, there is the question of getting forms with regard to various jobs. Not only with regard to applying for jobs but there are many things for which applications have to be made in prescribed forms. I find some time young people, men and women, come to me. I am sure they also go to most of the honourable members. All of them are completely perplexed as to where they will get the forms, how they are to be filled up. And the greatest difficulty is to get necessary certificate either from the M.L.A. or from a gazetted officer. In some cases certificates from M.L.As are not necessary and at times M.L.As. cannot certify unless they say something false. For example, an M.L.A. has to certify that the applicant is known to him for a certain number of years. I have in many cases had to refuse certificates because otherwise I would comit a crime because I do not know the person. In this case what is going to happen. If a perfectly honest boy, a perfectly good boy, a person who has passed good examinations, wants to apply for a Government job and the M.L.A. does not know him, if he also does not know the M.L.A. personally, if he is not known to any officer of the Government then what is going to happen to that boy. If he does not get the necessary certificate what is going to happen to him. If this Government was brought nearer to the people, if we have small offices in every constituency then this difficulty would be solved.

Let us now take the case of admission of a patient in a hospital. Why is it that a person has to always run after M.L.As. for the purpose of getting a favour, for the purpose of getting admission into a hospital ? Why is it that whenever there is any T. B. patient in a constituency it is more often than not an M.L.A. has to write to the authorities ? Of course, it is his duty. But it would be extremely useful if small Govt. offices are established in every constituency where he can go and deal with this matter.

I mean, he would not have to travel in the district for more than 50 miles and even in Calcutta 8 to 10 miles for the purpose of going to the appropriate office for the purpose of seeing, that his constituent received immediate assistance from the Government with regard to a matter which vitally affects him If this is taken into consideration by the Government and, as a test, at least one or two offices are opened in some of the constituencies, we could find out whether such offices are useful for the purpose that I have mentioned and whether the people are really benefitted by it. I may be wrong, but this aspect of the question may kindly be considered by the Government for the purpose of finding whether it is possible to bring the Government nearer to the people by having small Government offices dealing with vital matters of the day in every constituency.

Sir, the second aspect on which I would like to say one or two words is that the relationship between the State Government and the State employees cannot and must not be, having regard to our Constitution and the nature of the Government that we have under it, that of a master and servant. I have often found a growing psychology among some—I do not want to mention any names—which seems to suggest that the same sort of mentality which exists in industry, the same sort of relationship which exists in big industries is the sort of relationship which also exists between employees and the Government. In my submission that is wholly wrong. The employees are the servants of the people, the Chief Minister is the servant of the people, every member of the Cabinet is the servant of the people, we as members of this House are servants of the people and so are the Government servants. So there is no question of any relationship of master and servant existing between any Government employee and anybody else. The question is, if that is not so, then what is to happen with regard to the various grivances that the employees may from time to time desire to ventilate? Sir, in so far as the employees' rights are concerned, these rights are really against the State which means against the employees themselves because after all, the employees also consist of the State. But the Supreme Court has recently given these rights to the employees that they can certainly demonstrate or rather agitate for the purpose of ventilating the grievances. There is no constitutional bar in doing that. But what I am suggesting is this : Cannot every department or the general department which deals with Government employees have some sort of a Co-ordination Committee for the purpose of dealing with across the table these problems which arise from day to day? In doing so, I would make one request to the Chief Minister and that is this: One of the Government Employees' Associations still remains suspended. I would request the Chief Minister to kindly re-consider their case. I think the name of the association is West Bengal Government Ministerial Employees' Association. I think that without going into the circumstances which have led to the suspension of that particular association, in the background of the policy of the Chief Minister, the present policy of the Chief Minister, if a reconsideration is made in respect of that matter, the relationship will improve. I have no doubt that if the Chief Minister and his Cabinet orders the recalling of the suspension and withdrawal of the recognition of this particular association, the atmosphere would improve considerably. And thereafter grievances in respect of every matter which Government employees may want to ventilate can be placed through this Co-ordination Committee. This is one of the suggestions which I am also trying to place before the Chief Minister.

Sir, I will not waste any further time. There is no question that our country is passing through great crisis, the crisis which has resulted from external aggression first by China and then by Pakistan. We have had to face economic consequences of this aggression. We have faced it manfully, we are still trying to face it manfully. If the people try to take advantage of the difficulties in which the Government has been placed due to these acts of external aggression, it is their misfortune. In so far as we are concerned, we shall certainly try and explain to the people to the best of our ability the various problems which face the administration to-day and the manner in which they ought to be solved following the great principles and tradition laid down by the Constitution and we do hope that in the future years to come we shall be able to see that India for which so many of our men and women had given up their lives during this century.

Thank you, Sir.

[1-40—1-50]

**শ্রীপীযুষকান্তি মুখার্জি :**—মিষ্টার স্পীকার স্যার, জেনারেল এ্যাডমিনিষ্ট্রেসনের যে ব্যয় বরাদ্দ আজকে মুখ্যমন্ত্রী উপস্থাপিত করেছেন সেটা আমি সমর্থন করতে দাঁড়িয়েছি। স্পীকার স্যার, এই বিভাগের গুরুত্ব অত্যন্ত বেশী। একথা আমি মনে করি যে এই বিভাগের মান যে পরিমাণ উন্নত হবে আমাদের বাংলা দেশের অন্যান্য বিভাগের কি স্বাস্থ্য, কি শিক্ষা, কি, চিকিৎসা তার মান ঠিক সেই পরিমাণ উন্নত হবে। যদি এই বিভাগের মান উন্নত না হয় যদি এই বিভাগের এফিসিয়েন্সি প্রচুর পরিমাণে না থাকে তাহলে অন্যান্য বিভাগের এফিসিয়েন্সিও সেই পরিমাণে নষ্ট হয়ে যাবে বা কমে যাবে। কিন্তু বাস্তব ক্ষেত্রে কি দেখতে পাই—সরকারী কর্মচারীদের সংখ্যা বৃদ্ধি পেয়েছে সত্য—কিন্তু যে পরিমাণ বৃদ্ধি পেয়েছে সেই তুলনায় আমাদের কাজের এফিসিয়েন্সি কি বৃদ্ধি পেয়েছে? আমরা যারা বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে সংযোগ রাখি আমরা দেখতে পাই যে কোন কাজের জন্য যদি একটা চিঠি দেওয়া যায় বা মুভ করা যায় তাহলে সেই বিভাগের প্রত্যেক স্তরে স্তরে গিয়ে আঘাত না করলে তা করা সম্ভব হয় না। এটা জেনারেল এ্যাডমিনিষ্ট্রেসনের যে উন্নতি হয়েছে তা প্রমাণ করে না। এর ফলে লোকের মধ্যে অসন্তোষ বৃদ্ধি পায়, এবং লোকে আস্তে আস্তে সরকার থেকে দূরে সরে যায়। এটা আমাদের বিশেষ করে অনুধাবন করবার দিন এসেছে। আজকের থেকে দু বছর আগে যেমন সরকার এক জিনিস বা সরকার একটা সংগঠন এবং মানুষ তার থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন ছিল আজকেও যদি সেই অবস্থা চলতে থাকে এবং এর উন্নয়ন করা যদি সম্ভব না হয় তাহলে ঐ অবস্থায় গিয়ে আমরা পৌঁছাবো। আজকে বিভিন্ন রাজ্যে কি অবস্থা সে কথা বড় নয়, কারণ আজকে আমাদের দেশে যা রিসোর্সেস আছে অর্থাৎ হিউম্যান রিসোর্সেস যা আছে, আমাদের দেশে ইনটেলেকচুয়ালস যা আছে, কাজ করবার লোক যা আছে এটা পুরোপুরি এফিসিয়েন্টলি এবং ইকনমিক্যালি ইউটিলাইজ করতে পারি কিনা, রাইট ম্যান ইন দি রাইট প্লেস দিতে পারি কিনা যা দিলে পর এফিসিয়েন্সি ইমপ্রুভ করবে সে বিষয়ে বিবেচনা করে দেখা দরকার। তা নাহলে আজকে আমরা যে কোন উন্নয়ন খাতে যে কাজই ধরি না কেন সেটা সার্থক বা সফলকাম হওয়া সম্ভব নয়। আমরা দেখতে পাই বিভিন্ন বিভাগে কাজ করতে গেলে তাদের চিঠি দিলে পর উত্তর পেতে দেরী হয় বা বড়জোর যদি কিছু পাওয়া যায় সেটা রিসিভিং এ্যাটেনসন, এই লেটারই পাওয়া যায়—যার ফলে প্রত্যেক কাজে দেরী হয় এবং প্রত্যেক কাজে যত দেরী হবে সরকারের মধ্যে মেশিনারীর মধ্যে কোরাপসন তত বেশী দেখা দেবে, যার ফলে কোন ব্যক্তি বিশেষ যার বিশেষ কোন স্বার্থ জড়িত আছে সেই অফিসে গিয়ে যে কোনভাবেই হোক সেই বিভাগকে ইনফ্লুয়েন্স করবার চেষ্টা করে, ইনফ্লুয়েন্স করে তার কাজ হাসিল করবার চেষ্টা করে। এটা করতে গিয়ে তাকে যে অবস্থায় পড়তে হয় যে ভুক্তভোগী সে বাইরে এসে

সেই কথা লোকদের মধ্যে প্রচার করে যায় ফলে কেথ অন দি এ্যাডমিনিষ্ট্রেসন জেনারেল পিপলের কমে যাবে যদি না আমরা এ সম্পর্ক ওয়াকিবহাল হই।

কারণ এটা ঠিক আজকে ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে যে এলিমেণ্ট আছে আমাদের দেশের মেসিনারী সেট আপ সে তুলনায় বেটার। কিন্তু সেটাকে যদি পুরাপুরি ভাবে দায়িত্বশীল না করতে পারি এবং জনসাধারণের সেবক বলে মনে না করাতে পারি তাহলে তা সম্ভব নয়। এটা মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো বিশেষ ভাবে চিন্তা করবার জন্য যাতে যারা কাজ করবেন তারা নিজেদের জনসাধারণের সেবক হিসাবে এবং জনসাধারণের দুঃখ কষ্ট দূর করবার জন্য যে তাদের নিয়োগ করা হয়েছে তারা সে কাজের জন্য যেন নিজেদের Dedication করেন। এরজন্য যদি শিক্ষা বা অন্যান্য training দেওয়ার প্রয়োজন হয় তাই করা প্রয়োজন। আমরা বিভিন্ন শিল্প ব্যবসা বাণিজ্যে দেখেছি আজকে Rural Administration এর মধ্যে যে লোক কাজ করে সে যে standard-এ কাজ করে একজন Government Employee সে standard-এ কাজ করে না এবং ঠিক equal করে না। একটা কোন জিনিষ clarification-এর জন্য একটা চিঠি দিলেও কোন উত্তর পাওয়া যায় না কিন্তু business concern-এ যদি চিঠি দেওয়া হয় তাহলে তারা একটা চিঠিতে তার উত্তর দেয়। এর কারণ কি? এর কারণ হচ্ছে এফিসিয়েন্ট লোক বাংলাদেশের মধ্যে আছে এবং সেখানে কাজ করছে। আবার এর একটা সাইকোলজিক্যাল factor আছে কারণ private administration efficiency-এতে যে কাজ পাওয়া যায় govt. office সে efficiency-এর সঙ্গে সে কাজ পাওয়া যায় না এটা বিশেষ করে বিবেচনা করা প্রয়োজন। অবশ্য তাদের security of service Govt.-এর security of service আজ কাল যা তার চেয়েও তা খারাপ নয়। Govt.-এর security of service বেশী আমাদের টাকা স্বাস্থ্যের জন্য, শিক্ষার জন্য, কৃষির জন্য, সেচের জন্য যে ব্যয় হচ্ছে সে টাকা পুরাপুরিভাবে utilised হবেনা, economicaly spent-up হবে না right man in the right place যদি না থাকে। এটা fact in comparison with other states it is better. যদি better man—যদি ভালভাবে পরিচালনা না করতে পারি তা হলে ভাল কাজ করতে পারবেনা। এবং তাহলে people কে satisfy করতে পারবনা। এইজন্য আমি বলছি public work যারা করছেন তাদের সেইভাবে পরিচালনা করা দরকার। তাহলে আমাদের শাসন ব্যবস্থার উন্নতি হবে। কিন্তু আমরা যা দেখেছি Writers Building-এ যে অনেক secretary কে commissioner পদে উন্নতি করান হয়েছে। আমি জানিনা administration-এর পক্ষে কি সুবিধা হয়েছে যদি না হয়ে থাকে তাহলে আমাদের অধিক ব্যয় কেন করা হবে সেটা দেখা দরকার। এই কথা জনসাধারণের স্বার্থে আজকে চিন্তা করতে হবে। আজকে যদি administration improvement করতে চান তাহলে সেইভাবে যদি না করা হয় তাহলে জনসাধারণের কাছে guilty বলে প্রতিপন্ন হব। তাই আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এটা কি করে হয়, কি করে improvement করা যায় তা দেখুন, তিনি একটা তদন্ত কমিশন বসিয়ে আশা করি তার improvement করবার ব্যবস্থা করবেন।

[ 1-50—2 p.m.]

**শ্রীবিরেন্দ্র চৌধুরী:** স্যার, আজকে General Administration এর ব্যয় বরাদ্দ সমর্থন করতে গিয়ে কয়েকটা কথা বলতে চাই। প্রথম কথা হল সরকার যে নীতি গ্রহণ করেছেন সে নীতিকে রূপ দেবার জন্য সরকারী কর্মচারীদের সহযোগীতা অত্যন্ত প্রয়োজন। নীতি যাই হোক সেটা যদি ঠিক সময় মত এবং উপযুক্ত সময় সেটা যদি ব্যবহার না করি এবং কাজে না লাগান যায় তারজন্য সরকারকে জনসাধারণের কাছ থেকে সমালোচনা হয়ে থাকে। আজকে পশ্চিম বঙ্গ সরকার যে সমস্ত গুরু দায়িত্ব গ্রহণ করেছেন যেমন রেশানিং ফেয়ার প্রাইসসপ এ সমস্ত দায়িত্ব গ্রহণ করা যে কত বড় কঠিন সেটা তারা নিয়েছেন এবং উপলব্ধি করেছেন। প্রত্যেকটা মানুষ সকাল বেলা উঠে

তারা রেশান সপে প্রয়োজনীয় চাল গম ইত্যাদি যথা সময় সঞ্চয় করবার জন্য যায় যদি সে সময় তারা রেশন সপে সে সমস্ত জিনিস না পায় জনসাধারণ সেখানে নিশ্চয়ই সমালোচনা করে থাকেন। শুধু মানুষের খাদ্য নয় আজকে সরকারকে গরুর খাবারের কথাও চিন্তা করতে হবে। ভূষি কিভাবে পাওয়া যায় তাও দেখতে হবে। এত বড় দায়িত্ব যেখানে নিয়েছেন সেখানে সরকারী কর্মচারীদের সহযোগীতা বিশেষ প্রয়োজন আছে এছাড়া উপায় নেই। নীতি যাই হোক তাকে রূপ দেওয়ার জন্য সরকারী কর্মচারীদের সহযোগীতা চাই। আমার পূর্ববর্ত্তী বক্তা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায় বলেছেন যে জনসাধারণের সেবক এই দৃষ্টি ভঙ্গী নিয়ে যদি এগিয়ে আসেন তাহলে এ পরিবেশের উন্নতি হতে পারে। মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যতই দিন হবে ততই মানুষের অভাব অভিযোগ বাড়বে। কিন্তু আজকে এ কথা চিন্তা করতে হবে যে অভাবের তাড়নায় তারা দায়িত্ব এবং কর্ত্তব্য থেকে বিচ্যুত হবেন কিনা। তাই মনে করি অভাব যত তাড়াতাড়ি পূরণ করা সম্ভব হয় এবং মোকাবিলা করে তাদের সঙ্গে সহযোগীতা করে পূরণ করা সম্ভব সেরূপ চেষ্টা নিশ্চয়ই সরকার করবেন। তৃতীয় কথা হচ্ছে Administration-এ অনেক জিনিষ আছে যারজন্য মানুষকে অনেক অসুবিধার সম্মুখীন হতে হয়। আপনি জানেন file-এর Red tapism এর জন্য এক একটা জিনিসের শেষ সীমায় পৌঁছে Administration-এর concling order বেরিয়ে আসতে অনেক সময় লাগে। এবিষয়ে নিশ্চই মুখ্য মন্ত্রী দৃষ্টি দেবেন এবং তিনি নিশ্চয়ই চেষ্টা করবেন কত দ্রুত এ অভাব অভিযোগ মেটান সম্ভব হয় এবং একটা ডিসিসানে আনা যায়। General Administration-এ Secretaryর সই না পড়ে। আমরা দেখেছি কয়েকটা Department-এর Secretary আলাদা হবার জন্য আমাদের যে সমস্ত Development Programme আছে তা অনেক জায়গায় আমাদের Development-এর কাজ ব্যাহত হচ্ছে। এগুলি সম্ভব হয় না যদি Agriculture Department-এর Secretary-কে বলি যে আমাদের ওখানে জল বীজ ক্যানেল পাচ্ছি না, কাজ হচ্ছে না। তখন Agri. Secretary বলেন Secry. ইরিগেসানকে বলুন এবিষয়ে আমার কিছু করবার নেই। যদি কোন জায়গায় Secretary-কে আবেদন নিবেদন করে বলা হয় আপনারা একটা সভায় দুজনে এসে আলোচনা করে দেখুন কি করতে পারেন সেখানে দেখেছি Agri. Secretary উপস্থিত হন তো ইরিগেশান সেক্রেটারী উপস্থিত হন না। ১৯৬৮ সালে যে সমস্ত প্রোগ্রাম সরকার গ্রহণ করবেন বলে ঠিক করেছেন সেখানে অন্যান্য বাধা থাকা সত্বেও Land Acquisition করা ইত্যাদি এসব যে বাধা আছে এগুলি দূর করে একটা কোঅর্ডিনেশান করে কাজ করলে সুবিধা হয়।

তাই আমি বলি জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশনের ব্যয় বরাদ্দ যখন আলোচনা করা হচ্ছে তখন আমি মুখ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে তিনি যেন এ বিষয়ে চিন্তা করে দেখেন যে কয়েকটি ডিপার্টমেন্ট একত্রিত করা সম্ভব কিনা। একজনের আওতায় নিয়ে আসা সম্ভব কিনা, তাহলে আমাদের খানিকটা কাজ তাড়াতাড়ি এগুনো সম্ভব হয়। আর একটা কথা বলি, যদিও এট রিলিফ এবং রিহ্যাবিলিটেশন-এর বাজেট নয়, জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশনের কথা বলতে গিয়ে এটা বলবো পল্লীগ্রামে কারও ঘরে আগুন লাগার জন্য যদি সরকারী সাহায্য চান কিম্বা অতি জলের জন্য কারও ঘর দোর ভেসে যায় তার জন্য সাহায্য চান, তাহলে সেই সমস্ত ক্ষেত্রে জেনারেল এ্যাড্‌মিনিষ্ট্রেশন-এর বটলনেকের জন্য বি ডি ও-এর কাছ থেকে সেটা ডি এম-এর কাছে যায় এবং সেটা ডি এম এর কাছ থেকে ডিভিশনাল কমিশনারের কাছে যায়, সেখানে যাবার পর সেটা আবার ডি এম-এর কাছে আসবে তখন তারা ১০০ টাকা পাবে। এতে অনেক সময় দেখা গেছে ২ বছর আড়াই বছর লেগে গেছে ১০০ টাকা পেতে। এর একটা সুষ্ঠ ব্যবস্থা করা দরকার। যেখানে অফিসার আছেন বি ডি ও, তিনি এই সমস্ত ব্যাপার যদি অনুসন্ধান করে স্থানীয় অফিস থেকে দেওয়ার ব্যবস্থা করেন তাহলে জনসাধারণের কিছু উপকার হয়। আজকে সাধারণ মানুষ বলে যে সরকারী কর্মচারীর সংখ্যা রোজ রোজই বেড়ে চলেছে। তারা হয়ত এটা উপলব্ধি করতে পারেনা যে স্বাধীনতার পর সরকার যে দায়িত্ব

নিয়েছিলেন আর আজকে সরকার যে দায়িত্ব নিতে চলেছেন তা প্রতি বছর প্রতি দিন নূতন নূতন পরিবেশের মধ্যে বেড়ে চলেছে এবং নূতন দায়িত্ব গ্রহণ করতে হচ্ছে। এখন এই দায়িত্ব নিয়ে সেটা যদি যথাযথ কার্য্যে পরিণত করতে হয় তাহলে সরকারী কর্মচারীর এবং সরকারী ডিপার্টমেন্টের কাজ বাড়বে এবং কর্মচারীর সংখ্যাও নিশ্চয়ই বাড়বে। আজকে এটা কেবলমাত্র আলোচনা করলেই হবেনা যে মশাই, ১৯৪৭ সালে পশ্চিমবঙ্গে কয়টি মোটর গাড়ী ছিল, কয়জন অফিসার ছিল আর আজকে দেখুন পশ্চিমবঙ্গে এতগুলি মোটর গাড়ী হয়েছে এতগুলি সেক্রেটারী হয়েছে, তার সঙ্গে সঙ্গে তারা যদি এটা দৃষ্টি রাখতেন যে আগে কত টাকা ব্যয় করা হত জনসাধারণের সর্বাঙ্গীণ উন্নতির জন্য আর আজকে পশ্চিমবঙ্গে কত টাকা ব্যয় করা হচ্ছে তাহলে উপলব্ধি করতেন যে কর্মচারীর প্রয়োজন আছে। তবে কেবলমাত্র সংখ্যা হলেই হবেনা এটাও দেখতে হবে চিন্তা করতে হবে যে সমস্ত কর্মচারীকে সরকার নিচ্ছেন তারা যেন সেই কাজের উপযুক্ত হয় এবং জনসাধারণের সেবার দৃষ্টিভঙ্গী থাকে এবং তারা যেন কো-অপারেটিভ এ্যাটিচিউড নিয়ে আসেন। তা যদি হয় তাহলে আমাদের অনেক সুবিধা হবে এবং কাজের উন্নতি হবে। আজকে পশ্চিমবঙ্গের জেনারেল ডেভেলপমেন্টের জন্য জেনারেল এ্যাডমিনিষ্ট্রেশনে ২১ অংশ খরচ হচ্ছে, আজকে জনসাধারণের কাজের জন্য যে সমস্ত কর্মচারী এসেছেন, তাদের যদি কিছু মাসিক বেতন-এর পরিবর্তনের প্রয়োজন হয় এবং তাতে যদি তারা সহযোগিতা করেন এবং সেবকের দৃষ্টিভঙ্গী নিয়ে সরকারের সঙ্গে কাজে হাত মিলিয়ে কাজ করতে পারেন তাহলে আমাদের সামগ্রিক উন্নতি হবে। এটা বিশেষ করে বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2—2-10 p.m.]

**শ্রীরাজকৃষ্ণ মণ্ডল :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জেনারেল এ্যাডমিনিষ্ট্রেসন খাতে যে ব্যয় বরাদ্দের দাবী করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি। আমরা জানতে পারলাম ১৮ বছর পর বাংলাদেশে ৭৭ হাজার মানুষের জায়গায় আড়াই লক্ষ মানুষ সরকারী কর্মে যোগদান করেছে। এটা খুব ভাল কথা। তবে অপর দিকে আবার এটাও জানলাম যে সামান্য একজন পিওনের চাকুরীর জন্য মানুষ মাননীয় প্রধানমন্ত্রীর কাছে আবেদন করছে। প্রয়োজন আছে এটা ঠিক। আমাদের দেশে মানুষের সংখ্যা বেড়ে গেছে, জমি কম আছে। কিন্তু কথা হচ্ছে যিনি কৃষক, যিনি চাষের কাজ করেন তিনি যাতে জমিতে আরও ভাল করে ফসল উৎপন্ন করতে পারেন সেদিকে সরকারের দৃষ্টি থাকা দরকার। যিনি শিল্পী তিনি যদি শিল্প ক্ষেত্রে ভালভাবে প্রোডাকসন করতে পারেন এবং সেক্ষেত্রে সরকারের সাহায্য পান তাহলে আমার মনে হয় সরকারী দপ্তরে ভীড় কমে যাবে। এবারে আমি একটা জিনিস আপনার কাছে রাখতে চাই কৃষি জমি সম্পর্কে। বাংলাদেশের বহু জায়গায় এমন অনেক জমি আছে যেখানে প্রচুর পরিমাণে ধান হতে পারে, কিন্তু দুঃখের বিষয় অনেক জমি জলে ডুবে আছে, জল নিকাশের ব্যবস্থা হচ্ছেনা বলে সেখানে ফসল ফলানোর ব্যবস্থা হচ্ছেনা। স্যার, আমাদের সৌভাগ্য আমাদের মুখ্যমন্ত্রী যিনি এই গ্রান্ট পেশ করেছেন তিনি আমাদের খাদ্যমন্ত্রী এবং বাংলাদেশের উন্নয়নের ভার তাঁর হাতে আছে। কাজেই আমি তাঁর কাছে বলছি আমাদের দেশে এমন বহু জমি আছে যেগুলি জলময় হয়ে রয়েছে। সুন্দরবনের বহু জমির জল নিকাশ না হবার জন্য পোকায় ধান নষ্ট করেছে এবং ভাল ফসল হয়নি। কিন্তু দুঃখের বিষয় এদিক দিয়ে সরকারী কর্মচারীদের যেটা দেখা উচিত ছিল সেটা দেখা হয়েছে বলে মনে করিনা। জল নিকাশের ব্যবস্থা না হবার জন্য সুন্দরবনে পোকায় ধান নষ্ট করছে এটা আমরা বিভাগীয় কর্মচারীদের নোটিশে এনেছি, কিন্তু দেখলাম সমন্বয়ের অভাবে তাঁদের যতটা দ্রুত কাজ করা উচিত ছিল সেইভাবে করা হয়নি এবং তার ফলে ফসল নষ্ট হয়েছে। আমি স্বীকার করি এই বিভাগে এমন অনেক লোক আছে যাঁরা দেশের মানুষকে ভালবাসেন এবং দেশের উন্নয়নের জন্য কাজ করছেন। কিন্তু এমনও অনেক লোক রয়েছেন যাঁদের দেখেছি প্রভু-মনিবের সম্পর্ক। অর্থাৎ উচ্চপদে যে কর্মচারী

আছেন তাঁদের দেখেছি নিম্ন কর্মচারীদের সঙ্গে সার্জেন্টের মত ব্যবহার করতে। তাঁরা চোখ রাঙিয়ে তাঁদের সঙ্গে ব্যবহার করেন এবং তাঁদের দ্বারা যেভাবে দেশের কাজ করান উচিত ছিল সেইভাবে করিয়ে নিচ্ছেননা। তবে আবার এমনও অনেক আছেন যাঁরা সুষ্ঠুভাবে কাজ পরিচালনা করছেন। তারপর, দুর্নীতির ব্যাপারে দেখেছি দুর্নীতি কম বেশী সর্বক্ষেত্রেই আছে। আমরা দুর্নীতি দূর করবার চেষ্টা করছি, কিন্তু অনেক লোক আছেন যাঁরা সমাজ এবং দেশের মানুষের দিকে না তাকিয়ে মাসগোনা মাইনে পাবার জন্য তাকিয়ে আছেন, উপরি পাবার দিকে তাকিয়ে আছেন। স্যার, এগুলি ধরাছোঁয়ার উপায় নেই। আমরা এসব কথা বললেই স্পেসিফিক কেস্ দেবার কথা বলা হয়, কিন্তু এগুলি ধরা মুশকিল। তবে দুর্নীতি যে আছে সেটা অস্বীকার করবার উপায় নেই।

আর এই যে নিম্নবেতনভোগী কর্মচারী তাদের সংখ্যা অনেক বেশী। একশো টাকা মাইনে পেয়েও সেই পরিবারের যদি পাঁচ জন লোক থাকে, সেই পাঁচ জন লোকের পরিবারের ১৫দিন সংসার চালানোর জন্য পয়সা থাকে না। অথচ সেই লোকটি একশো টাকা বা পঞ্চাশ টাকা বেতনের একটি পিয়নের চাকরীর জন্য মাননীয় মন্ত্রী মহাশয়দের কাছে আবেদন নিবেদন করে বেড়াচ্ছে। এর থেকে বোঝা যায় যে, সেই চেষ্ট গোনা চাকরীর মতন তারা বলতে চায় যে, আজ আমি খেতে পাচ্ছি না, আমার পরিবার পালন করতে পারছি না, সুতরাং সরকারের আওতার মধ্যে এসে যদি কিছু করতে পারি। সেইজন্য সরকারী চাকরীর দিকে তাদের নজর দিতে হচ্ছে। আমি বলবো, তাদের সরকারী চাকরীর দিকে নজর না গিয়ে যাতে কৃষি এবং শিল্পের দিকে তাদের নজর যায়, সেদিকে দৃষ্টি দেওয়া আমাদের একান্ত প্রয়োজন। আজকে ঘরে ঘরে কুটীরশিল্প কি করে স্থাপিত হতে পারে সেদিকেও আমাদের বিশেষভাবে নজর দিতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের পশ্চিমবঙ্গের চারটি জেলার নাম করেছেন, যেখানে কৃষকরা তিন মাস বা চার মাস বছরের মধ্যে কৃষিক্ষেত্রে চাষ করে, আর বাকী অন্য সময়টা তারা বসে থাকে। এই সময়টাতে তাদের কিভাবে শিল্পের কাজে নিয়োগ করা যেতে পারে, সেটা চিন্তা করে দেখা উচিত। আমাদের দেশে শিল্পে নিয়োগ করা যায় এমন বহু জিনিষ অকারণে নষ্ট হয়ে যাচ্ছে, আমরা দেখতে পাই। যেমন পাটজাত দ্রব্য, পাটগাছের পাঁকাটি, কলাগাছের বাসনা, তাছাড়া ফলের অনেক জিনিষ অকারণে মাঠেঘাটে নষ্ট হয়ে যাচ্ছে; সেগুলিকে নিয়ে যদি আমাদের কাগজের কলে বা হাতে কাগজ তৈরী করা যায়, বা অন্যান্য hand made জিনিষ তৈরী করা যায়, আমরা গ্রামের ঘরে ঘরে যদি কুটীর শিল্পের ব্যবস্থা করে দিতে পারি তাহলে ৩০ টাকা মাইনের চাকরীর জন্য মাননীয় মন্ত্রী মহাশয়দের কাছে তাদের আর ধন্না দিতে হয় না। একটা চাকরী খালি হলে, সেখানে হাজারটা আবেদনপত্র আসছে, এটা অবাক কাণ্ড। একটা ২০ টাকা বা ৩০ টাকা বেতনের চাকরীর জন্য ১ হাজার লোকের দরখাস্ত আসছে। এ থেকে বেশ বোঝা যাচ্ছে যে কি রকম অভাব তাদের মধ্যে রয়েছে। আর একটা জিনিষ হচ্ছে খাদ্য দ্রব্য ও নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের মূল্য ক্রমশ: দিন দিন হু হু করে বেড়ে চলেছে। এর প্রতিকার কল্পে দুই দিক দেখবার আছে। একটা হচ্ছে হয় সংখ্যা বৃদ্ধি আর যাতে না হয়, সেদিকে বিশেষ নজর দেওয়া দরকার। আর একটা হচ্ছে আমাদের production যাতে আরও বাড়ে, তার জন্য সর্বপ্রকারে চেষ্টা করতে হবে। কি করে আমাদের শিল্প ও কৃষি বিভাগের production বাড়ে তার জন্য সর্বতোভাবে প্রচেষ্টা করে যেতে হবে। আমার শ্রদ্ধেয় বন্ধু মি: রায় যে প্রস্তাব করেছেন, তা আমি সর্বান্তঃকরণে সমর্থন করি। আমি এর পূর্বেও বলেছি যে সরকারের প্রত্যেকটি বিভাগের সঙ্গে একটা সমন্বয় যদি না থাকে, তাহলে ঠিকমত কাজ করা খুব মুশকিল হয়ে পড়ে, নানা রকম অসুবিধা সৃষ্টি হয়। আমরা খুঁজে পাইনা কার কাছে যাবো। এক বিভাগে গেলে, তাঁরা অন্য বিভাগ দেখিয়ে দেয়, সেখানে গেলে পর তাঁরা আবার আর একটা বিভাগ দেখিয়ে দেয়, এইভাবে ছুটাছুটি করে কাজ করায় সুবিধা হয় না, এবং অনেক বিশৃঙ্খলা ঘটে ও দেরী হয়ে যায়। তাঁদের নিজ নিজ দায়িত্ব সম্বন্ধে অর্থাৎ কার কোন্ বিভাগের কতটা দায়িত্ব আছে, তা তারা অনেক সময় জানেন না। সেইজন্য প্রতিটি বিভাগের সঙ্গে সমন্বয় থাকা একান্ত প্রয়োজন। সেদিন আমি সেচ বিভাগের ব্যয় বরাদ্দ নিয়ে আলোচনার সময় বলেছিলাম, আজও আবার বলছি,

माननीय मन्त्रीमहाशय এখানে উপস্থিত আছেন, যে সেচ এবং কৃষি, বিশেষ করে এই দুটি দপ্তরকে এক সাথে রাখা একান্ত প্রয়োজন হয়ে পড়েছে।

[2-10—2-20 p.m.]

কারণ কৃষিকাজের জন্য কৃষিবিভাগে যেখানে খাল কাটা প্রয়োজন, সেখানে তাঁরা মনে করছেন ও কাজ সেচ বিভাগ করবেন। তেমনি যেটা সেচ বিভাগের কাজ, সেখানে তাঁরা মনে করছেন কৃষি বিভাগ করবেন। এইভাবে কার কর্তব্য কোন্টা তা স্থির না হবার জন্য বহু কাজ ব্যাহত হয়ে যাচ্ছে, আদৌ কোন কাজ হচ্ছে না, কাজেই বিভিন্ন বিভাগের মধ্যে একটা সমন্বয় সাধন করা একান্ত প্রয়োজন।

এই কয়েকটি কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বায় বরাদ্দ পেশ করেছেন তা সম্পূর্ণ সমর্থন করছি। তাঁর কাছে আমি যে আবেদনগুলি রাখলাম আশা করি তিনি এবং তাঁর কেবিনেট সে সম্বন্ধে চিন্তা করবেন ও যথাবিহীত ব্যবস্থা করবেন।

**শ্রীঅনঙ্গমোহন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ যে তিনটি দফায় বাজেটের দাবী এখানে উত্থাপিত হয়েছে, তার সকলগুলি সমর্থন করে আমি দু-চারটি কথা বলতে চাই।

আমার প্রথম কথা হচ্ছে প্রশাসনিক ব্যাপারে। এই প্রশাসনিক ব্যাপারে যে সমস্ত কর্মচারী নিযুক্ত আছেন, তাঁদের দ্বারাই আমাদের প্রশাসন ভালভাবে চলতে পারে, কিন্তু তার মাঝখানে দেখতে পাচ্ছি উপরের তলায় যে সকল কর্মচারী আছেন তাদের মাইনের হার অত্যন্ত বেশী, মাগ্‌গী ভাতার হারও বেশী, তাদের গাড়ীর ব্যবস্থা আছে, তাদের জন্য House allowance-এর ব্যবস্থা আছে, তাদের জন্য অন্যান্য সুখস্বাচ্ছন্দ্যের ব্যবস্থাও বেশী আছে। কিন্তু যারা অগনিত নিম্নশ্রেণীর কর্মচারী, তৃতীয় ও চতুর্থ শ্রেণীর কর্মচারী, তাদের জন্য কোন রকম সুখস্বাচ্ছন্দ্যের ব্যবস্থা করা হয় নাই। যে বেতন এই তৃতীয় ও চতুর্থ শ্রেণীর কর্মচারীদের দিচ্ছেন, তা তার নিজের জীবনধারণের পক্ষেই যথেষ্ট নয়, তার পরিবার পালনের তো দূরের কথা। একজন কর্মচারী যে সরকারী কাজ করছে, সে যদি তার ঘর সংসার গৃহস্থালীর বিষয়ে চিন্তিত না হয়, তার সংসার ভরণপোষনের উপযোগী অর্থ না পায় তাহলে তার মনের মধ্যে স্বভাবতঃই ক্ষোভের সঞ্চয় হয়। তার মনে যদি ক্ষোভের সঞ্চার হয়ে থাকে, তাহলে সে সম্পূর্ণ অনুগত হয়ে সরকারের কাজকর্ম করতে পারে না। তাই আজ দেখতে পাচ্ছি দিকে দিকে সরকারী কর্মচারীদের মধ্যে অসন্তোষ পুঞ্জীভূত হয়ে আছে। এই অসন্তোষ তাদের মনের মধ্যে থেকে দূর না করতে পারলে, তাদের দ্বারা রাজ্য চালনার কাজে যথেষ্ট অসুবিধার সৃষ্টি হবে। আমার বাড়ীর একজন ভৃত্য যদি অসন্তুষ্ট থাকে, তাহলে কত অসুবিধা হতে পারে। সেখানে যদি রাজ্য চালনার ব্যাপারে যে সমস্ত কর্মচারী রাজ্য সরকারের অধীনে কাজ করেন, তাঁরা যদি সন্তুষ্ট না হন, তাহলে তাঁদের কাছ থেকে ভাল কাজ পাওয়া যায় না, তা আশা করাও যায় না। তাই মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি তৃতীয় ও চতুর্থ শ্রেণীর কর্মচারীদের বেতন আরো কিছু বৃদ্ধি করা যায় কিনা সেটা চিন্তা করে দেখুন। তবে তাদের সংখ্যা বেশী, তাদের বেতন কিছু বাড়ালেও বহু টাকার প্রয়োজন। কিন্তু তারা অসন্তুষ্ট থাকার জন্যে যে দুর্নীতি চলে আসছে তার জন্য জনসাধারণের যে পরিমাণ অর্থ ব্যয় হয়, তা থেকে তাঁদের রক্ষা করা অবশ্য প্রয়োজন আমরা দেখতে পাচ্ছি কর্মচারীদের যে মাগ্‌গীভাতা দেওয়া হয়, তাতে বর্তমানে যে হার আছে, বেশী বেতনের কর্মচারীরা বেশী মাগ্‌গীভাতা পান, আর কম বেতনের কর্মচারীরা কম হারে পান। এটা ন্যায়সঙ্গত হচ্ছে না। তারা কি অন্যদের তুলনায় কম দামে জিনিষ পত্র কিনতে পায়? মূল্যবৃদ্ধিতে উভয়েরই সমান অসুবিধা হয়। হয়ত বেশী বেতনের কর্মচারীরা বেশী দাম দিয়ে কিনতে পারেন। কিন্তু অসুবিধা সমানই হয়। কারণ সামান্য টাকায় অন্ন ও অর্থ

শ্রেণীর কর্মচারীদের সংসার অচল হয়ে যাচ্ছে। ফলে দিন দিন তাদের অসন্তোষ বেড়েই চলেছে। তাই বলবো তাদের স্বাচ্ছন্দ্য বিধানের দিকে আপনারা একটু বেশী নজর দিন।

তারপর রাজ্য সরকারের অধীনে বহু সংখ্যক কর্মচারী দীর্ঘ দিন ধরে অস্থায়িভাবে কাজ করছে। এক একজন ১০।১৫।২০ বছর ধরে অস্থায়িভাবে কাজ করে চলেছে, তার কোন প্রমোশন পর্য্যন্ত হচ্ছে না। যদি তাদের কাজের রেকর্ড খারাপ হয়ে থাকে, তাহলে সেই পদে তাকে দীর্ঘদিন রাখা হয়েছে কেন? তাদের কেন ছাঁটাই করে দেওয়া হয় নাই? অতএব অবিলম্বে তাদের স্থায়ী করুন, এবং তাদের চাকরী সম্বন্ধে নিশ্চিন্ত হতে দিন। তাদের মনে নিশ্চিন্তভাব আনা দরকার। সেটা আপনি করুন।

তারপর প্রমোশনের ব্যাপারে বিভিন্ন বিভাগের কর্মচারীদের অভিজ্ঞতা ও কর্তব্যে পরায়ণতার ভিত্তিতে প্রমোশন দেওয়া হয় নাই। এই ক্ষেত্রে বহু উদাহরণ আছে, প্রথমে যারা নিযুক্ত হয়েছিলেন এবং দক্ষতার সঙ্গে কাজ করে আসছেন, যারা প্রমোশনের যোগ্য, তাদের Supersede করে নিচের লোক প্রমোশন পাচ্ছে। এই রকম কেন কতকগুলি হয়েছে, এ সম্বন্ধে পুঙ্খানুপুঙ্খরূপে অনুসন্ধান করে উপযুক্ত ব্যবস্থা নিন যাতে তাদের অসুবিধা ও অসন্তোষ দূর হয়, তারজন্য মুখ্যমন্ত্রীকে ব্যবস্থা অবলম্বন করতে অনুরোধ করছি।

বর্তমানে প্রত্যেক বিভাগে একজন করে কমিশনার আছে। বৃটিশ আমলে এই কমিশনার পদ সৃষ্টি হয়েছিল জনসাধারণের বৃটিশ বিরোধী মনোভাব দাবিয়ে রাখার জন্য। তাঁরা জেলার উপরে বিভাগ এবং প্রতি বিভাগে একজন করে কমিশনার রেখেছিলেন বর্তমানে এই বিভাগীয় কমিশনার রাখবার আর কোন আবশ্যকতা নাই।

কিন্তু বর্তমান সময় বিভাগীয় কমিশনার রাখার দরকার নেই, জেলা ম্যাজিষ্ট্রেটের কাছ থেকে যে প্রস্তাব আসে সেটা সরাসরি এখানে আসা উচিৎ তার মাঝখানে ওই বিভাগীয় কমিশনার রেখে অথবা কাজের ক্ষতি বা বিলম্ব করা উচিৎ নয়। সরকারী দীর্ঘসূত্রতার কথা প্রায়ই শুনতে পাই এবং আমি মনে করি ওই কমিশনার পদ রাখা তার অন্যতম অংগ। আমি অনুরোধ করব অবিলম্বে ওই কমিশনার পদ লোপ করে দিয়ে জেলার সঙ্গে সরকারের সরাসরি যোগাযোগ রক্ষার ব্যবস্থা করুন তাহলে জনসাধারণের প্রয়োজনের তাড়াতাড়ি প্রতিকার পাওয়ার সুবিধা হবে, তা না হলে ভয়ানক অসুবিধা হয়। এই পদ লোপ করে দিলে আর্থিক সাশ্রয় হবে এবং আমাদের যে দ্রুত কাজ করার আকাঙ্খা আছে তাও খানিকটা পূরণ করা সম্ভব হবে।

এরপর আমি বলব যে বিধানসভার অফিসে যে সমস্ত কর্মচারী কাজ করেন ছটা থেকে পাঁচটা পর্য্যন্ত তাদের সাধারণতঃ ডিউটি থাকে, কিন্তু যখন বিধানসভা চলে তখন যতক্ষণ বিধান সভা চলে ততক্ষণ তাদের কাজ করতে হয় তাদের জন্য কি করেছেন জানি না। এখানে যে নিয়ম আছে তাতে বিধানসভার কর্মীরা অতিরিক্ত সময়ের কাজের জন্য যে ভাবে ও হারে কিছু টাকা বেশী পাবেন তাহা যথেষ্ট নয়। আপনাদের অন্যান্য অফিসের যাঁরা অতিরিক্ত কাজ করেন সরকারী অন্যান্য বিভাগে যেমন অতিরিক্ত সময়ের কাজের জন্য অর্থ দেওয়ার ব্যবস্থা আছে এদের জন্যও সেইরকম ব্যবস্থা করুন, নতুবা একশ্রেণীর কর্মচারীদের উপর অবিচার করা হচ্ছে। সরকারী অফিসে দেখা যাচ্ছে ১টা থেকে ৫টা, যখন অফিস শেষ হয়ে যায় তখন বিভাগীয় সেক্রেটারী বা Director-গণ অনেক সময় বেশীক্ষণ থাকেন এবং তার ফলে তাঁদের পিওন এবং stenographer-কে থাকতে হয়, তারা বেশী মাইনে পায়না বেশী সময় থাকার জন্য। এদিকে অবশ্যই নজর দেওয়া দরকার। অনেক কর্মচারী যখন extra work করে তখন অতিরিক্ত কাজের জন্য তার অতিরিক্ত অর্থের বরাদ্দ থাকা দরকার তাহলে কর্মচারীদের মধ্যে একটা অসন্তোষের গুঞ্জন থাকবেনা।

তারপর হচ্ছে আমি pension সংক্রান্ত ব্যাপারে দু'একটা কথা বলতে চাই। এই যে নির্যাতিত রাজনৈতিক কর্মীদের pension দেওয়ার ব্যবস্থা আছে কতক জনকে মাসিক ১০ টাকা, কতকগুলিকে ১৫ টাকা, কতকগুলিকে ২০ টাকা করে দেওয়া হয় এটা খুবই নগণ্য হয়ে পড়েছে। যে সময় এটা করা হয়েছিল তখন হয়ত এতে চলত, কিন্তু এখন বর্তমান অবস্থায় এতে একজন লোকের নিজের ভরণপোষণ হতে পারেনা, কোনক্রমেই এতে চলেনা। যেখানে ১০ টাকা দেন অন্তত পক্ষে সেখানে এখন ৩০ টাকা দিন যাতে তার নিজের ভরণপোষণ চলতে পারে। শুধু কেবল তাদের ভাল করছি, তাদের মঙ্গল করছি, তাদের উপকার করছি নির্যাতিত রাজনৈতিক কর্মীদের জন্য কত কি করছি এটা বললে হবেনা। তাদের যা দেবেন তাতে অন্তত তাদের নিজেদের যাতে চলে তার ব্যবস্থা করুন, নতুবা তাদের প্রতি সুবিচার করা হয়না। যারা নির্যাতিত কর্মী তাদের pension সংক্রান্ত ব্যাপারে নোতুন দৃষ্টিভঙ্গী গ্রহণ করুন এবং তারজন্য প্রয়োজনীয় ব্যয়বরাদ্দ করুন।

[2-20—2-30 p.m.]

কর্মচারীদের মধ্যে কতক লোকের পেনসনের ব্যবস্থা রেখেছেন, আবার কতক লোকের প্রভিডেন্ট ফাণ্ড করেছেন কেন? গ্রাচুইটি অবশ্য রেখেছেন, কিন্তু প্রভিডেণ্ট ফাণ্ড দিয়ে এক কালীন টাকা নিয়ে তার কি লাভ হবে? যে যতদিন বেঁচে থাকবে ততদিন মাসে মাসে পেনসনের ব্যবস্থা রাখা দরকার। দু'রকম ব্যবস্থা রাখছেন কেন? একই রাজ্য সরকারের অধীনে কাজ করে যারা সেই সমস্ত কর্মচারীদের জন্য দু রকম ব্যবস্থা কেন হচ্ছে, এক রকম ব্যবস্থা রাখুন। বিভিন্ন লোকের জন্য বিভিন্ন ব্যবস্থা করার মানে হয়না। আপনারা সবাইকে উপযুক্ত পেনসন দিন, আর যদি পেনসন না দেন তাহলে প্রভিডেন্ট ফাণ্ড দিন। কতকগুলি লোককে পেনসন আর কতকগুলি লোককে প্রভিডেন্ট ফাণ্ড এই ব্যবস্থা যাতে দূর করা যায় সেই ব্যবস্থা করুন। আমার কথা হচ্ছে কর্মচারীদের যদি সন্তুষ্ট করতে না পারেন, কর্মচারীদের দুঃখ দুর্দশা দূর করতে না পারা যায়, তাঁদের মনের মধ্যে যে ক্ষোভ আছে সেই ক্ষোভ যদি দূর করতে না পারা যায় তাহলে আমাদের প্রশাসনিক ব্যবস্থা কিছুতেই উন্নতি লাভ করবেনা, আমরা যতই বলিনা কেন কিছুই হবেনা। কাজেই আমি অনুরোধ করছি প্রশাসন সংক্রান্ত বিষয়ে যে কয়েকটি প্রস্তাব আমি রাখলাম সেগুলি শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী মহাশয় বিবেচনা করবেন, এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগুরুপদ খাঁ:** মাননীয় স্পীকার মহোদয়, আজকে আমাদের এখানে আমাদের মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন খাতে এবং শ্রীমতী আভা মাইতি পার্লামেণ্ট, ষ্টেট ইউনিয়ন টেরিটোরি লেজিসলেচার, আর মাননীয় শৈল মুখার্জী মহাশয় পেনসনস এ্যাণ্ড আদার রিটায়ারমেণ্ট বেনিফিটস্ ইত্যাদির জন্য যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থিত করেছেন আমি তা সমর্থন করছি। তবে আমি আমার বক্তব্য বিশেষত সাধারণ প্রশাসন খাতে সীমাবদ্ধ রাখছি। আমাদের রাষ্ট্র গণতান্ত্রিক রাষ্ট্র। আমরা বা যাঁরা ছাত্র সাধারণ রাজনীতির বই পড়েন তাঁরা সকলেই জানেন যে গণতন্ত্র বলতে মোটা-মুটি প্রধান তিনটি কথা আমরা বুঝি Government for the people, by the people and of the people. তবে আমাদের এই গণতন্ত্রে আমরা সর্ব প্রযত্নে একটা প্রচেষ্টা করে চলেছি সেটা হচ্ছে এই Goverment for the people, by the people and of the people. যেন হয়। অর্থাৎ সরকারের যা কিছু নীতি, সরকারের কর্ম পরিচালনা, প্রশাসন ব্যবস্থাগুলি যেন সাধারণ লোকের সঙ্গে থাকে অর্থাৎ তাদের মন যাতে সত্যিকারের সন্তুষ্ট হতে পারে, যাতে সাধারণ লোক বোঝে যে ১৯৪৭ সালের আগে যখন আমাদের বিদেশী সরকার ছিল তারা আমাদের কথা চিন্তা করতোনা, সাধারণ মানুষের কথা চিন্তা করতোনা ঠিক যেন সেরকম না হয়, যেন এই সরকার আমাদেরই সরকার হয়। আজ তারই জন্য দেখতে পাচ্ছি স্বাধীনতার পরে আমাদের এই গণতান্ত্রিক রাষ্ট্র চেষ্টা করে আসছে ধীরে ধীরে কিভাবে জনতা

বিকেন্দ্রীকরণ করে আমরা সেই ক্ষমতা সাধারণ মানুষের মধ্যে ছড়িয়ে দিতে পারি। আমরা দেখেছি জেলা স্তর পর্যন্ত জেলা পরিষদ গঠন করে আমাদের এই পঞ্চ বার্ষিকী পরিকল্পনার বিভিন্ন রকম কাজের ভার আমরা সাধারণ লোকের নির্বাচিত যে প্রতিনিধি রয়েছেন তাঁদের হাতে সরকারী কর্মচারীদের হাত থেকে ছিনিয়ে নিয়ে অনেকখানি ন্যস্ত করতে পেরেছি। যদি অনেক পরীক্ষা নিরীক্ষার কাজ চলছে, আমাদের সরকার হয়ত কিছুটা দ্বিধাগ্রস্ত, যতটা কাজ জেলা পরিষদের হাতে, পঞ্চায়েত রাজের হাতে দেওয়া উচিত ছিল ঠিক ততটা দেওয়া হয়নি। তবে অল্প দিন হল এটা গঠিত হয়েছে বলে সন্দেহ থাকতে পারে কিন্তু এই যে লক্ষণ এটা খুব ভাল লক্ষণ, আমরা জেলা স্তর পর্যন্ত আমাদের এই ক্ষমতা ছড়িয়ে দিতে পেরেছি।

স্বাধীনতার কিছুদিন পর্যন্ত দেখেছি সার্কেল অফিসাররা ছিলেন, তাঁরা এক একজন তিন চারটি থানার ভার নিতেন, টুকিটাকি রিলিফের কাজ করতেন এবং অন্যান্য দু'একটা প্রশাসনিক কাজ করতেন, সেই জায়গায় আজকে প্রত্যেক থানায়ত বটেই, তাছাড়া বড় বড় থানাগুলিতে একাধিক সমষ্টি উন্নয়ন প্রকল্প গঠিত হচ্ছে, এই সমস্ত উন্নয়ন প্রকল্পের মাধ্যমে নানাবিধ কাজ করার প্রচেষ্টা সরকারের রয়েছে। কিছু দিন আগে পর্যন্ত অর্থাৎ এখানে পঞ্চায়েতি রাজ প্রচলিত হবার পর পর্যন্ত বি, ডি, ও, তিনি কেন্দ্রমণি হয়ে থাকতেন, তাঁর সঙ্গে আরো যে কর্মচারীরা ছিলেন তাঁরা কাজ করতেন। তার জায়গায় এখন আঞ্চলিক পরিষদের জনসাধারণের মধ্যে দিয়ে যাঁরা নির্বাচিত হয়ে এসেছেন তাঁদের হাতে সেই সমস্ত উন্নয়ন প্রকল্পের বিভিন্ন রকম কাজের ভার দেওয়া হচ্ছে। এইভাবে দেখা যাচ্ছে ধীরে ধীরে আমাদের ক্ষমতার বিকেন্দ্রীকরণ ঘটছে এবং জনসাধারণকে নিয়ে আমাদের সরকার সমষ্টি উন্নয়নের নীতিকে যাতে রূপায়িত করা যায় সেই দিকে অগ্রসর হচ্ছেন। তবে তার সঙ্গে সঙ্গে আমাদের একথাও চিন্তা করতে হবে যে সব ব্যাপারেই ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা আমরা বলি, এটা শুনতেও খুব ভাল লাগে, তবে এমন কতকগুলি জায়গা আছে যেখানে কেন্দ্র থেকে সেই জিনিষগুলি পরিচালনা না করলে ঠিকমত ভাবে কাজকর্ম করা যায়না। যেমন সহজ কথা, যদি আমরা দেখে যে টাকা পয়সা আদায়ের ব্যাপারে সেখানে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে সমষ্টি উন্নয়ন প্রকল্প যেগুলি রয়েছে তাদের যদি বলা যায় যে তারা তাদের নিজেদের টাকা যোগাড় করে নেবে তাহলে সেটা কখনই সম্ভব হবেনা। তারজন্য কেন্দ্রে একটা বড় অফিস থাকা দরকার। যে কোন ব্যাপারেই দেখা যাক না কেন সারা রাজ্যের পক্ষে প্রযুক্ত হবে যে সমস্ত নীতি, সারা রাজ্যের ব্যাপারে জড়িত রয়েছে যে সমস্ত কাজকর্ম সেই সমস্ত কাজকর্মের জন্য কেন্দ্রের নিশ্চয়ই কিছুটা হাত থাকা দরকার, তবে যে সমস্ত এলাকাগুলিতে সেই সব কাজ হবে সেই সব এলাকার লোকের সঙ্গে নিশ্চয়ই একটা ঘনিষ্ঠ যোগাযোগ ব্যবস্থা যাতে স্থাপিত হয় তার জন্য প্রচেষ্টা আমাদের সর্বতোভাবে করতে হবে। সেই প্রশাসন খাতের কথা বলতে গেলে আমরা মোটামুটিভাবে শুনে থাকি যে আমাদের দেশে যে সমস্ত সাধারণ লোক রয়েছে সেই সাধারণ লোকের সঙ্গে যাঁরা প্রশাসন বিভাগের কর্তা আছেন তাঁদের নাকি যোগাযোগ ঘনিষ্ঠভাবে নেই। এটা দুঃখের কথা যদি কোথায়ও হয়ে থাকে। ক্ষমতার বিকেন্দ্রীকরণ, পঞ্চায়েতি রাজ প্রতিষ্ঠা করার দিকে আমরা এগিয়ে চলেছি, সেটা একটু আগে আপনাদের কাছে আমি নিবেদন করেছি, আমাদের সব সময় ভাবতে হবে আমাদের স্বাধীন রাষ্ট্রে, গণতান্ত্রিক রাষ্ট্রে যে লোক আমাদের প্রশাসন ভার নিয়ে রয়েছেন, তিনি যত বড় অফিসারই হোন না কেন, যত ছোট অফিসারই হোন না কেন তিনি আমাদের দেশের লোক। আমরা এখানে দেখছি আমাদের এখানে এখন কোন বিরোধী পক্ষের বন্ধু নেই, থাকলে তাঁরা দুর্নীতির ঝড় বইয়ে দিতেন। দুর্নীতি ছাড়াও আমরা প্রায়ই শুনে থাকি ঘুষ ইত্যাদির কথা। কিন্তু একথা চিন্তা করতে হবে যে যাদের বিরুদ্ধে আমরা অভিযোগ করছি তারা আমাদেরই ঘরের ছেলে, তারা ঐ কনেষ্টবল থেকে সুরু করে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট, সেক্রেটারি, ছোটখাটো কেরানী আমাদেরই ঘরের ছেলে। তাদের কোন দোষ আছে, না আমাদের শিক্ষার দোষ আছে, না সমাজের দোষ আছে, না সমাজের মধ্যে এমন

একটা আবহাওয়ার সৃষ্টি হয়েছে যার জন্য এই দোষ ঘরের ছেলেদের উপর দিচ্ছি সে কথা চিন্তা করতে হবে। আমাদের এই কথাগুলি চিন্তা করে দেখা প্রয়োজন যে কি কারণে আমাদের ঘরের ছেলে যারা এই প্রশাসন বিভাগে রয়েছে, যারা হয় আমাদের ভাই বা আপনাদের কারোর কোন বন্ধু বান্ধব বা কারোর ভাইপো, তাদের আমরা কেন দোষ দিচ্ছি। কোথায় গলদ আছে, কেন তারা নিজেদের জনসাধারণের সেবক বলে ধরে নিয়ে কাজ কর্ম করতে পারছেনা এইগুলি চিন্তা করে দেখার প্রয়োজন হয়েছে। আমাদের সামাজিক আবহাওয়া এর একটা কারণও হতে পারে, সেই আবহাওয়া বিশুদ্ধ করার দরকার আছে। এই যে কিছুদিন আগে পর্যান্ত আমাদের বাংলা দেশে একটা ঝড় বয়ে গেল স্কুল কলেজের ছেলেদের মধ্যে সেটা কেন হল তা আমাদের চিন্তা করে দেখতে হবে। আজকে শিক্ষা ব্যবস্থা যাঁরা পরিচালনা করছেন, অর্থাৎ স্কুল কলেজের শিক্ষা যাঁরা পরিচালনা করছেন সেই শ্রদ্ধেয় অধ্যাপকদের সঙ্গে আমাদের ছেলেদের অভিভাবকদের কতটা যোগাযোগ আছে সেটাও চিন্তা করে দেখা প্রয়োজন। আজকে যদি টিচার্স এ্যাণ্ড গার্ডিয়ান্স এ্যাসোসিয়েশন শক্তিশালী থাকতো, শুধু ম্যানেজিং কমিটির উপর নির্ভর না করে, শুধু সাব ইনেসপেক্টারদের উপর, ডিষ্ট্রিক্ট ইনেসপেক্টারদের উপর নির্ভর না করে যদি প্রত্যেকটি অভিভাবকদের সঙ্গে আমাদের শিক্ষকদের ঘনিষ্ঠ যোগাযোগ থাকতো তাহলে মাসে বা দু'মাস অন্তর তাঁদের সঙ্গে বসতে পারতেনন এবং কোথায় গলদ আছে, কেন আমার ছেলে লেখাপড়া করছেনা বা তার কারণ জিজ্ঞাসা করতে পারতাম এবং তেমনি শিক্ষকরাও আমাদের কাছে জিজ্ঞাসা করতে পারতেন যে কেন আমাদের ছেলেরা স্কুলে যাচ্ছেনা বা কি অসুবিধা আছে। এইভাবে যদি আমরা কাজ করতাম তাহলে বোধহয় এই অসুবিধার সৃষ্টি হতোনা।

[2-30—2-40 p.m.]

ঠিক তেমনি আমরা সকলে মিলে মিশে যারা বিভিন্ন কাজের ভার নিয়ে আছেন তাদের সঙ্গে তাদেরই প্রয়োজনে আমরা সকলে কাজ করে চলেছি। যাদের জন্য আমরা এই সমস্ত কাজ করছি—কি কৃষি খাতে কি শিক্ষা খাতে কি স্বাস্থ্য খাতে যেখানে মানুষের জন্য আমরা কাজ করে চলেছি সরকার যার দায়িত্ব গ্রহণ করেছেন তাদের সঙ্গে মনের একটা ভাবের আদান প্রদানের প্রয়োজনীয়তা রয়েছে, সম্পর্ক রাখার প্রয়োজনীয়তা রয়েছে। যে কোন কাজেই আমরা দেখতে পাই যখন একটা কাজ হয় সেটা নিয়ে যখন আমরা আলোচনা করতে আসি এটা অত্যন্ত দুঃখের কথা যে অনেক দেরী হয়ে যায়। আমাদের বিরাট বিরাট পরিকল্পনা রয়েছে—এ বছরে এ কাজ করা হবে, ও বছরে ও কাজ করা হবে পাঁচ বছরের ভিতর আমরা এই কাজ সমাপ্ত করবো তার জন্য আমরা অনেক কর্মচারী নিযুক্ত করেছি। অথচ দেখা গেল প্রথম পঞ্চ বার্ষিকী পরিকল্পনা, দ্বিতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনা ইত্যাদি শেষ হয়ে গেল তবুও সে কাজে হাত দেওয়া হচ্ছে না। অনেক প্রশাসনিক গোলমাল হয়। আমি ছোট্ট একটা গল্প বলছি—বাল্যকালে পড়েছিলাম। আমরা পড়েছিলাম আমেরিকায় অনেক বড় বড় বিল্ডিং আছে, স্কাই স্ক্রাপার—সেখানে ১৫ তলার উপর থেকে নাকি একটা লোক পড়ে যেয়ে তার পা ভেঙ্গে গেল। সঙ্গে সঙ্গে তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হোল—নিয়ে যাবার পর ডাক্তার বললেন—আমি পা ভাঙ্গার ডাক্তার নই—আমি অন্য চিকিৎসা করি। তার পরে তাকে পা ভাঙ্গার ডাক্তারের কাছে ফোন করে নিয়ে যাওয়া হোল সেখানে ডাক্তার বললেন আমি অবশ্য পা ভাঙ্গার ডাক্তার এটা সত্য কথা—কিন্তু কোথা থেকে পড়েছিল—বলল—এই রকম একটা মস্ত বড় বিল্ডিং থেকে পড়েছিল। সে বলল এই রকম বিল্ডিং থেকে পড়ে যাওয়া—আমি তো তার ডাক্তার নই, গাছ থেকে পড়লে আমি সারিয়ে দিতে পারতাম। এই রকম ঘুরতে ঘুরতে শেষকালে তাকে ১৫ তলার উপর থেকে পড়ে যাওয়া পা ভাঙ্গার ডাক্তারের কাছে নিয়ে যাওয়া হোল। তখন লোকটির অবস্থা কি তা বুঝতেই পারছেন। আমরা দেখেছি যে এখানে অনেক সময় আমাদের সেই দুঃখ ভোগ করতে হচ্ছে। এগ্রিকালচারের জন্য সেচের ব্যবস্থা করতে

হবে—সেচের ব্যবস্থার জন্য বিদ্যুৎ চাই, বিদ্যুতের জন্য বিভিন্ন রকম ব্যবস্থা করতে হবে। দেশের লোক যদি চায় যে এখানে সেচের ব্যবস্থা হোক—এখানে সেচের ব্যবস্থা হলে খুব ভাল ফসল ফলতে পারে—আমরা সেচ দপ্তরে বললাম—সেচ দপ্তর বললেন, এগ্রিকালচার দপ্তর এগ্রিকালচার বললেন ল্যাণ্ড রেভিনিউ। জমি খাস দখল করতে হবে। আবার ইলেকট্রিসিটি ডিপার্টমেণ্টে যেতে হবে বিদ্যুৎ চাই—এইভাবে অনেক অসুবিধা হয়। এইভাবে যদি আমরা এক দুই বছর অপেক্ষা না করে তাড়াতাড়ি কাজটা শেষ করতে পারতাম তাহলে আগে আমরা বেশী পরিমাণ ফসল পেতে পারতাম। সেইজন্য আমি মুখ্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে যেখানে পঞ্চ বার্ষিকী পরিকল্পনার কাজ চলেছে সেখানে আপনি বিভিন্ন ডিপার্টমেন্টের মধ্যে একটা সমন্বয় নিয়ে আসবার চেষ্টা করুন যাতে আমরা জনসাধারণের উপকারের জন্য খুব তাড়াতাড়ি কাজ করতে পারি। আর একটা ছোট্ট উদাহরণ আমার মনে পড়ে গেল কাছ দিয়ে বিদ্যুৎ চলে গেছে—স্বাস্থ্য কেন্দ্রে বিদ্যুৎ পৌঁচাচ্ছে না—স্বাস্থ্য কেন্দ্রের যারা ভারপ্রাপ্ত রয়েছেন তাঁদের বললাম তারা আবার হয়তো বিদ্যুৎ বিভাগকে লিখলেন—তারা আবার পি. ডবলিউ. ডি. ডিপার্টমেণ্টকে লিখলেন—এত ঘোর-প্যাচের কি প্রয়োজন আছে। এই কাজগুলি যদি তাড়াতাড়ি করা যেতো তাহলে ভাল হোত—কোন বাধা নেই তার জন্য টাকা বাজেটে বরাদ্দ আছে। বিভিন্ন ধরনের প্রশাসনিক বিভাগ আছে, বিভিন্ন ডিপার্টমেণ্ট থাকায় মুশকিল হয়ে গেছে। আমাদের পঞ্চ বার্ষিকী পরিকল্পনার নানা কাজ চলেছে এবং তার জন্য আমরা শুনেছি মুখ্য মন্ত্রী বললেন ১১ হাজার থেকে ২। লক্ষ কর্মচারী আমরা নিযুক্ত করেছি এবং যখন নিযুক্ত করেছি তখন নিশ্চয় তাদের পরীক্ষা করে নিয়েছি। তাদের বিভিন্ন রকম যাচাই করে নিয়েছি। এত আয়োজন থাকা সত্ত্বেও তবুও কেন দেরী হচ্ছে তা আমরা বুঝতে পারি না। এই দেরী হবার জন্য দেশের লোকের মনের মধ্যে একটা অসন্তোষ জাগে। আর একটা কথা বলবো—অনেকে আমাদের বলে থাকেন এবং অনেক সময় আমরাও দেখেছি বা প্রশাসন খাতে আলোচনা করবার সময় অনেকে বলেছেন এখানে নাকি রাইট ম্যান ইন দি রাইট প্লেস অনেক সময় দেওয়া হয় না। যেমন কেউ হয়তো কৃষি বিভাগের খুব দক্ষ—তাকে যদি আমরা অন্য প্রশাসনিক বিভাগে দিই বা কেউ হয়তো ইঞ্জিনীয়ার আছেন তাকে হয়তো অন্য আর একটা বিভাগে দিলাম এগুলি হলে অনেক অসুবিধা হয়। তাকে যদি ঠিক ঠিক বিভাগে রাখা হোত তাহলে যে অভিজ্ঞতা সেই বিভাগ সম্বন্ধে রয়েছে তা দিয়ে তিনি সেই বিভাগকে ভালভাবে পরিচালনা করতে পারতেন। আমি আর খুব বেশী বলতে চাই না। আমি মুখ্য মন্ত্রীর কাছে এই অনুরোধ রাখলাম এবং এই সমস্ত বাজেট বরাদ্দগুলি আমি সমর্থন করছি এবং একথা বলছি যে আমাদের দেশের স্বাধীনতার আগের চেয়ে কাজ অনেক সত্যসত্যিই বেড়ে গেছে—অনেক লোকও নিশ্চয় সেখানে নিযুক্ত হয়েছে এবং আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করার জন্য আমরা চেষ্টা করছি বা করেছি জেলান্তর পর্যন্ত এবং পঞ্চ বার্ষিকী পরিকল্পনার কাজগুলি মানুষ দেখতে পাচ্ছেন—আজ তাঁরা খবরের কাগজে পড়ছেন বাজেটের বিভিন্ন রকমের বরাদ্দগুলি দেখতে পাচ্ছেন যে এখানে এই কাজ হবে ওখানে ঐ কাজ হবে—এমন কি বাজেটের বড় বড় বইগুলিও সাধারণ মানুষরা পড়ে থাকেন যে আমার এই অঞ্চলে রাস্তা হবে—ক্যানেল হবে, এইবার টাকা ধরা হয়েছে—এদিকে মানুষ আশা করে বসে আছে, অনেক মানুষ বলছেন যে পাঁচ বছর ধরে বলছেন অথচ হচ্ছেনা কেন। আমরা বলি যে হাঁা, এবার ল্যাণ্ড রেভিনিউ ডিপার্টমেণ্টে দেওয়া হয়েছে জমি এ্যাকুইজিসন করা হবে, এইবার পি, ডবলিউ, ডি, তে দেওয়া হয়েছে, টেণ্ডার ডাকা হবে—এবার আমাদের ফাইন্যান্স ডিপার্টমেণ্টে আটকে পড়ে আছে—ঐ বটলনেকটা গেলে কাজ সুরু হয়ে যাবে, এইভাবে তাদের বুঝিয়ে রাখতে হয়। আমি বলবো এটা যেন না হয়। যে যে বিভাগের কাজ সেই সেই বিভাগের হাতে সমস্ত ক্ষমতা নষ্ট করে দিয়ে তাড়াতাড়ি যাতে আমরা ফল পেতে পারি তার প্রচেষ্টা সকলে মিলে করলে আমাদের দেশের সত্যিকারের তাড়াতাড়ি উন্নতি হবে বলে আমি মনে করি। এই বলে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীনরেন্দ্রনাথ সরকার :** মাননীয় সভাপাল মহাশয়, আমাদের শ্রদ্ধেয় মুখ্য মন্ত্রী সাধারণ প্রশাসনিক ব্যবস্থার জন্য যে ব্যয় বরাদ্দ রেখেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি। দেশ স্বাধীনতা লাভ করবার পর থেকে আজ পর্যন্ত প্রশাসনিক ব্যবস্থার বিভিন্ন স্তরে বিন্যাস সাধন ঘটেছে, এই বিন্যাস সাধনের ফলে রাজ্যের রাইটার্স বিল্ডিং থেকে আরম্ভ করে গ্রামাঞ্চল পর্যন্ত এটা যোগাযোগের ব্যবস্থা হয়েছে। সাধারণ মানুষের সাথে যোগাযোগ করবার জন্য এই ব্যবস্থা সত্যিই প্রশংসনীয় কিন্তু তথাপিও সাধারণ মানুষের ভিতর এই প্রশাসনিক ব্যবস্থার জন্য বিক্ষোভ রয়েছে। কারণটা বিশ্লেষণ করলে নিশ্চয় বোঝা যাবে। আমাদের স্বর্গত শ্রদ্ধেয় নেতা বল্লভ ভাই প্যাটেল দেশ স্বাধীনতা লাভ করবার পর সমস্ত অফিসারদের ডেকে আই সি এস, বি, সি, এস অফিসার যাঁরা সেদিন ইংরাজের অধীনে কাজ করতেন তাঁদের পরিষ্কার বলেছেন যে দেশ স্বাধীনতা লাভ করেছে—দেশের প্রশাসনিক ব্যবস্থায় যাঁরা আত্মনিয়োগ করে বসে আছেন তাঁদের আজ বুঝতে হবে যে জাতি স্বাধীনতা লাভ করেছে সেই স্বাধীনতা শুধু মুখের কথা নয়, একে বাস্তবে রূপায়িত করবার জন্য তাঁদের একটা গুরু দায়িত্ব আছে, তাই একটা দেশাত্মবোধ এবং স্বদেশীকতা তাঁদের ভিতর জাগ্রত করবার জন্য তিনি আবেদন রেখে-ছিলেন এবং তার পর থেকে আমরা দেখেছি এই প্রশাসনিক ব্যবস্থায় বিভিন্ন স্তরে বিন্যাস সাধিত হয়েছে এবং আমাদের পর পর যে তিনটি পঞ্চ বার্ষিকী পরিকল্পনা অতিক্রান্ত হতে চলেছে সেই তিনটি পরিকল্পনার ভিতর বিভিন্ন স্তরে বিভিন্ন উন্নয়ন সাধন হয়েছে, তথাপি আমরা দেখেছি মানুষের কাছে আজ যে ধরনের আবেদন রাখা উচিত ছিল সাধারণ মানুষের সংখে যে যোগা-যোগ রাখার প্রয়োজনীয়তা ছিল সেই যোগাযোগ ব্যাহত হয়েছে। যে রেড টেপিজমকে আমরা ইংরাজ আমলে ধিক্কৃত করেছি বার বার তাদের সামনে বলেছি—সেই অনুরূপ রেড টেপিজম আজ প্রশাসনিক ব্যবস্থার ভিতর বিদ্যমান আছে—কারণ কোথায় যখন আমরা বিশ্লেষণ করতে গেছি তখন আমরা দেখেছি সাধারণ যাঁরা কর্মচারী আছেন—আর যাঁরা অফিসার আছেন তাঁদের ভিতর ডিসপ্যারিটি অব পে—এর ব্যাপার নিয়ে বহু ধরনের আলোচনা হয়েছে, কিন্তু সেখানে দুঃখ এবং বেদনা আগে যখন দেখি যে সেই সাধারণ কর্মীরা সংঘবদ্ধ হয়ে সরকারের বিরুদ্ধে তাঁদের নিজেদের দাবী-দাওয়া পেশ করবার জন্য প্রচেষ্টা রাখেন, তখন তাঁরা ভুলে যান যে তাঁদের উপর যে কর্তব্য ন্যাস্ত আছে সেই কর্তব্য সম্বন্ধে উদ্বুদ্ধ না হয়ে তাঁরা সরকারের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করবার চেষ্টা করেন। প্রশাসনিক ব্যবস্থার যেখানে সবচেয়ে ফাটল যার মাধ্যমে আমরা কাজ করতে চাই যার মাধ্যমে আমরা পরিকল্পনাকে রূপায়িত করতে চাই সেই পরিকল্পনা নিশ্চয় ব্যাহত হবে যদি তার পিছনে আন্তরিকতা না থাকে, সংদৃষ্টিভঙ্গি না থাকে যদি তাঁরা মূলত চিন্তা করতে না পারেন যে এই প্রশাসনিক ব্যবস্থায় তাঁরা শুধু অঙ্গ স্বরূপ তা নয়, সরকার যে বিরাট দায়িত্ব গ্রহণ করেছেন তাকে রূপায়িত করবার জন্য যে ধরনের প্রচেষ্টা রাখছেন সেই প্রচেষ্টা তাঁদের মাধ্যমে আজকে করতে হবে।

[ 2-40—2-50 p.m. ]

এবং তারা যদি আজকে আন্তরিকতার সঙ্গে মানুষের কাছে এগিয়ে না যায় তাহলে নিশ্চই সে প্রচেষ্টা ব্যাহত হয়ে যাবে। আমরা সাধারণ অবস্থা থেকে এটা পরিষ্কার করে বুঝেছি। শিক্ষা বিভাগের কথা এখানে ধরা যাক। প্রাথমিক শিক্ষার কথা বলবো আজকে গ্রামে ২৮ হাজার প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে। এ সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে যে সমস্ত শিক্ষকরা কাজ করেন তারা মনে করেন যে বিদ্যালয়ে কাজ করার চেয়ে এটা একটা সময় কাটাবার বেশ একটা জায়গা। আমার নির্বাচন ক্ষেত্রে আমি দেখেছি শিক্ষক বা ছাত্রদের না পড়িয়ে তাঁরা গল্প করেন। আমি জিজ্ঞাসা করলাম আপনাদের এরূপ মানসিক অবস্থা কেন তাঁরা বললেন আমাদের মাহিনা অত্যন্ত কম এবং আমাদের যা প্রয়োজন তা পাচ্ছি না বলে আমাদের পক্ষে পড়ান সম্ভব নয়। আমি তাদের বললাম একথা ঠিক যে আজকের দিনে আপনাদের হয়ত ঠিকমত দেওয়া হয় না। কিন্তু আপনারা মনে রাখবেন আপনারা কি

আপনাদের কর্তব্য ঠিক করছেন। আপনারা যদি আপনাদের কর্তব্য ঠিক করেন তাহলে সরকার নিশ্চই আপনাদের অভাব অভিযোগ শুনবেন এবং আমরা নিশ্চই Assembly-তে আপনাদের অভাব অভিযোগ রাখবো। তবে এটা ঠিক যে সরকারী আয়ের উপর এটা নির্ভর করছে। একথা ঠিক যে যে ক্ষেত্রে যে আত্মনিয়োগ করেছে সে ক্ষেত্রে তার আন্তরিকতা ধরছে না। এর কারণ তার মধ্যে দেশাত্মবোধের যে অভাব ঘটেছে এটা বললে ভুল হবে না। আপনার কর্তব্যের ত্রুটি করছেন দেশকে ভালবাসছেন না বলেই দেশের আজ এ অবস্থা। মতবাদের পার্থক্য থাকতে পারে চিন্তাধারার পার্থক্য থাকতে পারে কিন্তু প্রশাসনিক ক্ষেত্রে মতবাদের পার্থক্য থাকা উচিত নয়। যে মানুষ যে দায়িত্বভার গ্রহণ করেছে সে কাজের দায়িত্বভার নিয়ে তাকে এগিয়ে যেতে হবে। যদি মতবাদ নিয়ে সংগ্রাম করতে হয় তাহলে যে সুযোগ আমাদের সংবিধান দিয়েছে এটা বাইরে থেকে করতে হবে ভেতরে থেকে করলে হবে না। আমরা যখন চাকরী গ্রহণ করি তখন কেবলমাত্র বলি যে আমরা কোন রাজনৈতিক দলে যাব না, কিন্তু চাকরী পাবার পর দেখেছি এই প্রশাসনের ভিতরে যারা কাজ করেন তাদের অধিকাংশই একটা মতবাদে বিশ্বাসী হয়ে কাজ করেন। একথা ঠিক গণতান্ত্রিক দেশে প্রত্যেক মানুষের একটা মতবাদ থাকবে। আজ ১৯ বছর ধরে জাতীয় জীবনে যে উন্নতি হয়েছে সেখানে একটা জিনিব লক্ষ্য করেছি যে মানুষ সেখানে ইনডিভিজুয়ালিটিক হয়ে গেছে সেল্‌ফ সেন্টার্ড হয়ে গেছে। আমরা যে গণতান্ত্রিক সমাজবাদের কথা বলছি যে গণতান্ত্রিক সমাজকে রূপায়িত করবার জন্য প্রশাসনিক ব্যবস্থা বিন্যাস গঠন করেছি সেখানে আমরা একথা চিন্তা করিনি যে মানুষ যদি সেক্রিফাইস না করে for the cause of Community, for the cause of Society, for the cause of oth rs. তাহলে সমাজতন্ত্রের পদক্ষেপ সম্ভব হবে না। এ সত্য যদি প্রশাসনিক কাজে যারা আছেন তারা উপলব্ধি না করেন বুঝতে না পারেন তাহলে কিছুই অগ্রগতি হবে না। শিল্পের ক্ষেত্রে আমরা দেখেছি মালিক ও শ্রমিকের ক্ষেত্রে যে লড়াই হয় সেখানে আমরা মালিকের বিরুদ্ধে যাই কিন্তু আমরা সেখানে মালিকদের ন্যায্য দাবীর কথা বিচার করিনা এবং যার জন্য আমরা ষ্ট্রাইক করি, লেবার কমিশনারের কাছে এপ্রোচ করি এডজুডিকেসানের জন্য লেবার কোর্টে যাই আজকে ঠিক সে অবস্থার সৃষ্টি হয়েছে। আজ তারা মাইনা বাড়াবার জন্য T.A-এর জন্য তারা মিলিতভাবে সরকারের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছেন। গণতান্ত্রিক দেশে মানুষের এ অধিকার আছে। কিন্তু যে দেশপ্রেম থাকলে আজকে জাতীয় জীবনে কোন কাজ করবার জন্য তাদের উপর যে মহান দায়িত্ব আছে সে দায়িত্ব তারা নিশ্চই পালন করবেন। কিন্তু সে কর্তব্যবোধ হীন হয়ে তাঁরা যদি তাঁদের দাবী-দাওয়ার কথা বলেন তাহলে সাধারণ মানুষ এবং জাতী বিপথগামী হবে। এ জিনিষটা আমরা ছাত্রদের ভেতরেও দেখেছি। আমরা ২।১০ দিন আগে দেখেছি স্কুলের ছাত্ররা যেসব কাজ করেছে তাতে মনে হয়েছে ছাত্রজীবনের মধ্যে কোন সুন্দর শিক্ষা এবং ডিসিপ্লিন নেই। আমি যে দৃশ্য দেখেছি তাতে লক্ষ্য করেছি ১২ থেকে ১৮ বৎসরের ছেলেরা তারা শিক্ষকদের পথ অনুসরণ করেছে। যে শিক্ষক মানুষ করবার জন্য দায়িত্ব গ্রহণ করেছেন তিনি মানুষ না গড়ে তুলে তাদের বিপদগামী করবার সহায়তা করছেন। আমি স্কুলের Headmaster-কে দেখেছি তিনি ছাত্রদের আহ্বান করে বলছেন তোমরা এগিয়ে যাও খাদ্য আন্দোলনের পথে। একথা ঠিক যে ছাত্রদের বাবারা খেতে পাচ্ছে না। কিন্তু খাদ্য আন্দোলন করলে যে খাদ্য পাওয়া যাবে একথা ছাত্রদের বোঝবার কথা নয়। আজকে তাই তাদের সরলতার সুযোগ নিয়ে তাদের আন্দোলনের দিকে ঠেলে দেওয়া হচ্ছে। আজকে দেশের জন্য শিক্ষক ও ছাত্রদের সচেতন হতে হবে। তারা যদি তাদের কর্তব্য সম্বন্ধে সচেতন না হন তাদের দায়িত্ব সম্বন্ধে সচেতন না হন তাহলে আমরা আদর্শ সমাজ গড়তে পারবো না। তেমনিভাবে Civil Supply-এর কথা বলবো যে পরিষ্কারভাবে তাদেরও দায়িত্ব আছে Ration সম্বন্ধে সাধারণ মানুষকে সাহায্য করা। কাজ করবার জন্য লোক আসে তারা চেনে না কোথায় গেলে কি সুযোগ সুবিধা পাবে। এ ব্যাপারে যদি তারা সাধারণ মানুষকে সাহায্য করেন তাহলে সে মানুষ সরকারকে ভুল বুঝবে না। সে যদি আন্তরিকতার সঙ্গে এগিয়ে গিয়ে মানুষকে সাহায্য করে তাহলে সে বুঝবে যে এমন একটা প্রশাসনিক ব্যবস্থা আছে যার দ্বারা সরকার তার পাশে এসে দাঁড়িয়েছে। এমন অবস্থা দেখেছি যে মোক্তারের সাহায্য নিয়ে

রেশনকার্ড করতে হয়। এসব দেখে লজ্জা হয় এবং ভাবি যে এ অবস্থা কেন সৃষ্টি হয়েছে। এ মানুষই আবার বিক্ষোভ সৃষ্টি করে প্রশাসনিক ব্যবস্থায় গলদ আমি লক্ষ্য করেছি, অনেকে দুর্নীতির কথা বলেছেন। আমি বলবো বহু দুর্নীতি আছে সুতরাং এই দুর্নীতি এবং ত্রুটি সম্বন্ধে সজাগ থাকতে হবে। এবং এর জন্য আমাদের অনুসন্ধান করতে হবে। আজ যদি আন্তরিকতা থাকতো তাহলে দুর্নীতি হত না। অভাবের জন্য যারা বলেন মানুষ দুর্নীতিগ্রস্ত হচ্ছে আমি তাদের সঙ্গে একমত নই। বহু আদর্শবাদী লোককে দেখেছি যারা অভাব হলেও দুর্নীতিগ্রস্ত হননি। আজকে যে প্রশাসনিক ব্যবস্থা আছে তাতে অনেকে কম মাইনা পাচ্ছেন। ডিসপ্যারিটি অফ পে আছে। কিন্তু তাদের সেখানে নিশ্চই বিচার করতে হবে যাতে সাধারণ মানুষ বেঁচে থাকার জন্য সুযোগ সুবিধা পায় এবং সেই সঙ্গে সঙ্গে কর্তব্যহীন হয়ে বিপদগামী যাতে না হয়, প্রশাসনিক ব্যবস্থাকে বানচাল করবার ব্যবস্থা না করে এবং যে কাজ একদিনে হয় তাকে ১০ দিনে করে Reditapsim করবার চেষ্টা না করে। গ্রামাঞ্চলে আমরা গ্রামসভা করেছি, আঞ্চলিক পরিষদ করেছি জেলা পরিষদ করেছি। এসব করে দিয়ে সাধারণ মানুষের অভাব অভিযোগ সুখ দুঃখ বলবার সুযোগ করে দিয়েছি। সে সুযোগ সুবিধা নিয়ে সমস্ত জাতীয় পরিকল্পনাকে রূপায়িত করবার জন্য যারা কর্মচারী হিসাবে Ollicer হিসাবে কাজ করছেন তাঁদের বুঝতে হবে গলদ কোথায় আছে।

[ 2-50—3 p.m. ]

এত স্তর বিন্যাস সত্ত্বেও সাধারন মানুষের মধ্যে কেন বিক্ষোভ থাকবে? আমি পরিষ্কার দেখতে পাচ্ছি প্রশাসনিক ব্যবস্থার ভিতরে যারা আছেন, যখন রাইটার্স বিল্ডিংসে যাই, বেদনায় আমার মন ভরে উঠে, দেখতে পাই ঘন্টার পর ঘন্টা ক্লারিক্যাল ডিপার্টমেন্টের লোকেরা গল্প করছেন, কাজে আত্মনিয়োগ করেনা। ফলে আমরা আবেদন নিবেদন করে যে চিঠি পাঠাই সেটা দু তিন মাসের মধ্যেও ফল পায়না, সুযোগ পায়না তারা এ সম্বন্ধে দেখার। কাজেই যদি কাজ না করে শুধু হাজিরা দিয়ে মাইনে নিয়ে চলে যায়, কর্মবিমুখ হয়, কর্তব্য না করে তাহলে যে প্রতিক্রিয়া হয় তাই হয়েছে। অফিসার যাঁরা আছেন তাদের সম্বন্ধে আমি পরিষ্কার বলবো, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে আবেদন জানাব সেই সব অফিসারদের সম্বন্ধে আপনি সচেতন হউন। যারা তাদের নিম্ন স্তরের কর্মচারী তাদের তারা সজাগ করতে যদি না পারেন এনার্জাইজ্ করতে না পারেন for the cause of improving the whole show. তাহলে কি করে হবে? আমরা যখন বিজিনেস ফার্মে যাই তখন কি দেখি? সেখানে ম্যানেজার, কেরানী থেকে আরম্ভ করে পিয়ন থেকে আরম্ভ করে উর্দ্ধতন অফিসার সবাই শঙ্কিত হয়ে পড়েন। তাঁরা জানেন কাজ না করলে পর তাদের চাকুরী থাকবেনা। কাজ না করলে পর তাদের অস্তিত্ব থাকবেনা। ম্যানেজারের উপর মালিক আছেন যিনি মাইনে দিচ্ছেন, তিনি ঠিক করে বুঝিয়ে দিচ্ছেন—যদি কাজ না কর, কাজে গাফিলতী কর ফার্ম লাভ না করে, লভ্যাংশ পুরোপুরি না পাই তাহলে তোমাদের চাকুরি থাকবেনা। আমাদের গণতান্ত্রিক দেশে প্রশাসনিক ব্যবস্থায় যারা কাজ করছেন, সেখানে আমাদের সরকার এবং কর্মচারীর মধ্যে মালিক ও কর্মচারী সম্পর্ক থাকা উচিত নয়। আজকের যে সরকার সে সরকার জুলুমবাজী করবার জন্য আসেননি। এই সরকার সাধারণ মানুষের নির্বাচিত সরকার। নির্বাচিত সরকারের প্রতি যদি শ্রদ্ধা দিয়ে কাজ না করতে পারি, যে কর্মচারী কাজে আত্মনিয়োগ করেছে তারা যদি সমাজের সেবক হিসাবে নিজেদের গ্রহণ করতে না পারে তাহলে ভুল হয়ে যাবে। দেশের স্বাধীনতা লাভ করবার পূর্বে যে ছবি দেশে ছিল সেটা চিন্তা করতে হবে। সেদিন মালিক এবং শ্রমিকের কি সম্পর্ক ছিল, আজকে সরকার এবং কর্মচারীদের মধ্যে সেই সম্পর্ক নয়। আজকে সেবার জন্যই আত্মনিয়োগ করতে হবে, সাধারণ মানুষের যে অভাব আছে যে অভিযোগ আছে তা দূর করার জন্য নূতন পথ খুলে দিতে হবে, সেই আদর্শের পথ খুলে দিতে হবে। আমি বলছিলাম আমাদের মধ্যে দেশাত্মবোধ সেবা করবার মনোবৃত্তি ফিরিয়ে আনতে হবে, আমরা যেন সহরে রাইটার্স

বিল্ডিংসে বসে এটা না ভাবি যে আমাদের যেই সময় শেষ হয়ে গেল অমনি কর্তব্য শেষ হয়ে গেল। আমাদের কর্তব্য এবং চিন্তার দৃষ্টিভঙ্গী বদলাতে হবে। প্রতি মুহূর্তে আমাদের মনে রাখতে হবে যে আমাদের জাতি প্রতি মুহূর্তে উন্নত হচ্ছে, এই কথা যদি হৃদয়ঙ্গম করতে না পারি কাজের ভিতর আনন্দ পাওয়া যায়না। বিক্ষোভ আসবে, পুঞ্জীভূত বিক্ষোভ জাতিকে বিপথগামী করবে। এই হচ্ছে নীতি। কাজেই আমি মুখ্যমন্ত্রীর কাছে নিবেদন করছি যে তিনি এই বিষয়ে একটু বিশেষ লক্ষ্য দিন যাতে কর্মচারীরা কর্তব্যে আত্মনিয়োগ করেন জনসাধারণের কাজ করছি অন্তর দিয়ে এটা তাঁরা বোধ করেন। আজকে কাজ আমাদের দেশের কাজ। সরকার, এবং কর্মচারীর মধ্যে মালিক এবং শ্রমিক সম্পর্ক নয়। এই দৃষ্টিভঙ্গী নিয়ে যেন তাঁরা এগিয়ে যান। আজকে জেলায় জেলায় দেখা যায় প্রশাসনিক ব্যবস্থায় যেসব রীতিনীতি আছে, তাতে স্তর বিন্যাসের নীতি আছে। সেখানেও দেখছি একই জিনিষ খেলা করছে কর্মচারীদের ভিতর। তাদের মধ্যে আন্তরিকতা নেই। যারা অফিসে কাজ করছে তারা জাতির কি করে উন্নতি হবে, জেলায় কি করে উন্নতি হবে প্রশাসনিক ব্যবস্থার মধ্যে দিয়ে সেটা তারা বোধ করতে পাচ্ছেনা, ব্যক্তিগত উন্নতিই তারা বড় করে দেখছেন। আমি বলছিনা যে সর্বস্তরের কর্মচারীরাই এই মনোবৃত্তি নিয়ে চলেছেন। এমন অনেক কর্মচারী আছে যাঁরা প্রাণ দিয়ে কাজে আত্মনিয়োগ করেছেন, ফলে তারা সাধারণ মানুষের দুঃখ দুর্দশার সাথে নিজেদের বিলিয়ে দিয়েছেন এবং জাতিকে উন্নতির পথে নিয়ে যাবার চেষ্টা করছেন। তাই মনে হচ্ছে প্রশাসনিক ব্যবস্থার ভিতরে যারা কাজ করছেন তাঁরা যদি দেশাত্মবোধে উদ্বুদ্ধ হন তাহলে দেশ দুর্নীতিমুক্ত হবে, জাতীয় পরিকল্পনাগুলি আমরা রূপায়িত করতে পারব রাজ্যকে সমৃদ্ধিশালী করতে পারব এবং সমস্ত বিক্ষোভ দূর করতে পারবো। এই বলে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী বিভা মিত্র:** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে আমাদের মুখ্যমন্ত্রী, শ্রীমতী আভা মাইতি এবং শৈলবাবু যে ব্যয় বরাদ্দ হাউসের সামনে উপস্থিত করেছেন আমি সেই দাবীকে সমর্থন করবার জন্য দাঁড়িয়েছি। আমি প্রথমেই সাধারণ প্রশাসনিক ব্যবস্থা সম্বন্ধে কিছু বলতে চাই, কারণ আজকে এই প্রশাসন ব্যবস্থার উপর সারা ভারতবর্ষের যা কিছু সম্পদ তা নির্ভর করছে। কিন্তু মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, এই প্রশাসন ব্যবস্থার মধ্যে যে শিথিলতা দেখা দিয়েছে সেকথা বললে ভুল বা দোষের হবেনা। কাজেই আজকে এটা আমাদের উপলব্ধি করবার বিষয়। স্যার, আপনি একটা কনস্টিটিউএনসী থেকে এখানে এসেছেন, আমিও একটা কনস্টিটিউএনসী থেকে এখানে এসেছি। কিন্তু আমরা এখানে এসে কি দেখছি? আমরা দেখছি জনসাধারণ যখন কোন একটা কাজ করাতে চান বা সরকারের সঙ্গে যোগাযোগ করতে চান তখন তাঁরা নিজেরা বারবার চেষ্টা করে সেই যোগাযোগ করতে না পেরে হয়ত আপনার মত একজন সদস্যের কাছে বা আমার মত একজন সদস্যার কাছে তদবির করবার জন্য এগিয়ে আসেন। স্যার, সরকারের সেক্রেটারিয়েটের কথা মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন। এই সেক্রেটারিয়েটের কর্তব্য সম্বন্ধে আমি যা বুঝেছি সেটা হোল তাদের সমস্ত কাজ এক্সপিডাইট করা দরকার এবং তাঁরা যদি তৎপর হন তাহলে মানুষের মধ্যে এত অসন্তোষ হয়না। এই প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের কাজগুলি যাতে তাড়াতাড়ি হয় সেদিকে দৃষ্টি দেওয়া বিশেষ প্রয়োজন হয়ে পড়েছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি হয়ত একটা ফাইল যদি সরকারের কাছে পাঠাতে হয় তাহলে এই ডিপার্টমেন্ট থেকে ওই ডিপার্টমেন্ট, আবার ওই ডিপার্টমেন্ট থেকে সেই ডিপার্টমেন্ট [illegible]ব্যবস্থায় ঘুরতে থাকে। এই ফাইলের উপর হয়ত একটি লোকের অনেক কিছু নির্ভর [illegible] আর্থিক বিষয় অনেক কিছু নির্ভর করছে। কিন্তু এই ভাবে ঘোরার ফলে মানুষ অ[illegible] যায় এবং সেভাবে আবার কাজ হবেনা এবং তারপর ছুটে আসে কোন এম, এল, [illegible] কাছে। এম, এল, এ-রা আবার অনেক সময় এইসব কর্মচারীদের কাছে গিয়ে কাজ [illegible] না পেরে মন্ত্রীর সাহায্য

নিয়ে তাঁর দৃষ্টিতে এনে এই কাজগুলি করান। আমাদের প্রশাসনিক ব্যবস্থা আছে, সেক্রেটারিয়েট আছে, কিন্তু তাঁদের দৃষ্টিতে যদি কোন জিনিস আসে তাহলে তাঁরা ব্যবস্থামত কোন কাজ করেননা। আমাদের শহরের এম. এল. এ-দের চেয়ে গ্রামের এম. এল. এ-দের অনেক বেশী কাজ থাকে। শহরের এম. এল. এ-দের দালালী করা ছাড়া আর কিছু নেই—অর্থাৎ জনসাধারণের দালালী করা ছাড়া আর কিছু নেই। এই দালালীর ব্যাখ্যা হচ্ছে তঁারা ওই কাজগুলি মন্ত্রী মহাশয়ের কাছে নিয়ে আসেন এবং তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলেন যে, আপনি আপনার সেক্রেটারীকে বা ডিপার্টমেন্টের লোককে একবার ফোন করে বলে দিন যাতে কাজটা হয়। তখন কাজ হয় এবং সেকথা আমি স্পষ্টভাবে বলছি। কিন্তু স্যার, আমরা এইভাবে চলতে চাইনা। আমরা আদর্শে বিশ্বাসী লোক। আমরা আইনসভায় এসে এমনভাবে আইন প্রনয়ণ করব, এমনভাবে সরকার চালাব যেখানে তদবিরের প্রয়োজন হবেনা। কিন্তু স্যার, আপনিও আপনার কনস্টিটিউএনসীতে যান, আমিও আমার কনস্টিটিউএনসীতে যাই। আমি দেখেছি তাঁরা কনস্টিটিউএনসীতে গেলে আমাদের মুখের উপর বলেন, এবারে এম. এল. এ. করেছি, পরের বার দেখে নেব। আপনি শহরের এম. এল. এ. আপনি নিশ্চয়ই জানেন তাঁরা আমাদের বলেন আমার অমুক কাজ হোলনা, আমার চাকুরী হোলনা, ল্যাণ্ড এ্যাকুইজিসন ডিপার্টমেন্ট থেকে আমার যে জমি নিয়েছে তার টাকা সরকারের কাছ থেকে বার করতে পারলামনা। এইসব কারণে তাদের মনে অসন্তোষ বৃদ্ধি পাচ্ছে। আজকে সরকার যেসব পরিকল্পনা বা স্কীম করছেন তাতে মানুষের অনেক অদল বদল হচ্ছে এবং কোথাও কোথাও সামাজিক বিপ্লব এসেছে। আমার মনে হয় সেই সামাজিক বিপ্লব যদি আনতে হয় তাহলে এই সমস্ত জিনিসের মোকাবিলা করবার দরকার আছে।

[ 3—3-25 p.m. ]

হয়ত Land Acquisition Department থেকে জমি নিয়ে নিয়েছে, সেই জমির টাকা হয়ত সরকারের কাছ থেকে বার করতে পারছেন না, তাতে সত্যিই সেখানে অসন্তোষ আসবে। এইভাবে রোজ রোজ অসন্তোষ বৃদ্ধি করে যাচ্ছি আমরা। একটার পর একটা সরকার যে সব পরিকল্পনা করছেন, যে সব নূতন নূতন scheme করছেন, তাতে মানুষের অনেক অদল বদল হচ্ছে। ধীরে ধীরে সামাজিক বিপ্লব আসে। সেই সামাজিক বিপ্লব যদি আনতে হয়, তাহলে আজকে সরকারী মহলকে শক্ত হাতে সমস্ত ব্যাপারের মোকাবিলা করার দরকার হয়ে পড়েছে। আমি এই কথা বলবার সাহস রাখি, কারণ, আমি কংগ্রেস আদর্শে বিশ্বাসী লোক। আমি জানি কংগ্রেস সরকার যে সমস্ত নীতি গ্রহণ করেছেন, যে সমস্ত পরিকল্পনা করেছেন, সেগুলি মানুষের কল্যাণের জন্য। কিন্তু সেই সব কল্যাণ মূলক কাজে যখন implementation করতে যাচ্ছেন, যখন তাকে কার্যকরী করবার জন্য চেষ্টা চলেছে, সেখানে কার্যকরী করবার জন্য যে সমস্ত ব্যবস্থা, তা একেবারে ব্যর্থ হয়ে যাচ্ছে। চেয়ারম্যান মহাশয়, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে এই কথাই বলবো যে শুধু সরকারী কর্মচারী বা secretariat-এর দোহাই দিলেই হবে না। আজকে চিন্তা করে দেখুন এই সমস্ত পলিসির দ্বারা জনসাধারণের প্রকৃত কি উপকার সাধিত হচ্ছে? আজকে সরকারী কর্মচারীদের মধ্যেও অসন্তোষ কেন? এই অসন্তোষের কারণ আজকে বিচার, বিশ্লেষণ করে দেখতে হবে। এক, একটি সরকারী কর্মচারীকে আপনারা ১০ বছর, ১২ বছর, ১৪ বছর, ১৫ বছর ধরে temporary কাজে রেখে দিয়েছেন। Temporary কাজে তারা এতদিন ধরে কেন থাকবে? একটি লোক, যে ১০ বছর বা ১৪ বছর ধরে একটা চাকরীতে temporary ভাবে কাজ করে অতিবাহিত করলো, পরে সে অন্য জায়গায় গিয়ে যে কাজ পাবে, তার কোন আশা ভরসা নেই। সে সব সময়ই একটা অসন্তোষের মধ্যে থাকবে, এবং থাকতে বাধ্য, আজকে সরকারের এই নীতির জন্য। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি তাঁদের দৃষ্টিগোচরে কতকগুলি বিষয় আনতে চাই, হয়ত তাঁরা এর বিহিত কিছু করতে পারেন, বা না করতে পারেন। কিন্তু আমরা যেটা উপলব্ধি করি, সেটা এই হাউসের সামনে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে রাখতে চাই। আজকে সারা দেশময় যে অসন্তোষ

সৃষ্টি হয়েছে, তার প্রকৃত কারণ সরকারের জানা উচিত। আজকে সমাজ বিপ্লব হচ্ছে, অর্থনৈতিক বিপ্লব হচ্ছে, এই সমস্ত বিপ্লব করবার জন্য যে সমস্ত পরিবেশের প্রয়োজন, তা হয়ত কংগ্রেস কর্মীরা তৈরী করতে পারে। কিন্তু সেই পলিসিকে implementation করবার দায়িত্ব তাঁদের, যাঁরা সরকারের প্রশাসনিক ব্যবস্থায় আছেন, তাদের মাধ্যমে এটা করতে হবে। এই প্রশাসনিক ব্যবস্থাকে যদি ঠিক ভাবে কায়েমি করতে হয়, তাহলে আজকে বলা দরকার, যে সরকারী কর্মচারীদের এই অসন্তোষের কারণ আজকে দেখতে হবে। আজকে আমি বলবো না, যে হয়ত তাঁদের অনেকে ভাববেন যে তাঁদের মাইনে বাড়ানোর প্রয়োজন আছে। কিন্তু সরকারের যে টাকা আছে, তাতে মাইনে বাড়ানোর প্রশ্ন আসে না। কিন্তু এই টাকার মধ্যে তাদের সন্তোষ আনা কিভাবে যায়, সেটা চিন্তা করতে হবে। আজকে যার তদবিরের লোক আছে, সে অনেক কিছু সুযোগ, সুবিধা পেতে পারে কিন্তু, যার তদ্‌বির করবার লোক নেই, তাকে অসুবিধা ভোগ করতে হয়। মাননীয় চেয়ারম্যান মহাশয়, এই সম্পর্কে, দু-একটা ছোট, খাটো ঘটনার কথা বললে আপনি বুঝতে পারবেন। একটি লোক দু-মাসের জন্য একটা জায়গায় বদলি হয়ে এসে কাজ করতে, সেই সময়, তার তদবিরের লোক না থাকায়, তাকে অন্যত্র বদলি করে দেওয়া হল। আর একজনের তদবির করবার লোক আছে, তাকে আর অন্যত্র বদলি করা হল না, তিন, চার বছর ধরে, সে সেখানে থাকতে পারলো। আবার যার তদবির করবার লোক নেই, সে হয়ত অবাঞ্ছিত স্থানে তিন, চার বছর ধরে পড়ে আছে, সে অন্যত্র বদলি হতে চায় কিন্তু, তদ্‌বিরের অভাবে, সে পারছে না। এই ধরনের বহু ছোট, খাটো অসন্তোষের ব্যাপার রয়েছে। এইসব ছোট, খাটো জিনিষগুলির প্রতি বিশেষভাবে কর্তৃপক্ষের দৃষ্টি দেওয়া দরকার হয়ে পড়েছে। সেইজন্য আজকে secretariat-এর দরকার, এই সমস্ত কাজগুলি expedite করার জন্য। মাননীয় চেয়ারম্যান, মহাশয়, আজকে যে ব্যয় বরাদ্দ মাননীয় মন্ত্রীমহাশয় এখানে উপস্থিত করেছেন, আমাদের মঞ্জুরীর জন্য, সেই ব্যয় বরাদ্দ আরও বেশী হলেও, আমরা খুসী হতাম। কারণ এই সমস্ত কাজ করবার জন্য, আজকে আমাদের প্রশাসনিক ব্যবস্থা শিথিল হয়ে পড়ছে। এইদিকে যদি বিশেষ দৃষ্টি দেওয়া না যায়, এবং এই কেসগুলি যদি follow up করা না যায়, এই সমস্ত বিষয়ের প্রতি যদি একটু দৃষ্টি আকর্ষণ করা না যায়, তাহলে দেখা যাবে যে মানুষের মনে ধীরে ধীরে অসন্তোষ এসে যাচ্ছে। আজকে দেখা যাচ্ছে যে অনেক ক্ষেত্রে, আমরা ছোট খাটো একটু কাজ করলেই, এবং সেখানে একটু চেষ্টা করলেই, সেগুলিকে আমরা সুষ্ঠু ভাবে চালাতে পারি।

মাননীয় মন্ত্রী মহাশয়ের পক্ষে এই প্রশাসনিক ব্যবস্থা follow up করার কথা নয়। কিন্তু আমরা যখনই তাঁর কাছে যাই, তিনি কোনদিন আমাদের নাচার করে দেননি। কিন্তু যাঁরা secretariat-এ আছেন, তাঁদের আমরা অনুরোধ করবো, মুখ্যমন্ত্রীর মাধ্যমে এবং আপনার মাধ্যমে, যে তাঁরা যেন এগুলিকে follow up করেন এবং এদিকে বিশেষভাবে দৃষ্টি দেন। আজকে সমস্ত ভারতবর্ষ বিপর্যস্ত হয়ে যাচ্ছে এইজন্য। তাই আজকে দেখা যাচ্ছে যে সারা ভারতবর্ষের মধ্যে কি সেন্ট্রাল গভর্ণমেন্টের কর্মচারী, কি ষ্টেট গভর্ণমেন্টের কর্মচারী, কেউ সন্তুষ্ট নন। তাঁদের মধ্যে এই অসন্তোষের কারণটা আজ খুঁজে বার করা দরকার। আজ অর্থনৈতিক অবস্থা মানুষের খারাপ হয়ে গিয়েছে, তা ঠিক। নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম অত্যন্ত বেশী হয়ে গিয়েছে, এটা ঠিক, খাদ্যাভাব হয়েছে এটাও ঠিক। কিন্তু, শুধু তারজন্যই কি এই অসন্তোষ? তা নয়। সমস্ত রকম ছোট, খাটো ত্রুটি-বিচ্যুতির জন্য আজকে মানুষ অসন্তুষ্ট হয়ে যাচ্ছে।

তাই আজকে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করবো আপনার মাধ্যমে, যে এইসব ছোট, খাটো জিনিষগুলো, যদি তাঁর ডিপার্টমেন্টের সেক্রেটারীরা একটু তাড়াতাড়ি করে ব্যবস্থা করে দেন, তাহলে মানুষ অনেক খুশী হবে।

আমি এই কয়েকটি কথা বলে, যে বাজেট এখানে place করেছেন মাননীয় মন্ত্রী মহাশয়রা, তাকে আমি পূর্ণ সমর্থন করছি।

(At this stage the House was adjourned for 20 minutes)

( After adjournment )

[ 3-25—3-35 p.m. ]

## श्री दयाराम बेरी

स्पीकर महोदय, आज जो व्यय बराय पेश हुआ है हमारे चीफ मिनिस्टर और आभा मैती और हमारे दूसरे मिनिस्टरों द्वारा, हम उस खाते के व्यय बराद का मैं हृदय से समर्थन करता हूं। आज १८ वर्ष के बाद यह अवसर हमलोगों को मिला है कि हम अपने प्रशासन की अवस्था पर एकबार फिर से अच्छी तरह गौर करें और उसे ऐसे साचे में ढालें कि जिस से हमारे देश का और देशवासियों का कल्याण हो। गवर्नमेंट सभी प्रशासनिक कार्यों में खास तौर से ध्यान दिया है करने के लिये काफी रुपये मंजूर किये हैं और बराबर किये जाते हैं लेकिन जो फायदा हमारे जो जन-साधारण है उसको होगा, होना चाहिये लेकिन वह फायदा नहीं हो पाता आज किसी भी तरफ आप जाइये चाहे जहां स्कूल है, कालेज हैं अधिकांश हमारे जो अध्यापक लोग हैं उन लोगों ने स्कूल और कालेजों में पढ़ाने का काम प्राय प्राय बन्द ही कर दिया है। आज तो यह दुर्दशा है कि कोई भी लड़का बगैर ट्यूटर रखे हुये उसके भाग्य में विद्या पढ़ नहीं सकती। और मास्टर आगे था कि अगर किसी मास्टर का छात्र फेल हो जाता था तो मास्टर के हृदय में एक वेदना हो जाती थी कि मेरा अमुक छात्र फेल क्यों हो गया। आज वो बात नहीं है।

जिधर जिधर जाइये—अदालतों की तरफ जाइये, जिस तरह से पहले घूस चलती थी आज भी उसी तरह से चल रही है। आज भी मजिस्ट्रेट ऊपर बैठा है, नीचे पेशकार है और पेशकार का साथ मुवक्किल की तरफ फैला हुआ है। जिधर भी जाये चाहे वह सेन्ट्रल गवर्नमेन्ट के प्रशासनिक कर्मचारी हो चाहे राज्य के। मामूली फोन जो कि एक बहुत ही जोगाजोग का प्रधान साधन है आज एक घंटा दो घंटा तीन घंटा में भी प्राप्त नहीं होता। कहीं फोन करते हैं एकबार, दोबार, तीनबार डायल करते हैं परेशान होने की बात है कि नम्बर प्राप्त नहीं हो सकता है। चाहे कोई मैं समझता था कि मई में एक मामूली आदमी हूं, एक साधारण एम० एल० ए० हूं, मुझे ही दिक्कत पड़ती है लेकिन चीफ मिनिस्टर के यहां से भी फोन करके देख लिया वही दिक्कत वहां से भी होती है। पुलीस की तरफ जाइये अजीब हाल है हमने रखा हुआ है कि चोरी न हो, डाके नहीं पड़ेंगे लोगों की मां-बहनों की इज्जत सुरक्षित रहेगी और सब अच्छा होगा लेकिन वहां भी देखता हूं कि आज घूस का बाजार गर्म है! तरह तरह से जनता के दिल की परेशानी, नये नये तरीके के सनसनीक आविष्कार हो और जाती हैं। एक हमारे यहां जिस इलाके से मैं आया हूं हल्ला निकलता है। गाड़ी लेकर पुलीसवाले निकलते हैं और जो बिचारे मजदूर काम पर जा रहे होते या बाजार में भला आदमी या मजदूर मिलता है उसे चढ़ा दिया जाता है गाड़ी में और फिर ४०।५० खर्च करने के बाद उनकी जमानत होती है। यह परेशानी आज १०।१५ वर्षों से मैं खुद देख रहा हूं। अभी तक शुरू आत से वैसा ही चल रहा है मालूम नहीं इसका आखिर अंत कब होगा। जगह जगह जूए खिलाये जा रहे हैं नाजायज शराब टिक रही है गाड़ी लूटी जाती है, रेलगाड़ियों की बोगियां जलायी जाती है कोयला उठ रहा है, कोई देखनेवाला नहीं है। तो हम देखते हैं तो कहीं भी ठीक नहीं मालूम देता। तो हम इसके अन्दर दो-तीन बातों की ओर ध्यान हम अपनी सरकार का दिलाना चाहते हैं। फर्स्ट तो यह है कि देखरेख रह का काम बिलकुल नहीं होता। जब तक आई० जी० को अपनी ड्यूटी आई० जी० साहब करें और उनके अधीनस्थ अपनी ड्यूटी करें; जो कर्मचारी हैं प्रशासनिक के उनके ठीक काम ले और जो अच्छा काम करें उसको पुरस्कृत करें और जो न करे उसे हटा दे—जब तक कोई देखरेख अच्छी तरह से नहीं होगा, कोई भी काम हमारा बननेवाला नहीं है। अद्भुत चीज है कि जो कुछ लोग कहते हैं कि उनको तनख्वाह कम देते हैं। जो हमारे कम तनख्वाह पानेवाले लोग हैं उनको एक दिक्कत है खर्च चलता नहीं क्यों की चीजों के

**Commission of ascertaining the debts of the peasants**

**245.** (Admitted question No. 901.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবাংলার কৃষকদের সরকারী এবং বেসরকারী ঋণের পরিমাণ এবং কারণ নির্ধারণের জন্য বিশেষজ্ঞ কমিশন গঠন কিছুদিন পূর্বেই হইয়াছিল; এবং

(খ) সত্য হইলে উক্ত কমিশন কি রিপোর্ট দেন?

**The Minister of State for Agriculture :**

(ক) এই সম্পর্কে কোন কমিশন গঠন করা হইয়াছে বলিয়া কৃষি বিভাগ অবগত নহে।

(খ) প্রশ্ন উঠে না।

**Groundnut cultivations in Midnapore District**

**246.** (Admitted question No. 948.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় কোন কোন থানাতে গত ১৯৬৫ সালে কত পরিমাণ জমিতে চিনাবাদামের চাষ হইয়াছিল,

(খ) উহাতে মোট কত চিনাবাদাম উৎপাদিত হইয়াছিল; এবং

(গ) ঐ বৎসর এই রাজ্যের কোন জেলায় সব চাইতে বেশী চিনাবাদাম উৎপাদিত হইয়াছিল এবং উহা কত জমিতে চাষ করা হইয়াছিল?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) ও (খ) থানাওয়ারী কৃষিপরিসংখ্যান রাখা হয় না, জেলাওয়ারী কৃষি পরিসংখ্যান রাখা হয় সুতরাং থানাওয়ারী এই তথ্য প্রদান করা সম্ভব নয়। তবে সমগ্র মেদিনীপুর জেলায় ১৯৬৪-৬৫ সালে ১,৪১১ একর জমিতে চিনাবাদামের চাষ হইয়াছিল এবং উহাতে ১২১ টন চিনাবাদাম উৎপন্ন হইয়াছিল।

(গ) উক্ত বৎসরে মেদিনীপুর জেলাতেই সর্বোচ্চ পরিমাণ চিনাবাদাম উৎপন্ন হইয়াছিল; উৎপাদন ও চাষের জমির পরিমাণ (ক) ও (খ) প্রশ্নের উত্তরে প্রদত্ত হইয়াছে।

**Bridge over the Kansabati**

**247.** (Admitted question No. 975.) **Dr. SANTOSH KUMAR MUKHERJI :** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state when the permanent bridge over the Kansabati river on the Midnapore-Kharagpur Road is expected to be completed?

**The Minister for Public Works (Roads) :** The work is expected to be completed within two years.

### Bidi factories in Tamluk subdivision

**248.** (Admitted question No. 982.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার তমলুক মহকুমায় বিভিন্ন থানাতে কয়টি করিয়া বিড়ির কারখানা আছে;

(খ) উহাদের মধ্যে কতগুলি কারখানা আইনের আওতায় পড়ে;

(গ) উহাদের কর্মীগণ কি হারে বেতন পান; এবং

(ঘ) বেতন বাদে আর কি কি সুবিধা তাহাদের মালিকগণ দিচ্ছেন?

**The Minister for Labour:**

(ক)

| | | |
|---|---|---|
| তমলুক থানা | — | ১৪৬ টি |
| ময়না থানা | — | ৪৫ টি |
| পাঁশকুড়া থানা | — | ২১৫ টি |
| মহিষাদল থানা | — | ১৬৬ টি |
| নন্দীগ্রাম থানা | — | ১৬৫ টি |
| সুতাহাটা থানা | — | ৫৯ টি |

(খ) একটিও না।

(গ) নিম্নতম মজুরী আইন অনুযায়ী নির্দ্ধারিত প্রতি হাজার বিড়ির জন্য ১ টাকা ৮৮ পয়সা হইতে ২ টাকা হারে।

(ঘ) মজুরী ছাড়া শ্রমিকরা দৈনিক বিনামূল্যে ৮টি বিড়ি পান।

### Comb industry in Midnapore district

**249.** (Admitted question No. 991)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কোথায় কোথায় চিরুনী শিল্প রহিয়াছে,

(খ) ঐ সকল স্থানে উক্ত শিল্পে কতজন কাজ করিতেছে;

(গ) উক্ত শিল্পের উন্নতির জন্য কাঁচামাল সরবরাহের কোন ব্যবস্থা আছে কিনা বা উৎপাদিত দ্রব্য বিক্রয়ের জন্য সরকার প্রতিষ্ঠানগুলিকে কিরূপ সাহায্য করেন; এবং

(ঘ) উক্ত শিল্পে নিযুক্ত ব্যক্তিগণ দৈনিক গড়পড়তা কিরূপ আয় করেন?

**The Minister for Cottage and Small-scale Industries:**

(ক) মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমার দাসপুর থানায় এবং তমলুক মহকুমার পাঁশকুড়া থানায় চিরুণী শিল্প রহিয়াছে।

(খ) মহিষের শিং দ্বারা তৈয়ারী চিরুণী ও আনুষঙ্গিক শিল্পে আনুমানিক তিন হাজার লোক নিযুক্ত আছেন।

(গ) কাঁচামাল সরবরাহের কোন ব্যবস্থা সরকারের নাই। উৎপাদিত দ্রব্য বিক্রয়ের জন্য সরকার শিং-এর শিল্প প্রতিষ্ঠানগুলিকে বাহিরের ক্রেতাদের সহিত যোগাযোগ করাইয়া দেন।

এছাড়া পশ্চিমবঙ্গ সরকারের সেলস্ এম্পোরিয়ামগুলি ও ওয়েষ্ট বেঙ্গল স্মল ইণ্ডাষ্ট্রিজ কর্পোরেশনের সেলস্ এম্পোরিয়ামগুলির মারফৎ এই সকল দ্রব্য বিক্রীত হইয়া থাকে।

(ঘ) শিল্পে নিযুক্ত শিল্পীরা গড়ে ২ টাকা হইতে ৩ টাকা দৈনিক আয় করেন।

**Construction and opening of Shankrail Primary Health Centre in Midnapore.**

250. (Admitted question No 1005)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শাঁকরাইল ব্লকের প্রাইমারী স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণকার্য্য শেষ হইয়াছে কিনা;

(খ) নির্মাণকার্য্য শেষ হইয়া থাকিলে তাহা চালু করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) কবে নাগাদ চালু হইবে?

**The Minister for Health:**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**Alampur Subsidiary Health Centre in Gopiballavpur Block**

251. (Admitted question No. 1006.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ১নং ব্লকের আলমপুর উপস্বাস্থ্য কেন্দ্রের নির্মাণ কার্য শেষ হইয়াছে কিনা;

(খ) নির্মাণ কার্য শেষ হইয়া থাকিলে তাহা চালু করার কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) কবে নাগাদ চালু হইবে?

**The Minister for Health:**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**Construction and opening of a Primary Health Centre in Gopiballavpur Block I, Midnapore**

252 (Admitted question No. 1007.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ১নং ব্লকের প্রাইমারী স্বাস্থ্য কেন্দ্রের নির্মাণ কার্য্য শেষ হইয়াছে কিনা;

(খ) নির্মাণ কার্য্য শেষ হইয়া থাকিলে তাহা চালু করার কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) কবে নাগাদ চালু হইবে আশা করা যায়?

**The Minister for Health :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) এখনই বলা সম্ভব নয়।

**OJalchua Subsidiary Health Centre in Binpur Block II**

**253.** (Admitted question No. 1030)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বিনপুর ২নং ব্লকের উদলচুয়া উপস্বাস্থ্য কেন্দ্রকে চালু করার কোন ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে কিনা; এবং

(খ) ব্যবস্থা গ্রহণ করা হইয়া থাকিলে তাহা কি এবং কবে হইতে চালু হইবে?

**The Minister for Health :**

(ক) ও (খ) নিকটে জল না থাকায় এ যাবৎ ঐ উপস্বাস্থ্য কেন্দ্রটি চালু করা সম্ভব হয় নাই। দূর হইতে জল আনিবার জন্য ভিস্তি নিয়োগ করিয়া উহার বহির্বিভাগটি চালু করিবার ব্যবস্থা করা হইতেছে।

**Electrification of villages of Jamalpur Block, Burdwan**

**254.** (Admitted question No. 1054.) **Shri PURANJOY PRAMANIK :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether there is any proposal for electrification in any village of Jamalpur Block in Burdwan district; and

(b) if so, when it will be implemented?

**The Minister for Commerce and Industries :** (a) Yes, there is a proposal for electrification of the villages of Ajhapur, Jot Radhapur and Radhaballavbati of Jamalpur Block in Burdwan district.

(b) The works are in progress and the schemes are expected to be implemented early in 1967.

**Number of class X High Schools upgraded to class XI Multipurpose Schools under Debra police-station**

**255.** (Admitted question No. 1064.) **Dr. SANTOSH KUMAR MUKHERJEE :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state how many Class X High Schools have been upgraded to Class XI Multipurpose Schools in Debra police-station in Midnapore district during 1962-63, 1963-64, 1964-65 and 1965-66.

**The Minister for Education :** Police-station Debra in the district of Midnapore has eight full fledged High Schools of which five schools have been upgraded during the period under question in the manner stated below and two before this period.

| | | |
|---|---|---|
| 1962-33 | ... | 2 Schools |
| 1963-64 | ... | Nil |
| 1964-65 | ... | 2 Schools |
| 1965-66 | ... | 1 School |
| | | 5 Schools |

### Dhakeswari Cotton Mills No. 3 at Suryanagar

**256.** (Admitted question No. 1165.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোলের নিকটস্থ সূর্যনগরের ঢাকেশ্বরী কটন মিলস্ এবং পুনরায় চালু হইবে কিনা এবং বর্তমানে লক-আউট থাকার কারণ কি ; এবং

(খ) উক্ত কারখানার বেকার শ্রমিকদের ভাতা বা বিকল্প চাকুরীর কোন ব্যবস্থা সরকারের পক্ষ হইতে করা হইয়াছে কি ?

**The Minister for Labour :**

(ক) শ্রমিকগণ কর্তৃক সংঘবদ্ধভাবে কারখানার কাজ বন্ধ করার এবং বে-আইনীভাবে কারখানার অফিসারদের আটক করার অভিযোগে কর্তৃপক্ষ ১৭-১০-৬৩ তারিখ হইতে কারখানায় লক-আউট ঘোষণা করেন। লক-আউটের বিরোধটি ট্রাইবুনালে বিচারাধীন রহিয়াছে।

(খ) না। তবে কল্যাণী কো-অপারেটিভ তাহার আদর্শ স্পিনিং মিলসে ঢাকেশ্বরী কটন মিলের কিছু বেকার শ্রমিককে চাকুরী দিবেন বলিয়াছিলেন—কিন্তু এ পর্যন্ত ঐ স্থানে ঢাকেশ্বরীর কোন শ্রমিক চাকুরী পাইয়াছেন কিনা তাহা এখনও জানা যায় নাই।

### Old age pensions in Ghatal subdivision

**257.** (Admitted question No. 1167.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** ত্রাণ ও সমাজকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঘাটাল মহকুমার কোন থানার কত জনের বার্ধক্যভাতা মঞ্জুর করা হইয়াছে ; এবং

(খ) বার্ধক্যভাতার আবেদনপত্র এনকোয়ারী এবং রিকমেণ্ড করেন কে ?

**The Minister for Relief and Social Welfare :**

(ক) বর্তমানে আর্থিক বৎসরে এখন পর্যন্ত (ফেব্রুয়ারী, ১৯৬৬) ঘাটাল মহকুমায় কোন বার্ধক্যভাতা মঞ্জুরীকৃত হয় নাই।

(খ) জেলার ক্ষেত্রে এনকোয়ারী করিয়া থাকেন সাধারণতঃ আঞ্চলিক পরিষদ, বি-ডি ও বা ইন্সপেক্টর অফ্ রিলিফ এণ্ড সোস্যাল ওয়েলফেয়ার এবং সুপারিশ করিয়া থাকেন জেলা সমাহর্তা।

কলিকাতার ক্ষেত্রে ইন্সপেক্টর অফ্ রিলিফ এণ্ড সোস্যাল ওয়েলফেয়ার এনকোয়ারী করেন এবং সুপারিশ করেন উপত্রাণ অধিকর্তা।

### Income of the Bhagirathi Ferry ghat in Katwa, Burdwan

**258.** (Admitted question No. 1178.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৬২-৬৩, ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে বর্ধমান জেলার কাটোয়া শহরের ভাগিরথী ফেরীঘাট হইতে কত আয় হইয়াছে এবং ঐ আয়ের কত অংশ কাটোয়া পৌরসভা এবং বর্ধমান জেলা পরিষদ পাইয়াছে ?

**The Minister for Local Self-Government :**

| সাল | আয়ের পরিমাণ<br>টাকা |
|---|---|
| ১৯৬২-৬৩ | ২৩,১০০ |
| ১৯৬৩ ৬৪ | ২৩,১০০ |
| ১৯৬৪ ৬৫ | ১৫,০০০ |

উপরিলিখিত টাকা হইতে কাটোয়া পৌরসভা ৫৬,২০০ টাকা ও বর্ধমান জেলা পরিষদ ৫,০০০ টাকা পাইয়াছে।

### Ganja cultivation

**259.** (Admitted question No. 1248.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪ এবং ১৯৬৫ সালে কোন্ বৎসর কত একর জমিতে মোট কত গাঁজা উৎপন্ন হইয়াছিল ; এবং

(খ) বর্তমান বৎসরে উহা কত উৎপন্ন হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Excise :**

(ক) ১৯৬৩-৬৪ সালে ৭২-৯১ একর জমিতে গাঁজার চাষ হইয়াছিল এবং উৎপন্ন গাঁজার পরিমাণ ছিল ২২০ কুইন্টাল ২০ কে-জি। ১৯৬৪-৬৫ সালে ৮৬·৮৪ একর জমিতে চাষ হইয়াছিল এবং উৎপন্ন গাঁজার পরিমাণ ছিল ১৩৪ কুইন্টাল ৭১ কে-জি।

(খ) আশা করা যায় বর্তমান বৎসরে উৎপন্ন গাঁজার পরিমাণ হইবে প্রায় ৩৪০ কুইন্টাল। এই বৎসর ১৫৩·২৬ একর জমিতে চাষ হইয়াছে।

### Bidi Factories in Midnapore District

**260.** (Admitted question No. 1288.)

**শ্রীঅনন্তমোহন দাস :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় কতগুলি রেজিষ্টার্ড বিড়ি কোম্পানী আছে এবং কতগুলি আন্‌রেজিষ্টার্ড বিড়ি কোম্পানী আছে ;

(খ) উক্ত জেলার বিড়ি শ্রমিকগণ দৈনিক কি হারে মজুরী পাইয়া থাকেন ;

(গ) শ্রমিকগণকে প্রভিডেণ্ড ফাণ্ড বা অন্য কিরূপ সুবিধা দেওয়ার ব্যবস্থা আছে ; এবং

(ঘ) সর্বনিম্ন মজুরী শ্রমিকগণকে দেওয়া হয় কিনা তাহা দেখিবার জন্য কিরূপ ব্যবস্থা আছে ?

**The Minister for Labour :**

(ক) মেদিনীপুর জেলায় কোন রেজিষ্টার্ড বিড়ি ফ্যাক্টরী নাই। ঐ জেলায় আন-রেজিষ্টার্ড বিড়ি ফ্যাক্টরীর সংখ্যা ১,৫৭৪টি।

(খ) নিম্নতম মজুরী আইন অনুযায়ী নির্দ্ধারিত প্রতি হাজার বিড়ির জন্য ১ টাকা ৮৮ পয়সা হইতে ২ টাকা হারে।

(গ) শ্রমিকগণকে প্রভিডেণ্ড ফাণ্ডের সুবিধা দেওয়ার ব্যবস্থা আইনতঃ নাই।

তবে মজুরী ছাড়া শ্রমিকরা দৈনিক বিনামূল্যে ৮টি বিড়ি পান।

(ঘ) সর্বনিম্ন মজুরী শ্রমিকগণকে দেওয়া হয় কিনা তাহা দেখিবার জন্য মেদিনীপুরে একজন নিম্নতম মজুরী পরিদর্শক নিযুক্ত আছেন।

## UNSTARRED QUESTIONS TO WHICH WRITTEN ANSWERS WERE LAID ON THE TABLE

### Loans under low income group housing scheme

**261.** (Admitted question No. 674.) **Shri DEO PRAKASH RAI :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) the amount of loans given under Low Income Group Housing Scheme and the number of receipients of such loans up to March, 1965, since the beginning of the Third Five-Year Plan, showing them districtwise ;

(b) the total number of applicants who were granted loans in each subdivision of Darjeeling district during the abovementioned period ;

(c) the grounds on which the applications of Darjeeling District, if any, were rejected ; and

(d) what are the requisite qualification that an applicant should have for such loans and what is the maximum of such loan ?

**The Minister for Housing :** (a) House Building loans aggregating to a total of Rs. 51,63,357 were given to 1,131 persons under the Low Income Group Housing Scheme from April, 1961 to March, 1965.

(b) Districtwise details shown in the enclosed statement.

| Sub-division. | Persons. | Amount. Rs. |
|---|---|---|
| (1) Sadar Subdivision ... ... | 4 | 27,000 |
| (2) Kurseong Subdivision ... ... | 1 | 5,000 |
| (3) Siliguri Subdivision ... .. | 10 | 40,500 |
| (4) Kalimpong Subdivision ... ... | 2 | 13 000 |
| | 17 | 85,500 |

(c) Thirty-one applications were rejected—6 for having own house already, 5 on account of defective petitions, 9 due to defective title to loan, 8 for want of sufficient document to establish valid title to the land and 3 on the ground of income being too low.

(d) A person whose individual income does not exceed Rs. 6,000 per annum and who does not already own a house in West Bengal is eligible to apply for a loan under the Scheme. The applicant must also have a reasonable income to repay the loan.

Maximum loan of Rs. 10,000 is now admissible under the Scheme.

*Statement referred to in reply to clause (a) of unstarred question No. 261.*

| Division. | District. | No. of recipients of the loan. | Amount of loan given under L.I.G.H. Scheme from April, 1961, to March, 1965. |
|---|---|---|---|
| | | | Rs. |
| I. Presidency Division ... | 1. Calcutta ... | 192 | 13,68,267 |
| | 2. 24-Parganas ... | 554 | 21,11,650 |
| | 3. Howrah ... | 67 | 3,06,600 |
| | 4. Nadia ... | 19 | 47,400 |
| | 5. Murshidabad ... | 5 | 23,850 |
| | | 837 | 38,57,767 |
| II. Burdwan Division ... | 1. Burdwan ... | 24 | 1,25,100 |
| | 2. Birbhum ... | 15 | 95,200 |
| | 3. Bankura ... | 50 | 1,61,100 |
| | 4. Midnapore ... | 15 | 53,120 |
| | 5. Hooghly ... | 156 | 7,00,700 |
| | 6. Purulia ... | 4 | 18,200 |
| | | 264 | 11,53,420 |
| III. Jalpaiguri Division ... | 1. Malda ... | 4 | 22,000 |
| | 2. West Dinajpur ... | 4 | 18,370 |
| | 3. Jalpaiguri ... | 3 | 15,500 |
| | 4. Cooch Behar ... | 2 | 10,800 |
| | 5. Darjeeling ... | 17 | 85,500 |
| | | 30 | 1,52,170 |
| | Total ... | 1,131 | 51,63,357 |

### Scheme for new thana in Murshidabad District

**262.** (Admitted question No. 690.)

**শ্রীদেবশরণ ঘোষ :** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানার কিয়দংশ ও ভরতপুর থানার কিয়দংশ লইয়া একটি নতুন থানা করার পরিকল্পনা সরকার লইয়াছেন ;

(খ) সত্য হইলে, উক্ত নূতন থানার কি নামকরণ হইবে এবং কোথায় থানা অফিস বসানো হইবে ; এবং

(গ) কবে উহার কার্য শুরু হইবে ?

**The Minister for Home (Police) :**

(ক) প্রস্তাবটি এখন বিবেচনাধীন।

(খ) নামকরণ এখনও চূড়ান্তভাবে স্থির হয় নাই ; থানা অফিসটি টেনিয়াতে হইবার কথা আছে।

(গ) এখনও স্থির হয় নাই।

### New police-stations at Kolaghat and Digha

**263.** (Admitted question No. 724.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কোলাঘাট এবং দীঘায় নূতন থানার ( পি এস ) কাজ চালু হইয়াছে কিনা ;

(খ) চালু হইয়া থাকিলে কতদিন হইতে থানার কাজ চালু হইয়াছে ;

(গ) কোন্ কোন্ এলাকা লইয়া উক্ত দুই থানা সৃষ্টি করা হইয়াছে ;

(ঘ) উক্ত দুই থানার জন্য প্রয়োজনীয় বাড়ি নির্মাণ করা হইয়াছে কিনা ; এবং

(ঙ) থানার জন্য বাড়ি নির্মাণ হইয়া থাকিলে এ বাবদ কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Home (Police) :**

(ক) দীঘায় নূতন থানার কাজ চালু হইয়াছে। কোলাঘাটে নূতন থানা তৈরির কোন প্রস্তাব বর্তমানে সরকারের নাই।

(খ) ১৬-১০-৬৩ তারিখ হইতে দীঘা থানা চালু হইয়াছে।

(গ) মেদিনীপুর জেলার রামনগর থানার ৪নং ইউনিয়ন লইয়া দীঘা থানা স্থাপিত হইয়াছে।

(ঘ) দীঘা থানার জন্য প্রয়োজনীয় বাড়ি ও পুলিসের বাসস্থান নির্মাণকার্য চলিতেছে।

(ঙ) দীঘা থানা নির্মাণের জন্য ও উক্ত থানার অফিসারদের বাসস্থান নির্মাণের জন্য ১৯৬৪-৬৫ সালে ৩০,৮৩৩ টাকা ব্যয় হইয়াছে। ১৯৬৫-৬৬ সালের জন্য উক্ত কার্য বাবত ১৭৬,০০০ টাকা সম্ভাব্য ব্যয় ধার্য করা আছে। নির্মাণকার্য এখনও শেষ হয় নাই।

### Upgrading of Manikabashan High School to a Higher Secondary School, Ramnagar police-station

**264.** (Admitted question No. 772.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার রামনগর থানার অন্তর্গত মাণিকাবসান হাই স্কুলটি কোন্ সালে হাইয়ার সেকেণ্ডারি পর্যায়ে উন্নীত হইয়াছে ;

(খ) ঐ বিদ্যালয়ের ম্যানেজিং কমিটির সদস্য ও পদাধিকারিগণের নাম কি ;

(গ) ঐ বিদ্যালয় উন্নীত হওয়ার পর কোন্ কোন্ খাতে এ যাবত সরকারী সাহায্য লাভ করিয়াছে ; এবং

(ঘ) ঐ বিদ্যালয়ের গৃহনির্মাণ বাবত কোন্ সালে কত টাকা সরকারী সাহায্য পাইয়াছিল এবং তাহা দ্বারা গৃহনির্মাণকার্য সম্পূর্ণ করিয়াছে কিনা ?

**The Minister for Education :**

(ক) (১) মানবিকতা—১৯৬২ সালের ১লা জানুয়ারী হইতে।

(২) বিজ্ঞান—১৯৬৩ সালের ১লা জানুয়ারি হইতে।

(খ) নিম্নে নামের তালিকা দেওয়া হইল।

(গ) (১) প্রতি বৎসর ঘাটতি অনুদান হিসাবে শিক্ষকগণ ও অন্যান্য কর্মচারিগণের বেতন হিসাবে নিম্নলিখিতভাবে টাকা দেওয়া হইয়াছে—

১৯৬২-৬৩ সালে—১২,৩৪৭ টাকা, ১৯৬৩-৬৪ সালে—১৯,৯০৬ টাকা, ১৯৬৪-৬৫ সালে—২৯,৩৯২ টাকা ১৯৬৫-৬৬ সালে ( পূজার ছুটির পূর্বে পর্যন্ত )—১১,৩১৭ টাকা।

(২) বিজ্ঞানের যন্ত্রপাতি ক্রয় করিবার জন্য ১৯৬৩ সালে, ৬,২৫০ টাকা দেওয়া হইয়াছে।

(ঘ) ১৯৬২-৬৩ সালে প্রথম কিস্তিতে গৃহনির্মাণ বাবত ২৫,০০০ টাকা দেওয়া হইয়াছে। এখনও নির্মাণকার্য সম্পূর্ণ হয় নাই।

Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 264.

Names of the Members of the Managing Committee of Manikabasan High School, P.O. Manikabasan, Midnapore.

1. Subdivisional Officer, Contai—President.
2. Shri Atul Krishna Nayak, Guardian—Vice-President.
3. Shri Muktipada Panda, Person interested in Education—Landholder, Secretary.
4. Shri Rajani Kanta Maiti, Head Master—Assistant Secretary.
5. Shri Rameswar Panigrahi, Founder—Landholder.
6. Shri Girish Chandra Kar, Guardian—Medical Practitioner.
7. Shri Murari Mohan Das, Guardian—Landholder.
8. Shri Mriganka Sekhar Maiti, Person interested in Education—Medical Practitioner.
9. Shri Rakhal Chandra Maiti, Benefactor—Landholder.

10. Shri Jagneswar Pandu, Donor—Landholder.
11. Shri Gaya Prasad Prodhan—Teachers' representative.
12. Shri Jamiru Kumar Bara Pandu—Teachers' representative.

### Bakeries in Calcutta

**265.** (Admitted question No. 993.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় বর্তমানে কতগুলি রুটি ও কেক প্রস্তুতের কারখানা আছে ;

(খ) তাহাদিগকে কি হারে প্রতি মাসে ময়দা ও চিনি সরবরাহ করা হয় ; এবং

(গ) উক্ত কারখানাগুলি প্রাপ্ত ময়দা ও চিনি নিজেরা সম্পূর্ণ ব্যবহার করেন কিনা তাহা লক্ষ্যের কি ব্যবস্থা আছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) ৪৫৫টি।

(খ) ১৯৬২, ১৯৬৩ ও ১৯৬৪ সালের যাহারা হিসাব দাখিল করিয়াছেন তাহাদের রুটি, কেক ইত্যাদি উৎপাদন ক্ষমতার ৬০ শতাংশ গড়পড়তা ইহার কাটতি উহাদের মধ্যে যাহা কম সেই হিসাবে ময়দা ও চিনি দেওয়া হইয়া থাকে। যাহারা তিন বৎসরের কম হিসাব দাখিল করিয়াছেন তাহাদের উপরি-উক্ত উৎপাদন ক্ষমতার ৩৭ শতাংশ বা গড়পড়তা কাটতি উহাদের মধ্যে যাহা কম সেই হিসাবে ময়দা ও চিনি দেওয়া হইয়া থাকে।

(গ) বিভাগীয় পরিদর্শক, মুখ্য পরিদর্শক এবং উচ্চপদস্থ কর্মচারিগণ উক্ত কারখানাগুলিতে বরাদ্দ ময়দা ও চিনি সম্পূর্ণ ব্যবহার হয় কিনা লক্ষ্য রাখেন। কারখানাগুলিকে প্রাপ্ত ময়দা ও চিনির হিসাব রাখার যথাযথ নির্দেশ দেওয়া হইয়াছে এবং তাহা ঠিকমত পালিত হইতেছে কিনা পরীক্ষা করা হয়। এ ছাড়া প্রত্যেক কারখানা হইতে সাপ্তাহিক হিসাব দেওয়ার নির্দেশ দেওয়া হইয়াছে।

### Government Leprosy treatment centre at Binpur

**266.** (Admitted question No. 1092.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বিনপুর থানায় বর্তমানে কুষ্ঠ রোগীর চিকিৎসার জন্য কোথায় কোথায় সরকারী চিকিৎসাকেন্দ্র আছে ; এবং

(খ) এই চিকিৎসাকেন্দ্রে ১৯৬৫ সালে কতগুলি কুষ্ঠরোগীর চিকিৎসা করা হইয়াছে ?

**The Minister for Health :**

(ক) মেদিনীপুর জেলায় বিনপুরে সরকারী কুষ্ঠ চিকিৎসাকেন্দ্র আছে এবং উক্ত চিকিৎসা-কেন্দ্রের ৪টি উপ-কুষ্ঠ চিকিৎসাকেন্দ্র আছে—

(১) বিনপুর,

(২) আদ্রিরা,

(৩) শিলদা, এবং

(৪) বেলপাহারী।

উপরি-উক্ত কেন্দ্রগুলি ছাড়াও বিনপুর থানার অন্তর্গত দহিজুরি গ্রামে সরকার পরিচালিত উপজাতির চিকিৎসার জন্য একটি কুষ্ঠ চিকিৎসালয় আছে।

(খ) ঐ চিকিৎসাকেন্দ্রগুলিতে ১৯৬৫ সালে মোট ১,২১৫ জন কুষ্ঠরোগীর চিকিৎসা করা হইয়াছে।

**Government Leprosy treatment centre at Jambani**

267. (Admitted question No. 1093.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার জাম্বনী থানায় বর্তমানে কুষ্ঠরোগীর চিকিৎসার জন্য কোথায় কোথায় সরকারী চিকিৎসাকেন্দ্র আছে; এবং

(খ) কতগুলি কুষ্ঠরোগী বর্তমানে উক্ত সরকারী চিকিৎসাকেন্দ্রে চিকিৎসা গ্রহণ করিতেছে?

**The Minister for Health:**

(ক) মেদিনীপুর জেলায় জাম্বনী থানায় বর্তমানে কোন সরকারী কুষ্ঠ চিকিৎসাকেন্দ্র নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**Government Leprosy treatment centre at Jhargram**

268. (Admitted question No. 1094.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম থানায় কোথায় কোথায় কুষ্ঠরোগীর জন্য সরকারী চিকিৎসা-কেন্দ্র আছে; এবং

(খ) বর্তমানে উক্ত চিকিৎসাকেন্দ্রগুলিতে কতগুলি কুষ্ঠরোগী চিকিৎসা গ্রহণ করিতেছে?

**The Minister for Health:**

(ক) মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম থানায় বর্তমানে কোন সরকারী কুষ্ঠ চিকিৎসাকেন্দ্র নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**Government Leprosy treatment centre at Sankrail**

269. (Admitted question No. 1096.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শাঁকরাইল থানায় বর্তমানে কতগুলি কুষ্ঠরোগীর সরকারী চিকিৎসা-কেন্দ্র আছে; এবং

(খ) বর্তমানে কতগুলি কুষ্ঠরোগী উক্ত সরকারী চিকিৎসাকেন্দ্রে চিকিৎসা গ্রহণ করিতেছে?

**The Minister for Health:**

(ক) মেদিনীপুর জেলায় শাঁকরাইল থানায় বর্তমানে কোন সরকারী কুষ্ঠ চিকিৎসাকেন্দ্র নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### Government Leprosy treatment centre at Gopiballavpur

270. (Admitted question No. 1098.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর থানায় বর্তমানে কতগুলি কুষ্ঠরোগীর জন্য সরকারী চিকিৎসাকেন্দ্র আছে ; এবং

(খ) বর্তমানে উক্ত চিকিৎসাকেন্দ্রে কতগুলি কুষ্ঠরোগী চিকিৎসা গ্রহণ করিতেছে ?

**The Minister for Health:**

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর থানার অন্তর্গত গোপীবল্লভপুরে একটি সরকারী কুষ্ঠ চিকিৎসাকেন্দ্র আছে এবং উহার অধীনে নিম্নলিখিত স্থানে ৪টি উপ-কুষ্ঠ চিকিৎসাকেন্দ্র আছে :—

(১) সাসরা ;

(২) তপসিয়া ,

(৩) চান্দভিলা ;

(৪) তেতুলিয়া।

ইহা ছাড়াও গোপীবল্লভপুর থানার অন্তর্গত হাতিনাসোল গ্রামে উপস্থিতির চিকিৎসার জন্য একটি সরকারী কুষ্ঠ চিকিৎসালয় আছে।

(খ) ৫৫৩ জন।

### Dubda Basin drainage scheme, Midnapore

271. (Admitted question No. 1117.)

**শ্রীহৃষিকেশ চক্রবর্তী:** সেচ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় দুবদা বেসিন জলনিকাশী পরিকল্পনায় ১৯৫৯ সালের বন্যা তদন্ত কমিশন কোন কোন পরিকল্পনা গ্রহণ করিবার সুপারিশ করিয়াছিলেন ;

(খ) ঐ পরিকল্পনাটি অনুযায়ী সরকার কি কি কার্যক্রম গ্রহণ করিয়াছেন , এবং

(গ) কি কি কার্যে কত টাকা বরাদ্দের পরিকল্পনা করা হইয়াছে ?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) বন্যা অনুসন্ধান কমিটির সুপারিশ অনুযায়ী দুবদা বেসিন জলনিকাশী পরিকল্পনায় নিম্নলিখিত কার্যসমূহের ব্যবস্থা ছিল :—

(১) কুদিখাল হইতে বালিয়াঘাই ড্রেন পর্যন্ত এবং ঐ স্থান হইতে রসুলপুর নদী পর্যন্ত দুবদা বেসিনের একটি অংশের জলনিকাশী ব্যবস্থার পরিবর্তন সাধন ,

(২) উড়িষ্যা কোস্ট ক্যানেলের সহিত একটি নূতন প্রণালীর দ্বারা নেকুয়া খালের যোগাযোগ করিয়া উহার মধ্য দিয়া উক্ত বেসিনের অপর অংশের জলনিকাশের ব্যবস্থা ;

(৩) দ্বাদশ মাইল পোস্টে রেগুলেটারে একটি লক নির্মাণ করিয়া বর্ষার সময় উড়িষ্যা কোস্ট ক্যানেলের লকের উত্তর পার্শ্বে উচ্চ লেভেল এবং নিম্ন লেভেল ক্যানেলে বিভক্ত করার ব্যবস্থা ;

(৪) নেগুয়া বেসিনের জল উড়িষ্যা কোষ্ট ক্যানেলের হাইলেভেলের ক্যানেলের মধ্য দিয়া পিচাবনী খালে নির্গমনের ব্যবস্থা করা এবং পিচাবনী খালের পুনঃ খনন এবং এই খালের আউটফলের স্লুইসের পুনঃ সংস্কার ; এবং

(৫) উড়িষ্যা কোষ্ট ক্যানেলের এবং সরপাই স্লুইসের মারফৎ রসুলপুরের দুবদা জলার জল নির্গমনের ব্যবস্থা করা।

(খ) দুবদা বেসিন জলনিকাশী প্রকল্পের বিশদ প্রাক্কলন প্রস্তুত করিবার জন্য প্রয়োজনীয় জরীপ ও অনুসন্ধান কার্য সম্পন্ন করা হইয়াছে। প্রকল্পের কার্য এখনও গ্রহণ করা হয় নাই।

(গ) উক্ত (খ) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

### Moyna Basin Scheme, Midnapore

272. (Admitted question No. 1132.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না বেসিন স্কীম কোন পরিকল্পনায় মঞ্জুর ছিল এবং উহার কাজ কবে আরম্ভ হইবে ; এবং

(খ) এতদিন ধরিয়া উহার কাজ আরম্ভ না হইবার কারণ কি ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) ময়না বেসিন প্রকল্প তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত ছিল। উহার কাজ কবে আরম্ভ হইবে তাহা বর্তমানে বলা সম্ভবপর নহে।

(খ) ময়নাবেসিনের জল নিকাশের সমস্যা অত্যন্ত জটিল। প্রয়োজনীয় তথ্যাদি সংকলন করিয়া একটি পরিকল্পনা প্রস্তুত করা হইয়াছে এবং উহা বর্তমানে পরীক্ষাধীন আছে। ঐ পরিকল্পনাটি এখনও চূড়ান্তরূপে গৃহীত না হইবার জন্যই কাজ আরম্ভ হইতে বিলম্ব হইতেছে।

### Bangiya Sanskrita Siksha Parishad's Grants to Tols of Midnapore district

273. (Admitted question No. 1137.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বঙ্গীয় সংস্কৃত শিক্ষা পরিষদ গত ১৯৬৫ সালে মেদিনীপুর জেলার কয়টি টোলকে মোট কত টাকা সাহায্য করিয়াছেন ;

(খ) কি হিসাবে প্রত্যেক টোলকে সাহায্য করা হয় ;

(গ) টোল গৃহনির্মাণের জন্য সাহায্যের ব্যবস্থা আছে কিনা এবং থাকিলে গত ১৯৬৫ সালে মেদিনীপুর জেলার কয়টি টোল উক্ত সাহায্য পাইয়াছে ; এবং

(ঘ) উক্ত জেলার ময়না থানার কোন্ কোন্ টোল গত ১৯৬৫ সালে কত টাকা সাহায্য পাইয়াছে ?

**The Minister for Education :**

(ক) বঙ্গীয় সংস্কৃত শিক্ষা পরিষদ গত ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার ২১৩টি টোলকে মোট ১,১১,৬২৯ টাকা সাহায্য দিয়াছেন।

(খ) উল্লিখিত ২১৩টি টোলের মধ্যে নিম্নলিখিত হারে আর্থিক সাহায্য দেওয়া হয় :—

**মাসিক বৃত্তি**—৫০ টাকা হিসাবে ২২টি, ৭৫ টাকা হিসাবে ৬টি, ২৫ টাকা হিসাবে ৩টি।

**এককালীন বৃত্তি**—১০০ টাকা হিসাবে ৩টি, ৭৫ টাকা হিসাবে ১৪টি, ৫০ টাকা হিসাবে ৫টি।

**মহার্ঘভৃতি মাসিক**—১১·৫০, **অতিরিক্ত মহার্ঘভাতি মাসিক**—৫·০০—২৬৮টি।

(গ) আছে। গত ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার কোন টোলকে গৃহনির্মাণের জন্য সাহায্য দেওয়া হয় নাই।

(ঘ) মেদিনীপুর জেলায় ময়না থানার অন্তর্গত যোগ্য কোনও টোল না থাকায় কোনওরূপ সাহায্য দেওয়া সম্ভব হয় নাই।

## Fertiliser distribution centres in Tamluk subdivision

**274.** (Admitted question No. 1283.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় তমলুক মহকুমার বিভিন্ন থানায় সার সরবরাহের জন্য কয়টি করিয়া কেন্দ্র রহিয়াছে ;

(খ) ঐ সকল কেন্দ্রে কি কি সার কিরূপ মূল্যে সরবরাহ করা হয় ; এবং

(গ) উক্ত মহকুমার ময়না ও তমলুক থানার জন্য কোথায় কোথায় সার বিতরণ কেন্দ্র রহিয়াছে এবং ঐ সকল কেন্দ্র কে পরিচালনা করেন ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) তমলুক মহকুমার বিভিন্ন থানায় সার সরবরাহের কতগুলি কেন্দ্র আছে তাহার একটি তালিকা নিম্নে দেওয়া হইল :—

| | | |
|---|---|---|
| (১) | তমলুক | ৮টি |
| (২) | মেচেদা | ৩টি |
| (৩) | পাঁশকুড়া | ২৯টি |
| (৪) | কোলাঘাট | ১৪টি |
| (৫) | ময়না | ২৩টি |
| (৬) | নন্দকুমার | ৬টি |
| (৭) | মহিষাদল | ৫টি |
| (৮) | নন্দিগ্রাম | ১১টি |
| (৯) | রামপাড়া | ৮টি |
| (১০) | চণ্ডীপুর | ১৫টি |
| (১১) | সুতাহাটা | ৩টি |
| (১২) | বালুঘাটা | ৪টি |

(খ) নিম্নলিখিত সারগুলি তাহাদের পার্শ্বে লিখিত মূল্যে ঐ সকল কেন্দ্র হইতে কৃষকদের নিকট সরবরাহ করা হইয়াছে :—

(১) এ্যামনিয়াম সালফেট—টনপ্রতি ৩৬০ টাকা।

১-২-৬৬, পর যে মাল সরবরাহ করা হইতেছে তাহা—টনপ্রতি ৪০৫ টাকা।

(২) ইউরিয়া—টনপ্রতি ৬১৫ টাকা।

১-২-৬৬, পর যে মাল সরবরাহ করা হইতেছে তাহা—টনপ্রতি ৬৮০ টাকা।

(৩) ক্যালসিয়াম এ্যামনিয়াম নাইট্রেট—টনপ্রতি ৬৪২ টাকা।

১-২-৬৬, পর যে মাল সরবরাহ করা হইতেছে তাহা—টনপ্রতি ৩৬৫ টাকা।

(৪) মিশ্রসার—

(ক) গ্রেড-১ (ধান, গম, ভুট্টা, সরিষা, ইক্ষু ও অন্যান্য তৈল বীজের জন্য)—টনপ্রতি ৩৭৮·৮১ টাকা।

(খ) গ্রেড-২ (আলু, পাট, সব্জী, পেঁপে, আনারস ও অন্যান্য ফলজাতীয় ফসল প্রভৃতি জন্য)—টন প্রতি ৩১১·৩০ টাকা।

(গ) গ্রেড-৩ (নারিকেল ও সুপারী গাছের জন্য)—টন প্রতি ৩৫৪·২৫ টাকা।

(ঘ) গ্রেড-৪ (ধান, গম, ভুট্টা, ইক্ষু ও অন্যান্য তণ্ডুলজাতীয় শস্যের জন্য)—টনপ্রতি ৩৫২·৭৩ টাকা।

(ঙ) গ্রেড-৫ (প্রধানতঃ আলুর জন্য)—টনপ্রতি ৩১৬·৪০ টাকা।

(৫) সুপার ফসপেট—টনপ্রতি ২৬১ ৮৮ টাকা।

(গ) ময়না ও তমলুক থানায় যেসকল স্থানে সার বিতরণ কেন্দ্র আছে তাহার একটি তালিকা এতৎসহ প্রদত্ত হইল। এই সকল বিতরণকেন্দ্র সরকার নিযুক্ত সার বিতরণকারী প্রতিষ্ঠান দ্বারা পরিচালিত।

Statement referred to in reply to clause (ga) of unstarred question No. 274

তালিকা

| তমলুক থানা | ময়না থানায় |
|---|---|
| ১। তমলুক (২টি) | ১। রামচন্দ্রপুর (৫টি) |
| ২। শঙ্করা | ২। ময়না |
| ৩। হুংগ্রেকলাগোগুা | ৩। সুদামপুর |
| ৪। চকগোকপট্টী | ৪। পুবাদাবন্দী |
| ৫। মইশালী | ৫। বাকচা (২টি) |
| ৬। দক্ষিণ নারিকেণ্ডা | ৬। কালুখাড়া |
| ৭। শ্রীরামপুর | ৭। পরমানন্দপুর |
| | ৮। কানচিচক |
| | ৯। হরিদাশপুর |
| | ১০। দক্ষিণ চেঙ্গড়াচক |
| | ১১। রামচারা (২টি) |
| | ১২। বৃন্দাবনচরা |
| | ১৩। রাজবল্লভপুর |
| | ১৪। তিলখোজা |
| | ১৫। দোলচক |
| | ১৬। দক্ষিণ হারকুলি |
| | ১৭। গোকুলনগর |

**Shyam Tarangi Khal Project at Gopiballavpur police-station**

**275.** (Admitted question No. 1306.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় গোপীবল্লভপুর থানার শ্যামতরঙ্গী খাল প্রকল্পের ইনভেস্টিগেশন কার্য কবে শেষ হইয়াছে ;

(খ) ইহার নির্মাণকার্য কবে আরম্ভ হইবে এবং কবে শেষ হইবে ; এবং

(গ) এই প্রকল্পে মোট কত টাকা ব্যয় হইবে এবং কত জমি উপকৃত হইবে ?

**The Minister for Irrigation and Waterways** :

(ক) ১৯৬৫-৬৬ সালের শেষভাগে।

(খ) ও (গ) প্রয়োজনীয় প্রকলন (estimate) ইত্যাদি প্রস্তুত করা হইতেছে, অতএব (খ) ও (গ) প্রশ্নের কোন উত্তর দেওয়া বর্তমানে সম্ভব নহে।

**Bridge over Kathua Khal of Gopiballavpur police-station**

**276.** (Admitted question No. 1307.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর থানার কাথুয়া খালে বাঁধ নির্মাণ পরিকল্পনার ইনভেস্টিগেশনের কাজ কবে আরম্ভ হইয়াছে এবং ইনভেস্টিগেশন কার্য কবে নাগাদ শেষ হইবে;

(খ) এই পরিকল্পনায় কত টাকা মঞ্জুর হইয়াছে ;

(গ) এই খালে কোন্ মৌজায় বাঁধ নির্মাণ করা হইবে ; এবং

(ঘ) ইহার কার্য কবে আরম্ভ হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) গত ১৯৬০ সাল হইতে ১৯৬২ সাল পর্যন্ত কাথুয়া খালের সার্ভে ও হাইড্রোলজিক্যাল অবজারভেশান করা হইয়াছে। কণ্টুর সার্ভের কার্য এখনও শেষ হয় নাই ; আশা করা যায় আগামী বর্ষার অবসানে ঐ কার্য শেষ করা হইবে।

(খ), (গ) এবং (ঘ) সার্ভের কার্য শেষ করিয়া এষ্টিমেট প্রস্তুত না করা পর্যন্ত এই প্রশ্নের উত্তর দেওয়া সম্ভবপর নহে।

**Number of police personnel stationed at cordon check-posts in Murshidabad district**

**277.** (Admitted question No. 82.)

**শ্রীসনৎকুমার রাহা :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কোন্ কোন্ কর্ডন চেক্ পোস্টে কত পুলিশ মোতায়েন করা হয় ;

(খ) কোন্ চেক্ পোস্টে কত ধান বা চাউল আটক করা হয় ; এবং

(গ) দুই কেজি পরিমিত ধান বা চাউল কয়টি ক্ষেত্রে আটক করা হয় ?

**The Minister for Home (Police)** :

(ক) ও (খ) একটি করিয়া বিবরণী লাইব্রেরী টেবিলে পেশ করা হইল।

(গ) কোন ক্ষেত্রেই আটক করা হয় নাই।

### Production of rabi crops in Murshidabad district

**278.** (Admitted question No. 344.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়ঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার (১) নবগ্রাম, (২) মুর্শিদাবাদ, (৩) লালগোলা, (৪) সাগরদীঘি এবং (৫) জঙ্গীপুর-রঘুনাথগঞ্জ থানার অঞ্চলওয়ারী কত একর জমিতে বর্তমান বৎসরে ১৯৬৫-৬৬ সালে চৈতালী ফসলের চাষ হইয়াছে ;

(খ) সরকার উক্ত অঞ্চলে উক্ত চাষের জন্য কি কি সাহায্য করিয়াছেন ; এবং

(গ) উক্ত অঞ্চলগুলিতে গত তিন বৎসরে কোন বৎসর কত একর জমিতে চৈতালী ফসল লাগানো হইয়াছিল এবং কত ফসল পাওয়া গিয়াছিল ?

**The Minister of State for Agriculture :**

(ক) ও (গ) থানাওয়ারী ও অঞ্চলওয়ারী কৃষি পরিসংখ্যান রাখা হয় না, জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলার) কৃষি পরিসংখ্যান রাখা হয়। ১৯৬২-৬৩ হইতে ১৯৬৪-৬৫ সাল পর্যন্ত সমগ্র মুর্শিদাবাদ জেলার উৎপন্ন প্রধান রবিশস্যসমূহের চাষের জমি ও উৎপাদনের পরিমাণ সম্পর্কীয় একটি বিবরণী (স্টেটমেন্ট—১) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল। ১৯৬৫-৬৬ সালে রবিশস্য চাষের চূড়ান্ত হিসাব এখনও পাওয়া যায় নাই।

(খ) একটি বিবরণী (স্টেটমেন্ট—২) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

### Procurement of rice in Burdwan district

**279.** (Admitted question No. 133.)

**শ্রীসুবোধ চৌধুরীঃ** খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলায় লেভী এবং দুঃস্থ-বিক্রয় (ডিসট্রেস সেল) হইতে সংগ্রহ করিবার জন্য কত কোটা ধার্য করা হইয়াছে,

(খ) বর্ধমান জেলায় ১৯৬৬ সালের ১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত কত ধান সংগ্রহ করা হইয়াছে ;

(গ) বর্ধমান জেলায় কয়টি লেভীর আদেশ জারী হইয়াছে এবং কয়জনকে এখনও আদেশ দেওয়া হয় নাই ; এবং

(ঘ) কোন্ তথ্যের উপর ভিত্তি করিয়া লেভীর পরিমাণ ঠিক করা হয় ?

(ক) বর্ধমান জেলায় ২,৪৬,০০০ মেট্রিক টন ধান্য ক্রয়ের কোটা ধার্য করা হইয়াছে। উক্ত পরিমাণ ধান্য লেভী ও সেচ্ছায় বিক্রয়ের মাধ্যমে সংগ্রহ করিবার পরিকল্পনা করা হইয়াছে। ডিসট্রেস সেল সম্বন্ধে কোন সংবাদ জানা নাই।

(খ) ১১-২-৬৬ তারিখ পর্যন্ত ১,৪১,২১১·১৬২ মেট্রিক টন ধান সংগ্রহ করা হইয়াছে।

(গ) ১৫-১-৬৬ পর্যন্ত ৩৫,৩১৫টি লেভীর নোটিশ জারী করা হইয়াছে। কোন কোন ক্ষেত্রে উপযুক্ত তথ্যের অভাবে যে সকল নোটিশ জারী করা সম্ভব হয় নাই সেরূপ ক্ষেত্রে প্রয়োজনীয় তথ্যাদি গোচরভূত হওয়া মাত্রই লেভির নোটিশ জারী করা হইতেছে।

(ঘ) প্রত্যেক উৎপাদকের আমন ধান্যের জমির পরিমাণের উপর ভিত্তি করিয়া লেভীর পরিমাণ ঠিক করা হয়।

### Drainage schemes in Murshidabad district

**280.** (Admitted question No. 622.)

**শ্রীসনৎকুমার রাহাঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ১ম, ২য় ও ৩য় পরিকল্পনাকালে কতগুলি জলনিকাশী প্রকল্প গ্রহণ করা হয় এবং কতগুলির কাজ জানুয়ারী, ১৯৬৬ পর্যন্ত শেষ হয়, এবং

(খ) প্রকল্প পিছু কত করিয়া অর্থ ব্যয় হয় ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) ও (খ) এসম্বন্ধে বিস্তারিত বিবরণ লাইব্রেরী টেবিলে রক্ষিত বিবরণীতে দেওয়া হইল।

### Taxes levied by Anchal Panchayats in Midnapore district

**281.** (Admitted question No. 826.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার কোন্ ব্লকের কয়টি অঞ্চল পঞ্চায়েত গত ১৯৬৪ সালে জমি বা বাড়ীর উপর ট্যাক্স ব্যতীত অন্যরূপ কি কি প্রকার ট্যাক্স ধার্য করিয়াছে ; এবং

(খ) উক্ত সনে উক্ত জেলার কোন্ থানার কোন্ অঞ্চল সর্বোচ্চ ট্যাক্স ধার্য করিয়াছে এবং তাহার পরিমাণ কত এবং কোনটি বা সর্বনিম্ন ট্যাক্স ধার্য করিয়াছে এবং তাহার পরিমাণ কত ?

**The Minister for Panchayats :**

(ক) মেদিনীপুর জেলার বিভিন্ন ব্লকের অন্তর্গত অঞ্চল পঞ্চায়েতগুলি গত ১৯৬৪-৬৫ সালে জমি বা বাড়ীর উপর কর ব্যতীত (ক) পেশা বা বৃত্তির উপর কর, (খ) যানবাহন নিবন্ধীকরণের ফী, (গ) জল-অভিকর এবং (ঘ) আলো-অভিকর প্রভৃতি কর ধার্য করিয়াছে। উক্ত জেলার কোন্ ব্লকের কয়টি অঞ্চল ঐরূপ কর ধার্য করিয়াছে তাহার একটি বিবরণী লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(খ) গত ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার নারায়ণগড় থানার বেলদা অঞ্চল সর্বোচ্চ কর ধার্য করিয়াছে এবং তাহার পরিমাণ ১৩,৪০০ টাকা।

উক্ত সনে ঐ জেলার ময়না থানার তিলখোজা অঞ্চল সর্বনিম্ন কর ধার্য করিয়াছে এবং তাহার পরিমাণ মোটা টাকা ৯১৪ ৯৬ পয়সা।

### Registered unemployed persons

**282.** (Admitted question No. 858.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৬৬ সালের ১লা ফেব্রুয়ারী পশ্চিমবঙ্গের কোন্ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কতজন রেজিষ্ট্রীভুক্ত বেকার ছিলেন,

(খ) উহা ১৯৬৪ এবং ১৯৬৫ সালের ১লা ফেব্রুয়ারী কোন্ বৎসর কত ছিল, এবং

(গ) উক্ত বেকারের মধ্যে কয়জন স্কুল ফাইনাল বা ম্যাট্রিক পাশ ?

**The Minister for Labour :**

(ক) ও (খ) অংশের উত্তর লাইব্রেরী টেবিলে রক্ষিত তালিকায় দেওয়া হইল।

(গ)

| | পুরুষ | স্ত্রী | মোট |
|---|---|---|---|
| ৩১-১২-১৯৬৩ পর্যন্ত | ৬৫,৪৬০ | ৮,৭৫৯ | ৭৪,২১৯ |
| ৩১-১২-১৯৬৪ পর্যন্ত | ৬৬,৯১৭ | ৯,০০১ | ৭৫,৯১৮ |
| ৩১-১২-১৯৬৫ পর্যন্ত | ৬৫,৯২১ | ৯,০০১ | ৭৪,৯২২ |

### Air journeys performed by Ministers and other State Government officials

**283.** (Admitted question No. 896.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলা সরকারের কোন্ কোন্ মন্ত্রী, রাষ্ট্রমন্ত্রী এবং কর্মচারী ১লা এপ্রিল, ১৯৬৫ হইতে ১৫ই ফেব্রুয়ারী, ১৯৬৬ পর্যন্ত সরকারী খরচায় করবার কত মাইল বিমানে ভ্রমণ করিয়াছেন ; এবং

(খ) উক্ত ভ্রমণ বাবদ সরকারের কত খরচ হইয়াছে ?

**The Minister for Finance :**

(ক) এবং (খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখার জন্য দেওয়া হইল।

### Beds for children in different hospitals

**248.** (Admitted question No. 932.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

পশ্চিমবাংলার কোন্ কোন্ হাসপাতালে কয়টি শিশুদের চিকিৎসার জন্য শয্যা রহিয়াছে এবং কতজন শিশুবিশেষজ্ঞ রহিয়াছেন ?

**The Minister for Health :**

হাসপাতালের নাম, শিশু শয্যার সংখ্যা এবং বিশেষজ্ঞদের সংখ্যার একটি তালিকা টেবিলে উপস্থাপিত করা হইল।

*Statement referred to in reply to unstarred question No. 281.*

| | Name of Hospital | | No. of beds for children | No. of specialists |
|---|---|---|---|---|
| | *State Hospitals* | | | |
| 1. | Medical College Hospitals, Calcutta | ... | 118 | 5 |
| 2. | Nilratan Sircar Medical College Hospital, Calcutta | | 20 | 2 |
| 3. | R.G. Kar Medical College Hospital, Calcutta | ... | 44 | 2 |
| 4. | M.R. Bangur Hospital, Tollygunge, Calcutta | ... | 33 | 1 |
| 5. | L.D.V. Hospital, Calcutta | ... | 59 | 1 |
| 6. | Seth Sukhlal Karnani Memorial Hospital, Calcutta | | 47 | 6 |
| 7. | Hospital attached to the School of Tropical Medicine, Calcutta. | | 18 | 1 |
| 8. | B.C. Roy Polio Clinic and Hospital for Crippled Children, Beliaghata Calcutta. | | 20 | 6 |
| 9. | Victoria Hospital, Darjeeling | ... | 12 | NiL |
| 10. | Sadar Hospital, Hooghly | ... | 24 | Nil. |

*Statement referred to in reply to unstarred question No. 284—contd.*

| | Name of Hospital | No. of beds for children | No. of specialists |
|---|---|---|---|
| | *Non-Government Hospitals* | | |
| 11. | Chittaranjan Sishu Sadan, Calcutta | 60 | 6 |
| 12. | Institute of child Health, Calcutta | 70 | 24 |
| 13. | Ramkrishna Mission Seva Prathisthan, Calcutta | 10 | 3 |
| 14. | Dr. B.C. Roy Sishu Sadan, Ariadaha | 40 | Figures not available. |
| 15. | Ramrikdas Harlalka Hospital, Calcutta | 5 | |
| 16. | Islamia Hospital, Calcutta | 14 | |
| 17. | Mayo Hospital, Calcutta | 12 | |
| 18. | Christiya Seva Sadan, Jiaganj, Murshidabad | 16 | |
| | *Railway Hospitals* | | |
| 19. | South Eastern Railway Hospital, Garden Reach ··· | 6 | |
| 20. | Asansol Loco Hospital, Asansol ··· | 5 | |

## Contai Basin Drainage Scheme

**285.** (Admitted question No. 1113.)

**শ্রীহৃষিকেশ চক্রবর্তী :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় 'কনটাই বেসিন'-এর জলনিষ্কাশনের পরিকল্পনা কোন সালে গ্রহণ করা হইয়াছিল ;

(খ) এই পরিকল্পনায় কোন্ খাতে কত টাকা বরাদ্দ হইয়াছিল এবং তন্মধ্যে কোন্ কোন্ বছরে কোন্ খাতে কত টাকা খরচ হইয়াছে ;

(গ) কনটাই নালায় কাঁথি শহরের উপর স্লুইস্ গেট নির্মাণের জন্য কোন টেণ্ডার আহ্বান করা হইয়াছে কি ; এবং

(ঘ) যদি (গ) প্রশ্নের উত্তর "হাঁ" হয় তবে উহা নির্মাণ করিতে কত টাকা খরচ হইবে ও কোন্ সালে নির্মাণ কার্য আরম্ভ হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) কাঁথি বেসিনের জল নিকাশী প্রকল্পের প্রথম পর্যায়ের কাজ গত ১৯৬৩-৬৪ সালে গ্রহণ করা হয়েছে।

(খ) সংশ্লিষ্ট বিবরণী লাইব্রেরী টেবিলে দেওয়া হলো।

(গ) টেণ্ডার গ্রহণ করা হয়েছে।

(ঘ) প্রায় ২,৩১,২৪০ টাকা খরচ হবে বলে অনুমান করা যায়। নির্মাণ কার্য আরম্ভ হয়েছে।

### Calling Attention to matters of Urgent Public Importance

**Mr. Speaker** : I have received three notices of Calling Attention on the following subjects, namely :—

1. non-supply of modified ration to the 'A' class rice card holders at Maina, Nandigram and Sutahata P.S. of Midnapore district—from Shri Ananga mohan Das,

2. disturbances created by rice smugglers at Dum Dum on the 23rd March, 1966—from Shri Ananga Mohan Das,

and 3. Commitment of Govt. of India to the Govt. of West Bengal as regards supply of Wheat, Rice and Kerosene for the months of January, February and March, 1966 and actual supply during these months from Shri Ananda Gopal Mukhopadhyay.

I have selected the notice of Shri Ananda Gopal Mukhopadhyay on the subject of commitment of Govt of India to the Government of West Bengal as regards supply of Wheat, Rice and Kerosene for the months of January, February and March, 1966 and actual supply during these months. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject to-day, it possible, or give a date for the same.

**Shri Smarajit Bandopadhyay** : Tomorrow, Sir.

### Messages from Council

**The Secretary (Shri P. Roy)** : Sir, the following Messages have been received from the West Bengal Legislative Council, namely :—

(1)

"MESSAGE

The West Bengal Legislative Council at its meeting held on the 21st March, 1966, agreed to the West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Amendment) Bill, 1966, without any amendment.

PRATAP GUHA RAY,

Calcutta : Chairman,

The 22nd March, 1966. West Bengal Legislative Council."

(2)

"MESSAGE

The West Bengal Legislative Council at its meeting held on the 21st march, 1966, agreed to the West Bengal Land Reforms (Amendment) Bill, 1966, without any amendment.

PRATAP GUHA RAY,

Calcutta : Chairman,

The 22nd March, 1966. West Bengal Legislative Council."

(3)

"MESSAGE

The West Bengal Legislative Council at its meeting held on the 21st March, 1966, agreed to the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1966, without any amendment.

PRATAP GUHA RAY.
Chairman
West Bengal Legislative Council."

Calcutta :
The 22nd March, 1966.

(4)

"MESSAGE

The West Bengal Legislative Council at its meeting held on the 21st March, 1966, agreed to the Code of Criminal Procedure (West Bengal Amendment) Bill, 1966, without any amendment.

PRATAP GUHA RAY.
Chairman,
West Bengal Legislative Council."

Calcutta :
The 22nd March, 1966.

Sir, I lay the messages on the table.

### Guillotine

**Mr. Speaker.** Honourable members ; before I take up the Grants I wish to inform the House that to-day is the last day for the Voting of Demands for Grants. There are as many as 26 Heads of Demands under which a number of cut motions are still there for disposal. In conformity with the previous practice and in pursuance of sub-rule (3) of rule 209 of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I fix that the House will sit to-day up to 5 p.m. and I also fix that the guillotine will fall at 4 p.m. Immediately after 4 p.m. I shall put all outstanding questions to vote without any debate. I hope the honourable members will try to be as brief as possible.

Now, I request Hon'ble Shri Das Gupta to move the demands for grants No. 34 and 49, one after the other, so that discussions may be held on both the grants together.

## Voting on Demands for Grants

### Demand for Grant No. 34.

Major Head : 50-Public Works.

**Shri Khagendra Nath Das Gupta.** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 19,95,45,000 be granted for expenditure under Grant No. 34, Major Head : "50-Public Works".

### Demand for Grant No. 49.

Major Head : 103 Capital Outlay on Public Works.

**Shri Khagendra Nath Das Gupta** : Sir, On the recommendation of the Governor, I beg also to move that a sum of Rs. 11 39,66,000 be granted for expenditure under Grant No. 49, Major Head : "103-Capital Outlay on Public Works."

**শ্রীখগেন্দ্রনাথ দাসগুপ্ত :** মাননীয় স্পীকার মহোদয়, "৫০ পাবলিক ওয়ার্কস্" বাজেট একটি রাজস্ব বাজেট সাধারণ নির্মাণ ও সংস্কার কার্যের ব্যয়বরাদ্দ এই শীর্ষের অন্তর্গত। তাছাড়া কেন্দ্রীয় সড়ক তহবিল এবং অন্যান্য তহবিল থেকে সাহায্য প্রাপ্ত প্রকল্পগুলির ব্যয়বরাদ্দও "৫০ পাবলিক ওয়ার্কস্" বাজেটের অন্তর্ভুক্ত। ২০,০০০ টাকার উর্ধ্ব মূল্যের সমস্ত নূতন ঘরবাড়ী ও রাস্তা নির্মাণের ব্যয়বরাদ্দ '১০৩ ক্যাপিট্যাল আউট্‌লে অন্ পাবলিক ওয়ার্কস বাজেটের অন্তর্গত।

আমার দপ্তর থেকে প্রকাশিত দুটি বাজেট পুস্তিকা আশা করি মাননীয় সদস্যদের কাছে ইতিমধ্যে পৌছেছে। এই পুস্তিকাদুটির মধ্যেই মাননীয় সদস্যগণ পূর্ত বিভাগীয় কর্মসূচির পূর্ণাঙ্গ পরিচয় পাবেন।

তৃতীয় ও ৪র্থ যোজনার এই সন্ধিলগ্নে ৩য় যোজনা সম্পর্কে দু-একটা কথা বলতে চাই। তৃতীয় যোজনায় আমরা বহু শিক্ষায়তন, শিল্প-শিক্ষণ প্রতিষ্ঠান, স্বাস্থ্যকেন্দ্র হাসপাতাল এবং আরও অনেক উন্নয়নমূলক প্রতিষ্ঠান ও সড়ক নির্মাণের প্রকল্প গ্রহণ করেছিলাম। কিন্তু ১৯৬৫ সালে দুটি প্রতিবেশী রাষ্ট্রের সঙ্গে দুটি বড় রকমের সংঘর্ষ ও তজ্জনিত অর্থাভাব আমাদের কর্মসূচিকে অনেকাংশে ব্যাহত করেছে। ফলে বহু উন্নয়নমূলক কাজ ৩য় যোজনা থেকে ৪র্থ যোজনায় টেনে নিয়ে যেতে হচ্ছে। তবে একথা অনস্বীকার্য্য যে, বিগত কয় বৎসরে পূর্ত বিভাগ যেসব ঘরবাড়ী আর রাস্তা নির্মাণ করেছে তাদের পরিমাণ ও গুরুত্বও কম নয়। তৃতীয় যোজনায় উন্নয়নমূলক ইমারৎ নির্মাণে মোট খরচ হয়েছে ১৪ কোটি টাকার উপর; এর মধ্যে চিকিৎসা ও জনস্বাস্থ্যমূলক গৃহ নির্মাণে খরচ হয়েছে প্রায় ৮ কোটি, শিক্ষা প্রতিষ্ঠানে প্রায় ৩॥ (সাড়ে তিন) কোটি এবং শিল্প-প্রতিষ্ঠান নির্মাণে প্রায় ১ (এক) কোটি টাকা।

আগামী বৎসর আমার প্রস্তাবিত ব্যয়বরাদ্দের মধ্যে উন্নয়ন মূলক গৃহাদি নির্মাণে খরচ হবে প্রায় ৪ কোটি ৭৭ লক্ষ টাকা। এই টাকারও অধিকাংশ খরচ হবে—শিক্ষা, স্বাস্থ্য ও শিল্পোন্নয়নমূলক ইমারৎ নির্মাণে।

এবার সাধারণ রাজস্ব খাতের অন্তর্ভুক্ত কয়েকটি উল্লেখযোগ্য কাজের নাম বলছি :—

(১) ১১-এ ফ্রি স্কুল স্ট্রীটে প্রায় ২৩ লক্ষ টাকা ব্যয়ে নির্মীয়মান অফিস ভবনের কাজ সমাপ্ত প্রায়। তাছাড়া উক্ত অফিসের প্রাঙ্গণে প্রায় ৯০ লক্ষ টাকায় একটি দশতলা ইমারৎ নির্মাণের পরিকল্পনা সরকারের বিশেষ বিবেচনাধীন রয়েছে।

(২) টেবিটিবাজারে বে-সামরিক প্রতিরক্ষা সংস্থার জন্য ৯ লক্ষ টাকা ব্যয়ে একটি বাড়ী নির্মাণের প্রস্তাব মঞ্জুরীকৃত হয়েছে।

(৩) ৪৭ লক্ষ টাকা ব্যয়ে ভিক্টোরিয়াগ্রাম প্যালেসে নির্মীয়মান দশতলা বাড়ীটির কাজ দ্রুত গতিতে এগিয়ে চলেছে।

(৪) প্রায় ৬ লক্ষ টাকা ব্যয়ে নূতন মহাকরণ ভবনের প্রাঙ্গণে আর একটি ইমারৎ নির্মীয়মান। গত বৎসর ২ নম্বর ক্লাইভ স্ট্রীটে পুলিশ কমিশনারের জন্য নির্দিষ্ট পুরাতন বাসভবনে যে 'সরকারী অতিথি ভবন' এ পরিবর্তিত করেছে এটিকে সম্প্রসারিত করার কথা সরকার বিবেচনা করছেন। তাছাড়া বিধানসভা ও বিধান পরিষদের মাননীয় সদস্যবৃন্দ যাতে অধিবেশন চলাকালে কলকাতায় থাকতে পারেন, তারজন্যে ২নং ক্লাইভ স্ট্রীটের অতিথি-ভবন সংলগ্ন জমিতে আনুমানিক ২৪ লক্ষ ১৮ হাজার টাকা ব্যয়ে একটি সাততলা বাড়ী নির্মাণের প্রকল্প গ্রহণ করা হয়েছে। বর্তমান বৎসরে উক্ত গৃহের তিনতলা পর্যন্ত সম্পূর্ণ হবে বলে আশা করা যায়। এই বাড়ীর দ্বিতীয় ও তৃতীয় তলে ২০টি হিসাবে মোট ৪০টি এক-কক্ষ বিশিষ্ট প্রস্থ (suite) থাকবে এবং তাতে প্রায় ৮০ জন সদস্যের স্থান সংকুলান করা সম্ভবপর হবে।

দেশের বে-সামরিক প্রতিরক্ষা ব্যবস্থাকে সুদৃঢ় করবার জন্য রাজ্যসরকার যে দায়িত্বভার গ্রহণ করেছেন, পূর্ত বিভাগ তার অনেক খানির অংশীদার। কলকাতায় ও রাজ্যের বিভিন্ন মফঃস্বল সহরে সাইরেন স্থাপন এবং সরকারী বাড়ীগুলির নিরাপত্তা বিধানের কাজ এই বিভাগ ক্ষিপ্রতার সঙ্গে সম্পন্ন করেছে।

আর একটি বিষয় এখানে উল্লেখ করতে চাই। হুগলী নদীর তীরে মেটিয়াবুরুজ থানার অন্তর্গত আকড়ায় পূর্ত বিভাগের ১২০০ বিঘার মত জমি বহু বৎসর যাবৎ বিভিন্নভাবে অন্যের অন্যায় অধিকারে আছে। আদালতের সাহায্যেও উক্ত জমি এযাবৎ পুনরুদ্ধার করা সম্ভব হয়নি। রাজ্য সরকারের প্রচেষ্টায় আমরা সম্প্রতি মাত্র ১৪০ বিঘার মত জায়গা পুনর্দখল করতে সক্ষম হয়েছেন। এই পুনরাধিকৃত জায়গা জনসাধারণের মধ্যে ন্যায্য মূল্যে বণ্টনের ব্যবস্থা করা হয়েছে যাতে উন্নয়ন পরিকল্পনানুসারে গৃহ নির্মাণের ফলে জায়গাটি নিকট ভবিষ্যতে কলকাতার উন্নত অঞ্চলগুলির মধ্যে অন্যতমরূপে পরিগণিত হয়।

## রাস্তা উন্নয়ন

একথা কাহারও অবিদিত নয় যে কোন জাতির অর্থনৈতিক জীবনে রাস্তা ঘাটের প্রয়োজন অপরিসীম। সড়ক ব্যবস্থা প্রকৃতপক্ষে জাতীয় অর্থনৈতিক জীবনের ধমনী স্বরূপ। জীবদেহে রক্তসঞ্চালনকারী শিরা উপশিরার মত বিস্তৃত পথগুলি সুষ্ঠু পরিবহণ ব্যবস্থার মাধ্যমে অর্থনৈতিক দেহকে সঞ্জীবিত করে। বস্তুতঃ কোন একটি জাতির সভ্যতা ও প্রগতি অনেকাংশে নিরূপিত হয় সেখানকার যোগাযোগ ব্যবস্থার মানদণ্ডে।

অতি সহজবোধ্য কারণেই পরাধীন ভারতবর্ষকে শিল্পে অনগ্রসর করে রাখা হয়েছিল। বিদেশী শাসকের দৃষ্টিতে রাস্তার প্রয়োজন ছিল প্রধানতঃ প্রশাসনিক কারণে-শান্তি ও শৃঙ্খলা রক্ষার জন্য এবং কিছুটা নিজেদের ব্যবসাবাণিজ্য এর সামরিক স্বার্থে। সমাজ কল্যাণের দিকে বিশেষ মনোযোগ দেওয়া হয়নি এবং সেজন্য প্রয়োজনানুরূপ জনহিতকর প্রতিষ্ঠানও গঠিত হইতে পারেনি। প্রকৃতপক্ষে সড়ক উন্নয়নের উপর গুরুত্ব আরোপ করা হয় স্বাধীনতা লাভের পর। প্রসঙ্গতঃ উল্লেখ করা যেতে পারে যে ১৯৪৭ সনে বিভক্ত পশ্চিমবঙ্গে সরকারের অধীনে ১২০০ মাইল এরও কম পাকা রাস্তা ছিল কিন্তু তৃতীয় পরিকল্পনার শেষে সরকারের তত্ত্বাবধানে রাস্তার আনুমানিক দৈর্ঘ্য দাঁড়াবে ৮২০০ মাইল।

[1-10—1-20 p.m.]

অর্থনৈতিক ক্রমোন্নতির সঙ্গে সঙ্গে রাস্তাঘাটের উপর যানবাহনের চাপ ক্রমশঃ বৃদ্ধি পায়। এর ফলে প্রথম দুই পরিকল্পনায় নির্মিত অনেক রাস্তাকেই উন্নততর পর্যায়ে আনয়ন করার প্রয়োজন হয়েছে। এই ধরনের প্রায় ১১০০ মাইল রাস্তা তৃতীয় পরিকল্পনায় গ্রহণ করা হয়েছিল। এছাড়া নদীনালা অতিক্রম করে সরাসরি সংযোগ স্থাপনের জন্য অনেকগুলি সেতু নির্মাণের কাজ এবং প্রায় ১১০০ মাইল নূতন রাস্তা নির্মাণের কাজও এই তৃতীয় পরিকল্পনার কার্যসূচির অন্তর্ভুক্ত করা হয়। প্রথম দিকে তৃতীয় পরিকল্পনায় সড়ক উন্নয়ন খাতে বরাদ্দ ছিল ২৫ কোটি টাকা। ঐ বরাদ্দ পরবর্তীকালে ২৩ কোটি টাকায় হ্রাস করা হয়। তখন অনুমান করা হয়েছিল এই পরিকল্পনা কালের মধ্যে ১১০০ মাইল রাস্তার অধিকতর উন্নয়ন কার্য নিষ্পন্ন করা ব্যতীত দ্বিতীয় পরিকল্পনার অসমাপ্ত রাস্তা সহ আরও ২০০০ মাইল সড়ক পাকা করা যাবে এবং কয়েকটি সেতু নির্মাণের কাজও সম্পন্ন হবে। শেষ পর্যন্ত দেশের জরুরী অবস্থার পরিপেক্ষিতে অবশ্য বরাদ্দ আরও হ্রাস পেয়ে ২১ কোটি ৬১ লক্ষ টাকায় দাঁড়ায় এবং স্বভাবতই কাজের অগ্রগতিকে শ্লথ করতে হয়েছে। ফলে আশা করা যায় যে ৩১.৩.৬৬ তারিখের মধ্যে আমরা ২০০০ মাইলের স্থলে ১৮০০ মাইল রাস্তা পাকা করতে পারব এবং অন্যান্য কাজও পূর্ব লক্ষ্য মতই সম্পন্ন হবে এবং প্রায় ১০০০ মাইল রাস্তা সমাপ্তির বিভিন্ন পর্যায়ে থেকে যাবে এবং এই অসমাপ্ত কাজ বর্তমান যোজনার জের (skill) হিসাবে পরবর্তী যোজনায় নিয়ে যেতে হবে।

আগামী ১লা এপ্রিল থেকে আমাদের চতুর্থ যোজনা শুরু হবার কথা ছিল, কিন্তু অনিবার্য কারণে এবং আপতকালীন অবস্থার সম্মুখীন হওয়ার ফলে এই যোজনার খসড়া এখনও প্রস্তুত করা সম্ভব হয়নি। নূতন পরিস্থিতি ও অভিজ্ঞতার পরিপ্রেক্ষিতে ভবিষ্যৎ সড়ক উন্নয়নের কাজ নূতন দৃষ্টিভঙ্গিতে মূল্যায়ন করবার প্রয়োজন দেখা দিয়েছে। কতগুলো বিশেষ ধরনের নূতন রাস্তাকে অগ্রাধিকার দিতে হবে জাতীয় নিরাপত্তার প্রয়োজনে। এইসব কারণে চতুর্থ যোজনার রূপরেখা প্রস্তুতের হয়ত কিছুটা বিলম্ব হবে। ইতিমধ্যে যাতে উন্নয়নের কাজে ছেদ না পড়ে সেকারণে আগামী এক বৎসরের জন্য একটি জরুরী পরিকল্পনা করা হয়েছে এবং এই এক বৎসরের জন্য আমরা বাজেট করেছি মাত্র ৪,৩২, ১১,০০০ টাকা।

চতুর্থ পরিকল্পনায় সড়ক উন্নয়নে নিম্নোক্ত বিষয়গুলোর উপর গুরুত্ব দেওয়ার চেষ্টা করা হবে—(১) সীমান্ত ও সামরিক বৈশিষ্ট্য-সম্পন্ন রাস্তা (২) গ্রাম্য পথ নির্মাণ (৩) সংযোগহীন পথের সংযুক্তি (৪) দেশের সড়কগুলির উপর যেখানে যেখানে প্রয়োজন বড় সেতু নির্মাণ, এবং (৫) ভারী মালবাহী পরিবহণের জন্য বর্তমান সড়ক ও সেতুগুলোর উন্নতিসাধন। এই যোজনায় নূতন রাস্তার উপর সেতু নির্মাণ ছাড়াও পূর্বে সমাপ্ত সড়কগুলোর উপর অনেকগুলো বৃহদাকার সেতু নির্মাণ করবার কথা আছে। যথা :—

(১) মুণ্ডেশ্বরী নদীর উপর হরিণখোলা সেতু।

(২) বর্ধমান জেলায় দামোদরের উপর ২টি ও অজয় নদের উপর ১টি মোট ৩টি সেতু।

(৩) মেদিনীপুর জেলায় হলদি, সুবর্ণরেখা এবং কংসাবতী নদীর উপর ৩টি সেতু।

(৪) ২৪-পরগণায় কেজীরগঞ্জ যাওয়ার পথে নামখানায় সেতু।

(৫) মুর্শিদাবাদ জেলায় ইস্‌লামপুর ভৈরব নদের উপর সেতু এবং ময়ূরাক্ষী নদীর উপর আর একটি সেতু।

(৬) মালদহে মহানন্দা ও টাঙ্গন নদীর উপর সেতু।

(৭) পশ্চিম দিনাজপুর আত্রাই নদীর উপর ১টি সেতু।

(৮) কুচবিহার জেলার মাথাভাঙ্গায় মানসাই নদীর উপর সেতু।

রাজ্য পরিকল্পনায় অঙ্গীভূত সড়ক উন্নয়নের কাজ ছাড়াও আরো কয়েকটি সড়ক উন্নয়ন প্রকল্প আমাদের হাতে রয়েছে এবং সেগুলোর কাজও সুষ্ঠুভাবে এগিয়ে চলেছে। এই প্রসঙ্গে পশ্চিমবঙ্গ উন্নয়ন কর্পোরেশন এবং বিশেষ সড়ক উন্নয়ন সংস্থার নাম উল্লেখযোগ্য। তার মধ্যে পশ্চিমবঙ্গ উন্নয়ন কর্পোরেশনের কর্তৃত্বাধীনে রয়েছে দমদম সুপার হাইওয়ের কাজ এবং দুর্গাপুর এক্সপ্রেসওয়ের কাজ। প্রথমটির এক পার্শ্ব (ক্যারেজওয়ে) পরিবহণের জন্য খুলে দেওয়া হয়েছে, বছর খানেকের মধ্যে এই কাজটি সমাপ্ত করবার আশা রাখি। বর্ধমান জেলায় পালসিট পর্যন্ত কলিকাতা-দুর্গাপুর এক্সপ্রেসওয়ের মাটি ফেলার কাজ এবং কাল্‌ভার্ট নির্মাণের কাজও সমাপ্তির পথে। পূর্ত সড়ক বিভাগের অধীনে বিশেষ সড়ক উন্নয়ন সংস্থা নামে একটি শাখা কয়েক বছর ধরে স্থাপিত হয়েছে এবং তারই মাধ্যমে (১) কলিকাতা—বোম্বাই জাতীয় সড়ক (৬নং জাতীয় সড়ক—জয়পুরবিল থেকে বিহার সীমান্ত পর্যন্ত) এবং (২) কলিকাতা—দিল্লী জাতীয় সড়ক (২নং জাতীয়-সড়ক) এর বিকল্প রাস্তা বিবেকানন্দ সেতুর পশ্চিম প্রান্ত থেকে আদিসপ্তগ্রাম পর্যন্ত—এই দুটি বিশেষ জাতীয় সড়ক উন্নয়নের কাজ অনেকদূর অগ্রসর হয়েছে। এই দুটি পরিকল্পনার জন্য প্রয়োজনীয় ১১ কোটি টাকার অধিকাংশ বিশ্ব ব্যাঙ্ক এর আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার নিকট থেকে ঋণ হিসাবে পাওয়া যাচ্ছে। উক্ত দুটি জাতীয় সড়ক প্রকল্পে পশ্চিমবঙ্গে প্রায় ১৩০ মাইল রাস্তা তৈরী হবে। কোলাঘাটে রূপনারায়ণ নদীর উপর, পাশকুড়ায় কংসাবতী নদীর উপর সেতু দুটিও এই পরিকল্পনারই অন্তর্ভুক্ত। তাছাড়া পূর্ব রেলওয়ে এবং দক্ষিণ-পূর্ব রেলওয়ের উপর দিয়েও সড়ক সেতু নির্মাণ করা হবে। আধুনিক যন্ত্রপাতির ব্যবহার, অত্যাধুনিক বৈজ্ঞানিক উপায়ে মৃত্তিকার নিরীক্ষা ও সংরক্ষণ ইত্যাদি এই প্রকল্প দুটির প্রধান বৈশিষ্ট্য। ইতিপূর্বে এই দেশে সড়ক নির্মাণের কাজে এই ধরনের আধুনিক যন্ত্রপাতির ব্যাপক ব্যবহার এবং বৈজ্ঞানিক পদ্ধতির প্রয়োগ কোথাও করা হয়নি। কংসাবতীর সেতুটি ইতিমধ্যে যানবাহনের জন্য খুলে দেওয়া হয়েছে। রূপনারায়ণের সেতু নির্মাণের কাজও আগামী আর্থিক বৎসরে শেষ হয়ে যাবে আশা করি।

এই প্রকল্প দুটি সমাপ্ত হলে কলিকাতা থেকে দুর্গাপুর, রানীগঞ্জ, আসানসোল এবং অপরদিকে কলিকাতা বন্দর ও হাওড়ার শিল্পাঞ্চল থেকে জামসেদপুর, রাঁচী, রাউরকেল্লা প্রভৃতি বিরাট শিল্পাঞ্চলের সঙ্গে অবাধ যোগাযোগ সাধিত হবে। জি. টি. রোডের জনবহুল অঞ্চলে পথ দুর্ঘটনার সংখ্যাও অনেক পরিমাণে হ্রাস পাবে।

[1-20—1-30 p.m.]

রাজ্যের খনি অঞ্চলগুলি থেকে ট্রাকে কয়লা পরিবহণের সুবিধার জন্য সপ্তগ্রাম থেকে বরাকর সীমান্ত পর্যন্ত ২নং জাতীয় সড়কের উন্নয়ন এবং তার সঙ্গে উভয় পার্শ্বস্থ কয়লাখনিগুলির সহিত সরাসরি যোগাযোগের জন্য প্রায় ১০০ মাইল দীর্ঘ ফীডার রোড-এর নির্মাণের কাজও এগিয়ে চলেছে। এই কাজের আনুমানিক ব্যয় মোট ১০½ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের নিকট হতে পাওয়া যাবে আশা করা যায়।

কেন্দ্রীয় সড়ক তহবিল (সেন্ট্রাল রোড ফাণ্ড) থেকে প্রাপ্ত অর্থ সাহায্যে আরও কয়েকটি বড় রাস্তা ও সেতু নির্মাণের কাজ চলেছে, যেমন—

(ক) সাঁইথিয়ার ময়ূরাক্ষী সেতু,

(খ) মোহনীপুরের কাসাই সেতু,

(গ) কাঁথি তমলুক সড়কের উপর রসুলপুর সেতু,

(ঘ) মুর্শিদাবাদে কুলী মোরগ্রাম রাস্তা,

(ঙ) মেদিনীপুরে কালকা সেতু,

(চ) উলুবেড়িয়া—শ্যামপুর রাস্তার উন্নয়ন,

(ছ) রাজারহাট—পাতিপুকুর রাস্তার উন্নয়ন,

(জ) কলিকাতা—ডায়মণ্ডহারবার রাস্তাটির সম্প্রসারণ।

(ঝ) মেদিনীপুরে চৈতন্যপুর বালুঘাটি সড়ক।

জলপাইগুড়ির তিস্তা সেতু ও মালদহে মহানন্দা সেতুর উদ্বোধন এবং গঙ্গানদীর পারাপারের ব্যবস্থার উন্নতি বিধানের ফলে বিচ্ছিন্ন উত্তরবঙ্গে সংযুক্তির কাজ অনেকটা এগিয়ে এসেছে। বহরমপুরের ভাগীরথী সেতুর কাজও সমাপ্তির পথে। এর ফলে উত্তরবঙ্গ ও আসামের সহিত সড়ক পথে পরিবহণ এবং ডুয়ার্স অঞ্চল থেকে চায়ের চলাচল সহজ হয়ে উঠবে। কলিকাতা—শিয়াখালা—চাঁপাডাঙ্গা—আরামবাগ—বিষ্ণুপুর—বাঁকুড়া রাস্তায়—আরামবাগে দ্বারকেশ্বর নদের ওপর শ্রীরামকৃষ্ণ সেতুর নির্মাণ কার্য বর্তমান বৎসরে শেষ হয়েছে। ঐ রাস্তায় মুণ্ডেশ্বরী নদীর ওপর সেতুর নির্মাণ কার্য শুরু হয়েছে। এইটি সম্পূর্ণ হলে কলকাতা থেকে শুধু যে কামারপুকুর, জয়রামবাটি যাতায়াত সুগম হবে তা নয়, কলকাতা থেকে পুরুলিয়া পর্যন্ত যাতায়াতের দূরত্ব অনেক পরিমাণে হ্রাস পাবে।

এই সব প্রারব্ধ ও প্রকল্পিত কাজগুলি সমাপ্ত হলেও আমাদের লক্ষ্যমাত্রা হতে আমরা অনেক পশ্চাতে থাকব। সুতরাং আমাদের সড়ক উন্নয়নের কাজ অবিচ্ছিন্ন ভাবেই চালিয়ে যেতে হবে আমরা এই আশা পোষণ করি যে পরমেশ্বরের আশীর্বাদে এবং জনসাধারণের সহযোগিতায় আমরা আমাদের লক্ষ্যে পৌঁছুব এবং ভাবী বাংলার অর্থনৈতিক বুনিয়াদ সুদৃঢ় করতে সমর্থ হব।

পঞ্চবার্ষিক পরিকল্পনার বহির্ভূত কয়েকটি সড়ক প্রকল্পও সংক্ষেপে উল্লেখযোগ্য।

উত্তরবঙ্গে ডালখোলা থেকে বাক্সিরহাট পর্যন্ত ৩১নং জাতীয় সড়ক নির্মাণের জরুরী কাজটি এবং এই অঞ্চলে ল্যাটারাল রুট নির্মাণের জরুরী প্রকল্পটির কাজ দ্রুত এগিয়ে চলেছে এবং আগামী বৎসরের মধ্যেই সমাপ্ত হবে বলে মনে করি। এই পথে অনেকগুলি বড় বড় সেতুর নির্মাণ কার্য্য ইতিমধ্যেই সম্পন্ন হয়েছে। রাস্তার প্রসঙ্গ শেষ হল। এবার আরও দু একটি প্রয়োজনীয় বিষয়ের উল্লেখ করে আমি আমার বক্তব্য শেষ করব।

গত ২৩শে ডিসেম্বর দেশ গৌরব নেতাজী সুভাষচন্দ্র বসুর একটি ব্রোঞ্জ প্রতিমূর্ত্তি রাজভবনের নিকট ময়দানে স্থাপিত হয়েছে। রাজা রামমোহনের মূর্তি নির্মীয়মান। দেশবন্ধু চিত্তরঞ্জন প্রভৃতি বঙ্গজননীর কৃতী সন্তানগণের মূর্তিও অদূর ভবিষ্যতে নির্মিত হবে। স্বামী বিবেকানন্দের একটি মর্মরমূর্ত্তি শীঘ্রই কলকাতা গোলপার্কে স্থাপিত হচ্ছে।

বর্তমান বর্ষেও বর্ধমান জেলার অজয়নদের উপত্যকায় প্রাগৈতিহাসিক পাণ্ডু রাজার ঢিবিতে পশ্চিমবঙ্গ প্রত্নতত্ত্ব অধিকার কর্তৃক বিস্তৃত খননকার্য্য পরিচালিত হয়। এর ফলে আবিষ্কৃত হয়েছে এক বিলুপ্ত নগরীর নানা গুরুত্বপূর্ণ ধ্বংসাবশেষ। একদিকে পরিষ্কার ভাবে যেমন দেখা গেছে বাংলার প্রাচীনতম সুসভ্য মানবের এক দেহাবশেষ, অপরদিকে তেমনি পাওয়া গেছে তাম্র নির্মিত একটি পত্রাকৃতি তীরের ফলা, একাধিক অস্থি নির্মিত অস্ত্র এবং নানা ধরনের পোড়ামাটির পাত্র। এই বৎসর ভাগীরথীর মোহনার অনতিদূরে ও ডায়মণ্ডহারবারের সন্নিকটে দেউলপোতায় গুরুত্বপূর্ণ অনুসন্ধান কার্য্য পরিচালিত হয়। এখানে পাওয়া গেছে প্রায় অর্ধ লক্ষ বৎসর পূর্বেকার ফ্লিণ্ট (flint) ও চার্ট (chart) পাথরের অসংখ্য শেষ প্রস্তরযুগের আয়ুধ। আলোচ্য বৎসরে পশ্চিমবাংলার

বিভিন্ন স্থানে বিশেষতঃ নদী ও গিরি উপত্যকায় এবং অরণ্যাঞ্চলে একাধিক অনুসন্ধানকার্য্য পরিচালিত হয়। উত্তরবঙ্গে তোর্ষা নদীর তীরে গভীর অরণ্যে অবস্থিত "নল রাজার গড়" নামক এক বিশাল ধ্বংসাবশেষ আজ জাতীয় কীর্তি হিসাবে সম্মানিত হয়েছে। এই বৎসর যেসব পুরাকীর্তি ও প্রত্নস্থল রাজ্য প্রত্নতত্ত্ব অধিকারের রক্ষণাধীনে এসেছে তাদের মধ্যে উল্লেখযোগ্য বীরভূম জেলার ব্রাহ্মণডিহির মন্দির, পলাশী রণক্ষেত্রের নানা স্থান নির্দেশক স্তম্ভ এবং পুরুলিয়ায় অবস্থিত হড়কত্তোড়ের ধ্বংসাবশেষ। গত ২৮শে জানুয়ারী রাজ্য প্রত্নতত্ত্ব গ্যালারীর এক নূতন শাখার উদ্বোধন হয় এবং এখানে অসংখ্য পুরাবস্তু ও শিল্প—নিদর্শন প্রদর্শিত হয়। প্রত্নতত্ত্ব অধিকার এখন বাঁকুড়া জেলার এক পূর্ণাংগ প্রত্নতাত্ত্বিক চিত্র রচনা এবং মানব সভ্যতা প্রসঙ্গে শুশুনিয়া পাহাড়ের রহস্যোদ্ঘাটনে ব্যাপৃত।

আমার বক্তব্য প্রায় শেষ হল। এবার আমার উত্থাপিত ব্যয় বরাদ্দের দাবী দুটি অনুমোদনের জন্য এই সভাকে অনুরোধ করছি।

**Mr. Speaker:** I would now call upon the honourable members to move their cut motions, if any, regarding Grant No. 34.

(Pause)

No cut motions moved.

Now, I request the honourable members to move cut motions, if any, regarding Grant No. 49.

(Pause)

No cut motions moved.

**শ্রীজহরলাল ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সর্বপ্রথমে আমাদের পূর্তমন্ত্রী-মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। আজকে পূর্ত বিভাগের পরিচালনায় নানা উন্নতিকর কার্য যে হচ্ছে সেটা প্রমাণ করতে কোন পরিসংখ্যানের প্রয়োজন হয় না। আমরা যদি একটু চোখ খুলে তাকাই তাহলে দেখতে পাব নানা সেতু, নানা বাড়ি, নানা রাস্তা নূতন নূতন হচ্ছে এবং দেশের মধ্যে নানারকম উন্নতিকর কাজ হচ্ছে। এখন আমি এই সুযোগে কয়েকটি বিষয়ের প্রতি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সর্বপ্রথমে আমি জি. টি. রোডের কথা বলব। এই জি. টি. রোড একটি বৃহৎ রাস্তা এবং এটা পেশোয়ার থেকে আরম্ভ করে কোলকাতা পর্যন্ত এসেছে. পশ্চিমবাংলায় এর কিছু অংশ আছে এবং এটা একটা প্রাচীন রাস্তা। স্যার, আমরা দেখেছি অনেক বড় বড় শহর এর দুপাশে গড়ে উঠেছে এবং যেখানে এই শহর গড়ে উঠেছে সেখানে দেখেছি রাস্তা অত্যন্ত সংকীর্ণ। রাস্তা যে শুধু সংকীর্ণ তাই নয়, সেখানে জন-সমাগম অত্যন্ত বেশী এবং যতগুলি যানবাহন চলা দরকার তার চেয়ে বেশী চলে বলে এইসব অঞ্চলে প্রায়ই দুর্ঘটনা ঘটে। তারপর, অনেক জায়গায় দেখেছি এই জি. টি. রোডটি রেলওয়ে লাইনের সঙ্গে সংযুক্ত হয়েছে, অনেক জায়গায় ক্রস করে চলে গেছে এবং অনেক জায়গায় ক্রস গেট তৈরী করা হয়েছে। কিন্তু ট্রেন যখন চলে তখন এইসব ক্রস গেট বন্ধ করে দেওয়া হয় এবং তার ফলে অনেকগুলো গাড়ী একসঙ্গে জমে যায়। তারপর গেট খুলে দেবার পর এই সমস্ত গাড়ী যখন ছেড়ে দেয় তখন সেগুলো এমনভাবে চলে যাতে অনেক সময় দুর্ঘটনা ঘটে।

[1-30—1-40 p.m.]

আজকে Grand Trunk রোডে দুর্ঘটনা হয় না, এমন দিন আমরা দেখতে পাই না। গতবার বাজেট বক্তৃতায় মাননীয় মন্ত্রীমহাশয় এই সমস্যা সমাধানের জন্য কিছু একটা ব্যবস্থা অবলম্বন

করবেন, এই আশ্বাস আমাদের দিয়েছিলেন। এ সম্পর্কে তিনি কি ব্যবস্থা অবলম্বন করেছেন সেটা আজকে জানতে পারলে আমরা আনন্দিত হবো। আসানসোল অঞ্চলে যে সকল কোলিয়ারী রোড আছে, এগুলি সম্পর্কে তিনি নানান প্রতিশ্রুতি গতবার দিয়েছিলেন, এগুলি সম্বন্ধে তিনি কি ব্যবস্থা অবলম্বন করেছেন, তা জানতে চাই।

আর একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের, আপনার মাধ্যমে, দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে বর্ধমান সহরে সদর গেটের কাছে একটা সেতুর কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বৃটিশ সাম্রাজ্যবাদ যখন এদেশ শাসন করছিল, সেই সময়ও আমরা দেখেছি, তখনকার দিনে বৃটিশ গভর্ণমেণ্টও আমাদের বর্ধমান জেলায় এই সেতুটির প্রতি উদাসীন ছিলেন না, এবং তাঁরা ঠিক করেছিলেন যে সদরঘাট সেতুটি নির্মিত হবে, এবং তদানীন্তন গভর্ণর-এর ভিত্তিপ্রস্তর স্থাপন করেন। দ্বিতীয় মহাযুদ্ধের সময় এই সেতুর পরিকল্পনাটি পরিত্যক্ত হয়। আশ্চর্যের বিষয় ১৮ বছর কেটে গিয়েছে, আমাদের বর্ধমান জেলায় শুধু নয়, বাঁকুড়া, হুগলী, পুরুলিয়া, এই সমস্ত জেলাগুলিকে সংযুক্ত করে এই ব্রীজটি। এই ব্রীজটির জন্য অনেকদিন থেকে আন্দোলন চলে আসছে। কিন্তু আশ্চর্যের বিষয় বৃটিশ আমলে সেখানকার জনসাধারণের সুবিধার্থে যে দাবী স্বীকৃত হয়েছিল, আমাদের জাতীয় সরকার এখনও সে দাবী পূরণ করতে পারেননি। অথচ আমরা দেখতে পাচ্ছি যে দামোদর ও অন্যান্য জায়গায় সেতু নির্মিত হয়েছে। এই সেতুটি কেন এখনও নির্মিত হল না, সেটা অত্যন্ত বিস্ময়কর। এছাড়া আর একটা জিনিষের প্রতি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই সেতুটি যে অত্যন্ত প্রয়োজনীয় সেতু, তা প্রমাণিত হবে, যে এই সেতুটিকে একটা Fair weather bridge করা হয়, এবং এই fair weather ব্রীজের ২ লক্ষ ২৫ হাজার টাকা ডাক হয়েছে। যদি সরকার এটাকে একটা full bridge করেন, তাহলে সরকারের সমস্ত টাকা কিছুদিনের মধ্যেই উঠে আসবে বলে আমি মনে করি। এছাড়া বর্ধমান জেলা পরিষদ সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাবে, চতুর্থ পরিকল্পনায় এই ব্রীজটি অন্যান্য উন্নয়নমূলক কাজের মধ্যে যাতে সর্বাধিকার পায়, তার জন্য সরকারকে অনুরোধ জানিয়েছে। এ সম্পর্কে আমি আর একবার আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করবো। আমি বর্ধমান জেলাবাসীর পক্ষ থেকে দাবী করবো যে এই ব্রীজটি যত শীঘ্র সম্ভব তৈরী করে, বর্ধমান জেলার একটা অত্যাবশ্যক প্রয়োজনীয় সমস্যার সমাধান যেন তাঁরা করেন। আমি এই ব্রীজ সম্বন্ধে এই কয়েকটি কথা বলে, আরও অন্য কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা জিনিষ হচ্ছে, বর্ধমান জেলায় শুধু নয়, প্রত্যেকটি district town-গুলিতে কোন Inspection Bunglow নেই। যাঁরা visitors বাইরে থেকে সেখানে যান, তাঁদের থাকবার জন্য ভাল বাংলো নেই। অথচ আমরা দেখেছি যে অন্যান্য প্রদেশে guest house হয়েছে, বাইরে থেকে visitors-রা সেখানে গিয়ে থাকতে পারেন। কিন্তু আমাদের এখানে, এই সমস্ত এলাকায়, বাইরে থেকে যখন visitors-রা যান, তখন তাঁদের ভয়ানক অসুবিধায় পড়তে হয়। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যাতে অন্ততঃ প্রত্যেকটি জেলায়, এবং sub-divisional head quarters-এ এইভাবে বাংলো তৈরী করা যায়, সেদিকে যেন দৃষ্টি দেন। আমাদের মাননীয় মন্ত্রীমহাশয়, তাঁর প্রারম্ভিক বক্তৃতায় Legislative Assembly ও Council members-দের জন্য গৃহ নির্মাণের কথা বলেছেন। আমি জানতে পারলে সুখী হতাম, কিভাবে তার ভাড়া ঠিক করেছেন, এবং সেখানে কিচেন্ প্রভৃতির বন্দোবস্ত আছে কিনা। এটা যদি বলেন, তাহলে বুঝবো, যে আমাদের অনেক দিনের যেসব অসুবিধাগুলি ছিল, তা দূর হল।

এরপরে আমি আর একটা জিনিষের প্রতি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো, আজকে আশ্চর্য্য হয়ে দেখি সহরাঞ্চলে যখন জায়গা প্রায় পাওয়া যায় না, সেখানে যে সরকারী বাড়ীগুলি তৈরী হচ্ছে, সবই প্রায় একতলা ,বাড়ী তৈরী হচ্ছে। আপনি তার শুনে অবাক হয়ে যাবেন এই একতলা বাড়ীর একটাও এমনভাবে ভিত তৈরী হয় নাই যেখানে দোতলা কি তেতলা

বাড়ী তৈরী করা যায়। যেখানে জায়গার এত অভাব, সেখানে প্রয়োজন হলে একতলা বাড়ী তৈরী করা হোক, কিন্তু মালটিষ্টোরিড বিল্ডিং-এর জন্য সেইভাবে ভিত্ যেন তৈরী করা হয়। এদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

তারপর আমার অঞ্চলে Constituency সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। স্যার, আপনি শুনে আশ্চর্য্য হয়ে যাবেন আমি যে থানা থেকে নির্বাচিত হয়ে এসেছি খণ্ডঘোষ থানা, সেই থানার জনসাধারণের ব্যবহারের উপযোগী আজ পর্যন্ত একইঞ্চিও পাকা রাস্তা হয় নাই। এটা অসম্ভব মনে হবে, তবে এটা বাস্তব সত্য। এবং আরো আশ্চর্য্যের বিষয় জাতীয় সরকার এই অঞ্চলে যে ১৬ মাইল পাকা রাস্তা তৈরী করবার ব্যবস্থা করেছেন, তা আজ দীর্ঘ পাঁচ বছরেও নির্মাণ হল না। এর আগে প্রশ্ন করে জেনেছিলাম ১৯৬৪ সালে শেষ হবে, কিন্তু আজও তা শেষ হচ্ছে না। আগামী ৩১শে মার্চের মধ্যে সেই রাস্তা শেষ হবার আশা নাই। এদিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

আর একটা রাস্তা মগরাহ, বেরুগ্রাম খণ্ডঘোষ রাস্তা যেটা প্রথম পরিকল্পনায় গ্রহণ করা হয়েছিল, আমাদের জেলা থেকে অগ্রাধিকার দিয়ে সেটা পাঠান হয়েছিল। কিন্তু আশ্চর্য্যের বিষয় আজ পর্যন্ত তার কিছু হল না। বর্তমানে আমি জানি বর্ধমান জেলাপরিষদ এবং বর্ধমান জেলা ম্যাজিষ্ট্রেট এই রাস্তাটা অগ্রাধিকার দিয়ে যাতে হয় সেজন্য চতুর্থ পরিকল্পনায় সেটা গ্রহণ করবার জন্য বর্ধমান সদর থেকে পাঠিয়েছেন। আমি আশা করবো সরকারী এবং বেসরকারী মহলের থেকে যে দাবী করা হয়েছে, সেটা সম্বন্ধে সরকার যথোচিত দৃষ্টি দেবেন এবং নিশ্চয়ই আমি আশা করবো আগামী বারের বাজেট বক্তৃতায় এই রাস্তা যে তৈরী হচ্ছে এ সম্বন্ধে মন্ত্রীমহাশয় বলবেন।

এই কথা কয়টা বলে আবার আমি এই বাজেটের ব্যয় বরাদ্দে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীযুগল চরন সাঁতরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে পূর্তখাতে যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপিত হয়েছে, তার আমি পূর্ণ সমর্থন জানাছি। এটা অস্বীকার করবার উপায় নাই যে স্বাধীনতা পাবার পর আমাদের দেশে রাস্তাঘাট, সরকারী বিল্ডিং, হাসপাতাল সবরকম যে কত বেশী হয়েছে, যেখানে যাওয়া যায় দেখলে তা বুঝতে পারা যায়। সুতরাং সে সম্বন্ধে আমার অন্য কিছু বলার নাই। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আমার Constituency র একটা রাস্তার কথা মন্ত্রীমহাশয়ের কাছে নিবেদন করতে চাই যে রাস্তাটা খুবই দরকারী রাস্তা। ১৫ স্কোয়ার মাইল ব্যাপী যে এলাকা সেখানে যোগাযোগের কোন ব্যবস্থা নাই। এই মুচিশা থেকে দীঘির পার রাস্তাটা প্রথম পরিকল্পনার আমল থেকে আমাদের পূর্ত দপ্তরের মধ্যে পড়ে আছে এবং আমাদের পূর্তমন্ত্রী সে সম্বন্ধে নিজে জানেন। তিনি নিজে ঐ অঞ্চলে গিয়ে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলেন ঐ রাস্তা শীঘ্র হবে। কিন্তু দুঃখের বিষয় আজ পর্য্যন্ত তা হয় নাই। যেখানে দুটো হাই স্কুল, প্রাইমারী স্কুল, হাটবাজার ইত্যাদি রয়েছে। কিন্তু ভাল যোগাযোগের অভাবে সেখানকার অবস্থা খুব শোচনীয় হয়ে পড়েছে। গত ১৫ বছর ধরে চেষ্টা করেও আজ পর্য্যন্ত কিছু হল না। আমি মন্ত্রীমহাশয়ের কাছে নিবেদন করবো যাতে চতুর্থ পরিকল্পনার প্রথমে এই রাস্তাটা হয়। ওখানকার জনসাধারণের অভাব অভিযোগ দূর করেন তারজন্য তিনি সচেষ্ট হবেন।

আর একটা কথা আমি বলবো—আমাদের যে পঞ্চায়েৎ হয়েছে—আঞ্চলিক পঞ্চায়েতের অফিস এখনো ঠিক হয়নি। আমি জানি যে আমাদের চব্বিশ পরগণায় অনেক জায়গায় জমি সব ঠিক হয়ে গেছে, কিন্তু বাড়ী আজ পর্য্যন্ত ঠিক হয়নি। আমি সেদিকে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করি যাতে এই অঞ্চল পঞ্চায়েতের অফিস ঘরও তাড়াতাড়ি হয় তার ব্যবস্থা করুন। এই বলে আমি এই দাবী সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-40—1-50 p.m.]

**শ্রীঅনঙ্গমোহন দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ আমাদের সামনে মাননীয় পূর্ত মন্ত্রীমহাশয় যে বাজেটের দাবী উত্থাপন করেছেন তা সমর্থন করছি এবং এ সম্পর্কে আমি দু'চারটে কথা বলছি। পূর্ত বিভাগের কাজ সাধারণভাবে তিন ভাগে বিভক্ত - Roads, Works & Buildings, Special Roads. নতুন যে সমস্ত রাস্তা তৈরী হয় Roads বিভাগ তার কাজ করেন, যে সমস্ত তৈরী হওয়ার পর maintain করতে হয়, রক্ষণাবেক্ষণের সেই কাজ তখন করেন Works and Buildings বিভাগ এবং যে সমস্ত ঘরবাড়ী তৈরী হয় তাও Works and Buildings বিভাগ করেন এবং Special Roads-এর কাজও এরা করেন। এই তিন ভাগে কাজ চলছে, এবং প্রত্যেক ভাগের কাজ কিভাবে চলছে তা একটু খতিয়ে দেখার দরকার। সারা পশ্চিমবাংলার সমস্ত জায়গায় খবর আমি বলতে পারি না। আমাদের হাওড়া জেলার মধ্য দিয়ে Calcutta-Bombay Road চলেছে একে আগে এই রাস্তাকে বলা হত O.T. Road, তখন অবশ্য রাস্তায় পিচ ছিল না। জাতীয় সরকার হওয়ার পর থেকে ওই রাস্তা চওড়া করা হচ্ছে এবং তাকে নতুন করে বৃদ্ধি করার ব্যবস্থা হচ্ছে। তবে এই সড়কে তিন চার বছর ধরে কাজ চলছে, কিন্তু রাস্তার কাজ আজও শেষ হয়নি। ওই রাস্তার parallal-এ যে Rail line তার extension-এর কাজ ঠিকমত হয়ে যাচ্ছে, কিন্তু এই National Highway এই সড়কের কাজ এত মন্থরগতিতে চলছে কেন। এর কারণ কি Rail বিভাগের টাকা বেশী আছে, আর আমাদের টাকা কম আছে না আমাদের নীতি হল দেরী করে কাজ শেষ করা—এটা আমাকে বুঝিয়ে দিলে খুসী হব। এই রাস্তার অবস্থাও জায়গায় জায়গায় খুব শোচনীয়। কোন জায়গার আধখানা কেটে রেখেছে বর্ষার সময় চলতে গেলে গাড়ী উল্টে রাস্তায় পড়ে যেতে পারে। এটা একটা national highway একটা important রাস্তা। এর কাজ এইভাবে চলছে কেন? এর কাজ দ্রুত হওয়া উচিত। তারপর, এই যে national highway আছে, এর পাশেই কতকগুলি বাজার গড়ে উঠেছে। শুধু এই রাস্তায় কেন, সরকারের যতগুলি রাস্তা আছে তার প্রত্যেকটির পাশে পাশে ধীরে ধীরে ক্রমে ক্রমে ছোট বড় বাজার গড়ে উঠছে। ক্রমে ক্রমে তারা রাস্তার foote ভরাট করে নিয়ে উঁচু করে নিয়ে যেখানে সেখানে ঘরদোর তৈরী করছে। কিন্তু যখন বাড়ী তৈরী করতে আরম্ভ করে তখন পূর্ত বিভাগ নীরব। মাটি ভরাট হয়ে যাওয়ার পর ঘর তৈরী যখন শেষ হয়ে যায়, তখন তারা একটা মামলা দায়ের করেন। কিন্তু দেখা যায় সে মামলা শেষ পর্যন্ত অচল, তখন আবার একটা দেওয়ানী মামলা করা হল। এইভাবে কাজ হচ্ছে। ফলে রাস্তাগুলি ক্রমে সংকুচিত হয়ে পড়ছে। আবার দেখা যায় যে অফিসার এই সব বেআইনী দখল দূর করার চেষ্টা করছিলেন তিনি অন্যত্র বদলি হলেন তার বদলে যিনি এলেন, তিনি আরও বিষয় নিয়ে মাথা ঘামাতে চাইলেন না। এইভাবে রাস্তাগুলির অবস্থা এমনভাবে হচ্ছে যে মনে হয় কিছুদিন পরে সেই রাস্তায় গাড়ী চলবে কিনা সন্দেহ।

এই বিষয়ে মন্ত্রীমহাশয়কে আমি বিশেষভাবে অনুরোধ করছি যে তাঁর বিভাগকে তিনি সজাগ করুন, বলুন যে এইরকম ঢিলেমি করলে চলবে না, রাস্তা থাকবে না। অবশ্য আপনারা একথা বলতে পারেন দেশের লোক কেন এটা করে, দেশের ত সমস্ত লোক এটা করে না, দেশের অধিকাংশ লোক চায়না যে রাস্তা এইভাবে এনক্রোচড হোক। কিন্তু কিছু কিছু বদ লোক আছে যারা এই সুযোগ সুবিধা নেয়, সেই সমস্ত বদ লোকের বিরুদ্ধে গভর্নমেন্টকে কিছু ব্যবস্থা করতে পারেন না? তাঁদের হাতে আমাদের বিধানসভা থেকে অনেক ভাল ভাল আইন করে দেওয়া হয়েছে, তাঁরা যে কোন সময়ে নোটিশ দিয়ে সেই সব লোককে উঠিয়ে দিতে পারেন। সেই নোটিশ তাঁরা প্রয়োগ করছেন না কেন? প্রয়োগ করবেন কোথা থেকে? তাঁর রিপোর্ট দাখিলের লোক ত রিপোর্ট দেয় না, তারা রিপোর্ট দেওয়া ভাল মনে করে না, রাস্তা থাকুক বা না থাকুক তাদের চাকরী থাকলেই কাজ ফুরিয়ে গেল, এটাই তাদের কাজ মনে করে। এত গেল ন্যাশনাল হাইওয়ের কথা, এবারে অন্যান্য রাস্তা সম্বন্ধে কিছু বলছি। অন্যান্য রাস্তাগুলিকে তিন ভাগে ভাগ করেছেন। এক

হচ্ছে মেজোর ডিষ্ট্রিক্ট রোড, আর একটা হচ্ছে আদার ডিষ্ট্রিক্ট রোড, এবং আর একটা হচ্ছে ভিলেজ রোড। মেজোর ডিষ্ট্রিক্ট রোড দু'তিনটি জেলার মধ্যে দিয়ে চলেছে। আমাদের জেলাতে এই ধরনের রাস্তা আছে যে রাস্তা মেদিনীপুর, বাঁকুড়া দিয়ে চলেছে। এই সমস্ত রাস্তাগুলির মধ্যে অধিকাংশ আগে থেকে তৈরী করা রাস্তা, এগুলিকে মেনটেণ্ড করতে হয়, রক্ষণাবেক্ষণ করতে হয়। কিরকম রক্ষণাবেক্ষণ হচ্ছে দেখুন, বর্ষাকালে অনেক সময় দেখতে পাওয়া যায় রাস্তার এখানে ওখানে গর্ত্ত, এই গর্ত্তগুলি এমন হয়ে গিয়েছে যে সেখানে গাড়ী চলা মুশকিল, পথিক যখন অন্ধকারে চলে তখন অন্ধকারে দু'একজনের হাত পা-ও ভেঙ্গে যায়, সাইকেল আরোহীদের সাইকেল থেকে পড়ে গিয়ে হাত পা ভাঙ্গার ঘটনাও আছে। দেশের লোক এইভাবে পড়ে যাবার ফলে তাদের হাত পা ভেঙ্গে যায় এজন্য সরকারের বিরুদ্ধে যে তারা মামলা করেনি এটাই যথেষ্ট। আমি একথা বলতে চাই দেশের জনসাধারণ সরকারের বিরুদ্ধে মামলা করেনি, হাত পা ভাঙ্গার জন্য ক্ষতিপূরণ দাবী করেননি বলেই সরকারকে কি নীরব থাকতে হবে? আজ আমাদের ১৮ বছর জাতীয় গভর্ণমেন্ট হয়েছে, আগে যে গভর্ণমেন্ট ছিল তখনও এইসব অফিসারদের অনেকেই ছিলেন, কিন্তু দিনের পর দিন দেখছি কাজের অবহেলা চলে আসছে। যখন নিতান্তক্রমে রাস্তা অচল হয়, যখন বারবার জনসাধারণ দরখাস্ত করে যখন এ্যাডমিনিষ্ট্রেটিভ অফিসাররা বারবার বলতে আরম্ভ করেন তখন গভর্ণমেন্টের টনক নড়ে, তখন সেই রাস্তার জন্য পরিকল্পনা নেওয়া হয়, তখন তার এসটিমেট তৈরী হয়, তখন সেই রাস্তা মেরামত হতে আরম্ভ করে। আমি দুই একটা রাস্তার কথা বলতে পারি, রাস্তা তৈরী করা চমৎকার হচ্ছে, যেমন ধরুন একটা রাস্তার কথা বলি আদার ডিষ্ট্রিক্ট রোড যেটা ময়না, পরমাণ্ডু-পিংলা রোড সেই রাস্তা তৈরী হবার সঙ্গে সঙ্গেই রাস্তা খারাপ হয়ে গেল। রাস্তার এখনও শেষ হয়নি, রাস্তার কাজ চলছে, তার মধ্যেই পিংলা থানার কতকটা অংশ পাকা হয়ে গিয়েছে, পিচ দেওয়া হয়ে গিয়েছে, যখন পিচ দেওয়া হয় তখন সেখানকার ইঞ্জিনিয়ারকে আমি বলেছিলাম আপনারা করছেন কি, মেটিরিয়ালগুলি যে খারাপ, মাটির নীচে যে ইট দেওয়া হয়েছে সেই ইটগুলি আমা ইট, কাঁচা ইট তার উপর যদি মেটিরিয়াল পড়ে তাহলে ত গুড়ো হয়ে চলে যাবে। তখন তিনি বললেন আমরা টেকনিক্যাল লোক, আপনি ত নন টেকনিক্যাল লোক, আপনি আবার বলছেন কেন? আমি নন টেকনিক্যাল ম্যান কাজেই আমাকে চুপ করে থাকতে হল। কিন্তু সেই রাস্তা তৈরী হবার পর যখন গাড়ী চলতে আরম্ভ করলো তখন মাটি ফেপে উঠলো। এখন আবার দেখছি সমস্ত তুলে ফেলে দিয়ে নূতন করে করা হচ্ছে। এই যে দুবার করে খরচ হচ্ছে এইজন্য দায়ী কে? এই যে জনসাধারণের টাকা, এই যে গরীবকে শোষণ করা টাকা, এই যে গরীব লোক যারা মাথার ঘাম পায়ে ফেলে আয় করে এবং কষ্ট করে জমির খাজনা দেয়, নানা ভাবে ট্যাক্স পূরণ করে তাদের টাকা নিয়ে এইভাবে যে ছিনিমিনি খেলা হচ্ছে এটা কি দেখবার জন্য কোন আয়োজন নেই? এইজন্য আপনাকে অনুরোধ করছি এইসব ব্যাপারগুলি আপনি দেখুন। তারপর আর একটা কথা, যে রাস্তাগুলি সরকার প্রস্তুত করার জন্য নির্বাচন করেন, আমাদের ষ্টেট গভর্ণমেণ্ট যে রাস্তাগুলি বিভিন্ন পরিকল্পনায় নেন, বলেন যে আমরা প্ল্যান অনুসারে নিই, প্রথম, দ্বিতীয়, তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাস্তাগুলি নিই।

[ 1-50—2 p.m. ]

আমাদের মেদিনীপুর জেলায় দু'একটা রাস্তা আছে যেগুলি প্রথম পরিকল্পনায় মঞ্জুর করা হয়েছিল, আজ পর্যন্ত সেই রাস্তা নির্মাণ শেষ হয়নি। যেমন পটাশপুর—ভাঙ্গাচক রাস্তা, ভগবানপুর—পটাশপুর রাস্তা, এই রাস্তা প্রথম পরিকল্পনায় মঞ্জুর করা হয়েছিল কিন্তু আজো শেষ হয়নি। মঞ্জুর ছিল, কেন হয়নি বললে বলবেন যে আমি জায়গা দখল পাইনি। জায়গা দখলের জন্য ত আপনার আইন আছে, আপনি ত এক মিনিটে দখল করতে পারেন, আপনি ত রিকুইজেশন করে নিতে পারেন। তারপর দ্বিতীয় পরিকল্পনায় যে সমস্ত রাস্তা নিয়েছেন সেগুলি আজো শেষ হয়নি। আমি তার দু'একটা উদাহরণ দিই, যেমন ময়না—পরমাণ্ডু—পিংলা রাস্তা, তমলুক—

ময়না রাস্তা, এইগুলি আজো শেষ হয়নি। আমার যতদূর ধারণা সারা পশ্চিমবাংলার যদি খোঁজ নেওয়া যায় তাহলে প্রত্যেক জেলায় এইরকম রাস্তা পাওয়া যেতে পারে যা এখনও শেষ হয়নি। তারপরে দেখুন দ্বিতীয় পরিকল্পনার রাস্তা প্রস্তুত শেষ হওয়া ত দূরের কথা এখনও প্ল্যানও হয়নি। যেমন তমলুক—ময়না রাস্তার মধ্যে একটা ফিডার রোড থানা থেকে যোগ হবার যে রাস্তা, তার ওয়ান ফোর্থ মাইল সেটা দ্বিতীয় পরিকল্পনা শেষ হল, তৃতীয় পরিকল্পনা শেষ হল, তবুও সেই রাস্তার প্ল্যান হলনা। সেই রাস্তার এ্যালাইনমেন্ট এখনও ঠিক করতে পারলেন না। কি রকমের ধরনের প্ল্যানিং সেকসন আছে, কি রকম ধরনের ড্রয়িং সেকসন আছে যে এটাও শেষ হয়নি? তাহলে কবে শেষ হবে সেটা জানতে চাই। দ্বিতীয় পরিকল্পনার রাস্তা কত পরিকল্পনার পরে শেষ হবে সেটাও আমি জানতে চাই। তারপর ময়না, পরমাণ্ডু, পিংলা রাস্তার ময়নার পোরসন শেষ হয়নি সেটা গভীর বলে। সেখানে বেশী মাটি লাগবে কিন্তু বেশী মাটি লাগবে বলে কি দীর্ঘকাল পড়ে থাকবে? ৬ বছরেও কি সেটা হবে না? তাছাড়া যখন একটা পরিকল্পনায় রাস্তা মঞ্জুর করেন সেই মঞ্জুর করার পর থেকেই তার জমিজমা জরিপ করতে চলে যায় ৪ বছর, তারপরে এক বছর থাকে সেই পরিকল্পনার, তাহলে পরিকল্পনার মধ্যে রাস্তা রেখে লাভ কি? প্রথম পরিকল্পনায় রাস্তা শেষ হবে না, দ্বিতীয় পরিকল্পনায় শেষ হবে না, তৃতীয় পরিকল্পনায় শেষ হবে না তাহলে পরিকল্পনা করে লাভ কি? তারপরে পরিকল্পনাতে যে সব রাস্তা নেওয়া হয় তাও একটা অদ্ভুত ব্যাপার। আপনারা আইন করেছেন, ষ্টেট গভর্ণমেন্ট করছেন কি, প্রত্যেক জেলাতে ডেভালপমেন্ট কাউন্সিল আছে, এখন অবশ্য জেলা পরিষদ হয়েছে, যেভাবে ডেভালপমেন্ট কাউন্সিল থেকে প্রায়োরিটি লিষ্ট করে দেবে সেই প্রায়োরিটি লিষ্ট অনুযায়ী কাজ করবেন। আমাদের মেদিনীপুর জেলায় তৃতীয় পরিকল্পনায় যে প্রায়োরিটি লিষ্ট করা হয়েছিল তার দ্বিতীয়, তৃতীয় রাস্তা না নিয়ে তার পরবর্তী রাস্তা নিলেন কেন? যদি বলেন যে আমাদের ত পাওয়ার আছে, সুপ্রীম পাওয়ার ষ্টেট গভর্নমেন্টের, আমরা ইচ্ছা করলে উন্নয়ন পরিষদ যে প্রায়োরিটি লিষ্ট দেবেন তাকে চেঞ্জ করতে পারি তাহলে সেই চেঞ্জ করতে গেলে তাদের কাছে রেফার করা উচিত যে কেন তারা চেঞ্জ করছেন। তারা একটা পরিকল্পনা দিয়েছিলেন আপনি তাকে পরিবর্তন করলেন, কিন্তু কেন পরিবর্তন করলেন এর কি কোন জবাব নেই? তৃতীয় পরিকল্পনায় আপনাদের নেওয়ার কথা ২২টি রাস্তা মেদিনীপুর জেলায়, তার মধ্যে মাত্র ৬টি রাস্তার কাজ আরম্ভ করেছেন, তাও গোটা করতে পারেননি, খানিকটা খানিকটা করেছেন। কেন এই রকম হয়? যদি পরিকল্পনা কার্যকরী না করতে পারেন তাহলে পরিকল্পনাতে এত মাইল রাস্তা করবো বলে কেন আপনারা বলেন? আপনারা বলুন যে আমাদের টাকা নেই, যে টাকা আছে তার দ্বারা তৃতীয় পরিকল্পনার কাজ করবো। বন্ধ করে দিন পরবর্তী পরিকল্পনা, আপনারা প্রথম, দ্বিতীয় পরিকল্পনার কাজ আগে শেষ করুন তারপরে তৃতীয় পরিকল্পনার কাজ শেষ করবেন। এ যেন আধখানা আধখানা করে রেখে খদ্দের ধরার অবস্থা দাঁড়িয়েছে। ছেলেবেলায় আমার মনে আছে যখন আমরা কলেজে পড়তাম তখন সেলুন ছিল না, তখন রাস্তায় নাপিতের কাছে কামাতে গেলে নাপিত করতো কি একজনকে একটু কামিয়ে রেখে আবার আর একজনকে কামাতো একটুখানি, আবার তারপরে আর একজনকে একটুখানি কামাতো, এই করে সে খদ্দের ধরে রাখতো। আপনারাও কি আমাদের খদ্দের করে রেখেছেন? ব্যাপার কি? কেন আপনারা প্রথম পরিকল্পনার রাস্তা শেষ না করে দ্বিতীয় পরিকল্পনার রাস্তা ধরলেন? কেন আপনারা দ্বিতীয় পরিকল্পনার রাস্তা শেষ না করে তৃতীয় পরিকল্পনার রাস্তা ধরলেন? এটা যদি মনে করেন যে সব জায়গায় রাস্তা কিছু কিছু করে সকল লোককে সন্তুষ্ট করছি তাহলে এতে কিছু হবেনা, একটা রাস্তা যদি শেষ না হয় তাহলে সেই জায়গার লোক সেই রাস্তায় চলতে পারে না। লোকের অসুবিধা হয়। রাস্তা যেটা ধরবেন সেটা আগে শেষ করুন, শেষ না করলে পরবর্তী সময়ে হয়কি তাতে আরো বেশী পয়সা খরচ হয়। যে রাস্তা করে এসেছেন সেটা সম্পূর্ণ শেষ করলে যা খরচ হবে তাকে আধখানা করে আবার কিছুদিন পরে করতে গেলে খরচ অনেক বেশী পড়ে যাবে। কাজেই এদিক থেকে আমি বিশেষ করে অনুরোধ জানাচ্ছি আপনি আপনার বিভাগকে বলুন যে

এইভাবে কাজ না করে যে পরিকল্পনায় যে রাস্তা ধরা আছে সেই রাস্তা আগে শেষ করার চেষ্টা করুন। এবারে সেতু সম্পর্কে দু'একটা উদাহরণ দেবো। কোলাঘাটের কাছে বম্বে রোডের উপর একটা সেতু আরম্ভ করেছেন। সেতু করছেন ভাল জিনিষ কিন্তু আপনাদের সঙ্গে বা আপনাদের পরে রেলওয়ে সেই কোলাঘাটের কাছে রূপনারায়ণ নদীর উপরে একটা ব্রীজ আরম্ভ করেছে। রেলওয়ে ব্রীজ প্রায় শেষ, তার উপরের ঢালাই-এর কাজ আরম্ভ হচ্ছে কিন্তু আপনাদের থাম এখনও শেষ হয়নি। কোন কোন জায়গায় দু'একটা থাম ফেটে গেল। কেন ফাটলো, ব্যাপার কি? আপনারা বলছেন কনট্রাকটাররা নাকি বলে যে এসটিমেট করা হল তারপরে তারা যখন কাজ আরম্ভ করলো তখন এসটিমেটের দাম বেড়ে গিয়েছে। তাই যদি বেড়ে যায় তাহলে আপনার বিভাগ থেকে কেন সেই এসটিমেট রিভাইজ করে দিয়ে ঠিক ঠিকমত ব্যবস্থা করা হয়না? এই ধরনের কাজ ত বরাবরই চলবে তাহলে যে থাম ফেটে গেল, কি খারাপ হয়ে গেল, তাকে আবার রিপ্লেস করে নূতন করে থাম করতে ত অনন্তকাল চলে যাবে। তাহলে রূপনারায়ণ নদীর উপর কোলাঘাটের কাছে যে ব্রীজটা তৈরী হচ্ছে ঐ ব্রীজের কাজ কবে কিভাবে শেষ হবে এই জিজ্ঞাস্য থেকে যাচ্ছে। কি করে আমরা জনসাধারণকে বুঝাবো—আমরা তো নিজেরাই বুঝতে পারছি না। আমাদের মনে হয় যে এই বিভাগের টালবাহনার জন্য কাজ হচ্ছে না। কারণ তার পাশে রেলের ব্রীজের কাজ শেষ হতে চলেছে, যদি বুঝতাম রেল ব্রীজের একই অবস্থা তাহলে না হয় আমি বলতাম নদীটা অন্যরকম এখানে পুল করতে সময় বেশী লাগবে ও বেশী খরচ হবে। আবার দেখ মেদিনীপুর খড়্গপুর এর মধ্যে যে ব্রীজটা তৈরী হচ্ছে, বর্তমানে একটা ব্রীজ আছে সেই ব্রীজটা অস্থায়ী ব্রীজ মিলিটারীরা করেছিল, যে কোন সময়ে সেখানে বিপদ হতে পারে। সেই ব্রীজটা টক টক করে—মনে হয় উপর দিয়ে যদি বেশী গাড়ী যায় তাহলে এটা পড়ে যাবে। সেই জন্য সেখান দিয়ে ট্রাক যাওয়ার নিষেধ আছে—অবশ্য দু একটা ট্রাক গলে গলে চলে যায়। যা হোক সেটা আমাদের আলোচনার জিনিস নয়। আমার বক্তব্য হচ্ছে ওখানে যে সেতু আরম্ভ করেছেন আজ তিন বছর ধরে তাতে কতটুকু কাজ হয়েছে, যেসকল থাম হয়েছে কেবল মাটি ছেড়ে খানিকটা উঠেছে। যে পর্যন্ত উঁচু হওয়া উচিত সে পর্যন্ত একটাও উঠে নি। এটা করতে কত বছর লাগবে। ওখানেরতো মাটি খারাপ নয়, বাঁক এবং আটি সয়েলের উপর নিয়ে থাম করা কঠিন হয় না। তাছাড়া আপনারা যে ধরনের থাম তৈরী করছেন তাকে খারাপ বলা চলে না। আপনাদের প্ল্যান তো খারাপ নয়, তবে কেন এই অবস্থা হচ্ছে। তার মধ্যে দেখেছি একটা থাম উপড়ে চলে গেছে। আমার মনে হয় ওখানে হয় সিমেন্টে গলতি আছে, না হয় সিমেন্ট কম দেওয়া হয়েছে। ওখানে যে কনট্রাকটার কাজ করে সেখানে তো আপনাদের ওয়ার্ক চার্জে বহু লোক আছে, প্যান্ট পরে টুপি মাথায় দিয়ে তারা পন পন করে ঘুরে বেড়ায় দেখতে পাওয়া যায়, তাদের চোখের উপর দিয়ে কি করে খারাপ সিমেন্ট দেয় বা কম সিমেন্ট দেয় সেটা বুঝতে পারছি না। এই পুলের কাজ কবে শেষ হবে জানতে চাই—তাহলে কি মেদিনীপুর খড়্গপুর বিচ্ছিন্ন হয়ে যাবে? তারপর আপনারা এক একটা রাস্তা যখন ধরেন তখন সেই রাস্তার উপর যে পুলগুলি হওয়া উচিত সেই পুলগুলি করা উচিত। তা নাহলে রাস্তা সম্পূর্ণ হয় না। তমলুক থেকে শ্রীরামপুর পর্যন্ত রাস্তা তার ভিতর খানিকটা করেছেন, এখনও পর্যন্ত সেখানে রাস্তার অংশ স্বরূপ কাসাই নদীর উপর পুলের সাইট সিলেকসন হয় নি—কবে হবে জানি না। বোধ হয় রাস্তা শেষ হবার পর হবে। পুলের এখনও পর্যন্ত প্ল্যান হয় নি। কেন এই রকম প্ল্যান করেন। রাস্তা হোল সেকেণ্ড প্ল্যানে তাকে শেষ করলেন না তার উপর পুলটা বাকী রেখে দিলেন, পুলের যখন প্ল্যান হবে এইভাবে কবে কি শেষ হবে। আপনারা যে রাস্তা ধরবেন সেই রাস্তাটাকে আগে শেষ করুন। তারপরে দেখুন বসুলপুরের কাছে মেচেদা দিঘা রোড নষ্ট হয়ে যাচ্ছে। বসুলপুরের নদীর উপর একটা পুল হবার কথা, সেখানে

৮০ লক্ষ না কত টাকা ধরা আছে, এত টাকা কখনও চোখে দেখিনি। কিন্তু শোনা যাচ্ছে সেকেণ্ড প্ল্যান, থার্ড প্ল্যানে নাকি টাকা ধরা ছিল অথচ কিছুই হচ্ছে না। কাজেই এটা কোন প্ল্যানে হবে জানতে চাই? না হয় বলুন টেণ্থ প্ল্যানে হবে, তাহলে বুঝতে পারি ২০।২৫।৩০ বছরের মধ্যে হবে না। আমরা আর মরীচিকার পিছনে কত ছুটবো? আপনি স্পষ্ট ভাষায় বলুন নরঘাটের পুল কবে হবে? দিঘা রসুলপুরে নরঘাট পেরিয়ে যে রাস্তা চলে গেছে রসুলপুরের কাছে যে পুল আরম্ভ করেছেন তা এক পাশ হয়ে পড়ে আছে আর কিছুই হয়নি। ওটা একটা ছোট নদী, নালা বললে অত্যুক্তি হয় না, তার পুলটা কেন হবেনা? এই রকম আপনাদের যে টেকনিক্যাল নলেজের লোকগুলি আছেন তাঁরা কি করেন? আমরা তো নন-টেকনিক্যাল গাধা লোক বোকা লোক কিছুই বুঝি না—কিন্তু আপনাদের এই সমস্ত প্রকাণ্ড ইঞ্জিনিয়ার তাদের কি ব্যবস্থা আছে তা আমরা বুঝতে পারছি না। তারপর আর একটা কথা। কলকাতায় গঙ্গার উপর দ্বিতীয় একটা পুল হবার কথা। সেই পুলের অবস্থান কোথায় হবে তা আজ পর্যন্ত ঠিক হচ্ছে না। আপনি স্পষ্ট ভাষায় বলুন যে কতটাকা লাগবে—কাজ কবে আরম্ভ হবে এবং কবে শেষ হবে। বর্তমানে যে ব্রীজটা আছে তার উপর এতবেশী চাপ পড়ে যে তাতে বড় অসুবিধা হয়। কাজেই দ্বিতীয় পুলের জন্য কবে ব্যবস্থা করবেন সেটা বলুন।

[2—2-10 p.m.]

এরপর বিল্ডিং সম্বন্ধে দু চারটি কথা বলে আমি আমার বক্তৃতা শেষ করবো। আপনি বিল্ডিং করার দায়িত্ব নিয়েছেন ভাল কথা। কিন্তু কি রকম ধরনের বিল্ডিং হচ্ছে? আমি তো দেখেছি মেদিনীপুর জেলার দেবরা সবং হাসপাতাল তৈরী হবার পর সাথে সাথে ফেটে গেল। আপনাদের বললে বলবেন প্ল্যান ঠিক হয় নি, কন্ট্রাকটরকে যদি বলি তাহলে তিনি বলেন এষ্টিমেট ঠিক হয়নি। কেন করা হয়নি? সেই রকম কনট্রাকটারকে করতেই বা দিলেন কেন, তার জন্য দায়ী কে হবে? এই যে হেলথ সেন্টার ফেটে গেল সেখানে যখন ঝর ঝর করে জল পড়বে তখন রোগীরা সেখানে থাকবে কি করে? আপনার ডিপার্টমেণ্ট যখন বলল ঘর তৈরী হয়ে গেছে তখন স্বাস্থ্য বিভাগ থেকে ডাক্তার পাঠিয়ে দিলেন। তাঁরা সেখানে গিয়ে কাজ করবেন কি করে? তার পরে আমি তিন চার দিন পূর্বে কলকাতার মেডিক্যাল কলেজের সার্জিক্যাল ওয়ার্ডে একটি লোককে দেখতে গিয়ে ছিলাম। শুনলাম সেই ওয়ার্ডটি পাঁচ ছয় বছর হোল তৈরী হয়েছে কিন্তু এর মধ্যেই দেখলাম যে তার মেঝে ফেটে গেছে। আপনাদের বড় বড় ইঞ্জিনীয়ারের সম্মুখে চীফ ইঞ্জিনীয়ারের সম্মুখে এই সবগুলি যে তৈরী হোল এত শীঘ্র কেন এটা ফেটে গেল? এটা তো ক্র্যাকী সয়েল নয়, এর জবাব আশা করি মন্ত্রী মহাশয় দেবেন। আমি বলবো যে, কোন কাজই যত্ন নিয়ে করা হয় না। এখন হয়তো হতে পারে বিল্ডিং তৈরীর জন্য প্ল্যান তৈরী করেছেন কিন্তু সেই প্ল্যান যখন কার্যে পরিণত করতে যান তখন প্ল্যান পালটে যায় জিনিসপত্রের দাম বেড়ে গেছে বলে। কেন এই রকম অবস্থা হয়? এগুলি মন্ত্রি মহাশয়ের দেখা উচিত। কাজেই আমি মন্ত্রী মহাশয়ের কাছে বিশেষ করে বলছি যে এটা গুরুত্বপূর্ণ কাজ আপনার দ্বারা কমিউনিকেশন হাসপাতাল, বিল্ডিং এগুলি রক্ষিত হবে। আপনার বিভাগের দ্বারা বিল্ডিং তৈরী এবং রক্ষণাবেক্ষণ হবে। কাজেই আপনার বিভাগ একটা গুরুত্বপূর্ণ বিভাগ। আপনার কাজ বহু এবং আপনার বিভাগকে আমরা সমর্থন করি যদি ভালভাবে কাজ হয়। কাজেই আপনাকে বলবো প্রত্যেকটা কাজ আপনি যদি ভাল করে লক্ষ্য করেন তাহলে ভাল হয়। এর পর আর একটা কথা বলে আমার বক্তৃতা শেষ করবো, সেটা হচ্ছে বর্তমান সময়ে মেদিনীপুরের হলদিয়া বন্দরের জন্য আপনি নূতন রাস্তা করতে যাচ্ছেন মেচেতা থেকে হলদিয়া পর্যন্ত ভাল কথা, কিন্তু মেচেতা থেকে যে রাস্তা দিঘায় গেছে সেই যে রাস্তা চলেছে মেচেতা

থেকে তমলুক, তমলুক থেকে নন্দকুমার—এই পর্যন্ত কমন রাস্তা, তারপরে হলদিয়া নদীর উপর দিয়ে কনটাইয়ের উপর দিয়ে দিঘায় চলে যাবে। আর একটা রাস্তা মহিষাদলের উপর থেকে সুতাহাটা দিয়ে হলদিয়ায় গিয়ে পৌঁছাবে। আপনারা কি করেছেন, একটা কমন পোরশন রয়েছে সেই কমন পোরশনে যোগ না দিয়ে নূতন এ্যালাইনমেন্ট ধরেছেন। মেচেদা থেকে নূতন করে রাস্তা তৈরী করতে যাচ্ছেন, ঐ রাস্তাটা বাদ দিয়ে প্যারালাল মাইল খানেক দূর দিয়ে নূতন রাস্তা করতে আরম্ভ করেছেন। ফলে হবে কি, তমলুক ডেফিসিট থানা, সেখানে ফসল কম হয়, জমি কম আছে, আবার নূতন রাস্তা করার কি দরকার। যদি মনে হয় যে প্রেসার একটু বেশী পড়বে তাহলে আগের নন্দকুমার রাস্তাটা চওড়া করলেই হোত। এটা কেন করছেন না? যাঁরা প্ল্যান করেছেন তাঁদের কি কোন দরদ নেই? জনগণ কি করে খাবে, কি করলে গভর্ণমেন্টের কম খরচ হবে সেদিকে তাঁদের কোন নজর নেই। এই রকমভাবে করলে কাজ কিভাবে চলতে পারে? এই যে পূর্ত বিভাগ এটা জাতি গঠনমূলক বিভাগ এবং বিভাগের কাজ যদি গলতি থাকে তাহলে আমরা যাবো কোথায়? সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি, আমি যে কথাগুলি বললাম প্রত্যেকটির দিকে মন্ত্রী মহাশয় নজর করুন। নজর করে যদি এগুলি প্রতিকারের ব্যবস্থা করেন তাহলে এই বিভাগের কাজ ভালভাবেই হবে বলে আমি বিশ্বাস করি—এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[2-10- 2-20 p.m.]

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তা আমি সমর্থন জানাচ্ছি। স্বাধীনতা লাভের পর থেকেই দেশের সামগ্রিক উন্নতি এবং দেশবাসীর জীবন ধারণের মান উন্নয়নের জন্য দেশব্যাপী গঠনমূলক কাজের এবং উন্নয়ন পরিকল্পনা রূপায়িত করবার একটা প্রচেষ্টা চলেছে এবং রাজ্যের যোগাযোগ ব্যবস্থা তার মধ্যে অন্যতম। ভারত সরকার এবং রাজ্য সরকার যে এবিষয়ে কতটা অগ্রগামী তা একমাত্র এ থেকেই বোঝা যাবে যে প্রাক স্বাধীন পর্যায়ে পশ্চিমবঙ্গ সরকার রক্ষিত রাস্তার দৈর্ঘ্য ছিল ১ হাজার ১৮১ মাইল, এখন হয়েছে তার ৮ গুণ অর্থাৎ ৮ হাজার মাইলের মত। এগুলি হচ্ছে সব উন্নত ধরনের রাস্তা। আগে উন্নত রাস্তা তৈরী করতে ৩ বৎসর লাগতো। এখন সে রাস্তা তৈরী করবার জন্য বিদেশ থেকে যন্ত্রপাতি আমদানী করে যাতে ১ বছরে ভালভাবে পাকা রাস্তা তৈরী করতে পারা যায়, তারজন্য ব্যবস্থা করা হয়েছে। আগে রাস্তায় মাটি ফেলবার পর সে মাটি জমতে ১ বছর লেগে যেত তারপর তাতে খোয়া, পীচ ইত্যাদি দেওয়া হত। এখন বিদেশ থেকে যন্ত্রপাতি আমদানি করে ১ বৎসরেই রাস্তা তৈরী করা হচ্ছে। বৈজ্ঞানিক উপায়ে যাতে রাস্তা করা যায় তারজন্য গবেষণাগার তৈরী করা হয়েছে। এই গবেষণাগারে মাটির গুণাগুণ বিচার করে আধুনিক পদ্ধতিতে দ্রুত রাস্তা তৈরী করা হচ্ছে। আমি যতদূর জানি এরজন্য যে সমস্ত যন্ত্রপাতি প্রয়োজন তা বিদেশ থেকে আমদানী করতে হয়। বর্তমানে বৈদেশিক মুদ্রা হ্রাস করার জন্য যেসব যন্ত্রপাতি আনার অসুবিধা দেখা দিয়াছে, এগুলো যাতে আনা হয় তারজন্য আমি অনুরোধ করছি।

১৯৬১ সালে বিশ্ব ব্যাঙ্কের যে তিনজন প্রতিনিধি কলকাতা এসেছিলেন তাঁরা ভারতবর্ষের জাতীয় সড়ক উন্নয়নের জন্য ৩০ কোটি টাকা ৫০ বৎসরের পরিশোধনীয় ঋণ বিনা সুদে মঞ্জুর করেন। এইসঙ্গে ১০ কোটি টাকা দিয়ে ৪০ কোটি টাকার একটা পরিকল্পনা ভারত সরকার মঞ্জুর করেন। এর মধ্যে পশ্চিমবঙ্গ সরকারের ভাগে ১০ কোটি টাকার মত পড়ে তার দ্বারা ১৩০ মাইল রাস্তা তৈরী হয়েছে। তাই নয় তার দ্বারা কয়েকটি প্রয়োজনীয় সেতুও নির্মাণ হয়েছে। যার ফলে যানবাহন চলাচল দ্রুতগতি সম্পন্ন হতে পেরেছে। G.T. Road এর যে অংশকে মরণ ফাঁদ বলা হয় তার সুব্যবস্থা হয়েছে।

রাস্তাঘাটের উপকারিতা, প্রয়োজনীয়তার কথা বলার অপেক্ষা রাখে না। বর্তমান যন্ত্রযুগে রাস্তাঘাটের প্রয়োজনীয়তা এবং প্রসার কেহই অস্বীকার করেন না। এক কথায় বর্তমান জনজীবনে রাস্তাঘাট একান্ত অপরিহার্য্য বিশেষ করে পল্লী অঞ্চলে। সহরে পৌরসভা আছে। জেলা সঙ্গে জেলার সংযোগ সাধনের জন্য রাজ্য রাস্তা বিভাগ আছে। আন্তঃপ্রদেশ সহযোগ স্থাপন করা জন্য রেল আছে, কেন্দ্রীয় রাস্তা বিভাগ আছে। কিন্তু পল্লীর সঙ্গে পল্লীর, অঞ্চলের সঙ্গে অঞ্চলে এমন কি থানার সঙ্গে থানার সংযোগকারী বারোমেসে সড়ক নাই। পল্লী অঞ্চলে যে সব রাস্ত আছে সেগুলি সংযোগকারী রাস্তা হওয়া প্রয়োজন। এ রাস্তাগুলির দিকে নজর দেওয়া দরকার অথচ পল্লীর জন্য দরদ দেখাবার কথা হামেশাই উচ্চারিত হয়ে থাকে। পল্লীর আর্থিক বুনিয়াদ দৃঢ় করে তোলার আবেদন জানানো হয়ে থাকে। কিন্তু আজ পর্যন্ত কোন চেষ্টা হয়েছে বলে মনে হয়না। তাই পল্লীর কৃষক তার উৎপন্ন ফসল বর্ষার পূর্বে বিক্রি করতে বাধ্য হচ্ছে সংযোগকারী রাস্তার অভাবে। শ্রাবণ ভাদ্র মাসে যখন ফসলের মূল্য বৃদ্ধি পায় তার পূর্বেই কৃষক সেই ফসল বিক্রি করে দেয়। এর ফলে তাদের আর্থিক ক্ষতি হয়। সংযোগকারী রাস্তার অভাবে কৃষক তার আর্থিক সামর্থকে প্রতিষ্ঠা করতে পাচ্ছে না। এদিকে সরকারের দৃষ্টি দেওয়া দরকার। কেননা আমরা দেখেছি রাজ্য সরকার এদিকে অগ্রণী না হলে জেলাপরিষদ বা আঞ্চলিক পরিষদ সমাধান করতে সক্ষম হবে না কারণ তাদের বরাদ্দ অর্থ এতো অপ্রতুল যে এই কাজে অর্থব্যয় অপব্যয়েরই সামিল।

আমি পল্লী অঞ্চল থেকে নির্বাচিত হয়ে এসেছি। এবার আমার অঞ্চলের কয়েকটা কথা বলবো। আমার অঞ্চলে স্বাধীনতার পর দীর্ঘ ১৮ বৎসরের মধ্যে মাত্র ৪ মাইল পাকা রাস্তা হয়েছে। এটা বলতে আমার লজ্জা হয়। আমি একটা কথা নিবেদন করতে চাই, আমার এলাকায় মেমারী, দোগ্রাম পর্যন্ত সাত মাইল রাস্তা দ্বিতীয় পরিকল্পনায় গৃহীত হয় ১৯৬৪ সালে। মন্ত্রীমহাশয়ের কাছ থেকে আমরা জানতে পারি প্রশ্নোত্তরে যে ১৯৬৫ সালের জুন মাসের মধ্যে এটি সমাপ্ত হবে। কিন্তু এখন দেখতে পাচ্ছি যে সে রাস্তার জন্য যে ৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল তার মধ্যে ৩ লক্ষ ৪০ হাজার টাকা ব্যয় করা হয়েছে এবং এবার ৩০ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। এইভাবে করলে ১৯৬৭ সালের মধ্যেও শেষ হবে না অর্থাৎ দ্বিতীয় পরিকল্পনার রাস্তা চতুর্থ পরিকল্পনার প্রথমেও সম্পূর্ণ হবে না। এদিক থেকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে সমস্ত কাজ তিনি গ্রহণ করেন, সেগুলি যাতে সময়মত সমাপ্ত করা যায় সেদিকে লক্ষ্য রাখবেন।

আমি একটি পথের কথা বলবো। মন্ত্রীমহাশয় নিশ্চয় সেটা জানেন যে জৌগ্রাম থেকে জৌগ্রাম ষ্টেশন পর্যান্ত মাত্র ১ মাইল রাস্তা। ঐ রাস্তায় প্রত্যহ ২০০ শত daily passenger-কে কলকাতা অথবা বর্ধমানে আসা-যাওয়া করতে হয়। ডেলি প্যাসেঞ্জারদের এই রাস্তা দিয়ে কি শীত, কি গ্রীষ্ম, কি বর্ষা সমস্ত ঋতুতে এই এক মাইল পথ ভেঙ্গে ষ্টেশনে কিভাবে উপস্থিত হতে হয় তা শুনলে আপনারা হাসবেন। বর্ষার মধ্যে যে কি অসহায় অবস্থা হয় সেটা নিজের চোখে না দেখলে বিশ্বাস করা যায় না। আমি নিজে দেখেছি যে daily passenger-রা বর্ষায় প্রত্যেকে একটা রেশন থলিতে জামা কাপড় ভরে গামছা, আণ্ডার ওয়ার কিংবা লুঙ্গি পরে রাস্তা পার হয়ে ষ্টেশনে আসে। ষ্টেশনে কাদা বা ধূলা ধুয়ে মুছে থলির ভেতর থেকে জামা কাপড় বের করে পরে ট্রেনে চাপে। ফেরার সময়ও অনুরূপ কসরৎ করতে হয়। ১৯৬৩ সালে আমাদের ওখানে মুখ্যমন্ত্রী এক জনসভায় ভাষণ দিতে গেলে সেখানকার লোকেরা এই রাস্তা সম্বন্ধে একটা স্মারকলিপি তাঁকে দিয়েছিল। মুখ্যমন্ত্রী মহাশয় স্বচক্ষে অবস্থা দেখে আশ্বাস দিয়েছিলেন যে এই পথটুকু পাকা করে দেওয়া হবে। পূর্ত বিভাগ থেকে সারভে এবং estimate হয়েছিল কিন্তু আজ ৩ বৎসর হয়ে গেল আজও কোন ব্যবস্থা হল না। সেজন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

সেইরূপ হানাড়া-সাহাপুর, জেরিলি-ঝাঁপডাঙ্গা, চকদীঘি-ইলামপুর রাস্তাগুলি জেলা পরিষদ সুপারিশ করেছেন এবং বহু আবেদন নিবেদন করা হয়েছে কিন্তু কোন ব্যবস্থা আজ পর্য্যন্ত হয়নি।

আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে পুলের কথা। এর আগে মাননীয় জহরবাবু বলেছেন, দামদরের উপর সদরঘাট ব্রীজের প্রয়োজন আছে। এটা ১৯৩৬ সালে বৃটিশ সরকার এর প্রয়োজনীয়তা বুঝেছিলেন। স্যার, দল এণ্ডারসান এর ফাউণ্ডেসান ষ্টোন-লে করে দিয়েছিলেন। এই এণ্ডারসান ব্রীজটার ফাউণ্ডেসান ষ্টোন-লে হয়েছে ৩০ বৎসর হল। কিন্তু আজও ৪র্থ পরিকল্পনায় গ্রহণ করা হয়েছে কিনা জানি না। আমরা কিছুদিন আগে মন্ত্রীমহাশয়ের সঙ্গে দেখা করলে তিনি বলেছিলেন যে দামুদরের ২টা ব্রীজ হবে আশা করা যায় একটা সদরঘাটে করা হবে। সদরঘাট ব্রীজে অগ্রাধিকার দেওয়া উচিত বলে মনে করি। তারপর সম্ভব বলে জামালপুরে দামুদরের উপর আর একটা ব্রীজ রায়না-জামালপুর সংযোগ স্থাপন করবার জন্য ব্রীজ করার প্রয়োজন আছে। এই ব্রীজ করলে কলকাতা হতে পুরুলিয়া যাবার আর একটা সংযোগ রাস্তা হবে এবং যাতায়াতের সুবিধা হবে। আমি বলবো এই খাতে আরও বেশী অর্থ বরাদ্দ করা উচিত। কারণ পল্লী অঞ্চলে উন্নয়নের জন্য এসব রাস্তাঘাট করা উচিত।

যদিও কলিকাতায় গৃহসমস্যা সমাধানের চেষ্টা চলিতেছে কিন্তু তাহা প্রয়োজনের তুলনায় খুব কম। ১৮ হাজার গৃহ ৩য় পরিকল্পনায় করার কথা হয়েছিল কিন্তু ১৭ হাজার ৩য় পরিকল্পনায় শেষ হয়েছে। ১ হাজার হল না কেন সেদিকে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ৪র্থ পরিকল্পনায় ২৮ হাজার গৃহ করবার কথা আছে, সেখানে শতকরা ৮০টী পরিবার ভাড়া বাড়ীতে থাকে সেখানে এরূপ কমসংখ্যক গৃহ নির্মাণ করলে চলবে না। মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিয়ে আরো টাকা আদায় করুন। কারণ এখানে উদ্বাস্তু আসছে, এছাড়া নরনারীরা বিভিন্ন রাজ্য থেকে আসছে, সুতরাং সেভাবে অর্থ বরাদ্দ করা উচিত।

পরিশেষে মঞ্জুরীকৃত পথ, সেতু যাতে নির্দিষ্ট সময়ে সম্পন্ন হয় তার প্রতি মন্ত্রিমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**কুমার জগদীশ চন্দ্র সিংহ:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় ব্যয় বরাদ্দের জন্য যে দাবী উপস্থিত করেছেন আমি তাতে পূর্ণ সমর্থন জানাই। মাননীয় মন্ত্রী মহাশয় সারা পশ্চিম বাংলার একটা রোজী পিকচার আমাদের সামনে ধরেছেন। হয়ত কতকটা কাজ তাঁরা করেছেন কিন্তু সব কিছু করতে পেরেছেন কিনা সে বিষয়ে আমার অনেক সন্দেহ আছে। আমি যতটা কাজ দেখতে পাচ্ছি তাতে মন্ত্রী মহাশয়ের দপ্তরের ইঞ্জিনীয়ার এবং অন্যান্য কর্মচারীদের আমি অভিনন্দন জানাই। যে কাজ তাঁরা করেছেন তা সুষ্ঠুভাবে করতে পেরেছেন। কিন্তু সেই সঙ্গে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো যে আজকে পূর্ত বিভাগে প্রায় ৪৫০ জন গেজেটেড অফিসার আছেন, যাঁরা ১২।১৩ বছরের উপর এই বিভাগে কাজ করছেন। এর ভিতর মাত্র ২০০ জন পারমানেন্ট আর বাকী সবাই টেম্পোরারী যাঁরা কাজ করছেন কন্‌ষ্ট্রাকশন বোর্ডে এবং অন্যান্য গেজেটেড অফিসার সাব-এ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ার বা ওভারসিয়ার যার সংখ্যা হাজারের উপর সেখানেও প্রায় ৫০ ভাগ টেম্পোরারী। আমি দেখছি ক্ল্যারিক্যাল ষ্টাফ যাঁরা কয়েক বছর ধরে কাজ করছেন এই পূর্ত বিভাগে তাদের অধিকাংশই টেম্পোরারী। যদি এই টেম্পোরারী ষ্টাফ থাকে তাহলে মন্ত্রী মহাশয় বা সরকার কি করে আশা করবেন যে তাদের কাছ থেকে ঠিক ঠিক কাজ পাওয়া যাবে? এবং ঠিক কাজ তারা করবে? কারণ চাকুরির স্থিরতা যদি না থাকে চাকুরির স্থায়িত্ব যদি তাঁরা না পান তাহলে আজকের দিনে কোন লোকের কাছ থেকে প্রাণভরা কাজ আশা করা সম্ভব হয়না। এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

আর একটা কথা আমি আপনার মাধ্যমে উপস্থিত করতে চাই যে পূর্ত বিভাগে ওয়ার্কচার্জড ষ্টাফ বলে আর একটা ষ্টাফ আছে, এরা প্রায় সকলেই টেম্পোরারী। কেননা আমরা দেখছি যেমন লিফ্‌টম্যান, পাম্পম্যান কি ড্রাইভার, কি ক্লীনার, কি ওয়ার্ক সরকার

কি ওভারসীয়ার এমন কি এ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ার পর্যন্ত ওয়ার্কচার্জড অফিসার এদের মধ্যে সকলেই টেম্পোরারী। মেডিক্যাল কলেজে যে লিফ্‌ট চালায়, রাইটার্স বিল্ডিং-সে যে লিফ্‌ট চালায় কি যে সমস্ত গাড়ী আছে, তার যে মেকানিক্‌ কি ড্রাইভার, ক্লীনার, কি ইলেকট্রিক মিস্ত্রী তারা সকলেই টেম্পোরারীভাবে কাজ করছে। এদের জন্য পূর্ত বিভাগের কোন খরচ হয় বলে আমার জানা নাই সংশ্লিষ্ট বিভাগের বরাদ্দ মঞ্জুরী থেকে সেই খরচ করা হয়। এবং আজকের দিনে এটা ভেবে পাওয়া যায় না কি মেডিক্যাল কলেজ কি রাইটার্স বিল্ডিংসে লিফ্‌ট চালাবেনা কি পূর্ত বিভাগের গাড়ী চালাবেনা, কি ইলেকট্রি মিস্ত্রী তারা কাজ করবেনা। যদি এই সমস্ত কাজ ঠিক ঠিক মত করতে হয়, আমি মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে এই আবেদন জানাব যে এদের সম্বন্ধে বিবেচনা করুন এবং এদের যাতে পারমানেন্ট করা হয় তার ব্যবস্থা করুন।

[2-20—2-30 p.m.]

মন্ত্রী মহাশয়কে আমি আর একটা কথা বলছি। আমাদের জেলায় ময়ূরাক্ষী নদীর উপরে মুর্শিদাবাদে আর একটা যে ব্রিজ হবে সেটা কোথায় হবে? এটা কি মন্ত্রীমহাশয় মনে করছেন কাটোয়ার কাছে তৈরী করে ভরতপুর-কাটোয়া বা সালার-কাটোয়া রাস্তা যুক্ত করবেন? না, তিনি বরোয়া থানার অন্তর্গত যে স্থান গেল বছর দেখে এসেছিলেন সেই জায়গায় এই ব্রিজ নির্মাণ করে বীরভূমের সঙ্গে মুর্শিদাবাদের যে যোগাযোগ আছে সেটা সম্পূর্ণ করবেন বাদশাহী সড়কের উপর দিয়ে? যে রাস্তাটি কাটোয়া থেকে আরম্ভ হয়ে ভরতপুর হয়ে জাতীয় সড়ক ৩৪ নম্বরে এসে মিশেছে সেই রাস্তার সঙ্গে যদি ব্রিজ তৈরী হয় তাহলে মনে করব এটা একটা অলটারনেটিভ রাস্তা তিনি ৩৪ নম্বর জাতীয় সড়কে তৈরী করবেন এবং সেটা যাতে করেন তারজন্য আমি বিশেষভাবে তাঁকে অনুরোধ জানাচ্ছি। তারপর আমার বক্তব্য হচ্ছে জি. টি. রোড বা জাতীয় সড়ক ৩৪ নম্বর প্রভৃতি আমাদের যে সমস্ত জাতীয় সড়ক রয়েছে সেগুলি এত ন্যারো যে গাড়ী চলাচলের পক্ষে অসম্ভব ব্যাপার। কিছুদিন আগে মন্ত্রিমহাশয় যখন জাতীয় সড়ক ৩৪ নম্বর দিয়ে বহরমপুরে গিয়েছিলেন তখন তিনি নিশ্চয়ই দেখে এসেছেন সেখানে কি অবস্থায় রয়েছে, কতখানি মেরামতের দরকার এবং কতখানি চওড়া করলে ট্রাফিক চলাচলের উপযুক্ত হয়। এই সড়কের পরিকল্পনা যখন নেওয়া হয়েছিল তখন আমাদের সরকারী বিভাগ বোধ হয় এটা ভেবে দেখেননি যে এই সড়ক সম্পূর্ণ হবার পর কতখানি ট্রাফিক-এর উপর দিয়ে চলবে। কাজেই আমি মনে করি। সমস্ত নূতন সড়ক নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন তাতে ওই ২০ ফুট চওড়া না করে যাতে উপযুক্তভাবে চওড়া হয়, ভবিষ্যতে ট্রাফিক ভালভাবে চলতে পারে এবং ট্রাফিক কতটা বাড়তে পারে তার সমীক্ষা করে পরিকল্পনা গ্রহণ করেন তাহলে আমাদের ব্যয় কম হবে, লোকের দুঃখ দুর্দশা দূর হবে এবং এ্যাকসিডেন্ট-ও অনেক কমে যাবে। স্যার, আপনি জানেন এই সমস্ত জাতীয় সড়কগুলো অনেক সময় রেলওয়ে লেভেল ক্রসিং এ আটকে গেছে। আমরা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে দেখেছি এই সমস্ত লেভেল ক্রসিং-এর উপর ওভারব্রিজ তৈরী হয়েছে বা নূতন করে তৈরী হচ্ছে এবং দরকার হলে এলাইনমেন্ট অল্প একটু পাল্টে তৈরী হচ্ছে। কিন্তু দুঃখের বিষয় আমাদের এখানে জাতীয় সড়কে কোন ওভারব্রিজ নেই এবং তার ফলে অযথা গাড়ী আটকে থাকে। জহরবাবু এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছেন বলে আমি আর তার পুনরুল্লেখ করতে চাই না। ওভারব্রিজগুলো যেন ইমিডিয়েটলী হয় এটাই শুধু বলছি। তারপর, আমাদের অনেক মাননীয় সদস্য পূর্ত বিভাগে যে সমস্ত কাজ হচ্ছে তার নিন্দা করেছেন এবং বলেছেন যে, কাজ খারাপ হচ্ছে, বাড়ী ভেঙে যাচ্ছে, মেঝে, ছাদ ফেটে যাচ্ছে। আমি মনে করি আমাদের এখানে কন্ট্রাক্টরদের যেভাবে কন্ট্রাক্ট দেবার ব্যবস্থা আছে—অর্থাৎ লোয়েষ্ট টেণ্ডারে কন্ট্রাক্ট দেবার যে ব্যবস্থা আছে তাতে অনেক সময় কাজ খারাপ হয়। কাজেই সরকার যদি লোয়েষ্ট টেণ্ডারকে সব সময় কাজ না দিয়ে কন্ট্রাক্টরদের

অনেষ্টি এবং ইন্টিগ্রিটি বিবেচনা করে তাঁদের নিযুক্ত করেন এবং তাতে যদি খরচ কিছু বেশীও হয় তাতে ভাল কাজ হবে এবং আমরাও ভবিষ্যতে এরকম দুরবস্থা যেটা হচ্ছে তা থেকে রক্ষা পাব। এবারে আমি কোলকাতার একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। বি. টি. রোড এবং বেলগাছিয়া রোড অর্থাৎ কোলকাতার উত্তর সীমান্তে যে রাস্তাটি আছে তাতে আর কয়েকদিন পর বর্ষার সময় এমনভাবে জল দাঁড়াবে যার ফলে মানুষ হাঁটতে পারবে না এবং গাড়ী, ঘোড়া নিয়ে যাওয়া অসম্ভব হয়ে উঠবে। আমরা শুনেছিলাম এই রাস্তাগুলির জল নিষ্কাশনের ব্যবস্থা হবে। কিন্তু এই ৪ বছরের ভেতর সেখানে কোন কিছু হয়েছে বলে আমরা দেখিনি এবং ভবিষ্যতে হবে বলেও আশা করতে পারছি না।

মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় কি এই রকম কোন আশা দেবেন, বা প্রতিশ্রুতি দেবেন যে আমাদের চলতি বৎসরের ভিতর, এই রাস্তাটা জল দাঁড়ানর অবস্থা থেকে তিনি মুক্ত করবেন ?

আমি আর একটি বিষয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনতে চাই। বেলগাছিয়া রোড এবং ব্যারাকপুর ট্রাঙ্ক রোড, এই দুটি রাস্তাকে চওড়া করবেন বলে Calcutta Improvement Trust ঠিক করেছেন। গেল দশ বছর আগে এ সম্বন্ধে একটা scheme published হয়, যে এই রাস্তাটা চওড়া হবে। কিন্তু আজ পর্যন্ত Improvement Trust সেই রাস্তা দুটি চওড়া করবার জন্য কোন ব্যবস্থা অবলম্বন করেননি। এই রাস্তার উপর traffic এর সংখ্যা অত্যন্ত বেড়ে গিয়েছে, তাই মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় অবগত আছেন। এই রাস্তাটা আরও চওড়া না করতে পারলে, আরও বহুগুণ accident বেড়ে যাবার সম্ভাবনা রয়েছে। প্রত্যহই এত accident ঐ রাস্তার উপর হচ্ছে যে পুলিশের পক্ষে এবং সাধারণ যাত্রীদের পক্ষে এ রাস্তা দিয়ে যানবাহনে যাতায়াত করা বা হেঁটে চলাফেরা করা অত্যন্ত অসুবিধাজনক ও কষ্টকর হয়ে উঠেছে, এবং অনেকের জীবন নিয়েও টানাটানি হয়। কিছুদিন ধরে Calcutta Metropolitan Authority under-এ বেলগাছিয়া রোডের উপর underground drainage scheme-এর কাজ চলেছে। এখন এই drainage scheme-এর কাজ underground-এ হচ্ছে, এই সময় ওখানে রাস্তার দু-ধারে যে খোলা drain টা রয়েছে, ঐ drain টা বুজিয়ে দিয়ে, এখানকার রাস্তাটা এখনই চওড়া করা যায়। আবার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, Improvement trust কবে ঐ রাস্তাটা চওড়া করবেন, তারজন্য অপেক্ষা করে না থেকে, এখনই ওটা করে ফেলুন। বেলগাছিয়া রোড এবং ব্যারাকপুর ট্রাঙ্ক রোডের অন্তত কিছুটা অংশ চওড়া করতে পারলে, জনসাধারণ উপকৃত হতে পারে।

আমি এই কয়েকটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে উপস্থাপিত করলাম, আশা করি তিনি এ বিষয় চিন্তা করে, তাঁর সরকারের মতামত আমাদের জানাবেন। এগুলি গ্রহণ করলে, আমরা সত্যিই সুখী হবো। আমি এই কয়েকটি কথা বলে পূর্ত বিভাগের যে ব্যয় বরাদ্দের দাবী হাউসের সামনে উপস্থাপিত করা হয়েছে তা আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি।

**শ্রীমোহাম্মদ ইসরাইল :** মাননীয় চেয়ারম্যান, সরকার, মাননীয় পূর্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী এনেছেন আমি তা সমর্থন করতে উঠে আপনার মাধ্যমে দু-একটি কথা তাঁর কাছে রাখতে চাই।

মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমি প্রথমে National Highway 34—সম্বন্ধে কিছু বলবো। এই রাস্তাটি অত্যন্ত জরুরী এবং গুরুত্বপূর্ণ রাস্তা। শুধু বাংলা দেশের নয় এই রাস্তা, আসামে যাতায়াতেরও এটা একটা রাস্তা, এবং এই রাস্তার গুরুত্বও খুব বেশী। গত Chinese aggression এবং Pakistani aggression-এর সময় আমরা দেখেছি এই রাস্তা কত গুরুত্বপূর্ণ part play করেছে। অথচ এই রাস্তাটা ক্যালকাটা থেকে ডালখোলা পর্যন্ত যেভাবে গিয়েছে,

তাতে যাতায়াতের সুবিধা হয়, কিন্তু অত্যন্ত দুর্বলভাবে এই রাস্তাটি তৈরী হয়েছে। প্রথমত, এই রাস্তাটি খুব সরু, একটা truck-এর বেশী, এই রাস্তা দিয়ে যেতে পারেনা। দ্বিতীয়ত, এই রাস্তার উপর culvert ও bridge-গুলো যেভাবে তৈরী হয়েছে, তাতে সেখানে heavy load নিতে পারে না। অথচ ঐ রাস্তার পরবর্ত্তী অংশ ডালখোলা থেকে আসাম পর্যন্ত যেটা গিয়েছে, সেটা আরও heavy রাস্তাও চওড়া রাস্তা এবং তার উপর ব্রীজ ও culvert-গুলি minimum heavy load নিতে পারে। এদিকের portionটা heavy না হলে, ওদিকটা heavy হলে কি লাভ, তা আমি বুঝতে পারিনা।

মাননীয় চেয়ারম্যান, মহাশয়, বর্ষার সময় এই রাস্তাটার যে কি অবস্থা হয়, তা যদি দেখতেন, তাহলে বুঝতে পারতেন, সেই রাস্তার কি ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়। যদি একটা lorry রাস্তার মধ্যে আটকে গেলো, lorryর একটা চাকা কাদার মধ্যে পড়ে, কিম্বা একটা accident হয়ে রাস্তা বন্ধ হয়ে গেলো, তখন সমস্ত রাস্তাটায় traffic jam হয়ে থাকে, দুদিকে দুশো, তিনশো lorry হয়ত দাঁড়িয়ে গিয়েছে, তা সরাতে পারলে পর, আবার রাস্তা চালু হল। আমি গত বৎসরের কথা জানি, এই রকম ভাবে একটা lorry রাস্তার মধ্যে খারাপ হয়ে গিয়ে, সেখানে দাঁড়িয়ে যায়, তার ফলে তিন দিন ধরে ঐ রাস্তায় অচল অবস্থা সৃষ্টি হল। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। আমি আগেই বলেছি যে আসাম যাওয়ার জন্য এবং north-eastern border এ যাবার একটা important রাস্তা, সামরিক দিক থেকে, এটা একটা ভয়ানক গুরুত্বপূর্ণ রাস্তা।

[2-30—2-40 p.m.]

আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে নিবেদন করবো এই রাস্তাটা যত তাড়াতাড়ি পারা যায় চওড়া করা দরকার। শুধু চওড়া নয় culverts & bridge যাতে maximum load carry করবার মত করা যায়, সেদিকে যেন সরকার দৃষ্টি দেন। আমি সরকারকে অনুরোধ করবো তাঁরা যেন কেন্দ্রীয় সরকারের দৃষ্টিও এদিকে আকর্ষণ করেন। কারণ আমরা দেখেছি পাকিস্তানী aggression-এর সময় দেখেছি তখন জলপথে যাওয়া বন্ধ, ট্রেনপথে যাওয়াও বন্ধ, এই একমাত্র National Highway তখন ভরসা। তখন কী ভয়ানক লোড ঐ রাস্তা দিয়ে চলেছে। যার ফলে রাস্তার অবস্থা খুব খারাপ হয়ে গেছে। এখনও তার patch-work হচ্ছে। এই patch-work করে যে সেই রাস্তার অবস্থা ভাল হবে তা হবেনা। আবার বর্ষাকালে তা খারাপ হয়ে যাবে। কাজেই সেই রাস্তার সম্পূর্ণ রি মডেলিং হওয়া দরকার। এই রাস্তার মধ্যখানে আর একটা অসুবিধা আছে সেটা হচ্ছে ফরাক্কা খেজুরিয়া ফেরিঘাট; তা Private concern ভাবে চলেছে। সেটা খুব গুরুত্বপূর্ণ ফেরিঘাট, পাঁচ-ছয় শো লরী পারাপার হয় রোজ। সেখানে পার হতে গেলে কখন কখন তিন চারদিন পর্যন্ত লেগে যায়। আবার যদি ঘাটের মধ্যে কোন লরী পড়ে গেল, তাহলে তো আর কথা নাই কবে পার হবে একটা uncertainty অবস্থা। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই ফেরিঘাটের ভার সরকার নিজের হাতে নিন এবং ভালভাবে সেটা পরিচালনা করুন।

ফরাক্কা ব্যারেজ হলে খুব সুবিধা হবে ঠিক, কিন্তু কবে যে সেটা হবে আমি জানিনা। ততদিন পর্যন্ত একটা প্রাইভেট কনসার্ণের হাতে এই ফেরিঘাটের পরিচালনা ভার রয়না, এত বড় একটা গুরুত্বপূর্ণ ফেরি রাখা উচিত হবে বলে আমি মনে করি না। তাই আমাদের মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করবো এই ফেরিঘাটের পরিচালনাভার সরকার অবিলম্বে নিজের হাতে গ্রহণ করুন। আর এই রাস্তার মাঝে বড় গ্রামের কাছে যে ব্রীজ তৈরী হচ্ছে, গত বছর হঠাৎ এটা ভেঙ্গে পড়লো এবং তখন থেকে সারাই হতে হতে এখন পর্যন্তও সেই ভাঙ্গা সারান হচ্ছে দেখতে পাই। কিন্তু কাজ দেখে মনে হয় খুবই মন্থর গতিতে সেই ভাঙ্গা

সারানোর কাজ চলছে। ভাঙ্গার আগে যে তোড়জোড়ের সাথে কাজ সুরু হয়েছিল, এখন ভাঙ্গার পরে সারানোর কাজে আর তত তোড়জোড় হচ্ছেনা। আমার বাড়ীর পাশে, রোজই যে খুব মন্থর গতিতে সেই কাজ চলছে। আমি শুনেছি সত্য-মিথ্যা জানিনা এই ব্রীজটা তৈরী করবার জন্য যাঁরা contractor ছিলেন, তাঁরা নাকি এই ব্রীজ ভাঙ্গার জন্য compensation আদায় করেছেন সরকারের কাছ থেকে এবং তার পরিমাণ নাকি ১০ লক্ষ টাকা। এত টাকা compensation দিতে হয়েছে যেহেতু এই ব্রীজ ভেঙেছে, তার কারণ নাকি গভর্ণমেন্ট থেকে defective materials, defective cement, defective steel ইত্যাদি দেওয়া হয়েছিল। এটা যদি সত্য হয় তাহলে তো ভয়ানক কথা। ব্রীজ ভেঙ্গে গেল, তাতে মানুষের ক্ষতি হলো এবং তার উপর আবার সরকারকে দশ লক্ষ টাকা compensation দিতে হয়েছে। এর অবশ্য সত্য মিথ্যা আমি জানি না। অদ্ভূত ব্যাপার। জানি না কার দোষে এটা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই যদি defective materials ইত্যাদির জন্য এই ব্রীজ ভেঙ্গে থাকে তাহলে তার জন্য কি ব্যবস্থা তিনি অবলম্বন করেছেন? যে কর্মচারীটির দোষে এটা হয়েছে তিনি কি প্রমোশন পেয়ে আরো বড় কর্মচারী হলেন না, সত্যি defective materials supply করার জন্য তাঁর শাস্তি হয়েছে? Is it a fact যে সেখানে defective materials supply করা হয়েছিল?

সত্যি কিনা জানিনা তাঁরা defective materials প্রমাণ করেছেন বলে গভর্ণমেন্ট থেকে এই compensation তাঁরা পেয়েছেন। If it is fact then who is responsible? Are the responsible officers duly suspended or promoted to the higher rank? এই কথা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাচ্ছি। তিনি দয়া করে এটা আমাদের জানান।

আর একটি কথা স্যার, এখানে রাখতে চাই। আমার মুর্শিদাবাদ জেলায় বাড়ী। এই মুর্শিদাবাদ জেলার রাস্তাঘাট সম্বন্ধে দু-একটা কথা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই।

এই জেলায় রাস্তাঘাট খুব বেশী কিছু হয়নি এবং যদিবা হত দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যা হবার হল, তৃতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় বিশেষ কোন রাস্তা মুর্শিদাবাদ জেলায় হয়নি। এ বিষয়ে মন্ত্রী মহাশয়দের কাছে তদ্বিরাদী করতে গিয়ে শুনেছি যে emergency তে আর কোন রাস্তা হবে না, শুধু সামরিক গুরুত্বপূর্ণ রাস্তা ছাড়া আর কোন রাস্তা করা স্থগিত থাকবে। যাই হোক তাহলে বলার কিছু নেই। চতুর্থ পরিকল্পনায় একটি রাস্তাকে মুর্শিদাবাদ জেলায় top priority দেওয়া ছিল সেটা হল এই রাস্তাটি top priority হয়ে মুর্শিদাবাদ জেলা থেকে এসেছে, তা যদি এসে থাকে এই পরিকল্পনা কালে যেন ওই রাস্তাটি তৈরী হয়। চেয়ারম্যান স্যার, আমি আর একটি রাস্তার কথা বলব—কাঁদি থেকে মালাদ—এই রাস্তাটির মধ্যে তিনটি ছোট ছোট bridge দরকার। অনেক দিন ধরে শুনছি এই bridge তিনটি হবে। মাঝে মাঝে question answer-এ শুনি মন্ত্রী মহাশয় আশ্বাস দিচ্ছেন এই bridge গুলি হবে। কিন্তু তা তো হচ্ছে না। কেন হচ্ছে না, আদৌ হবে কিনা এটা যেন মন্ত্রী মহোদয় আমাদের বলেন। এটা একটা গুরুত্বপূর্ণ রাস্তা। চেয়ারম্যান স্যার, আর একটি জিনিস সম্বন্ধে আপনার কাছে বলব মুর্শিদাবাদ জেলা একটি পুরাতন জেলা এর ঐতিহাসিক importance আছে নবাবী আমলের পুরানো বাড়ী ঘর দুয়ার দেখবার আছে, এইসব জিনিস দেখতে মুর্শিদাবাদ জেলায় প্রচুর লোক যায়। আমি জানি মুর্শিদাবাদ শহরের আশে পাশে দ্রষ্টব্য স্থানগুলি দেখতে গেলে থাকবার খাবার ব্যবস্থা নেই। Tourist দপ্তর থেকে শুনেছিলাম ওখানে Tourist Lodge নাকি করা হবে, কিন্তু আজও হয়নি এবং কবে যে হবে বা আদৌ হবে কিনা জানিনা। চতুর্থ পরিকল্পনার মধ্যে হবে কিনা সেটা যেন মন্ত্রী মহোদয় দয়া করে বলেন। তাছাড়া এই যে historic building গুলি নষ্ট হয়ে যাচ্ছে অবশ্য আনন্দের কথা এদের কিছু কিছু আবার তৈরী করবার চেষ্টা হচ্ছে সবগুলি হয়নি। মহারাজা নন্দ কুমারের বাড়ী বহরমপুরের পাশে সেটা

ভেঙে পড়ছে এখনও যে খানিকটা অংশ আছে তা রাখবার চেষ্টা করা দরকার। এখানে যে পুরানো painting গুলি আছে তা সত্যি করে দেখবার জিনিষ বিদেশী ভ্রমণকারীরা দেখতে আসেন। এ সব জিনিষ এখনও যা আছে তা যেন সংশ্লিষ্ট দপ্তর রাবার' চেষ্টা করেন। সেজন্য মন্ত্রী মহোদয়কে নিবেদন করব এদিকে যেন তিনি যথাযথ দৃষ্টি দেন।

সর্বশেষে, চেয়ারম্যান স্যার, আরও একটি কথা আপনার মাধ্যমে রাখছি। এই যে কাজগুলি হয়, এই কাজগুলির ঠিকাদারী পদ্ধতি সম্বন্ধে আমি কয়েকটি প্রশ্ন রাখতে চাই। আমি দেখেছি আমাদের ঠিকাদাররা গভর্ণমেন্টের কাজ ধরতে গেলে যে tender দেন প্রায়ই দেখা যায় 40% less বা 30% less-এ কাজ করছে। কি করে কাজ সম্ভব হয় জানি না। অবশ্য আমরা layman, আমরা এসব বুঝিনা। Technical officer-রা বেশী বুঝেন। আমরা জানতে চাইছি তারা যে estimate করেন তারা কি শুধু মস্তিষ্কে করেন না কিছু সেবন করে estimate করেন যে 40% less দিয়ে সেই কাজ contractor-রা করে। আবার মজা দেখুন সেই estimate যদি correct হয় তাহলে contractor দের নিয়ম আছে ৪।৫ জন contractor pact করে 5% abone দিয়ে আবার কাজ করতে পারে। এভাবে কত টাকা অপচয় হয় সেসব দেখুন। ওই সমস্ত estimate, সমস্ত rates তার উপরে ৪।৫ জন contractor-এর pact হয় যে আমরা 5% above দেব। তাহলে ধরুন যে কাজটা 40% less-এ সম্ভব হত সেটা 40% এ হ'ল না তার পরে 5% বেড়ে গেল। তাহলে বুঝুন কাজের কি অবস্থা দাঁড়িয়েছে। মন্ত্রী মহাশয়কে তাই বলব দয়া করে তিনি যেন বুঝিয়ে দেন তাহলে আমরা অত্যন্ত বাধিত হব। মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের যে ব্যয়বরাদ্দের দাবী এখানে তিনি উপস্থিত করেছেন তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40—2-50 p.m.]

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** মাননীয় চেয়ারম্যান, স্যার, পূর্ত বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন তা আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলতে চাই যে স্বাধীনতার পরে এই বিভাগের মাধ্যমে বহু রাস্তাঘাট হয়েছে, বহু হাসপাতাল হয়েছে এবং বহু সরকারী বাড়ী, ব্রীজ ইত্যাদি রয়েছে এবং তাতে আমাদের দেশবাসীর অনেক সুযোগ সুবিধা হয়েছে। আমার মহকুমা ঝাড়গ্রাম, সেখানেও আমি কিছু কিছু কাজ হয়েছে দেখতে পাচ্ছি। সেখানে স্বাধীনতার পূর্বে একটাও হাসপাতাল ছিলনা, সেখানে আজ ১১।১২০টি হাসপাতাল হয়েছে এই বিভাগের কর্মীদের তত্পরতায়। রাস্তাঘাটও হয়েছে, কয়েকটি রাস্তা এই কয়েক বছরে হয়েছে যার ফলে মহকুমা সহরের সঙ্গে থানার যোগাযোগ সাধিত হয়েছে। গোপিবল্লভপুর থেকে নয়াগ্রাম পর্যন্ত যে রাস্তা এটা প্রায় ৪০ মাইল রাস্তা, এতে থানার সঙ্গে মহকুমার যোগাযোগ সাধিত হয়েছে। পুটিখালি থেকে হেদোঘাট পর্যন্ত একটা রাস্তা হয়েছে, তারপরে গোপিবল্লভপুর থেকে ঝাড়গ্রাম থানা হয়ে যামবনী পর্যন্ত একটা রাস্তা হয়েছে, সেটা মহাকুমা সহরের সঙ্গে যামবনীর যোগাযোগ সাধিত হয়েছে। ঝাড়গ্রাম থেকে আর একটা রাস্তা হয়েছে বেলপাহাড়ী পর্যন্ত, সেই রাস্তার দ্বারা বিনপুর থানার সঙ্গে মহকুমার যোগাযোগ সাধিত হয়েছে এবং এই মহকুমার মধ্যে দিয়ে ন্যাশনাল হাইওয়েও গিয়েছে। দেখতে পাচ্ছি যে দেশবাসী স্বাধীনতার পরে রাস্তাঘাটের অনেক সুযোগ সুবিধা লাভ করেছে। আমি স্বাধীনতার পূর্বে একটা কথা বলছি ছাত্র জীবনে আমার বাড়ী থেকে প্রায় ৩০ মাইল দূরে ঝাড়গ্রামে লেখাপড়া শিখতে যেতাম, দু'দিন ধরে এই দুর্গম রাস্তার উপর দিয়ে হেটে যেতে হোত, এখন ১ ঘণ্টায় বাড়ী থেকে ঝাড়গ্রামে আসা যায় লেখাপড়া শিখবার জন্য। এই রকম বহু সুযোগ সুবিধা হয়েছে। এই রকম কয়েকটি রাস্তা প্রথম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় হয়েছে, কয়েকটি দ্বিতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় এবং কয়েকটি তৃতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় গ্রহণ করা হয়েছে যেগুলির কাজ অত্যন্ত মন্থর ভাবে চলেছে। একটি থানার সঙ্গে মহকুমার সহরের

এখনও যোগাযোগ হয়নি যেটা হচ্ছে সাকরাইল থানার কলাইকুণ্ডা—সাকরাইল রাস্তা, এই মাত্র ৯ মাইল রাস্তা হলে মহকুমা সহরের সঙ্গে যোগাযোগ হয় কিন্তু মহকুমার এই রাস্তাটি আজো ৪।৫ বছর ধরে পড়ে রয়েছে, অথচ রাস্তার দু'ধারে রাস্তা তৈরী করার যে সব সামগ্রী পাওয়া যায় যেমন পাথর ইত্যাদি, সেই রাস্তা আজো ৪।৫ বছর ধরে চলেছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে মহকুমা সহরের সঙ্গে সাকরাইল থানার যোগাযোগ হয়নি এই ৩০ মাইল রাস্তা করে দিলে দেশবাসীকে ১০০ মাইল রাস্তা ঘুরে আসতে হয়না। কেলেঘাইতে একটা ব্রীজ হচ্ছে, আপনারা শুনে অবাক হয়ে যাবেননা, এখানে কেলেঘাই একটি ছোট্ট নদী, কেলেঘাইএর জন্মস্থান, সেখানে একটা পুল হচ্ছে বহু দিন ধরে। এই রাস্তায় যে একটা পুল হচ্ছে অথচ যেটা একজিষ্টিং রাস্তা রয়েছে সেখানে ব্রীজ না করে তার ২০ বিঘা নীচে সরকারী কর্মচারীরা যে পরিকল্পনা করেছেন সেই পরিকল্পনায় প্রায় ৭০ বিঘা ধানি জমি ক্ষতিগ্রস্ত হচ্ছে, এবং কয়েকটি ঘরও গ্রহণ করা হচ্ছে। তাতে আমরা আপত্তি করে বলেছিলাম যে একজিষ্টিং যে রাস্তা আছে তার উপর ব্রীজ করা হোক। এটা যদি করা অসম্ভব হয় তাহলে তার ২০ বিঘা নীচে পুল করার যে পরিকল্পনা সরকার করেছেন সেটা করা হোক তবে সেটা করতে গিয়ে এই নদীর দক্ষিণ তীরে আবার বাঁকা করে যে জমিগুলি দখল করা হচ্ছে এবং ঘরগুলি দখল করা হচ্ছে তা না করে উত্তর তীরে পর্যন্ত সোজা করা হোক। বাঁকা করার ফলে যে ৭০ বিঘা ধানি জমি এবং ঘর দখল করছেন তা দখল করা উচিত হবেনা। এই আবেদন আমি মন্ত্রীমহাশয়ের কাছে করেছিলাম, সরকারী কর্মচারীর কাছে, এস, ডি, ও-র কাছে, ম্যাজিষ্ট্রেট এবং ইঞ্জিনিয়ারের কাছে করেছিলাম, তাঁদের মধ্যে কেউ বললেন যে এনডারসন হাউসে যান, কেউ বললেন যে এস, ডি, ও-র কাছে যান, কেউ বললেন একজিকিউটিভ অফিসারের কাছে যান কিন্তু আমরা বহু জায়গায় ঘুরে ঘুরে কিছুই করতে পারলাম না। তখন মন্ত্রীমহাশয়ের কাছে দেখা করে আবেদন করলাম, তিনি ধীর স্থির ভাবে আমাদের অভিযোগ শুনলেন, শুনে বললেন বাস্তবিকই এটা বাঁকা করা উচিত হয়নি, জমি ঘর দখল করা উচিত হয়নি, যে রাস্তা আছে সেটা সোজাসুজি হতে পারে, বাঁকা করে ঘর এবং ৭০ বিঘা ধানি জমি দখল করার দরকার নেই। তিনি অফিসারকে দেখে বলেছিলেন এই আবেদন গ্রহণ করা হোক এবং This allegation to be made in the presence of M. L. A. ১৯৬২ সালে দরখাস্ত করেছিলাম, এম, এল, এ, দের সাক্ষাতে যখন তদন্ত হলনা তখন মন্ত্রী মহাশয় চিফ ইঞ্জিনিয়ারকে লিখলেন allegation to be made in the presence of M. L.A. ১৯৬২ সালের দরখাস্তের ১৯৬৩, '৬৪, '৬৫ সালেও এম, এল, এ,র সাক্ষাতে কোন এনকোয়ারি হলনা। আমি তখন এ্যাসেম্বলীতে একটা কোশ্চেন দিলাম, কোশ্চেনটা করেছিলাম এই, ইহা কি সত্য যে মেদিনীপুর জেলার কলাইকুণ্ডা-সাকরাইল রাস্তার কেলেঘাই এর উপর পুল নির্মাণ মঞ্জুরী হইয়াছে, সত্য হইলে নির্মাণকার্য কবে আরম্ভ হইবে এবং একজিসটিং রাস্তার উপর পুল নির্মাণ হইতেছে কিনা? তিনি উত্তর দিলেন, একজিষ্টিং রাস্তার উপর পুল নির্মাণ হইবে। তারপর আমি কিছুদিন আগে, মাস দুই আগে, সেখানে গিয়েছিলাম সেখানে সব নোটিশ জারী করা হয়েছে, সেই যে সরকারী পরিকল্পনার জন্য বাঁকা করে করার জন্য জমি ও ঘর দখল করা হচ্ছিল সেটা ঠিকই রয়েছে। তখন আবার মন্ত্রী মহাশয়ের কাছে গিয়েছিলাম, তিনি আবার ডেকে বলে দিলেন যে এটা সোজাসুজি করে নেও। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো আমি যে অভিযোগ করেছিলাম সে সম্বন্ধে তিনি নিজে যদি সেখানে তদন্ত করতে চান তাহলে দেখতে পাবেন কত বড় অন্যায় কাজের দ্বারা বাঁকা করে করার জন্য জমি ও ঘর দখল করা হচ্ছে। আর একটা রাস্তা নোধাশালী হইতে পাণ্ডাচেঁচা পর্যন্ত এই রাস্তা নিয়েছিলেন এই রাস্তাটা অত্যন্ত দরকারী রাস্তা গোপীবল্লভপুর থানা এবং সাঁকরাইল এবং নয়াগ্রাম থানার সঙ্গে যোগাযোগ রয়েছে, এটা ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট এবং এস, ডি, ও সবাই বলেছেন দরকারী রাস্তা, এই রাস্তা সম্পর্কে আমরা নিবেদন করেছিলাম, ডেভেলপমেন্ট কমিশনারের সঙ্গে দেখা

করেছিলাম, তিনি বললেন লোপ্রায়রিটি-ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের কাছ থেকে লিখে নিয়ে এসো, ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট লিখে দিলেন এটা ইমপর্টেণ্ট রাস্তা গ্রহণ করা হোক এখন দেখছি এটা গ্রহণ করা হয়নি, এটা পঞ্চ বার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত রাস্তা, এটা গ্রহণ করা হোল না, ডিষ্ট্রিক্ট ডেভেলপমেণ্ট কাউনসিল যে তালিকা দিয়েছেন সেই তালিকার মধ্যে এই রাস্তা রয়েছে, এটা গ্রহণ করা হয়নি; কিন্তু আমরা দেখতে পাচ্ছি একটা রাস্তা, যেটা ডিষ্ট্রিক্ট ডেভেলপমেণ্ট কাউন্সিল পাঠায়নি সেটা গ্রহণ করা হয়েছে, গোপীবল্লভপুর থেকে বারিপদা রাস্তা সেটার কোন পরিকল্পনা নেই লোপ্রায়রিটি নেই হাইপ্রায়রিটি নেই, অথচ যেটা দরকারী রাস্তা সেটা গ্রহণ করা হয়নি। তারপর শিলদা হাতিয়ারী রাস্তায় ১৩টি পুল হচ্ছে আজ ৪.৫ বছর ধরে পুলগুলি তৈরী হচ্ছে, কোন ডাইভারসন রাস্তা নেই, আমি সেখানে গিয়েছিলাম সেই রাস্তা থেকে ফিরে এসেছি যেতে পারিনি। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে রাস্তার সঙ্গে সঙ্গে যেন এই ব্রীজগুলিও করা হয় এবং সেই সমস্ত কাজগুলি যাতে শীঘ্র শীঘ্র শেষ হয় এই কথা বলে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তৃতা শেষ করছি।

[2-50—3 p.m.]

**শ্রীনরেন্দ্র নাথ সরকার:** মাননীয় সভাপাল মহাশয়, আজ মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রী শ্রদ্ধেয় খগেনবাবু যে ব্যয় বরাদ্দের দাবী রেখেছেন আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য আমি রাখছি। পরিকল্পনা রূপায়ণের রূপরেখার প্রগতির যে ছবি আমাদের সামনে ধরা পড়েছে তাতে আমরা দেখি যে সড়ক, সেতু এবং গৃহ নির্মাণ অগ্রাধিকার পেয়েছে এবং যে ছবি মানুষের মনকে স্পষ্টভাবে আকৃষ্ট করে সে হচ্ছে এই ছবি। এই বিভাগের এই ছবিকে সামনে রেখে আমি আলোচনা করতে চাই। জাতির সমৃদ্ধির পথে এই সড়ক ও সেতু কত যে প্রয়োজন যদি তা আমরা একটু চিন্তা করি তাহলে নিশ্চয় আমরা একে অভিনন্দন জানাবো। বিগত এই তিনটি পাঁচ শালা পরিকল্পনার মাধ্যমে জাতীয় জীবনে সড়কের ক্ষেত্রে বহু উন্নতি হয়েছে। শ্রদ্ধেয় মন্ত্রী মহাশয়ের বক্তৃতা থেকে জানতে পারলাম যে ১ হাজার মাইল রাস্তা থেকে ৮ হাজার মাইল রাস্তা করা হয়েছে, বহু গৃহ নির্মিত হয়েছে, বহু হাসপাতাল হয়েছে, বহু বাসগৃহ নির্মিত হয়েছে। কিন্তু বাসগৃহের কথা বলতে গিয়ে হাসপাতালের কথা বলতে গিয়ে একটা কথা মনে হয়েছে, বিশেষ করে যেখানে আমার দৃষ্টি আকৃষ্ট হয়েছে সে কথাটা নিশ্চয় আমি রাখবো। আমরা দেখেছি ডিষ্ট্রিক্ট হাসপাতালে বিশেষ করে নদীয়ায় যে ডিষ্ট্রিক্ট হাসপাতাল তৈরী হয়েছে তাতে ২৩ লক্ষ টাকা খরচ হয়েছে। সেই গৃহের দিকে যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখবো সুপারভিসনে সম্পূর্ণ গলতি আছে। সেখানে বৃষ্টির সময় অজস্র জল পড়ার দরুন রোগীদের থাকবার অসুবিধা হচ্ছে। বাইরের থেকে সেই গৃহ দেখে মনে হয় সুরম্য গৃহ তৈরী হয়েছে, মানুষ সেই হাসপাতাল থেকে স্বস্তির নিঃশ্বাস ফেলতে পারবে এমন ধরনের গৃহ নির্মাণ হয়েছে। কিন্তু সেই গৃহের ছাদ এমন করে নির্মাণ করা হয়েছে বৃষ্টির সময় বৃষ্টির জল পড়ার ফলে রোগীদের অসুবিধা হয় এবং সুপারভিসনের অভাবেই এই জিনিস সম্ভবপর হয়েছে. এই দিকে আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের যে রাস্তা হয়েছে বিশেষ করে নদীয়ার বুকের উপর এন, এস ৩৪ যা চলে গেছে তার দুর্গতির প্রতি আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি দেখেছি আমার কনষ্টিটিয়েন্সি হরিণঘাটা সেখানে জাগুলির মোড় থেকে আরম্ভ করে কলকাতা পর্যন্ত যে রাস্তা আছে, সেটার উন্নতি হচ্ছে ঠিকই কিন্তু তার পাশে এমন রাস্তা আছে, দুই পাশে যখন দুইখানা ট্রাক চলে তখন দেখা যাবে, হয় সেই ট্রাক বন্ধ হয়ে যাবে, না হয় সেই ট্রাকে এ্যাকসিডেণ্ট অনিবার্য। সেখানে কাদার মধ্যে পড়ে গেলে ওঠা সম্ভবপর নয়, বর্ষাকালে এমন অবস্থার সৃষ্টি হয়। এই বিরাট রাস্তা যা নাকি সাধারণ মানুষের দৃষ্টি আকর্ষণ করেছে, সাধারণ মানুষের বহু কাজে সাহায্য করেছে সেই রাস্তার এই অবস্থা দেখলে সত্যিই দুঃখ হয়। সেদিক দিয়ে আমি আপনার মাধ্যমে

মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এই রাস্তাকে আরও বাড়ানোর জন্য যেন আরও প্রচেষ্টা রাখা হয় এবং নদীয়ার বুকের উপর যে রাস্তা চলে গেছে এবং যে নূতন সেতু তৈরী হয়েছে চূর্ণির উপর দিয়ে তাতে বহু সুবিধা হয়েছে। আমরা দেখেছি হয়তো সমস্ত দিনের মধ্যে ট্রাক বিদায় করা সম্ভবপর হোত না, সামান্য নদী পার হওয়ার কষ্ট থেকে সাধারণ মানুষ এবং সাধারণ যাত্রীরা অব্যাহতি পেয়েছে। এর পরে খেঁজুরঘাটের অবস্থা ঠিক অনুরূপ। সেদিকে আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঘাটের সামনে দেখি ফেরীঘাটে হাজার হাজার ট্রাক দিনের পর দিন বসে প্রতীক্ষা করছে, পার হওয়ার সুবিধা নেই। সেখানে একটা সেতু নির্মাণ করবার প্রয়োজনীয়তা আছে, সেই সেতু যাতে তাড়াতাড়ি নির্মিত হয় তার ব্যবস্থা করবার জন্য আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখেছি যে নদীয়ার বুকের উপর অনেক বড় বড় রাস্তা হয়েছে, কিন্তু সেই রাস্তার সাথে লক্ষ্য রাখতে হবে আমাদের সরকারের যে সাবসিডিয়ারী হাসপাতাল আছে, থানা হাসপাতাল আছে, অথবা ডিপ টিউবওয়েল সেন্টার আছে তার সাথে যদি ফিডার রোড লিঙ্ক রোড তৈরী করতে পারি তাহলে ভাল হয়। যেখানে চাষীর উন্নতির কথা আমরা বলছি সেখানে সাধারণ মানুষের কথা আমরা বলছি সেখানে সাধারণ মানুষের অর্থনৈতিক উন্নতির পথে এর প্রয়োজনীয়তা যে আছে গ্রামাঞ্চলে কাজ করতে গিয়ে আমরা তা অনুভব করছি। গ্রামের চাষীরা রাস্তার অভাবে তাদের ফসল না নিয়ে আসতে পারার দরুন তারা ফসলের প্রকৃত মূল্য পায় না, যেমন গ্রামাঞ্চলে দেখেছি ৬.৭ টাকা প্রতি কুইন্টল তাদের বিক্রি করতে হয়েছে। সেই সমস্ত ফসল বাইরে নিয়ে আসতে পারলে অনেক বেশী দরে তারা বিক্রি করতে পারতো যদি ফিডার রোড লিঙ্ক রোড তৈরী হোত। সেদিক দিয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে এবং আমি আশা করি তিনি এ বিষয়ে লক্ষ্য রাখবেন। সর্বোপরি একটা কথা আমার মনে হয়েছে যে রাস্তা উন্নয়নের কথা আমরা বলছি, কিন্তু আমরা দেখছি রাস্তা খাতে টাকা কমানোর চেষ্টা করা হচ্ছে জরুরী অবস্থার কথা বলে। আমি জিজ্ঞাসা করছি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে যে রাস্তা খাতে টাকার অঙ্ক কমিয়ে কি জরুরী অবস্থার মোকাবিলা করা যেতে পারে? আমাদের ১৩০০ মাইল বর্ডার রাস্তা আছে যে রাস্তা না হলে প্রতিরক্ষার ক্ষেত্রে একটা ভীষণ বিপর্যয় দেখা দেবে, সেই বিপর্যয়ের কথা আমি স্মরণ করিয়ে দিতে চাই, সেই ১৩০০ মাইল যে বর্ডার রাস্তা আছে সেই রাস্তা তৈরী করবার জন্য যদি আমাদের রাজ্য সরকারের টাকা না থাকে তাহলে নিশ্চয় আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করবো যে তিনি যেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রতিরক্ষা খাতে টাকা এনে এই রাস্তার ব্যবস্থা করেন। এই রাস্তা যদি তৈরী না হয় তাহলে প্রতিরক্ষা খাতে আমরা যতই ব্যয় বরাদ্দ করি না কেন আমরা অন্যায় করবো একথা পরিষ্কারভাবে বলতে চাই। সুতরাং প্রতিরক্ষার জন্য টাকা বাড়িয়ে রাস্তার খাতে যে টাকা কমাবার চেষ্টা করা হয়েছে এতে আমি দুঃখিত। আমি আরও পরিষ্কার করে বলতে চাই যে এই ১৩০০ মাইল বর্ডার রাস্তা যদি আমরা ঠিক ঠিক করে তৈরী করতে না পারি এবং লিঙ্ক রোডগুলি করে তার সঙ্গে যোগাযোগের ব্যবস্থা করতে না পারি, তাহলে প্রতিরক্ষার ক্ষেত্রে আমাদের অনেক অসুবিধার সম্মুখীন হতে হবে। সুতরাং মন্ত্রী মহাশয় যেন চেষ্টা করেন যাতে বর্ডার রাস্তাগুলি তৈরী করে এবং লিঙ্ক রোডগুলি তৈরী করে আমরা প্রতিরক্ষার কাজে আত্মনিয়োগ করতে পারি এবং প্রতিরক্ষার কাজ আমরা ভাল-ভাবে করতে পারি। আমার সর্বশেষ বক্তব্য হচ্ছে রাস্তা, সড়ক, সেতু এবং গৃহ নির্মাণের কাজে যে প্রচেষ্টা হয়েছে সেই প্রচেষ্টা সত্যই প্রশংসনীয়, কিন্তু যেখানে দোষ ত্রুটি আছে, সুপারভিসনের অভাব আছে সেখানে ভালভাবে সুপারভিসনের ব্যবস্থা করতে হবে, প্রশাসনিক ব্যবস্থার উপর আরও ভাল-ভাবে জোর দিতে হবে যাতে এমন না হয় যে সেই গৃহগুলি ফেটে যাবে, এমন দুর্নাম যেন আমাদের কিনতে না হয়। আমরা যে কন্ট্রাকটার দিয়ে কাজ করবো সেই কনট্রাকটারকে বলে দিতে হবে যে এমনিভাবে কাজ করলে জীবনে সে কনট্রাকটারসিপ পাবে না এবং সেই ধরনের কন্ট্রাকটার নিশ্চয় সরকার নিয়োগ করবেন না। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ

করছি যে আমাদের কাজের যে গলতি আছে সেই গলতি সংশোধন করবার জন্য যে সমস্ত ডিপার্ট-মেন্ট্যাল অফিসার আছেন তাঁদের যেন এ বিষয়ে একটু অবহিত করে দেন।

[ 3—3-25 p.m. ]

আমি বিভিন্ন খাতে যে ব্যয় বরাদ্দের দাবী তা পূর্ণ সমর্থন করি। আমরা মনে করি যে আমরা আরও বেশী রাজ্য সরকারের কাছ হতে আরও বেশী সাহায্য পেতে পারি, আমরা যদি কেন্দ্রীয় সরকার থেকেও আরও সাহায্য পেতে পারি তাহলে আমরা বর্ডারের রাস্তা তৈয়ার করিতে পারবো এবং প্রতিরক্ষার কাজে সাহায্য করতে পারবো। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতারাপদ রায় :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন তাহা আমি পূর্ণ সমর্থন করি এবং এই প্রসঙ্গে আমি আমার কয়েকটি বক্তব্য রাখতে চাই।

আমাদের পশ্চিমবাংলায় বহু গৃহ এবং রাস্তা নির্মাণ হয়েছে তা, তাঁর বক্তৃতা থেকে জানতে পেরেছি, কিন্তু দুঃখের বিষয় এই সমস্ত কাজের মধ্যে অনেক কাজ খারাপ হচ্ছে অবশ্য অনেক কাজ ভালও হয়েছে। খারাপ কেন হয়, সেটা আমরা জানতে পারি না। মাননীয় কয়েকজন সদস্য Contractor-দের rate এর কথা যা বলেছেন আমি সেটা পূর্ণ সমর্থন করছি ; অনেক Contractor আছেন যাঁরা less rate কাজ পাবার জন্যই দেন, সে rate এ ভাল ভাবে (as per Specification) কাজ করা সম্ভব হয় না। আমি এবিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছিলাম তিনি বলেছিলেন, উপায় নেই audit-এ objection দেয় Executive Enginers কেও আমি বলেছিলাম যদি এই less rate এই according to specification-ই কাজ করা সম্ভব হয় তাহলে এত বেশী rate Estimate-এ করা হয় কেন? তিনি বলেছিলেন Supervision-এর কথা। Supervision একজন overseer-এর পক্ষে সব সময় সম্ভবও হয় না ও করেও না যায় ফলে এইসব less rated Contractors-দের কাজ খারাপ হয় Supervision ঠিকমত হলে খারাপ হবার Chance কম থাকে।

এ বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি পুনরায় আকর্ষণ করছি এরূপ একটা less rate যদি কেউ দেন ও কাজ খারাপ হয় তাহলে তার নাম যদি enlisted contactor এর list থেকে ফেলে দেওয়া যায় ও explanation দিতে হয় তাহলে তিনি ভয় পাবেন।

যাঁরা ভাল Contractor তাঁরা কখনও unworkable rate দেন না। একটা Standard রাখা উচিত যে এত percentage less হলে unworkable.

যদি contractor এর কাজ খারাপ হয় ও তার নাম দেখে দেওয়া যায় তবে সহজে কেউ খুব less rate দিতে সাহস পাবে না ও তাতে কাজও আমি মনে করি ভাল হবে।

Supervision এর কাজ ঠিক মত না হইলে সেতুও ভেঙে যায়। আমরা শুনেছি সুতরাং এই যে পদ্ধতি আছে সেই পদ্ধতি কিছুটা পরিবর্তন রাখবেন। এটার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

এবার আমি আমার জেলা সম্বন্ধে কিছু বলতে চাই।

পুরুলিয়া জেলা পশ্চিমবঙ্গে আসার পর বহু রাস্তা হয়েছে এবং অনেক উন্নতি হয়েছে এটা ঠিক কিন্তু একথাও ঠিক আরও অনেক রাস্তা হওয়া উচিত ছিল।

After adjournment.

মাননীয় অধ্যক্ষ মহাশয় পুরুলিয়া জেলা ১৯৫৬ সালের ১লা নভেম্বর বঙ্গভুক্তি হয়েছে তার পর থেকে পুরুলিয়া জেলায় বহু কাজ পূর্তবিভাগের হয়েছে কিন্তু দুঃখের বিষয় এই যে, সৈনিক স্কুল বিল্ডিং

হচ্ছিল সেটা হঠাৎ collapse হয়ে যায়, আমরা এ বিষয়ে পূর্ত্ত মন্ত্রীকে পত্রে জানিয়েছিলাম। তিনি জানান architecht এর ভুলের জন্য হয়েছে এরূপ ভুল architecht-এর যদি হয় বা থাকে তবে আমাদের বড়ই Enginers বা কি করলেন তাঁরা সেখানে থাকতে বা Supervision বা ভুল ধরতে পারেন নি কেন? এত সিমেন্ট প্রভৃতির যে ক্ষতি হয়েছে ও unsafe এর জন্য দায়ী কে? আমি জানি না তাঁদের সম্বন্ধে কি রাখা হয়েছে আমি আশা করি, তিনি এ বিষয়ের একটা বিহিত করবেন।

পুরুলিয়া জেলায় রাস্তা অনেক হয়েছে কিন্তু যে রাস্তা অগ্রাধিকার দেওয়া উচিত তা দেওয়া হয় নি কেন, তা বুঝতে পাচ্ছি না। বরাবাজার অঞ্চলের রাস্তাটি যার ছয় মাইল যাওয়ার পর বিহার পড়ে গেছে মধ্যস্থলে কয়েকমাইল, সেই রাস্তা মেরামতের কথা বহুদিন ধরে শুনে আসছি ও diversion করা হবে আমাদের বাংলা সরকার দ্বারা। এ সম্বন্ধে মন্ত্রীমহাশয় নিশ্চয়ই অবহিত আছেন আমি জানি। রাস্তাটি অত্যন্ত খারাপ অবস্থায় আছে অবশ্য সব সময় সব কিছু করা সম্ভব নয় টাকার অভাব পড়ে যায়, আমি সেইজন্য অনুরোধ করি রাস্তাটি ( diversion ) কাঁচা রাস্তা morum দিয়ে করে দিলেও চলে, আপাততঃ। এটা না করে দিলে সবদিক থেকেই মুশকিল হয়ে আছে।

৪র্থ পরিকল্পনায় যেন নিশ্চয়ই এই রাস্তাটি হয়, আশা করি মন্ত্রীমহাশয় নিশ্চয়ই দেখবেন।

সেতু নির্মাণের যে list আমরা দেখলাম তাতে আমরা দেখলাম যে বহু পুল হয়েছে বা সেতু হয়েছে তার প্রয়োজনীয়তা কেউ অস্বীকার করছেন না, কিন্তু দুঃখের বিষয় কয়েকটি প্রয়োজনীয় সেতু এখনও হয়নি, আমরা এই বিষয়ে তাঁর কাছে অনেক লেখালেখি করেছি কিন্তু জবাব পাইনি। দামোদর রেল রাস্তার সেতু হলে মটুকুণ্ডা ষ্টেশনের কাছে অনেক industry grow করবে। আমরা বলেছিলাম Rail company-র নূতন bridge-সহ Road-এর provision থাকলে সবদিকে সুবিধা হয়, কিন্তু তিনি তাতে বেশী খরচ হবে বলেন। এই দামোদরের উপর সেতু হলে ঐ জায়গার চারিপাশে অনেক কিছু উন্নতি হতে পারে কারণ পুরুলিয়া জেলায় industry কিছু নাই। পুরুলিয়ায় একমাত্র agriculture তাও জল না হলে কিছুই হয়না Cement-এর একটা factory হবার কথা ছিল কিন্তু Sahu Jain এর-contract দুঃখের বিষয় cancel হয়েছে আর কোন খবর পাওয়া যাচ্ছে না। সরকারকে এখানে শিল্পের জন্য কোন খরচ দিতে হবেনা যদি আসানসোল বার্ণপুরের সহ দামোদরের উপর সেতু নির্মাণ করে যোগাযোগ করে দেওয়া হয় তাহলে আমার মনে হয় বহু পতিত জায়গা পুরুলিয়া জেলায় আছে, automatically industry গড়ে উঠবে এবং জনসাধারণের দুঃখকষ্ট লাঘব হবে।

আমরা Bridge-Cum-Road এর কথা বলেছিলাম কিন্তু মন্ত্রীমশায় বলেছেন যে ট্রাফিক কাম রোডে লোকসান হবে। যদি তা না হয় তবে আলাদা Bridge করুন তিনি একথাও বলেছিলেন যে Panchet Dam হয়েছে Panchet Dam হওয়ায় আমাদের চিরকুণ্ডা রাস্তা দিয়ে বাংলায় যেতে হয়, মাঝখানে অনেকটা বিহারে পড়ে গেছে ও Panchet-এর কাছে industry হওয়া এখন সম্ভবও নাই যেহেতু পাশেই বিহার।

ডিসেরগড় ঘাটের কথাও বলা হচ্ছে এখানে Bridge করতে গেলে বহু বেশী টাকা খরচ হবে।

আমি জানি মেথিয়া ঘাটে Bridge-এর চেষ্টা এর পরিবর্তে হবার কথা হচ্ছে যাতে বাঁকুড়া বর্দ্ধমান জেলা যোগাযোগ সুবিধা হবে কিন্তু পুরুলিয়া জেলায় কোন Industry নেই আমরা যদি Industry বাড়াতে না পারি তাহলে উন্নতি কিছুই হবে না, কিন্তু যদি এই পুলে রাস্তা হয় (Damodar) অনেক private concern automatically অনেক কিছু Industry এ জেলায় করতে পারবেন সেইজন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যাতে তিনি পুরুলিয়া জেলার কথা বিশেষ ভাবে বিবেচনা করেন এবং এখানে যাতে একটি bridge হয় তার চেষ্টা রাখবেন, এই বলে আমি তার বাজেট পুনরায় সমর্থন করছি।

**শ্রীরমেন্দ্র কিশোর মল্লিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাস্তা উন্নয়নের নামে যে বাজেট এনেছেন সেটা আমি সমর্থন করছি। এই বাজেট সমর্থন করতে গিয়ে যে ব্যয় বরাদ্দ এনেছেন তার সম্বন্ধে দু-চার কথা উল্লেখ করছি, বিশেষ করে যে সমস্ত রাস্তা তৈরী হচ্ছে সে সম্বন্ধে অনেকেই উল্লেখ করেছেন। আমি নদীয়া হাঁসখালি রাস্তার কথা বলবো, যে রাস্তাটি সমাপ্ত হতে না হতেই আবার ধ্বংসের দিকে চলে যাচ্ছে, কারণ এর দুপাশের বাড়ীর উপর রাস্তা নীচু হওয়ায় সেখানের জল রাস্তায় জমছে এবং রাস্তা নষ্ট হয়ে যাচ্ছে। বিশেষ করে আমি মন্ত্রী মহাশয়কে বলবো কৃষ্ণনগর টু-দত্ত পুরুলিয়া যে রোড সে রোড এর সঙ্গে যে নূতন পুল হচ্ছে হাঁসখালির উপর যে ব্রীজ সেটা ভাল হচ্ছে। এই ব্রীজের রাস্তা সেটা অসমাপ্ত রাস্তা আছে সেটা পাকা হচ্ছেনা এবং নাহলে লোকে যাতায়াত করতে পাচ্ছেনা। কয়েক দিন আগে আমি একটা রাস্তার কথা বলেছিলাম কইখালি হয়ে বড় চুপড়িয়া, ছোট চুপড়িয়া, রামনগর ছটিপুর পাখিউড়া হইয়া মিশবে গাঁজনা লোনাপাতি রোডের সঙ্গে এর কাছে দুটা B.O.P. বাড়ে এই B.O.P-দের দেখা গেল যখন সীমান্তে গণ্ডগোল হল তখন সেখানে কারুর যাবার সাহস হল না।

এবং যেভাবে পুলিশ মিলিটারী যাতায়াত করে সেটা দেখার মত। দ্বিতীয়তঃ, এই রাস্তার পাশে রামনগর হাসপাতাল আছে, এই রাস্তা যাতে শীঘ্র হয় সে বিষয়ে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলাতে শিবনিবাস অন্যতম একটা ধর্ম কেন্দ্র। এই শিবলিঙ্গের মত ভারতের ভিতর এত বড় শিবলিঙ্গ নাই। কিন্তু সেখানে যাতায়াতের কোন রাস্তা নাই। এই শিবনিবাস মন্দিরে যাবার জন্য গাজনা হতে তারকনগর ষ্টেশন হয়ে শিবনিবাস পর্য্যন্ত রাস্তাটা যাতে হয় সেই প্রস্তাব আমি রাখছি।

দ্বিতীয়তঃ, শান্তিপুর হতে যে রাস্তা বাদকুল্লা স্কুল পর্য্যন্ত গিয়েছে, ঐ রাস্তা বাদকুল্ল হতে তায়া মাসজোয়ান ঘাট হয়ে বগুলা পর্য্যন্ত যাতে হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি এবং হাঁসখালি হতে ভৈরবচন্দ্রপুর ভায়াচন্দন নগর পর্য্যন্ত রাস্তা যাতে হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

আমি এখানে আর একটা কথা বলব। দ্বিতীয় পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় নদীয়াতে একটা রাস্তা হয়েছিল কিন্তু দেখতে পাচ্ছি বেথুয়াডহরী টু বীরপুর ঘাট যে রাস্তাটা এখনও হয়নি। বরং শোনা যাচ্ছে রাস্তার জন্য যে ইট তৈরী হয়েছিল সেই ইট বিক্রী হয়ে গেছে। এখন দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার রাস্তা যদি ৪র্থ পরিকল্পনায়ও না হয় তবে তো দুঃখের বিষয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি যাতে এই রাস্তাটি শীঘ্রই হয়।

নাকাশী পাড়া থেকে করিমপুর রাস্তা অনেক কম আছে। নরেনবাবু যেকথা বলেছেন আমিও বলছি সীমান্তে যাতায়াতের যাতে সুব্যবস্থা হয় তার জন্য একটা লিঙ্ক রোড হওয়া দরকার। আমি এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

আর একটা রাস্তা কৃষ্ণনগর রাস্তা, মাত্র তিন মাইল দূরে গোবিন্দপুর ইউনিয়ন, সেখান পর্য্যন্ত যদি রাস্তাটা যেত তাহলে ভাল হত। ঐ অঞ্চলে কৃষকদের বিরাট বিরাট বিল আছে কিন্তু সেখানে যাতায়াতের কোন রাস্তা নাই, সেজন্য তারা যোগাযোগ রাখতে পাচ্ছেনা। গোবিন্দপুর পর্য্যন্ত রাস্তাটা যাতে পাকা হয় সে বিষয়ে সরকার যেন দৃষ্টি দেন। কৃষ্ণনগর রোডে যে ব্রিজ হচ্ছে, এটা বগুার ব্রিজ খাল বোলিয়ার পর্য্যন্ত যাতে হয় সেদিকে বিশেষ দৃষ্টি দিতে বলছি।

মায়াপুর বল্লা ঢিপী খনন কার্য্য করবার জন্য সরকারকে বিশেষ অনুরোধ জানাচ্ছি। এটা একটা পুরাতন ঐতিহাসিক স্থান, এখানে খনন কার্য্য হলে এখানে অনেক কিছু পাওয়া যাবে। এই বলে আমি মন্ত্রী মহাশয়ের যে ব্যয় বরাদ্দ-এর দাবী সেটা পূর্ণ সমর্থন করছি।

**শ্রীআবদুল বারি মোক্তার:** আমি একটা অনুরোধ রেখে যাই। অনেক বক্তৃতা হচ্ছে কিন্তু আমাদের রাজ্যে যে সমস্ত হেল্‌থ সেণ্টার হয়েছে রুরাল এরিয়াতে তা থেকে পাকা রাস্তা দুই এক মাইল দূরে রয়েছে। এই হেল্‌থ সেণ্টারের সঙ্গে অনেক জায়গায় পাকা রাস্তার যোগ না থাকার জন্য লিঙ্ক না থাকার জন্য লক্ষ লক্ষ লোক কষ্ট পাচ্ছে। যেমন সীমান্তে বি ও পি সংযোগকারী রাস্তাগুলি প্রয়োজন তেমনি স্বাস্থ্য কেন্দ্রের সঙ্গে সংযোগকারী রাস্তাগুলিও যেন তাড়াতাড়ি করার ব্যবস্থা করা হয়।

[3-35—3-45 p.m.]

**শ্রীখগেন্দ্র নাথ দাশগুপ্ত:** মাননীয় চেয়ারম্যান স্যার, আমার দাবী দুটির উপর আলোচনা প্রসঙ্গে মাননীয় সদস্যেরা কতগুলি অভিযোগ এনেছেন। প্রথমেই তাঁরা জি. টি. রোডের কথা বলেছেন। একথা সত্য যে, জি. টি. রোড আজকাল চলাচলের পক্ষে বিপদজনক হয়ে উঠেছে। রাস্তা যে পরিমাণে প্রশস্ত হওয়া প্রয়োজন সেই পরিমাণে প্রশস্ত নয় এবং রাস্তায় যে পরিমাণে যানবাহন চলাচল করে তাতে বিপদ যে ঘটবে তাতে আশ্চর্যের কিছু নেই। এই অসুবিধাগুলি দূরীকরণ করবার জন্য আমাদের একটা বিকল্প রাস্তা তৈরী হচ্ছে। আমি আমার প্রারম্ভিক ভাষণে বলেছি বিবেকানন্দ সেতু থেকে আরম্ভ করে আদি সপ্তগ্রাম পর্যন্ত এক ২৫ মাইল রাস্তা তৈরী হচ্ছে। এর কাজ অনেক দূর হয়ে গেছে এবং আমি আশাকরি ১৯৬৬-৬৭ সালের মধ্যে এই কাজ সম্পূর্ণ হবে। এই রাস্তাটি খুব গুরুত্বপূর্ণ এবং এর কাজ যে বৈজ্ঞানিক পদ্ধতিতে এবং বৈজ্ঞানিক যন্ত্রপাতির সাহায্যে হচ্ছে সেকথা আমি প্রথমেই বলেছি। এছাড়া আদি সপ্তগ্রাম থেকে বরাকর পর্যন্ত জি. টি. রোডের যে অংশ তার উন্নয়নের জন্য আমি প্রারম্ভিক ভাষণে বলেছি ৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে এবং তার কাজ আরম্ভ হয়েছে। আদি সপ্তগ্রাম থেকে সিমলাপাল একটা নূতন রাস্তা হবে। মেমারী এবং পাণ্ডুয়া এই শহর দুটিকে বাইপাস্ করে যে নূতন বিকল্প রাস্তা হবে তাতে দুটি রেলওয়ে লেভেল ক্রসিং এ্যাভয়েডেড হবে। এছাড়া মেমারী থেকে রসুলপুর এই অংশটিতে একটা বিকল্প রাস্তা তৈরী হবার ফলে রেলওয়ের দুটি লেভেল ক্রসিংকে এ্যাভয়েড করা যাবে। বর্ধমান শহরকে বাইপাস্ করে আর একটা রাস্তা জি. টি. রোডের বিকল্প রাস্তা হিসেবে তৈরী হবে। আসানসোলে ঢুকতে তুনিয়া নদী থেকে বরাকর পর্যন্ত একটা রাস্তা হবে জি. টি. রোডের বিকল্প হিসেবে। এটা হলে কোলকাতা থেকে বরাকর পর্যন্ত একটা সুন্দর রাস্তা হবে সেকথা আমি প্রারম্ভিক ভাষণে বলেছি। এই কাজ কিছু দূর অগ্রসর হয়েছে। তারপর সদরঘাট সেতু নির্মাণ সম্বন্ধে এখানে বলা হয়েছে। ব্রিটিশ পিরিয়ডে সদরঘাট সেতু নির্মাণের কথা উঠেছিল। মাননীয় সদস্যেরা এখানে দুঃখ করে বলেছেন যে, স্বাধীনতার পর ১৮ বছর চলে গেল। সদরঘাট সেতু প্রথম ৩টি পরিকল্পনায় কেন গ্রহণ করা হয়নি সেকথা আমি বারবার সভায় বলেছি বলে আর পুনরুক্তি করতে চাইনা। চতুর্থ পরিকল্পনায় এই সদরঘাট সেতুর নির্মাণ কার্য হবে বলে স্থির করা হয়েছে। ইংরেজ আমলে সদরঘাট সেতুর যে গুরুত্ব ছিল সেই গুরুত্ব নূতন যে সেতু হয়েছে দুর্গাপুরে তাতে অনেকটা কমে যায়। তাছাড়া আপনারা জানেন দামোদর নদীর উপর অনেকগুলো ড্যাম এবং ব্যারেজ তৈরী হবার ফলে এই নদী দিয়ে কি পরিমাণ জল ভবিষ্যতে যাবে সেটা নিরীক্ষা না করে এই সেতু নির্মাণ যুক্তি-যুক্ত মনে হচ্ছিলনা বলে দেরী হয়েছে। তারপর, জেলা শহর এবং মহকুমা শহরে ইন্‌সপেকসন বাংলোর কথা তুলেছেন। ইন্‌সপেকসন বাংলো করতে পারলে ভালই হোত, কিন্তু অর্থাভাবে করা যাচ্ছেনা। এ্যাসেম্বলী মেম্বারদের কোয়াটার্স-এর কথাও আমি প্রারম্ভিক ভাষণে বলেছি। মাননীয় সদস্যেরা জানতে চেয়েছেন এখানে কিচেনের ব্যবস্থা থাকবে কিনা? নিশ্চয়ই থাকবে। যে তিন তলা এবছর সম্পূর্ণ হতে যাচ্ছে তার প্রথম তলায় খাওয়া-দাওয়া এবং কিচেনের ব্যবস্থা থাকবে। এর ভাড়া এখনও স্থির হয়নি। তবে যাতে মাননীয় সদস্যবর্গের কষ্টসাধ্য না হয়, সেই ভাবেই হবে। খণ্ডকোষ থানায় এক ইঞ্চি রাস্তাও পাকা নয়, এই কথা বলে একজন মাননীয় সদস্য অভিযোগ করেছেন, দুঃখ প্রকাশ করেছেন। এই

খণ্ডকোষ থানাটা দামোদরের Spill area নিয়ে, সেখানে পাকা রাস্তা করা সত্যই, খুব কষ্টসাধ্য। আমাদের অন্যান্য স্থানে একটা পাকা রাস্তা নির্মাণ করতে এক লাখ বা দেড় লাখ টাকা লাগে, আর এই রাস্তা করতে আড়াই লাখ, তিন লাখ টাকা, এক এক মাইলে প্রয়োজন হবে। কারণ সেখানে জল নিকাশের জন্য অনেক Culvert ও সেতু ইত্যাদি তৈরী করতে হবে। একজন মাননীয় সদস্য, যিনি অভিযোগ করেছেন, তিনি জানেন যে এই রাস্তাটা কোনখান দিয়ে যাবে তা নিয়ে কত বিবাদ স্থানীয় অধিবাসিগণ উত্থাপন করেছিলেন। তিন বছর লেগে গিয়েছিল এই রাস্তার aligument ঠিক করতে, কোন দিক দিয়ে যাবে তা স্থির করতে। এই খণ্ডকোষ রাস্তাটার নির্মাণ কার্য চলছে, এবং আমরা আশা করছি অতি শীঘ্রই এই রাস্তাটা সম্পন্ন হবে। আমি পূর্বেই বলেছি—এই রাস্তাটি তৈরী করা কষ্টসাধ্য। মুচিসাদীঘির পাড় রাস্তার কথা, একজন মাননীয় সদস্য বলেছেন, আমি তা দেখেছি। এখন, দ্বিতীয় ও তৃতীয় পরিকল্পনায় এই রাস্তাটি গ্রহণ করা সম্ভব হয়নি অর্থাভাবের দরুন। আর একটা কারণ হচ্ছে যে জেলা থেকে এর অগ্রাধিকার দেওয়া হয়নি। বোম্বে, মাদ্রাজ ন্যাসনাল হাইওয়ের কথা, একজন মাননীয় সদস্য তুলেছেন। আমি আমার প্রারম্ভিক ভাষণেই বলেছি,—এই ন্যাসনাল হাইওয়ের কাজ খুব দ্রুত অগ্রসর হচ্ছে। বর্তমান বৎসরের মধ্যেই এই রাস্তাটার কাজ সম্পূর্ণ হবার আশা আছে। এই রাস্তাটা আমাদের বর্তমান যানবাহন চলাচল উপযোগী,—ভবিষ্যৎ-এর কথা ভেবে, যেভাবে রাস্তা হওয়া প্রয়োজন, সেই ভাবে হচ্ছে। এই রাস্তার উপর অবস্থিত কোলাঘাটের রূপনারায়ণ নদীর উপর সেতুর কথা অনেকে তুলেছেন। এই রূপনারায়ণ সেতু-নির্মাণের দায়িত্ব দেওয়া হয়েছিল ভারত বিখ্যাত একটি ইন্‌জিনিয়ারিং ফার্মের উপর, যাঁরা ভারতবর্ষের নানা স্থানে খুব বড়, বড় সেতু-নির্মাণ করেছেন এবং করছেন। এই ইন্‌জিনিয়ারিং ফার্ম এই সেতুটি নির্মাণ করতে গিয়ে কতকগুলি বাধার সম্মুখীন হয়েছেন। এটা সম্পূর্ণ ভারত সরকারের অর্থে হচ্ছে বলে, এর যে কিছু মঞ্জুরী ভারত সরকারের উপর নির্ভর করে, এবং যে contractor এর নির্মাণের দায়িত্ব ভার নিয়েছেন সেই contractorই এই সেতুটির design তৈরী করেছিল, সেই design ভারত সরকার মঞ্জুর করেন, এবং সেই design অনুসারে করতে গিয়ে দেখা গেল যে, যে ভাবে well তৈরী করতে গিয়েছিলেন, তা চলছে না, তিন, চারটা well ফেটে যায়, আবার নূতন করে সেগুলি করা হচ্ছে, এইজন্য বিলম্ব হচ্ছে। আমরা আশা করছি—১৯৬৬ সালের মধ্যে না হলেও, বর্তমান আলোচ্য বর্ষে, মার্চ ১৯৬৬-৬৭ সালের মধ্যে এই সেতুটির নির্মাণ কার্য শেষ হবে।

একজন মাননীয় সদস্য মেদিনীপুর সহরের কতকগুলি রাস্তার কথা উল্লেখ করেছেন। মাননীয় সদস্য অনেকবার আমার সঙ্গে যোগাযোগ করেছেন। তিনি প্রশ্ন করেছেন যে ময়না পিংলা রাস্তাটি কেন নির্মাণ হচ্ছে না? তিনি বোধহয় জানেন যে মেদিনীপুরে সামান্য একটু জমি পেতে কত বিঘ্নের সম্মুখীন হতে হয়। জমি acquire করতে খুব কষ্টকর হয়ে পড়ে। এখনও অনেক জমি acquisition করা হয়নি।

Bombay, Madras National Highway-এর কথা উঠেছে, যে এটা সম্পূর্ণ করতে এত বিলম্ব হচ্ছে কেন? এর মস্ত বড় একটা কারণ হচ্ছে, acquisition করে জমির দখল পেতে বিলম্ব।

[3-45—3-55 p. m.]

মেদিনীপুর ও হাওড়া এই দুটো জেলায় জমির দখল পাওয়ার বিলম্ব ঘটে—যার জন্য রাস্তার কাজও আশানুরূপ এগোয় না।

আর একটা কথা একজন তুলেছেন যে কণ্ট্রাক্টর রাস্তা তৈরী করেছেন, সেখানে জমি উঁচু করে আবার নূতন করে ভেঙ্গে করতে হয়েছে। তা যদি হয়ে থাকে তাহলে তার খরচ contractor দেবেন। কারণ রাস্তার কাজ শেষ না হওয়া পর্যন্ত রাস্তার সম্পূর্ণ দায়িত্ব তাঁর। কাজেই রস্তার কাজ শেষ না হতে যদি তা খারাপ হয়, তাহলে তার জন্য সেই contractorই দায়ী এবং তার পুনর্নির্মাণের খরচ সেই contractorকে বহন করতে হবে।

তার পর পটাশপুর বালিচক রাস্তা নির্মাণের কাজ এখনো সম্পূর্ণ হয় নাই। এই রাস্তার মধ্যে একটা নদী পড়ে। এই রকম রাস্তার মাঝে নদীর উপর সেতু নির্মাণের কাজ প্রথমে হয় নাই। অবশ্য প্রথম ও দ্বিতীয় পরিকল্পনায় বহু রাস্তা আমরা নির্মাণ করেছি, যার মাঝখানে নদী পড়েছে, কিন্তু তার উপর সেতু তখন নির্মাণ করা হয় নাই। এর একটা কারণ অর্থাভাব। এই রকম নদীর উপর এক একটা সেতু নির্মাণ করতে ১০,১৫,২০,৩০ লাখ টাকা, এমন কি কখন কখন ৮০ লক্ষ টাকা পর্যন্ত প্রয়োজন হয়ে পড়ে। এই সব কারণে এই সব সেতু নির্মাণ করা হয় নাই। তবে আমরা অনেক সেতু নির্মাণ করেছি। এই পটাশপুর বালি চক রাস্তার সেতুও নির্মাণ করেছি। তমলুক-ময়না রাস্তা ফিডার রোডের কথাও তিনি তুলেছেন। ময়নার-কাছে কাঁসাই নদীর উপর সেতু নির্মাণ হয় নাই। তার কারণ অর্থাভাব, চতুর্থ পরিকল্পনায় কাঁসাই নদীর উপর সেতু নির্মাণ হবে।

মেদিনীপুরের কাঁসাই সেতু নির্মাণের কথা একজন মাননীয় সদস্য তুলেছেন। এই কাঁসাই সেতু নির্মাণে কিছু বিলম্ব ঘটেছে। যে কন্ট্রাকটরকে এই সেতু নির্মাণের জন্য ভার দেওয়া হয়েছিল, তিনি তিন বছরেও কাজ এগুতে পারেন নি। ঐ কন্ট্রাকটরের আগে অনেক বড় বড় সেতু নির্মাণ করেছেন। মালদহে মহানন্দা নদীর উপর এই কন্ট্রাকটরই সেতু নির্মাণ করেছেন। এঁরা অনেক সেতু গত তিনটা পরিকল্পনায় তৈরী করার পরে মেদিনীপুরের কাঁসাই সেতু নির্মাণ করতে গিয়ে বিফলকাম হচ্ছেন। তার জন্য তাঁকে বদল করে নূতন contractor দেওয়া হচ্ছে। মাননীয় সদস্যের অবগতির জন্য এই কথা বলি যে সেতু নির্মাণ কঠিন কাজ। অনেক সেতু আমাদের পশ্চিমবাংলায় নির্মাণ হচ্ছে, তার উপর রেলওয়ের ও নূতন অনেক সেতুর নির্মাণ কার্য্য চলছে। এই জন্য সেতু নির্মাণ করতে পারে এমন contractor-এর আজকে অভাব হয়ে পড়েছে। অনেক কন্ট্রাকটরের যে রকম যন্ত্রপাতি প্রয়োজন সেতু নির্মাণের জন্য, তা নাই। চ্যাটার্জী ব্রাদাস যাঁরা কাঁসাই সেতু নির্মাণ করছেন, তাঁরা অনেক সেতু নির্মাণ করা সত্ত্বেও এর প্রয়োজনীয় যন্ত্রপাতির অভাব হবে। তমলুক-ময়না-কাঁসাই সেতুর কথা প্রথমেই বলেছি। তারপর হলদী-নদীর সেতুর কথা তোলা হয়েছে, সেই হলদী-নদীর সেতুর design করতে অনেক সময় লেগে যায়। কেননা এই নদীর তলার মাটির অবস্থা এমন যে বহু নিয়ে আমাদের well sink করে নিয়ে যেতে হবে, বহু নিয়ে সেগুলিকে নিয়ে যাওয়া হবে। অল্প অর্থে নির্মাণ করলে কিভাবে করা যায়, তার জন্য আমরা অনেক পরীক্ষা নিরীক্ষা করেছি এবং তার জন্যই এই design করতে অনেক বিলম্ব ঘটেছে। আর একটা কথা হচ্ছে হলদি সেতু নির্মাণ পূর্বে তৃতীয় পরিকল্পনায় ছিল না। তা সত্বেও মেদিনীপুর অধিবাসীগণের দাবীর প্রতি লক্ষ্য রেখে এই তৃতীয় পরিকল্পনার মধ্যে যাতে তার নির্মাণ কার্য্য আরম্ভ হতে পারে তার জন্য আমি নির্দেশ দিয়েছিলাম। Tender call করা হয়েছিল। গতকাল সেই tender open করা হয়েছে, শীঘ্র তার কাজ আরম্ভ হচ্ছে।

গতকাল বোধ হয় সেই tender open করা হয়েছে শীঘ্রই কাজ আরম্ভ হচ্ছে। মেমারী, ঝাড়গ্রাম রাস্তা, পলগ্রাম রাস্তা এসব ছোট ছোট রাস্তার কথা মাননীয় একজন সদস্য বলেছেন। রাস্তার প্রয়োজন আছে, আমরা জানি, পশ্চিমবঙ্গ কতটা করতে পেরেছে আপনারা জানেননা, আট হাজার মাইল হয়েছে এক হাজার একশত মাইলের জায়গায়। কিন্তু আরও অনেক রাস্তা তৈরী করতে পারলে পশ্চিমবাংলার রাস্তার অভাব দূর করতে পারব। আজকাল কেহই কাঁচা রাস্তা চান না সকলেই পাকা রাস্তা পিচ দেওয়া রাস্তা চান। কাঁচা রাস্তা এমন কি নিজেদের গ্রামেও চান না, এরজন্য দাবী আমাদের কাছে আসছে প্রতিদিন, লোকে যেমন যেমন পাকা রাস্তা দেখছেন তেমনি রাস্তার অভাববোধ মানুষের মনে জেগে উঠছে। একজন মাননীয় সদস্য মুর্শিদাবাদ রাস্তা কম হয়েছে একথা বলেছেন। কিন্তু ইংরাজ আমলে সেখানে কত মাইল রাস্তা ছিল? এখন সেখানে ৪১০ মাইল রাস্তা হয়েছে, আমি আজ হিসাব করে দেখছিলাম! অন্যান্য জেলার তুলনায় মুর্শিদাবাদ জেলার আয়তন জলপাইগুড়ি জেলার চেয়েও কম, অথচ জলপাইগুড়ি থেকে মুর্শিদাবাদ জেলায় রাস্তার পরিমাণ বেশী অথচ জলপাইগুড়িতে

ইংরাজ আমলে প্রায় দুই শত মাইল ছিল। গত কয়েক বছরের মধ্যে মুর্শিদাবাদ জেলায় প্রচুর রাস্তা নির্মাণ হয়েছে।

তারপর, স্যার আমি বলতে চাই যে কলকাতার দ্বিতীয় সেতু নির্মাণের কথা অনেকে তুলেছেন। এটা চতুর্থ পরিকল্পনায় রূপায়িত হবার সম্ভাবনা আছে। হলদিয়ার যে বন্দর নির্মিত হচ্ছে সেই প্রয়োজনে একটি রাস্তা নির্মাণের কথা একজন মাননীয় সদস্য তুলেছেন, যে রাস্তা আছে সেটি না ধরে আর একটি রাস্তা কেন নিচ্ছি তার কারণ হলদিয়া একটি বড় বন্দরে পরিণত হচ্ছে তার সংগে আমাদের National Highway-এর যোগাযোগের যে রাস্তা সেই রাস্তা প্রাপ্ত হওয়া প্রয়োজন এবং খুব ভারী যানবাহন যাতে যাতায়াত করতে পারে সেরকমের উপযোগী করে রাস্তা নির্মাণ করা প্রয়োজন। এজন্য হলদিয়া সম্পর্কে নোতুন একটি রাস্তার পরিকল্পনা আমরা নিয়েছি। National Highway 34 এর কথা কোন কোন মাননীয় সদস্য তুলেছেন কলকাতা থেকে যে রাস্তা ফরাক্কা দিয়ে উত্তর বঙ্গে ডালখোলা পর্যন্ত গিয়েছে এই রাস্তা প্রশস্ততা অনেক কম কোন কোন জায়গায় আট ফিট কোথাও দশ ফিট, কোথাও বার ফিট, এ পর্যন্ত পিচ দেওয়া রাস্তা, তার পরে দুই দিকে কাঁচা মাটি। আজকাল ভারী যানবাহন এই রাস্তা দিয়ে অনবরত যাতায়াত করছে। এজন্য এই রাস্তার উন্নয়ন যে বিশেষ দরকার এ বিষয়ে কোন সন্দেহ নেই। এই রাস্তাটি ভারত সরকারের। জাতীয় সড়ক উন্নয়নের জন্য যা কিছু ব্যয় ভারত সরকার তা বহন করেন। আমরা অনবরত ভারত সরকারের উপর চাপ দিচ্ছি এই রাস্তা উন্নয়নের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দের জন্য। আজ পর্যন্ত আমরা এই অর্থ বরাদ্দ পাইনি। ভারত সরকারের বড় বড় ইঞ্জিনীয়ার এসে এই রাস্তাটি মেপে গেছেন। এই রাস্তাটির উপরে খেঁজুরিয়া ফরাক্কায় একটা ফেরি আছে। ফেরিটি ১৯৬১ সালে Indian Ferries Act অনুসারে একজন Lessee-কে দেওয়া হয়েছিল ১৯৬১ সালে তার মেয়াদ শেষ হয়েছিল, কিন্তু নতুন করে আমরা কাউকে দিতে পারিনি। পূর্বতন Lessee High Court এ একটা মামলা আনার ফলে আমরা এটা অন্য কাউকে দিতে পারিনি।

[ 3-55—4-00 p.m. ]

তারপর গত বছর অক্টোবর মাসে আমরা স্থির করেছিলাম যে এই ফেরিটির দুই দিকে যখন ন্যাশনাল হাইওয়েস তখন এই ন্যাশনাল হাইওয়ের অন্তর্ভুক্ত হওয়া উচিত এবং ভারত সরকারও স্বীকৃতিদান করেছিলেন যে ফেরিটি ন্যাশনাল হাইওয়ের পক্ষ থেকে নিয়ে নেওয়া হোক। সেইজন্য আমরা কলকাতা থেকে প্রয়োজনীয় ফেরি ষ্টীমার পাঠিয়েছিলাম কিন্তু ইতিমধ্যে হাই-কোর্ট থেকে ইনজাংশন জারী করে আমাদের এই ফেরিটি গ্রহণ করার পথে বাধা সৃষ্টি করেছে, যার ফলে ফেরিটি সেই পূর্ব লেসির হাতে রয়ে গিয়েছে। হাই কোর্টের মামলা শেষ না হওয়া পর্যন্ত আমরা এই ফেরিটি গ্রহণ করতে পারছিনা। রাস্তার উপর যে সব রেল লাইন রাস্তাগুলি ক্রস করে যাচ্ছে সেই রাস্তার উপরে ব্রীজ করার কথা কোন কোন মাননীয় সদস্য তুলেছেন আমাদের নূতন গ্রাণ্ট ট্রাঙ্ক রোডের যে পরিকল্পনা নিয়েছি, ক্যালকাটা-ম্যাড্রাসে, ক্যালকাটা-বম্বে, যে ন্যাশনাল হাইওয়ে হচ্ছে তার আর লেভেল ক্রসিং থাকবেনা, যেখানে যেখানে প্রয়োজন সেখানে রেল লাইনের উপর দিয়ে ওভার ব্রীজ তৈরী করা হচ্ছে। তারপরে লোয়েষ্ট টেনডারকে কেন আমরা কাজ দিই সেজন্য অভিযোগ হয়েছে। আমরা অনেক ভেবে চিন্তে দেখেছি যে লোয়েষ্ট টেণ্ডারকে কাজ না দিয়ে উপায় নেই। আমাদের বিভাগ থেকে যদি কাজ করা হয় তাহলে খরচ বেশী পড়বে, আবার লোয়েষ্ট টেণ্ডারকে না দিয়ে পছন্দমত লোককে দিতে গেলেও আপনারা মাননীয় সদস্যগণ এখানে অনেক অভিযোগ উত্থাপন করবেন যে আমার পছন্দ লোককে কাজ দিয়েছি, কি ইঞ্জিনিয়ার তাঁর পছন্দমত লোককে কাজ দিয়েছেন, এই রকম অনেক অভিযোগ উত্থাপিত হবে। লোয়েষ্ট টেণ্ডার হোলেই যে কাজ খারাপ করবে এমন কোন কথা নেই। যেখানে কাজ খারাপ হয় সেখানে যথোপযুক্ত শাস্তির ব্যবস্থা করি, বহু কন্ট্রাক্টারের বহু টাকা

আমরা ফাইন হিসাবে ইমপোজ করেছি এবং আমাদের রেজিস্ট্রি থেকে বহু কনট্রাকটারের নাম আমরা কেটে দিই যদি তারা ঠিকমত কাজ না করে। বহরমপুরের সেতুর কথা একজন মাননীয় সদস্য উত্থাপন করেছিলেন, এই সেতুটি কোন ডিফেকটিভ মেটিরিয়াল সাপ্লাই এর জন্য ভেঙ্গে পড়েনি, সেতুটি কি জন্য ভেঙ্গে পড়েছে সেটা তদন্তের জন্য একটা বিশেষজ্ঞ কমিটি নিযুক্ত করা হয়েছে, ভারত সরকারের বড় বড ইঞ্জিনিয়ারদের নিয়ে সেই কমিটি নিযুক্ত করা হয়েছে, তার রিপোর্ট আজ পর্যন্ত পাওয়া যায়নি। তবে একথা সত্য যে ডিফেকটিভ মেটিরিয়ালের জন্য এটা ভেঙ্গে পড়েনি। ইঞ্জিনিয়ারদের কোন ডিফেক্ট, না, কার দোষে এটা হয়েছে তার তদন্ত চলছে বলে আমি সে সম্বন্ধে আর বেশী কিছু বলতে চাইনা, তবে এই বহরমপুর সেতুটি আগামী জুন মাসের মধ্যে সমাপ্ত হবে। আর একটা কথা আলোচনা প্রসঙ্গে একজন মাননীয় সদস্য তুলেছিলেন যে আমাদের বিভাগের ইঞ্জিনিয়ারগণকে কেন আমরা টেমপোরারি করে রেখেছি। আমাদের বিভাগের কাজ দিনের পর দিন প্রসার লাভ করছে সে কথা আপনারা সকলেই জানেন যার জন্য নূতন নূতন ডাইরেক্টরেট স্থাপন করা হচ্ছে এবং কাজও সঙ্গে সঙ্গে বেড়ে যাচ্ছে। যাদের আমরা কোন বিশেষ কাজের জন্য নিযুক্ত করি তাদের বাধ্য হয়ে টেমপোরারী রাখতে হয়। কিন্তু বিশেষ কাজের জন্য নিযুক্ত করার পরও ক্রমশ দেখা যাচ্ছে যে কাজের মাত্রা বেড়ে যাচ্ছে। এর জন্য স্থির করা হয়েছে ফাইনান্স ডিপার্টমেন্টের সঙ্গে পরামর্শ করে যে আমাদের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার বা এ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার যাঁরা আছেন তাঁদের মোট সংখ্যার শতকরা ৮০ ভাগকে আমরা পার্মানেন্ট করে দেবো। আর যাঁরা নন গেজেটেড ষ্টাফ তাঁদের মধ্যে যাঁরা ৩ বছর কাজ করেছেন তাঁদের আমরা কোয়াসি পার্মানেন্ট করবো। কোয়াসি পার্মানেন্টের মানে হচ্ছে পার্মানেন্ট যাঁরা তাঁদের সমান সব বিষয়ে সুবিধা সুযোগ ভোগ করবেন শুধু তিন মাসের নোটিশে কাজ শেষ হয়ে গেলে বা আমাদের যদি প্রয়োজন না থাকে তাহলে তাদের ডিসচার্জ করতে পারবো। কোয়াসি পার্মানেন্ট যাঁরা আছেন তাঁদের মধ্যে যাঁরা ৫ বছর কাজ করছেন তাঁদের ৫০ ভাগকে আমাদের পার্মানেন্ট করে দেবার কথা রয়েছে। (এই সময় গিলো-টিনের ঘণ্টা বাজিল।)

( At this stage the Guillotine bell was rung )

[4—4-20 p. m.]

**Mr. Speaker :** Honourable members, no cut motions have been moved on Grants No. 34 and 49. Therefore I put the two Grants to vote.

The motion of Shri KHAGENDRA NATH DASGUPTA that a sum of Rs. 19,95,45,000 be granted for expenditure under Grant No. 34, Major Head : "50—Public Works", was then put and agreed to.

The motion of Shri KHAGENDRA NATH DASGUPTA that a sum of Rs. 11,39,66,000 be granted for expenditure under Grant No. 49, Major Head : "103—Capital Outlay on Public Works", was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 14

Major Head : 22—Jails

Shri JAGANNATH KOLAY : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,53,12,000 be granted for expenditure under Grant No. 14, Major Head : "22—Jails".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 29

Major Heads : 37—Community Development Projects, National Extension Service and Local Development Works, 109—Capital Outlay on Other Works—Community Development Projects, National Extension Service and Local Development Works, and Loans and Advances under Community Development Projects, National Extension Service and Local Development Works.

Shri SMARAJIT BANDYOPADHYAY : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,53,13,000 be granted for expenditure under Grant No. 29, Major Heads : "37—Community Development Projects, National Extension Service and Local Development Works, 109—Capital Outlay on Other Works Community Development Projects, National Extention Service and Local Development Works, and Loans and Advances under Community Development Projects, National Extension Service and Local Development Works."

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 3

Major Head : 10—State Excise Duties

Shri ISWAR DAS JALAN : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 68,35,000 be granted for expenditure under Grant No. 3, Major Head : "10—State Excise Duties".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 4

Major Head : 11—Taxes on Vehicles

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 11,75,000 be granted for expenditure under Grant No. 4, Major Head : "11—Taxes on Vehicles".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 31

Major Head : 39—Miscellaneous Social and Development Organisations —Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes.

Shri TENZING WANGDI : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,82,62,000 be granted for expenditure under Grant No. 31, Major Head : "39—Miscellaneous Social and Development Organisations—Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classess."

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 44

Major Heads : 71—Miscellaneous—Other Miscellaneous Expenditure and 109—Capital Outlay on Other Works.

Shri KHAGENDRA NATH DASGUPTA : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 12,90,65,000 be granted for expenditure under Grant No. 44, Major Heads : "71—Miscellaneous—Other Miscellaneous Expenditure and 109—Capital Outlay on Other Works".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 52

Major Head : Loans and Advances by State/Union Territory Governments.

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,62,48,000 be granted for expenditure under Grant No. 52, Major Head : "Loans and Advances by State/Union Territory Governments."

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 13

Major Head : 21—Administration of Justice

Shri ISWAR DAS JALAN : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,37,82,000 be granted for expenditure under Grant No. 13, Major Head : "21—Administration of Justice".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 32

Major Head: 39—Miscellaneous Social and Developmental Organisations—Excludings Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes.

Shri KHAGENDRA NATH DAS GUPTA: Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 97,76,000 be granted for expenditure under Grant No. 32, Major Head: "39 Miscellaneous Social and Developmental Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes."

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 16

Major Head: 26—Miscellaneous Departments—Fire Services

Shri S. M. FAZLUR RAHMAN: Sir, on the recommendation of the Governor, I beg to move trat a sum of Rs. 66,75,000 be granted for expenditure under Grant No. 1, Major Head: "4—Taxes on income other than —Fire Services".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 1

Major Head: 4—Taxes on income other than Corporation Tax

Shri SAILA KUMAR MUKHERJEE: Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,51,000 be granted for expenditure under Grant No. 1, Major Head: "4—Taxes on income other than Corporation Tax".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 8

Major Head: 15—Registration Fees

Shri ISWAR DAS JALAN: Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 38,79,000 be granted for expenditure under Grant No. 8, Major Head: "15—Registration Fees."

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 36

Major Head: 53—Ports and Pilotage

Shri SAILA KUMAR MUKHERJEE: Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 14,06,000 be granted for expenditure under Grant No. 36, "Major Head: "53—Ports and Pilotage".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 18

Major Head : 27—Scientific Departments

Shri SOWRINDRA MOHAN MISRA : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 77,000 be granted for expenditure under Grant No. 18, Major Head : "27—Scientific Departments."

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 28

Major Head : 35—Industries—Cinchona

Shri TARUN KANTI GHOSH : Sir, on the recomendation of the Governor, I beg to move that a sum of Rs. 35,39,000 be granted for expenditure under Grant No. 28, Major Head : "35—Industries—Cinchona".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 40

Major Head : 67—Privy Purses and Allowances of Indian Rulers

Shri PRAFULLA CHANDRA SEN : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,51,000 be granted for expenditure under Grant No. 40, Major Head : "67—Privy Purses and Allowancs of Indian Rulers".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 41

Major Head : 68—Stationery and Printing

Shri TARUN KANTI GHOSH : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,01,72,000 be granted for expenditure under Grant No. 41, Major Head : "68—Stationery and Printing".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 46

Major Head : 78—Pre-Partition Payments

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,000 be granted for expenditure under Grant No. 46, Major Head : "78—Pre-Partition Payments".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 9

Major Head : 16—Interest on Debt and other obligations

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 60,00,000 be granted for expenditure under Grant No. 9, Major Head : "16—Interest on Debt and other obligations".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 42

Major Head : 70—Forest

Shri TARUN KANTI GHOSH : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,65,14,000 be granted for expenditure under Grant No. 42, Major Head : "70—Forest".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 37

Major Heads ' 57—Road and Water Transport Schemes and 114—Capital Outlay on Road and Water Transport Schemes

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 65,69,000 be granted for expenditure under Grant No. 37, Major Heads : "57—Road and Water Transport Schemes and 114—Capital Outlay on Road and Water Transport Schemes".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 5

Major Head : 12—Sales Tax

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 44,77,000 be granted for expenditure under Grant No. 5, Major Head : "12—Sales Tax".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 6

Major Head : 13—Other Taxes and Duties

Shri SAILA KUMAR MUKHERJEE : on the recommendation of the Governor, I beg to mave that a sum of Rs. 19,49,000 be granted for expenditure under Grant No. 6, Major Head : "13—Other Taxes and Duties".

The motion was then put and agreed to.

## DEMAND FOR GRANT No. 7

Major Head : "14—Stamps"

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 20,53,000 be granted for expenditure under Grant No. 7, Major Head : "14—Stamps".

The motion was then put and agreed to.

(Adjournment)

The House was then adjourned at 4.20 p.m. till 1 p.m. on Thursday the 24th March, 1966, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Building, Calcutta, on Thursday, the 24th March, 1966, at 1 p. m.

**Present**

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 12 Ministers, 4 Ministers of State and 103 Members.

**Unstarred Questions to which Written Answers were laid on the table.**

[1—1-10 p.m.]

**Ferry-ghats in Midnapore district**

**286.** (Admitted question No. 206.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে মেদিনীপুর জেলায় বিভিন্ন মহকুমায় ভূমি রাজস্ব বিভাগ হইতে কতগুলি খেয়াঘাট পরিচালিত হইতেছে;

(খ) ঐগুলির মধ্যে কতগুলির উভয় পার্শ্বে জেলা পরিষদের বা পূর্ত বিভাগের রাস্তা রহিয়াছে; এবং

(গ) ঐ সকল খেয়াঘাট জেলা পরিষদের হাতে হস্তান্তর করার কোন প্রস্তাব হইবে কিনা এবং যদি থাকে তবে কবে উহা করা হইবে?

**The Minister for Land and Land Revenue:**

(ক) ১৯১টি।

(খ) ১৩টির।

(গ) এইরূপ কোন প্রস্তাব এখনও পর্যন্ত নাই।

**Old age pension**

**287.** (Admitted question No. 603.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য:** ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গে কোন্ জেলা হইতে কতজনকে বার্দ্ধক্য পেনশন মঞ্জুর করার সুপারিশ সরকার পাইয়াছেন;

(খ) উক্ত সুপারিশের মধ্যে ১৫-২-১৯৬৬ পর্যন্ত কোন্ জেলায় কতজনকে উক্ত পেনশন মঞ্জুর করা হইয়াছে ;

(গ) মাসিক পেনশন মঞ্জুরীর পরিমাণ কত ; এবং

(ঘ) প্রতি মাসে নিয়মিতভাবে উক্ত পেনশন দেওয়ার কি ব্যবস্থা হইয়াছে ?

**The Minister for Relief and Social Welfare :**

(ক) ও (খ) একটি বিবরণী এতৎসহ উপস্থাপিত করা হইল।

(গ) বর্তমানে ২০ টাকা।

(ঘ) প্রতি মাসে প্রদেয় 'পেনশন' মানিঅর্ডার করিয়া প্রাপকের নিকট পাঠানো হয়।

Statement referred to in reply to clauses (Ka) and (Kha) of unstarred question No. 287

| জেলার নাম | | ১৯৬৫ সালে সরকার কর্তৃপক্ষ প্রাপ্ত সুপারিশের সংখ্যা | (খ) স্তম্ভে উল্লিখিত সুপারিশের মধ্যে ১৫।২।৬৬ পর্যন্ত মঞ্জুরীকৃত পেনসনের সংখ্যা |
|---|---|---|---|
| (ক) | | (খ) | (গ) |
| ২৪-পরগণা | ... | ১৭৩ | ১৪১ |
| হাওড়া | .. | ৪১ | ৩৩ |
| নদীয়া | . | ৮৫ | ৭৭ |
| মুর্শিদাবাদ | .. | ৫৯ | ৫৬ |
| মালদা | . | ৭ | ৭ |
| বাঁকুড়া | .. | ৬৩ | ৩৮ |
| বীরভূম | ... | ৩ | ২ |
| বর্ধমান | .. | ৯৭ | ৮০ |
| মেদিনীপুর | ... | ৯৩ | ৮৮ |
| হুগলী | ... | ৭৯ | ৭১ |
| পুরুলিয়া | ... | ১১ | ১১ |
| কুচবিহার | ... | ৮ | ৭ |
| দার্জিলিং | ... | ৩০ | ২২ |
| জলপাইগুড়ি | ... | ২৪ | ২৩ |
| পঃ দিনাজপুর | ... | ৫৯ | ৪৩ |
| কলিকাতা | ... | ৫১৬ | ৪৯৮ |

### Contribution to National Defence Fund

**288.** (Admitted question No. 601.)

**শ্রীনৃপেন্দ্র ভট্টাচার্য্য :** মুখ্যমন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৫-২-১৯৬৬ পর্যন্ত পশ্চিমবাংলার কোন্ জেলা হইতে কত টাকা, সোনা বা অন্যান্য কি কি জিনিষ প্রতিরক্ষা তহবিলে জমা পড়িয়াছে ; এবং

(খ) উক্ত তারিখ পর্যন্ত ৫০,০০০ ( পঞ্চাশ হাজার টাকা ) বা তদূর্দ্ধ কত টাকা কতজন ব্যক্তি বা প্রতিষ্ঠান প্রতিরক্ষা তহবিলে দান করিয়াছেন ?

**The Chief Minister :**

(ক) পশ্চিমবাংলার সব জেলার প্রতিরক্ষা তহবিলের জন্য সংগৃহীত টাকা ও সোনার দানগুলি অনুমোদিত ব্যাঙ্ক মারফৎ রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়াতে জমা পড়ে। জেলা অনুযায়ী সংগ্রহের হিসাব জানানো সম্ভব নহে কারণ রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া সমগ্র পশ্চিমবাংলার প্রতিরক্ষা তহবিলের জন্য সংগৃহীত টাকা ও সোনা সংগ্রহের হিসাব রাখেন ও জানান—জেলা অনুযায়ী উক্ত হিসাব জানান না। রিজার্ভ ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া প্রদত্ত হিসাব অনুযায়ী সমগ্র পশ্চিমবাংলার পাক্ আক্রমণের পর অর্থাৎ ১লা সেপ্টেম্বর, ১৯৬৫ তারিখের পর হইতে ২৫এ ফেব্রুয়ারী, ১৯৬৬ তারিখ পর্যন্ত মোট টাকা ও মোট সোনা সংগ্রহের পরিমাণ যথাক্রমে :

টাকা—১,৪৬,২৫,৩৫৭-১৬ পয়সা ( এক কোটি ছেচল্লিশ লক্ষ পঁচিশ হাজার তিনশত সাতান্ন টাকা ষোল পয়সা ) মাত্র ;

সোনা—৪,১৬৭.২৫০ গ্রাম ( চার হাজার একশত সাতষট্টি দশমিক দুইশত পঞ্চাশ গ্রাম ) মাত্র ;

জোওয়ানদের ব্যবহারের জন্য বিভিন্ন প্রকারের দ্রব্য জমা পড়িয়াছে এই প্রকার সব দ্রব্যই যথোপযুক্ত ব্যবহারের জন্য কলিকাতার ফোর্টের সামরিক কর্তৃপক্ষের নিকট পাঠান হইয়াছে।

(খ) সংযুক্ত তালিকা দ্রষ্টব্য।

*Statement referred to in reply to clause* (Kha) *of unstarred question No.* 288.

Donations of Rs. 50,000 and above received for the National Defence Fund for the period from 1-9-65 to 25-2-66.

| | | | |
|---|---|---|---|
| 1. | The Calcutta Stock Exchange Association Ltd. | ... | 51,000·00 |
| 2. | Baldeoram Saligram Mehta Trust | ... | 1,01,001·00 |
| 3. | West Coast Paper Mills Ltd. | ... | 50,000·00 |
| 4. | Hotel and Restaurant Association of Calcutta Region | ... | 1,04,051·00 |
| 5. | Members of the Bengal Chamber of Commerce and Industry. | ... | 30,48,178·13 |
| 6. | Burdwan Zonal Co-operative Multipurpose Marketing Society Ltd. | ... | 1,00,083·78 |
| 7. | Calcutta Electric Supyly Corporation Ltd. | ... | 5,00,000·00 |
| 8. | Reckitt & Calman of India Ltd. | ... | 50,000·00 |

| | | | |
|---|---|---|---|
| 9. | Cycle Trader Association | ... | 1,01,280·00 |
| 10. | Union Carbide India Ltd. | ... | 1,00,000·00 |
| 11. | United Commercial Bank Ltd. | ... | 1,00,000·00 |
| 12. | Duncan Brothers & Co. | ... | 1,35,000·00 |
| 13. | India Tea Association | ... | 1,75,000·00 |
| 14. | Members of Bankura Chamber of Commerce | ... | 1,00,000·00 |

**Irrigation from deep tubewells in Murshidabad district**

**289.** (Admitted question No. 623) **Shri SANAT KUMAR RAHA:**

কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৬-৬৭ সালে মুর্শিদাবাদ জেলার কোন্ কোন্ এলাকায় গভীর নলকূপের সাহায্যে সেচ হইবে এবং কত পরিমাণ জমি নলকূপ মারফৎ সেচ পাইবে;

(খ) এ পর্যন্ত কয়টি নলকূপ বসান হইয়াছে; এবং

(গ) ১৯৬৬-৬৭ সালে কয়টি নতুন বসিবে?

**The Minister of State for Agriculture:**

(ক) ১৯৬৬-৬৭ সালে মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ, বেলডাঙ্গা, নোয়াদা, ডোমকল নবগ্রাম, বহরমপুর, হরিহরপাড়া, সুতি, জলঙ্গী এবং রানীনগর থানায় আনুমানিক ১৫,০০০ একর জমির নলকূপ মারফৎ সেচ পাইবার সম্ভাবনা আছে।

(খ) ২৩৩টি।

(গ) ১৯৬৬-৬৭ সালে মুর্শিদাবাদ জেলায় আর কোন নলকূপ বসাইবার পরিকল্পনা নাই।

**Deep Tube-wells in Beldanga Block No. 2**

**290.** (Admitted question No. 687.)

**শ্রীদেবশরণ ঘোষ:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ব্লক নং ২ (শক্তিপুর)-এ গত বছরে তিনটি লিফট টিউবওয়েল (সেচের জন্য) মঞ্জুর করা হইয়াছিল;

(খ) সত্য হইলে, টিউবওয়েল তিনটি এখনও বসান হয় নাই কেন, এবং

(গ) কবে বসানো হইবে?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) বেলডাঙ্গা ২নং ব্লকে মোট ১১টি স্থান গভীর নলকূপ বসাইবার জন্য নির্দিষ্ট হইয়াছিল।

(খ) যে সমস্ত স্থানে বিদ্যুৎ সংযোগ শীঘ্র পাওয়া যাইতে পারে সেইরূপ ২০০টি স্থানে সমগ্র মুর্শিদাবাদ জেলার জন্য নির্দিষ্ট ২০০টি গভীর নলকূপ বসান হইয়াছে।

(গ) মুর্শিদাবাদ জেলায় গভীর নলকূপ বসাইবার আর কোনও পরিকল্পনা নাই।

### Recruitment of Police Constables

291. (Admitted question No. 720.)

শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য: স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুলিশ বিভাগের কনস্টেবলদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে রিক্রুট করা হয় কি না;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'না' হয় তাহা হইলে উহাদের কি পদ্ধতিতে রিক্রুট করা হয় এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মাধ্যমে রিক্রুট না করার কারণ কি;

(গ) কনস্টেবল-দের প্রাথমিক বেতন এবং ভাতার পরিমাণ কত; এবং

(ঘ) বিভিন্ন জেলায় ডাবলিউ, বি, পুলিশ-এর বর্তমান সংখ্যা কত?

The Minister for Home (Police):

(ক) না, সরাসরি করা হয় না। তবে, শুধু কলিকাতা পুলিশ কনস্টেবল ভর্তির সময় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-কে প্রার্থী পাঠাইতে বলা হয়।

(খ) দায়িত্বশীল পুলিশ অফিসারদের লইয়া একটি নির্বাচন বোর্ড গঠিত করা হয়। এই বোর্ড সরাসরি কনস্টেবল পদে প্রার্থী নির্বাচন করিয়া থাকেন। কলিকাতায় পুলিশ প্যারেড গ্রাউণ্ডে ও জেলসমূহের পুলিশ লাইনে কনস্টেবল ভর্তি করা হয়। বর্তমান পদ্ধতি সুবিধা-জনক বলিয়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে করা হয় না। কলিকাতার পুলিশ কনস্টেবল লইবার সময় সংশ্লিষ্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যে সব প্রার্থী পাঠান তাহাদের বিষয়ও বিবেচনা করা হয়।

(গ) প্রাথমিক বেতন ৮০ টাকা ও বর্তমান ভাতার পরিমাণ ১৫ টাকা।

(ঘ) মোট ২৪,০৯০ জন।

### Improvement of drainage system in Dum Dum municipalities

292. (Admitted question No. 764.) Shri TARUN KUMAR SENGUPTA:

উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬১ সাল হইতে ১৯৬৬ সালের অদ্যাবধি সময়কালে, দমদম, দক্ষিণ দমদম ও উত্তর দমদম পৌরসভার কর্তৃপক্ষের নিকট হইতে যুক্তভাবে বা পৃথক পৃথকভাবে উক্ত এলাকাগুলির ড্রেনেজ ব্যবস্থার উন্নতি বিধানের জন্য কোন প্রকল্প সরকার পাইয়াছেন কি; এবং

(খ) পাইয়া থাকিলে—

(১) কি কি ধরণের কয়টি প্রকল্প কোন এলাকার জন্য ও কবে পাইয়াছেন;

(২) কোন প্রকল্পের কাজ শুরু হইয়াছে কিনা এবং হইলে কবে শেষ হইবে; ও

(৩) কাজ শুরু না হইলে কতদিনের মধ্যে হইবে বলিয়া আশা করা যায়?

The Minister for Development and Planning:

(ক) না;

(খ) (১), (২) ও (৩) এ প্রশ্ন উঠে না।

### Supply of milk by Government

293. (Admitted question No. 914.) Shri RABINDRA NATH MUKHERJEE:

পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে শহরাঞ্চলে ও শিল্পাঞ্চলে মিউনিসিপ্যালিটির কোন কোন অঞ্চলে সরকার কর্তৃক কত পরিমাণ দুগ্ধ সরবরাহ হইয়া থাকে;

(খ) কত সংখ্যক নাগরিক এই সরবরাহ লাভ করিয়া থাকেন ;

(গ) কোন কোন অঞ্চলে কত সংখ্যক দুগ্ধ বিতরণ কেন্দ্র রহিয়াছে ;

(ঘ) মোট কতজন কর্মী এই দুগ্ধ বিতরণ কেন্দ্রগুলিতে কাজ করিতেছেন ;

(ঙ) এই সমস্ত কর্মীদের চাকুরীর সর্তাদি কি এবং কতজন স্থায়ী বা অস্থায়ী রহিয়াছেন ; এবং

(চ) হাওড়া মিউনিসিপ্যালিটি ও বেহালা মিউনিসিপ্যালিটিতে দুগ্ধ সরবরাহ কেন্দ্র সম্প্রসারণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) সংলগ্ন বিবরণী 'ক'-তে দেওয়া হইল।

(খ) দৈনিক প্রায় ২,১৮,২৯০ পরিবার।

(গ) সংলগ্ন বিবরণী 'খ'-তে দেওয়া হইল।

(ঘ) ২,৩৪৫ জন।

(ঙ) দুগ্ধ বিতরণ কেন্দ্রের ডিপো এ্যাসিসটেন্ট ৪০ টাকা, সেলস এ্যাসিসট্যান্ট ২০ টাকা এবং দারোয়ান ১০ টাকা করিয়া মাসিক বেতন পান। কেন্দ্রগুলি দুইঘণ্টা করিয়া খোলা থাকে। এই বেতন ছাড়া যে সকল ডিপোতে নির্ধারিত পরিমাণের বেশী দুগ্ধ বিক্রয় হয়, সে সকল কেন্দ্রের কর্মিগণ অতিরিক্ত পারিশ্রমিক পাইয়া থাকেন। দুগ্ধ-বিতরণ কেন্দ্রের কর্মিগণ সকলেই অস্থায়ী।

(চ) হাওড়া ও বেহালা মিউনিসিপ্যালিটীতে ইতিপূর্বেই অনেকগুলি দুগ্ধ সরবরাহ কেন্দ্র খোলা হইয়াছে এবং শীঘ্রই ঐ দুই মিউনিসিপ্যালিটীতে যথাক্রমে ৩টি ও ৬টি নূতন দুগ্ধ সরবরাহ কেন্দ্র খোলা হইবে। ইহা ছাড়া, জনবহুল হাওড়া মিউনিসিপ্যালিটী অঞ্চলে সুষ্ঠুভাবে দুগ্ধ সরবরাহের উদ্দেশ্যে সেখানে একটি সংরক্ষনাগার স্থাপনের কাজে হাত দেওয়া হইয়াছে।

Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 293

বিবরণী 'ক'

দুগ্ধ বিতরণ কেন্দ্রগুলি হইতে দৈনিক দুগ্ধ সরবরাহের পরিমাণ নিম্নরূপ :—

| অঞ্চল | | দৈনিক সরবরাহের পরিমাণ |
|---|---|---|
| ১। শহর ও শিল্পাঞ্চল | ... | ৯৩,০০০ লিটার। |
| মিউনিসিপ্যালিটীর অন্তর্ভুক্ত অঞ্চল— | | |
| ২। হাওড়া | ... | ৭,০০০ ,, |
| ৩। বরাহনগর | ... | ২,০০০ ,, |
| ৪। দমদম | ... | ৬,১০০ ,, |
| ৫। বেহালা | ... | ৩,৭০০ ,, |
| ৬। গার্ডেন রীচ | ... | ২২০ ,, |
| ৭। কাঁচড়াপাড়া ও কল্যাণী | ... | ৫০০ ,, |
| | মোট— | ১,১২,৫২০ ,, |

ইহাছাড়া, ৪২২টি হাসপাতাল ইত্যাদি বিভিন্ন প্রতিষ্ঠানে দৈনিক প্রায় ১১,৪৮০ লিটার দুগ্ধ সরবরাহ করা হয়।

Statement referred to in reply to clouse (Ga) of unstarred question No. 293.

বিবরণী 'ঘ'

| অঞ্চল | | দুগ্ধ বিতরণ কেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| ১। শহর ও শিল্পাঞ্চল | ... | ৪০৭ |
| ২। হাওড়া | .. | ২৮ |
| ৩। বরাহনগর | ... | ৭ |
| ৪। দমদম | | ১৮ |
| ৫। বেহালা | .. | ১০ |
| ৬। গার্ডেনরীচ | . | ১ |
| ৭। কাঁচড়াপাড়া ও কল্যাণী | ... | ৩ |
| | | মোট ৪৭৪ |

Lift Irrigation Pumps in Midnapore District

**294.** (Admitted question No. 994.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় আজ পর্যন্ত কতগুলি লিফ্ট ইরিগেশন পাম্প বসান হইয়াছে ;

(খ) তাহাদের মধ্যে কতগুলির কাজ আরম্ভ হইয়াছে এবং বাকীগুলির কাজ কেন শুরু হয় নাই ; এবং

(গ) ঐ সকল পাম্পের একরের ভিত্তিতে জল সেচের ক্ষমতা কত ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) মেদিনীপুর জেলায় এ পর্যন্ত লিফ্ট ইরিগেশন পাম্প সহযোগে ১২টি প্রকল্পের কাজ গ্রহণ করা হইয়াছে।

(খ) তাহাদের মধ্যে দুইটি প্রকল্পের পাইপ লাইনের কাজ প্রায় শেষ হইয়াছে ; ৬টির কাজ আরম্ভ হইয়াছে এবং বাকী ৪টির কাজ শীঘ্রই শুরু হইবে।

(গ) সম্পূর্ণভাবে সমাপ্ত হইবার পর উপরিউক্ত ১২টি প্রকল্প হইতে প্রায় ৬০০০ একর জমিতে সেচ দেওয়া সম্ভব হইবে।

**Setting up of new rice mills in Midnapore district**

**295.** (Admitted question No. 1114.)

**শ্রীহৃষিকেশ চক্রবর্তী:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় কোন্ কোন্ স্থানে সমবায়ের মাধ্যমে রাইস মিল স্থাপনের পরিকল্পনা করা হইয়াছে ;

(খ) ঐ মিলগুলি কোথায় কোথায় স্থাপিত হইবে;

(গ) প্রস্তাবিত মিলগুলির পরিচালনের ব্যবস্থার জন্য সর্বত্র সমিতি গঠিত ও অনুমোদিত হইয়াছে কি; এবং

(ঘ) ঐ সমিতিগুলি স্থাপনের জন্য কোন সময় নির্দিষ্ট আছে কি?

**The Minister for Co-operation :**

(ক) (১) পটাশপুর থানা

(২) ডেবরা

(৩) কন্টাই

(৪) কেশিয়ারী

(৫) মহিষাদল

(৬) ঝাড়গ্রাম

(৭) খেজুরী

(৮) খড়্গপুর

(খ) (১) পটাশপুর (পটাশপুর—১টি, প্রতাপদিঘী—১টি)

(২) ডেবরা

(৩) কন্টাই

(৪) কেশিয়ারী

(৫) হলদিয়া নদীর তীরবর্তী নরঘাট ও তেরপেখিয়ার মধ্যবর্তী এলাকা

(৬) ঝাড়গ্রাম

(৭) খেজুরী

(৮) খড়্গপুর

(গ) হ্যাঁ, উপরে বর্ণিত ৯টি মিলের পরিচালনার জন্য ৮টি সোসাইটি গঠিত ও অনুঃ হইয়াছে।

(ঘ) সমিতিগুলি ইতিমধ্যেই গঠিত হইয়াছে। রাইস মিল স্থাপন যথাসম্ভব দ্রুত করিতে হইবে, তবে কোন সময় নির্দিষ্ট নাই।

**Contribution to Employees' State Insurance Fund during 1964-65**

296. (Admitted question No. 1287.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে এমপ্লয়িজ ষ্টেট ইন্সিওরেন্স ফাণ্ড এই রাজ্যে কতজন শ্রমিক কত টাকা দিয়াছেন এবং সরকার কত টাকা দিয়াছেন; এবং

(খ) উক্ত সনে বিভিন্ন খাতে ঐ ফাণ্ড হইতে কত টাকা খরচ করা হইয়াছে?

**The Minister for Labour :**

(ক) গত ১৯৬৪-৬৫ সালে পশ্চিমবঙ্গের বীমাভুক্ত ৮ লক্ষ শ্রমিক মোট ১,৯৪,০৬,৪০৬ টাকা ৪২ পয়সা দিয়াছেন।

রাজ্যসরকার উক্ত বৎসরে চিকিৎসা খাতে মোট ব্যয় ১,২৮,৬২,৪৬১ টাকার মধ্যে ২৪,৮২,৮০৭ টাকা ৬২ পয়সা দিয়াছেন।

(খ) চিকিৎসা খাতে—১,২৮,৬২, ৪৬১ টাকা।

অসুস্থতাকালীন আর্থিক সাহায্য—৬৮,০১,৭৪০ টাকা ৭৩ পয়সা।

প্রসূতি সাহায্য—৮২,০৮০ টাকা ৪৭ পয়সা।

কর্মক্ষমতা হানির জন্য আর্থিক সাহায্য—২৭,০৩,৬৫২ টাকা ৬ পয়সা।

বীমাকৃত শ্রমিকদের পোষ্যবর্গের আর্থিক সাহায্য—১,০০,৬৭৯ টাকা ৮৭ পয়সা।

হাসপাতাল ও হাসপাতালের কর্মচারীদের জন্য বাসগৃহ নির্মাণ—৮৮,২৩,৬৭৫ টাকা।

হাসপাতালের যন্ত্রপাতি খরিদ—৬,০০, ০০ টাকা।

অন্যান্য—২৭,৭৪৩ টাকা ২২ পয়সা।

---

মোট ব্যয় ৩,১০,৪০,০৩২ টাকা ৩৫ পয়সা।

## Improvement of the abandoned portion of G.T. Road passing through Memari Bazar

**297.** ( Admitted question No. 1348. )

**শ্রীহরেকৃষ্ণ কোঙার :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় দয়া করিয়া জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার মেমারি, মন্তেশ্বর ও জামালপুর থানার প্রধান সংযোগ কেন্দ্র মেমারি গঞ্জের মধ্যের প্রধান রাস্তাটিকে ( যাহা জি টি রোডের পরিত্যক্ত অংশ ) উন্নয়ন করিবার কাজ পূর্তবিভাগ কর্তৃক গৃহীত হইয়াছে কি ; এবং

(খ) এই রাস্তার মেরামতের ও উন্নতির জন্য কোন সিদ্ধান্ত ও সেইমত কোন অর্থ বরাদ্দ করা হইয়াছে কি ?

**The Minister for Public Works :**

(ক) হাঁ।

(খ) হাঁ। এই বাবদ ১,৭৯,০০০ টাকা ( এক লক্ষ উনআশী হাজার টাকা ) ব্যয় মঞ্জুরী করা হইয়াছে।

## Employees of the Gopiballavpur Block No. 2

**298.** ( Admitted question No. 363. )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় গোপীবল্লভপুর ২নং ব্লকে বিভিন্ন বিভাগে কতজন কি কি পদে কার্য করিতেছেন ;

(খ) এই ব্লকের বিভিন্ন অঞ্চলে গ্রামসেবকদের উপর কি কি কার্যের ভার দেওয়া আছে ; এবং

(গ) গত ১৯৬৪-৬৫ সালে এই ব্লকে নিযুক্তসমূহ বিভাগীয় কর্মচারীগণের বেতন, ভাতা ও যাতায়াত খরচ বাবদ কত অর্থ ব্যয় হইয়াছে ?

**The Minister of State for Agriculture :**

(ক) একটি বিবরণ লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(খ) সাধারণভাবে সমস্ত গ্রামসেবকগণের উপর কৃষি-উন্নয়ন পরিকল্পনাসমূহের যাবতীয় কার্যভার ন্যস্ত আছে। কার্যসূচী লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(গ) ১৫,২৪৪ টাকা।

### Different categories of staff posted in Jhargram Block

**299.** ( Admitted question No. 364. )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ব্লকে বিভিন্ন বিভাগে কতজন কি কি পদে কার্য করিতেছেন;

(খ) এই ব্লকের বিভিন্ন অঞ্চলে গ্রামসেবকদের কি কি কার্যের ভার দেওয়া হইয়াছে; এবং

(গ) ১৯৬৪-৬৫ সালে এই ব্লকে নিযুক্ত সমূহ বিভাগীয় কর্মচারিগণের বেতন, ভাতা ও যাতায়াত খরচ বাবদ কত অর্থ ব্যয় হইয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) একটি বিবরণ লাইব্রেরি টেবিলে দেওয়া হইল।

(খ) সাধারণভাবে সমস্ত গ্রামসেবকগণের উপর কৃষি-উন্নয়ন পরিকল্পনাসমূহের যাবতীয় কার্যভার ন্যস্ত আছে। কার্যসূচী লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(গ) ১,০২,৯১৬ টাকা

### Staff posted in Binpur Block No. 2

**300.** (Admitted question No. 366.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জিলার বিনপুর ২নং ব্লকের বিভিন্ন বিভাগে কতজন কি কি পদে কার্য করিতেছেন;

(খ) এই ব্লকের বিভিন্ন অঞ্চলে গ্রামসেবকদের উপর কি কি কার্যের ভার দেওয়া আছে; এবং

(গ) গত ১৯৬৪-৬৫ সালে এই ব্লকে নিযুক্ত সমূহ বিভাগীয় কর্মচারিগণের বেতন, ভাতা ও যাতায়াত বাবদ কত অর্থ ব্যয় হইয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) একটি বিবরণ লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(খ) সাধারণভাবে সমস্ত গ্রামসেবকগণের উপর কৃষি-উন্নয়ন পরিকল্পনাসমূহের যাবতীয় কার্যভার ন্যস্ত আছে। কার্যসূচী লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(গ) ৮৩,৮৮৬ টাকা।

### Deep tube-wells in Mindapore district

**301.** (Admitted question No. 409.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় বর্তমানে সেচের জন্য কোন্ থানায় কয়টি গভীর নলকূপ আছে ;

(খ) বর্তমান বৎসরে উক্ত নলকূপ বসাইবার কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(গ) পরিকল্পনা থাকিলে কোন্ কোন্ থানায় ও কোন্ মৌজায় বসানো হইবে ?

**The Minister of State for Agriculture :**

(ক) একটি বিবরণী ( স্টেটমেন্ট ) এতৎসহ উপস্থাপিত করা হইল।

(খ) বর্তমান আর্থিক বৎসরের মধ্যে মেদিনীপুর জেলায় আরও ৫০টি গভীর নলকূপ বসাইবার পরিকল্পনা আছে।

(গ) বিভিন্ন থানায় ৮৫টি স্থান নির্বাচিত হইয়াছে। ইহার একটি তালিকা লাইব্রেরী টেবিলে পেশ করা হইল। উক্ত ৮৫টি স্থানের মধ্যে ৫০টিতে এই বৎসরেই নলকূপ বসানো হইবে।

*Statement referred to in reply to clause* (Ka) *of unstarred question No. 301*

The following deep tubewells have already been drilled in the following thanas in the Midnapur District.

| Serial No. | Police-station | Number |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| 1. | Garbetta ... | 1 |
| 2. | Kharagpur ... | 6 |
| 3. | Narayangarh ... | 13 |
| 4. | Egra ... | 1 |
| 5. | Binpur ... | 1 |
| 6. | Jhargram ... | 1 |
| 7. | Panskura ... | 1 |
| 8. | Ghatal ... | 1 |
| 9. | Saukrail ... | 3 |
| 10. | Dantan . | 1 |
| | | 29 |

### Taxi permits

**302.** (Admitted question No 602.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৫ই ফেব্রুয়ারি ১৯৬৬ পর্যন্ত পশ্চিমবাংলার কোন্ জেলায় কতগুলি ট্যাক্সি পারমিট দেওয়া হইয়াছে ;

(খ) কতগুলি ট্যাক্সি পারমিটের আবেদন এখনও বিবেচনাধীন রহিয়াছে ; এবং

(গ) বাস, ট্যাক্সি, লরী প্রভৃতি চালনা শিক্ষা (ট্রেনিং) দেওয়ার সরকারী স্কুল কোথায় কোথায় রহিয়াছে ?

**The Minister for Home (Transport):**

(ক), (খ) ও (গ) লাইব্রেরী টেবিলে রক্ষিত তালিকা দ্রষ্টব্য।

### Employment Exchanges in West Bengal

**303.** (Admitted question No. 739.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য ঃ** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় কোথায় কোথায় এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ (কর্মসংস্থাপন কেন্দ্র) খোলা হইয়াছে এবং কোন্ বৎসর হইতে ;

(খ) কোন্ কর্মসংস্থান কেন্দ্র কোন্ কোন্ এলাকা লইয়া গঠিত ?

(গ) কর্মপ্রার্থীগণ একাধিক কর্মকেন্দ্রে নাম রেজিষ্ট্রি করাইতে পারে কিনা ?

(ঘ) কর্মপ্রার্থীর কি কি সর্ত অবশ্যই পালনীয় ?

(ঙ) একবার নাম রেজিষ্ট্রি করিলে উহা কতদিন ভ্যালিড বলিয়া গণ্য হয় ; এবং

(চ) বর্তমানে কোন কেন্দ্রে কতজন শিক্ষিত এবং অশিক্ষিত ব্যক্তির নাম রেজিষ্ট্রিভুক্ত আছে ?

**The Minister for Labour :**

(ক) লাইব্রেরী টেবিলে রক্ষিত ১নং তালিকায় উত্তর দেওয়া হইল।

(খ) লাইব্রেরী টেবিলে রক্ষিত ২নং তালিকায় উত্তর দেওয়া হইল।

(গ) না।

(ঘ) চাকুরির জন্য নাম রেজিষ্ট্রি করিতে কোনরূপ সর্ত পালনীয় নহে। ভারতের যে কোন নাগরিক নিজ এলাকায় কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম রেজিষ্ট্রি করিতে পারেন।

(ঙ) একবার নাম রেজিষ্ট্রি করিলে উহার মেয়াদ তিনমাস চালু থাকে এবং যতদিন পর্যন্ত চাকুরি না হয় উহা তিনমাস অন্তর রিনিউ করাইতে হয়। চাকুরি পাইলে রেজিষ্ট্রেশন বাতিল হইয়া যায়।

(চ) উত্তর উপরি-উক্ত ১নং তালিকায় দেওয়া হইল। শিক্ষিত ও অশিক্ষিতের পরিসংখ্যান 'ম্যাট্রিক' ও তদূর্ধ্ব এবং 'ম্যাট্রিকের নিম্ন পর্যন্ত' হিসাবে জাতীয় কর্মসংস্থান কেন্দ্রে রাখা হয়। ১৯৬৫ সালের ৩১-এ ডিসেম্বর তারিখের পরিসংখ্যান দেওয়া হইল।

## Distribution of dry-doles in Daspur, Ghatal and Chandrakona police-stations

**304.** (Admitted question No. 802.)

**শ্রীনগেন দলুই:** ত্রাণবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলার দাসপুর, ঘাটাল ও চন্দ্রকোণা থানার প্রতি অঞ্চলে ১৯৬৫ সালের জানুয়ারী হইতে ১৯৬৬ সালের জানুয়ারী পর্যন্ত কোন্ কোন্ মাসে কত লোককে ড্রাই ডোল দেওয়া হইয়াছে?

**The Minister for Relief and Social Welfare:**

একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল।

## Cabinet meetings

**305.** (Admitted question No. 865.)

**শ্রীনীরেন্দ্রনারায়ণ রায়:** অর্থবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬২ সাল হইতে বর্তমান সময় পর্যন্ত কয়বার এবং কোথায় কলিকাতা বাদে অন্য স্থানে পশ্চিমবঙ্গে মন্ত্রিসভার বৈঠক হইয়াছে;

(খ) কোন্‌টিতে কয়দিন বৈঠক হইয়াছিল; এবং

(গ) কোন্‌টিতে কয়জন (১) মন্ত্রী, (২) উচ্চপদস্থ কর্মচারী এবং (৩) নিম্নপদস্থ কর্মচারীকে যাইতে হয়?

**The Minister for Finance:**

(ক) ও (খ) ১৯৬২ সাল হইতে বর্তমান সময় পর্যন্ত কলিকাতার বাহিরে সর্বসমেত আটবার মন্ত্রিসভার বৈঠক হইয়াছিল এবং কোন্‌টিতে কয়দিন বৈঠক হইয়াছিল তাহা নিম্নে দেওয়া হইল—

(১) ২৮এ অক্টোবর ১৯৬২ তারিখে ২৪-পরগণা জেলার টাকীতে।

(২) ২৪এ মে ১৯৬৩ এবং ২৫এ মে ১৯৬৩ তারিখে দার্জিলিং শহরে।

(৩) ২৬এ মে ১৯৬৩ তারিখে কালিম্পঙ শহরে।

(৪) ২৭এ মে ১৯৬৩ তারিখে কার্সিয়াং শহরে।

(৫) ১৭ই জুন ১৯৬৩ তারিখে মেদিনীপুর জেলার দীঘাতে।

(৬) ২রা নভেম্বর ১৯৬৪ তারিখে নদিয়া জেলার হরিণঘাটাতে।

(৭) ১৮ই মে ১৯৬৫ তারিখে দার্জিলিং শহরে।

(৮) ২৪এ মে ১৯৬৫ তারিখে দার্জিলিং শহরে।

(গ) ১৫ই মার্চ ১৯৬৬ তারিখ পর্যন্ত প্রাপ্ত সংবাদের ভিত্তিতে প্রস্তুত একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখার জন্য নিম্নে স্থাপিত হইল।

## Health Centres in Ghatal Subdivision

**306.** (Admitted question No. 868.)

**শ্রীনগেন দলুই:** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমায় কতগুলি স্বাস্থ্যকেন্দ্র রহিয়াছে; এবং

(খ) কোথায় কোথায় ঐগুলি সংস্থাপিত হয়েছে এবং কোন্‌টিতে কত বেড আছে?

**The Minister for Health :**

(ক) ও (খ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল।

**Test relief schemes executed in Khatra, Ranibandh and Raipur police-stations**

**307.** (Admitted question No. 967.)

**শ্রীজলেশ্বর হাঁসদা :** ত্রাণ ও সমাজকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালে বর্তমান সময় পর্যন্ত বাঁকুড়া জেলার খাতড়া, রানীবাঁধ ও রাইপুর থানায় টি আর স্কীমে কোন কাজ হইয়াছে কিনা ; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত স্কীমের নাম ও সংখ্যা কি, ও

(২) প্রতি স্কীমের জন্য কত টাকা মঞ্জুর ছিল এবং কত টাকা খরচ করা হইয়াছিল ?

**The Minister for Relief and Social Welfare :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ও (২) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল।

**Daily expenses on fodder at Government dairies**

**308.** (Admitted question No. 1134.)

**শ্রীঅমলমোহন দাস :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার পরিচালিত দুগ্ধকেন্দ্রে প্রত্যেক গরু ও মহিষের খোরাকী বাবদ বর্তমানে কি পরিমাণ অর্থ খরচ হয় এবং প্রত্যেকটিতে কি কি খাদ্য বর্তমানে দেওয়া হয় ; এবং

(খ) উক্ত কেন্দ্রগুলিতে কি কি প্রকারের কতজন কর্মচারী আছে এবং তাহাদের মাসিক বেতনের হার কত ; মাহিনা ইত্যাদি বাবদ মোট কত টাকা খরচ হয় ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) গোমহিষাদির বয়স অনুযায়ী দৈনিক মাথাপিছু খোরাকী খরচ ও খাদ্য তালিকা (১নং তালিকা) লাইব্রেরী টেবিলে প্রদত্ত হইল।

(খ) বিভিন্ন প্রকারের কর্মচারী এবং তাহাদের মাসিক বেতনের হার সম্পর্কে একটি তালিকা (২নং তালিকা) লাইব্রেরী টেবিলে প্রদত্ত হইল।

বিভিন্ন প্রকারের মোট ২৯১ জন কর্মচারীর জন্য মাহিনা ইত্যাদি বাবদ মোট মাসিক খরচ হয় প্রায় ৫২,৩৬২ টাকা ৫০ পয়সা এবং ১৮৫ জন দিন-মজুরের মজুরী (মাথাপিছু দৈনিক ১ টাকা ৭৫ পয়সা হইতে ২ টাকা ৭৫ পয়সা পর্যন্ত) বাবদ ব্যয় হয় মাসিক ২৭,৮৬৫ টাকা ৬৯ পয়সা।

### Establishment of new factories during 1965

**309.** (Admitted question No. 1273.)

**শ্রীসৈয়দ নবাবজানি মির্জা এবং শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ-পূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গে মোট কয়টি (১) নূতন কলকারখানা সংস্থাপিত হইয়াছে এবং (২) কয়টি চালু কলকারখানা বর্ধনপ্রাপ্ত (এক্সটেনশন) হইয়াছে ;

(খ) উক্ত নূতন সংস্থাপিত কলকারখানার নাম কি এবং কোন্‌টিতে কত শ্রমিক এবং কর্মচারী নিযুক্ত হইয়াছে ;

(গ) উক্ত চালু কারখানাগুলি এক্সটেনশনের জন্য মোট কত নূতন শ্রমিক এবং কর্মচারী চাকুরী পাইয়াছেন ; এবং

(ঘ) 'ক' অংশে বর্ণিত নূতন কলকারখানাগুলির কয়টি ব্যক্তিগত মালিকানায়, কয়টি সরকারী মালিকানায় এবং কয়টি আধা সরকারী মালিকানায় সংস্থাপিত হইয়াছে ?

**The Minister for Labour :**

(ক) (১) ২৩১টি।

(২) ২৪১টিকে বাড়াইবার অনুমতি দেওয়া হইয়াছে।

(খ) তালিকা বিধানসভার পাঠাগারের টেবিলে সংস্থাপিত হইল।

(গ) জানা নাই।

(ঘ) ২২৭টি ব্যক্তিগত মালিকানায় এবং ৪টি সরকারী মালিকানাধীন কোম্পানী হিসাবে সংস্থাপিত হইয়াছে।

### Women employees of the hotels and restaurants in Calcutta

**310.** (Admitted question No. 1295.)

**শ্রীঅমলমোহন দাস :** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা পৌর এলাকায় কতগুলি হোটেল এবং রেষ্টুরেন্টে কতজন করিয়া মহিলা শ্রমিক ও কর্মচারী বর্তমানে নিযুক্ত আছেন ;

(খ) ঐ সকল মহিলাগণকে কিরূপ পারিশ্রমিক ও অন্যান্য সুবিধা দেওয়া হয় তাহার কোন সংবাদ সরকার রাখেন কিনা ; এবং

(গ) যদি (খ) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে তাহা কি ?

**The Minister for Labour :**

(ক) এই বিষয়ে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রক্ষিত হইল।

(খ) ও (গ) পারিশ্রমিক সম্বন্ধে কোন তথ্য সরকারের জানা নাই। তবে ১৯৬৩ সালের পশ্চিমবঙ্গীয় দোকান ও সংস্থা আইনে নির্দিষ্ট অন্যান্য সুযোগসুবিধাগুলি ইঁহারা পাইবার অধিকারী।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker**: The Minister-in-charge of Food and Supplies Department will please make a statement on the subject of commitment of the Government of India to the Govt. of West Bengal as regards supply of wheat, rice and kerosene for the months of January, February and March, 1966, and actual supply during these months, called attention by Shri Ananda Gopal Mukhopadhyay on the 23rd March, 1966.

**Shri Smarajit Bandopadhyay**: Sir, in reply to the calling Attention notice of Shri Ananda Gopal Mukhopadhya I beg to make the following statement:

The following figures will show movement programme of Kerosene by Government of India and the actual arrival.

| | Movement programme by Govt. of India | Actual arrival |
|---|---|---|
| From 20.12.65 to 31.1.66 | 28,566 tonnes | 17,531 tonnes |
| 1.2.66 to 28.2.66 | 20,102 tonnes | 17,000 tonnes (approx.) |
| 1.3.66 to 31.3.66 | 20,500 tonnes | 6,706 tonnes (approx.) (upto 15 3.66) |

As regards the quantity of rice and wheat allotted by Govt. of India in 1966 and the quantity lifted the figures will be as follows:

**Rice**

| | Allotment | Quantity lifted |
|---|---|---|
| January | 3,000 | 2407 |
| | 5,000 | ... |
| | 4,000 | ... |
| February | 15,000 | 10,799 |
| March | 14,100 | 8,169 |
| Total allotment ... | 41,100 | 21,375 |

**Wheat on Govt. Account**

| | Allotment | Quantity lifted |
|---|---|---|
| January | 60,000 | 60,474 |
| February | 70,000 | 64,072 |
| March | 80,000 | 51,375 |
| **Total allotment** ... | 2,10,000 | 1,75,921 |

Wheat on trade account

| | Allotment | Quantity lifted |
|---|---|---|
| January | 20000 | 17,326 |
| February | 30000 | 21,686 |
| March | 30000 | 15,940 |
| Total allotment | 80000 | 54,952 |

Release of Shri Kashi Kanta Maitra, M.L.A,

**Mr. Speaker :** An intimation has been received of the release of Shri Kashi Kanta Maitra, an honourable member of this House from the prison on the 19th March 1966.

Secretary will now read the messages.

Messages from Council

**The Secretary :** Sir, the following Messages have been received from the West Bengal Legislative Council, namely :—

(1)

"MESSAGE

The Bengal Electricity Duty (Amendment) Bill, 1966, was considered by the West Bengal Legislative Council at its meeting held on the 22nd March, 1966, and is returned herewith to the Assembly with the intimation that the Council has no recommendations to make in regard to the Bill.

PRATAP GUHA RAY,
Chairman,
West Bengal Legislative Council.

Calcutta :
The 22nd March, 1966.

(2)

"MESSAGE

The West Bengal Legislative Council at its meeting held on the 23rd March, 1966, passed the following resolution :—

'That this Council concurs in the recommendation of the Legislative Assembly that the Council do associate with the Committee on Public Accounts of the West Bengal Legislative Assembly for the year 1966-67 and resolves that the following five members of the Council be nominated to associate with the Committee on Public Accounts, namely :—

(1) Shri Jatin Chakravorty,
(2) Shri Narendra Nath Das,
(3) Shri Nirmal Chandra Bhattacharyya,
(4) Shri Nanda Kishore Ghose, and
(5) Shri Sukumar Dutta.'

PRATAP GUHA RAY
Chairman,
West Bengal Legislative Council."

Calcutta :
The 23rd March, 1966.

(Sir, I lay the messages on the Table)

[1-10—1-20 p.m.]

**Mr. Speaker :** I have an announcement to make. The motion of leave to move the resolution under rule 201 is due to be entered in the list of business tomorrow. As the honourable members of the opposition who gave notice of the resolution continue to be absent from the meetings of the House, I order that the motion for leave be shifted from the business of the 25th inst. to a date for taking up the motion to be notified later on.

Laying of Annual Accounts and the Administration Report of Calcutta State Transport Corporation for the year 1960-61.

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to lay the Annual Accounts and the Administration Report of Calcutta State Transport Corporation for the year 1960-61.

Laying of Report of the Comptroller and Auditor-General of India of the Accounts of the Electro-Medical and Allied Industries Ltd. for the year ended June, 1965.

**Shrimati Purabi Mukhopadhyay :** Sir, I beg to lay the Report of the Comptroller and Auditor-General of India of the Accounts of the Electro-Medical and Allied Industries Ltd, for the year ended June, 1965.

Laying of statements of estimated Capital and Revenue receipts and expenditure of the West Bengal State Electricity Board for the year 1966-67.

**Shri Tarun Kanti Ghosh :** Sir, I beg to lay the statements of estimated Capital and Revenue receipts and expenditure (Budget Estimate) of the West Bengal State Electricity Board for the year 1966-67.

Laying of Report of Comptroller and Auditor-General of India on the Accounts of West Bengal Financial Corporation for the year 1964-65.

**Shri Tarun Kanti Ghosh :** Sir, I beg to lay the Report of the Comptroller and Auditor-General of india on the Accounts of the West Bengal Financial Corporation for the year 1964-65 as enjoined in section 37 (7) of the State Financial Corporation Act, 1951.

## Supplementary Estimate for the year 1965-66

**Mr. Speaker :** Now, We will take up the Supplimentary Estimate for the year 1965-66.

I would request the Hon'ble Ministers to move their Demands for Grants one after another. After the Demands for Grants are moved there will be discussion on the Supplementary Demands. I shall put the Demands for Grants to vote at 4-30 p. m. or earlier if the discussion is over before that time.

## DEMAND FOR GRANT No. 7

### Major head : 14—Stamps

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs 2,02,000 be granted for expenditure under Grant No. 7, Major Head : "14-Stamps" during the current year.

## Demand for Grant No. 8

### Major head : 15—Registration Fees

Shri ISWAR DAS JALAN : Sir, on the recommandation of the Governor I beg to move that a sum of Rs. 11,000 be granted for expenditure under Grant No. 8, Major Head : "15-Registration Fees" during the current year.

## Demand for Grant No. 11

### Major head : 18 Parliament, State and Union Territory Legislatures

Shrimati ABHA MAITI : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 73,000 be granted for expenditure under Grant No. 11, Major Head : "18-Parliament, State and Union Territory Legislatures" during the current year.

## Demand for Grant No. 12

### Major head : 19-General Administration

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor and on behalf of the Chief Minister I beg to move that a sum of Rs. 15, 91,000 be granted for expenditure under Grant No. 12, Major Head : "19-General Administration" during the current year.

## DEMAND FOR GRANT No. 14

### Major Head : 22—Jails

Shri JAGANNATH KOLAY : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 8,62,000 be granted for expenditure under Grant No. 14, Major Head : "22—Jails" during the current year.

## DEMAND FOR GRANT No. 20

### Major Head : 29—Medical

Shrimati PURABI MUKHOPADHYAY : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,34,000 be granted for expenditure under Grant No. 20, Major Head : "29—Medical" during the current year.

## DEMAND FOR GRANT No. 21

Major Head : 30—Public Health

**Shrimati PURABI MUKHOPADHYAY** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 31,48,000 be granted for expenditure under Grant No. 21, Major Head : "30—Public Health" during the current year.

## DEMAND FOR GRANT No. 22

Major Heads : 31—Agriculture-Agriculture and 95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research.

**Shri SAMARJIT BANDYOPADHYAY** : Sir, on the recommendation of the Governor and on behalf of the Chief Minister I beg to move that a sum of Rs. 1,19,58,000 be granted for expenditure under Grant No. 22, Major Heads : "31—Agriculture-Agriculture and 95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research" during the current year.

## DEMAND FOR GRANT No. 24

Major Head : 124—Capital Outlay on Schemes of Government Trading-Greater Calcutta Milk Supply Scheme.

**Shri S. M. FAZLUR RAHAMAN** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 40,95,000 be granted for expenditure under Grant No. 24 Major Head : "124—Capital Outlay on Schemes of Government Trading-Greater Calcutta Milk Supply Scheme" during the current year.

## DEMAND FOR GRANT No. 26

Major Heads : 35—Industries-Industries and 96—Capital Outlay on Industrial and Economic Development.

**Shri TARUN KANTI GHOSH** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs 1,22,71,000 be granted for expenditure under Grant No. 26, Major Head : "35—Industries-Industries and 96—Capital Outlay on Industrial and Economic Development" during the current year.

## DEMAND FOR GRANT No. 28

Major Head : 35—Industries-Chinchona.

**Shri TARUN KANTI GHOSH** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,86,500 be granted for expenditure under Grant No. 28, Major Head : "35—Industries-Chinchona" during the current year.

DEMAND FOR GRANT No. 32

Major Head : 39—Miscellaneous Social and Development Organisations —Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes.

Shri BIJOY SINGH NAHAR : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 7,57,000 be granted for expenditure under Grant No. 32, Major Head : "39—Miscellaneous Social and Development Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes" during the current year.

DEMAND FOR GRANT No 33

Major Heads : 44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial) and 100—Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non Commercial).

Shri SHYMADAS BHATTACHARYA : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 67,53,000 be granted for expenditure under Grant No. 33, Major Heads : "44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial) and 100—Capital Outlay on Irrigation, Navigation Embankment and Drainage Works. (Non-Commercial) during the currrent year.

DEMAND FOR GRANT No. 34

Major Head : 50—Public Works

Shri KHAGENDRA NATH DASGUPTA : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,45,92,000 be granted for expenditure under Grant No. 34, Major Head : "50—Public Works" during the current year.

DEMAND FOR GRANT No. 36

Major Head : 53-Ports and Pilotage

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recomendation of the Governor, I beg to move that a sum of Rs. 79,000 be granted for expenditure under Grant No. 36, Major Head : "53-Ports and Pilotage" during the current year.

DEMAND FOR GRANT No. 38

Major Head : 64-Famine Relief

Shrimati ABHA MAITI : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,90,000 be granted for expenditure under Grant No. 38, Major Head : "64-Famine Relief" during the current year.

DEMAND FOR GRANT No. 43

Major Head : 71-Miscellaneous—Contributions

Shri S. M. FAZLUR RAHMAN : Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs. 43,06,000 be granted for expenditure under Grant No. 43, Major Head : "71-Miscellaneous—Contributions" during the current year.

DEMAND FOR GRANT No. 45

Major Head : 71—Miscellaneous—Expenditure on displaced persons.

Shrimati ABHA MAITI : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,51,000 be granted for expenditure under Grant No. 45, Major Head : "71-Miscellaneous—Expenditure on displaced persons" during the current year.

DEMAND FOR GRANT No. 47

Major Head : 78-Pre-partition payments

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,000 be granted for expenditure under Grant No. 47, Major Head : "78-Pre-partition payments" during the current year.

DEMAND FOR GRANT No. 48

Major Head : 78A—Expenditure connected with the National Emergency

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor and on behalf of the Chief Minister, I beg to move that a sum of Rs. 1,34,11,000 be granted for expenditure under Grant No. 48, Major Head : "78A—Expenditure connected with the National Emergency" during the current year.

DEMAND FOR GRANT No. 51

Major Head : 124-Capital Outlay on Schemes of Government Trading

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor and on behalf of the Chief Minister, I beg to move that a sum of Rs. 48,77,43,000 be granted for expenditure under Grant No. 51, Major Head : "124-Capital Outlay on Schemes of Government Trading" during the current year.

DEMAND FOR GRANT No. 53

Major Head : Loans and Advances by State and Union Territory Governments

Shri SAILA KUMAR MUKHERJEE : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,02,92,000 be granted for expenditure under Grant No. 53, Major Head : "Loans and Advances by State and Union Territory Government" during the current year.

Mr. Speaker : Now all the Grants are moved. I would request the honourable members to move their cut motions, if any, to any of the grants that have been moved.

(Pause)

No cut motions have been moved. Now let us start the discussion on all the grants that have been moved.

**শ্রীগুরুপদ খাঁ:** মাননীয় স্পীকার মহোদয়, আজকে আমাদের এই বিধানসভায় আমাদের মন্ত্রীমণ্ডলী যে supplementary বাজেট উপস্থিত করেছেন, তা আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। এই supplementary বাজেট সমর্থন করতে গিয়ে যে গুটিকয়েক কথা আমার মনে হচ্ছে, তাই আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি।

এখন আমাদের পশ্চিমবাংলায় যে অবস্থাটা সকলের মনকে অধিকৃত করে রেখেছে, তা আমরা দেখতে পাচ্ছি যে বিগত কিছুদিনের মধ্যে যে সমস্ত ঘটনাবলী ঘটে গেল, সেগুলি আমাদের মনকে অধিকৃত করে রেখেছে। এখন এরজন্য দায়ী কে—তা নিয়ে আমি আলোচনা করতে চাচ্ছি না। শুধুমাত্র অন্ততঃ এখানে আমাদের কি কর্তব্য আছে, আমরা কি করতে পারি সে সম্বন্ধে আমি আমার বক্তব্য রাখছি।

আমরা দেখছি যে এই বিগত ঘটনাবলীর মধ্যে খুব বেশী করে যেটা প্রচারিত হয়েছে সেটা হচ্ছে আমাদের স্কুল কলেজের যাঁরা ছাত্র, তাঁরা এই সমস্ত আন্দোলনে অংশ গ্রহণ করেছেন। এখন সেই ব্যাপারে যখনই আমরা চিন্তা করি তখনই আমরা দেখতে পাই যে যে সমস্ত ব্যাপার নিয়ে আন্দোলন হচ্ছে এবং যে সমস্ত ঘটনাবলী ঘটে যাচ্ছে, তার জন্য মুখ্যতঃ এবং প্রধানতঃ এই ছাত্ররা কতটা সংশ্লিষ্ট হয়ে রয়েছে। খুব ভালভাবে যদি বিশ্লেষণ করে দেখি, তাহলে আমরা দেখতে পাব যে, যে সমস্ত ঘটনাবলী ঘটে গেছে তার মধ্যে প্রধানতঃ ঐ বিদ্যালয় সমূহের ছোট ছোট ছাত্রছাত্রী রয়েছে, তারা যে নিজের থেকে এসে ঐ ঘটনাবলী সংঘটিত করেছে হয়ত সবক্ষেত্রে তা সম্ভব নাও হতে পারে। এর পেছনে কাদের গোপন হস্ত বা গোপন প্ররোচনা রয়েছে এটা খুব ভাল করে তদন্ত করলে নিশ্চয়ই ভবিষ্যতে বের হবে সে বিষয়ে কোন সন্দেহ নাই। আর আমাদের সমাজের মধ্যে অন্তত যাঁরা বিদ্যালয় গামী ছাত্র-ছাত্রীর অভিভাবক রয়েছেন, তাঁরাই বা এই সমস্ত ঘটনাগুলিতে তাঁদের বাড়ীর ছাত্রদের দ্বারা সংঘটিত হতে দিলেন কি করে তা ভাববার বিষয়, হয়ত তাঁদের বিনা অনুমতিতে কিংবা তাঁদের অগোচরে, তাঁদের বাড়ীর ছেলেরা এই সমস্ত ঘটনা সংঘটিত করেছে। এই প্রসঙ্গে বর্তমান সমাজের শিক্ষার যে অবস্থা, তার সম্বন্ধে আমি সংক্ষেপে একটু আলোচনা করছি। আমি মনে করি যে আমাদের বিদ্যালয়ে বর্তমানে যে শিক্ষাপদ্ধতি চলেছে, শিক্ষার যে ধারা চলেছে, তার সম্বন্ধে বিশ্লেষণ করে আমাদের চিন্তা করবার কিছু প্রয়োজন আছে। প্রত্যেকটা বিদ্যালয়ের দিকে যদি আমরা তাকাই, তাহলে সেখানে আমরা কী দেখবো? ছাত্ররা সেখানে শিক্ষালাভ করবার জন্য যাচ্ছে শুধুমাত্র কতকগুলি পুঁথি মুখস্থ করে তাদের বিদ্যালাভের স্পৃহা, তাদের বিদ্যালাভের কর্মধারা, সেটা যদি তার মধ্যে সীমিত থাকে, তাহলে সেই শিক্ষালাভকে আমরা ঠিক আনন্দদায়ক বলতে পারিনা। প্রত্যেক বিদ্যালয়ে তাদের খেলাধূলার জন্য আমাদের ব্যবস্থাপনার অভাব আছে, এটা আমরা লক্ষ করে থাকি।

[1-20—1-30 p.m.]

যদি আমরা দেখতাম যে বিদ্যালয়ের পাঠ পঠনের সংগে ছেলেদের নানাভাবে খেলাধুলা এবং আনন্দ উৎসবের মাধ্যমে একটা নোতুন আবহাওয়ার সৃষ্টি করছি তাহলে আমরা দেখতাম ছাত্রদের মনোভাব খানিকটা পরিবর্তিত হয়েছে। এদিকে আমাদের সরকারের বিশেষ দৃষ্টি দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি। এরপর আর একটি গুরুত্বপূর্ণ বিষয় যেটা আগে থেকে করা উচিত ছিল এবং এখনও যা করবার সময় আছে, সময় বয়ে যায়নি তা হল যে Managing Committee-র উপরে several পরিচালনার সম্পূর্ণ ভার না দিয়ে ছেলেদের যাঁরা অভিভাবক রয়েছেন তাঁদের সংগে শিক্ষকদের একটা ঘনিষ্ঠ যোগাযোগ রাখার ব্যবস্থা। প্রত্যেকটি গৃহে যে গৃহ থেকে ছাত্রছাত্রীরা আসছে সেই গৃহকে অনুকূল পরিবেশের মধ্যে নিয়ে আসার জন্য প্রত্যেক অভিভাবককে শিক্ষক সমাজ পরামর্শ দেবেন এবং শিক্ষক অভিভাবক যাঁরা রয়েছেন তাঁরা

বিভিন্ন রকম আলোচনার মাধ্যমে বাড়ীর ছেলেমেয়েদের সম্বন্ধে আলোচনা করে তাঁদের কি কর্ত্তব্য আছে তা জেনে নেবেন। এদিকে আমার মনে হয় এদিকে জোর প্রচেষ্টা চালান দরকার। এই তো আমরা জানি বা দেখেছি যে ব্যবসায়ী যাঁরা সে ছোটখাট হোক বা বড় হোক ভবিষ্যতের জন্য কিছু কিছু মূলধন নিয়োগ করে থাকেন তারপর নানাভাবে প্রচেষ্টা করেন ভবিষ্যতে কিভাবে ব্যবসাকে বড় করে তুলবেন। কিন্তু দুঃখের বিষয় যেদিকে সবচেয়ে বেশী দৃষ্টি দেওয়া উচিৎ ছিল তা হল বাড়ীর ছেলেদের শিক্ষার প্রতি যার জন্য একটা অতুলনীয় মূলধন ছেলেমেয়েদের মাধ্যমে আমরা নিয়োগ করে চলেছি অথচ তার প্রতি দৃকপাত করিনা। আমরা মনে করি বিদ্যালয়ে ছেলেদের পাঠালাম তা সে residential school হোক বা নামকরা ভাল স্কুল হোক বা যারা গরীব নিজেদের সাধ্যমত কম ব্যয়ে কোন স্কুলে দিলেন, কেউ বা এক আধটা private tutor ছেলেমেয়েদের জন্য রেখে দিলেন আর মনে করলেন আমার কর্ত্তব্য এখানেই শেষ হয়ে গেল। কিন্তু অন্যান্য ব্যবসা বা কাজের ক্ষেত্রে আমরা যেরকম সতর্কভাবে চলি বছরের পর বছর লাভ লোকসান খতিয়ে দেখি তেমনি নিজেদের পারিবারিক যে জীবন সমাজ জীবনের সঙ্গে যার ঘনিষ্ঠ সম্পর্ক গড়ে উঠবে ছাত্রছাত্রীদের মাধ্যমে, তাদের সঠিক গঠনের মাধ্যমে সেখানে ক্ষয়ক্ষতির হিসাব আমরা তলিয়ে দেখিনা। আমাদের ভবিষ্যৎ যে সমাজজীবন তার দিকে যদি আমরা সতর্ক দৃষ্টি রাখতাম তাহলে এই যে দৈনন্দিন ঘটনাবলী আমাদের সামনে ঘটছে তা কি ঘটতে পারত। প্রত্যেকটি ছেলের প্রাত্যহিক জীবন, তাদের চারিত্রিক জীবনের বিকাশ সমস্ত কিছু সম্পর্কে আমরা নিশ্চয়ই তেমন সচেষ্ট নই। আমরা পশ্চিমবাংলার রাষ্ট্রের supplementary budget পাস করছি, revised budget পাস করছি বিভিন্ন রকম গঠনমূলক কাজ করবার জন্য এবং দেশের ভবিষ্যৎ সমৃদ্ধির জন্য। কিন্তু সবচেয়ে বড় দৃষ্টি যেখানে দেওয়ার প্রয়োজন আছে তা হোল শিক্ষাক্ষেত্র। ভবিষ্যৎ জাতির জন্য আমরা চেষ্টা করছি ভবিষ্যতে সমৃদ্ধ বাংলা গড়বার জন্য চেষ্টা করছি কিন্তু আমাদের গোড়ায় গলদ রয়ে গেছে। আজ প্রত্যেকটি শিশুর চারিত্রিক গঠনের দিকে আমাদের দৃষ্টি নিবদ্ধ করতে হবে। যারা খুব ধনী রয়েছেন, দেখতে পাচ্ছি, খুব বেশী টাকা খরচ করছেন, ছেলেমেয়েদের European Style-পড়াশুনা করাচ্ছেন। গরীব যারা রয়েছেন তাঁরা কম খরচ করে সাধারণ স্কুলে হয়ত পড়াচ্ছেন। ঐ টাকা খরচ করে যদি আমাদের দায়িত্ববোধ শেষ হয়ে গেল বলে মনে করি তাহলে আমরা ঠিক আমাদের কর্তব্য পালন করছি বলে মনে করবোনা। এদিকে আমাদের প্রত্যেকের সচেতন হওয়ার নিশ্চয়ই প্রয়োজনীয়তা আছে। এই প্রয়োজনীয়তা অনুভব করে যদি আমরা সত্যিকারের আমাদের সমাজকে এক যোগে সুন্দর করে তুলতে পারি, যারা শিক্ষাব্রতী রয়েছেন, শিক্ষক রয়েছেন, তাঁদের সঙ্গে একযোগে আমরা অভিভাবকরাও যদি আমাদের গৃহকে শিক্ষার অনুকূল করে গড়ে তুলতে পারতাম, অভিভাবক হিসাবে আমাদের যে দোষ ত্রুটি আছে সেগুলিকে সংশোধন করে আমাদের ছাত্রদের জীবনকে প্রকৃত সুন্দর করে গড়ে তুলতে পারতাম, তাদের চারিত্রিক বিকাশের পথ শুধুমাত্র পাঠ্যপুস্তকের মাধ্যমে মহাপুরুষদের জীবনী শেষ করে নয়, নিজেদের ব্যক্তিগত জীবনের আচার ব্যবহার, চরিত্রের মাধ্যমে পিতা হিসাবে, অভিভাবক হিসাবে যদি আমরা নিজেদের নিজের সন্তানের কাছে আদর্শ হিসাবে তুলে ধরতে পারতাম, শিক্ষকরা যদি নিজেরা ছাত্রদের কাছে আদর্শ হয়ে দাঁড়াতে পারতেন তাহলে কিছু দিন আগে যে ঘটনা সংঘটিত হয়ে গেল সেটাকে আমরা এড়িয়ে যেতে পারতাম এবং এর পিছনে যে চক্রান্ত রয়েছে, এর পিছনে যে গোপন হস্ত রয়েছে সেই গোপন হস্ত থেকে আমরা আমাদের কোমলমতি শিশুদের রক্ষা করতে পারতাম। আমাদের দেশের গঠনমূলক কাজের জন্য এই বিধান সভায় টাকার বরাদ্দ পাশ করে নিই এবং সঙ্গে সঙ্গে আমাদের ভবিষ্যতের জন্য নানা গঠনমূলক কাজের কথা চিন্তা করি। কিন্তু এই যে বিরাট একটা দিক আছে, মানবিক দিক যে সত্যিকারের যাদের জন্য আমরা খরচ করছি তাদের কথা ঠিকমত চিন্তা করা এই দিকে যথাযথ সতর্ক দৃষ্টি আমাদের সরকার

পক্ষকে এবং সমাজের সকলকেই রাখতে হবে। এজন্য সরকার থেকে কর্তব্য রয়েছে, প্রতি বিদ্যালয়ে বিদ্যালয়ে শিক্ষক, অভিভাবক এবং আমি বলি তার সঙ্গে আমাদের যে সরকারী প্রতিভূ রয়েছেন, যাঁরা পরিচালকমণ্ডলী রয়েছেন, তাঁদের মধ্যে ঘনিষ্ঠ যোগাযোগ থাকা দরকার, শুধুমাত্র ম্যানেজিং কমিটির উপর নির্ভর না করে মাসে মাসে কিম্বা দু'মাস পর পর তাঁদের মধ্যে একটা সহৃদয় আলোচনার মাধ্যমে আলোচনা করা দরকার। নিজেদের সমাজের পরিবর্তন আনার জন্য শিশুদের শিক্ষকদের, তার সঙ্গে সঙ্গে আমাদের অভিভাবক-দেরও অনেক কিছু শিক্ষা করবার আছে যে শিক্ষা দিয়ে আমরা আমাদের সমাজকে গড়ে তুলতে পারি। অন্যান্য বিষয় সম্বন্ধে অনেকে আলোচনা করবেন, এই কিছু দিন আগে যে ঘটনা ঘটে গিয়েছে তা আমাকে অত্যন্ত ব্যথিত করে রেখেছে, যাদের জন্য এত টাকা খরচ করছি তাদের জন্য মনটা পীড়িত আছে বলে আর বেশী কিছু না বলে এই কয়েকটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-30—1-40 p.m.]

**শ্রীবিজয় কৃষ্ণ মাইতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই পার্লিয়মেন্টারি বাজেট আলোচনার দিনে সমগ্র পার্লিয়মেন্টারি বাজেটকে সমর্থন করে কয়েকটি গ্রান্ট সম্বন্ধে আমার আলোচনা আপনাদের সামনে রাখবো। প্রথমেই আমি প্রশাসন বিভাগ সম্বন্ধে একটু বলবো। অধ্যক্ষ মহাশয়, আমি কাঁথির নর্থ কনষ্টিটিউয়েন্সি থেকে এসেছি তবে আমি আমার বক্তব্য সম্পূর্ণ কাঁথি মহকুমার ভিতরেই নিবদ্ধ রাখবো। আমাদের ওখানকার যিনি এস, ডি, ও, দীপক রুদ্র মহাশয়, তিনি ভাল প্রশাসক হিসাবে পরিচিত। সম্প্রতি আমাদের রামনগর থানাতে যে ঘটনা ঘটে, কারো কারো, হয়ত সেই ঘটনা জানা থাকতে পারে, ঘটনাটি হচ্ছে সেখান থেকে কিছু চাল পাচার হচ্ছিল, খবর পেয়েই রুদ্র মহাশয় অমনি জিপে করে রামনগরে চলে যান, কিন্তু তিনি থানায় মাত্র খবর দিয়েই চলে গিয়েছিলেন, সঙ্গে কোন পুলিশ নিয়ে যাননি, সেখানে বাজারের মধ্যে গিয়ে যখন তিনি ট্রাকটাকে ধরলেন তখন সেখানে বহু লোক জড় হয়ে গিয়েছে এবং তারা মনে করছে যে এই চাল বোধ হয় রুদ্র মহাশয় আমাদের দেবার জন্যই এসেছেন। যখন তিনি সেটাতে বাধা দেন তখন সেটাকে তারা প্রায় লুঠ করার মত অবস্থা করে। সেখানে বহু লোক জড় হয়েছিল এবং তিনি তাদের বুঝিয়েও ছিলেন কিন্তু তারা শোনেনি, তাঁকে অপমানিত করেছে। তিনি অবশ্য খুব সংযতভাবে তাদের বেশী কিছু না বলে চলে আসেন, অবশ্য সেখানে পরে শতাধিক লোক গ্রেপ্তার হয়েছিল, তার মধ্যে আমাদের থানায় স্কুলের কতকগুলি ছেলে ছিল, তারপরে হেড মাষ্টার যখন বললেন যে তারা সেখানে বেড়াতে গিয়েছিল তখন তাদের সম্বন্ধে খবর নিয়ে তাদের ছেড়ে দেন। যাই হোক সে সম্বন্ধে এখনও এনকোয়ারি চলছে, উনি সেটাকে খুব শান্তভাবে থামিয়ে দিয়েছিলেন তা না হলে সেদিন খুব একটা হৈ চৈ হতো। তাতে তাঁর খুব প্রশংসা হয়েছে যা নিয়ে লোকে বলছে যে রুদ্র মহাশয় খুব ঠাণ্ডা মেজাজের লোক তা না হলে এস, ডি, ও, কে যেভাবে অপ্রস্তুত করেছিল তাতে রুদ্র মহাশয় ছাড়া অন্য লোক হলে এ জিনিষ সহ্য করতোনা। তারপরে আমি এই সম্প্রতি হরতালের সম্বন্ধে কাঁথি সহরের দু'একটা কথা বলি। আমি যেদিন হরতালের খবর শুনলাম, বসুমতীতে লিখেছে যে বলাই লাল দাশ মহাপাত্র আর সুধীর চন্দ্র দাস এঁদের ঘোষণাতে কাঁথি সহরে খুব সুষ্ঠুভাবে হরতাল প্রতিপালিত হয়েছে, তখন আমি ভেবেছিলাম যে হয়ত খুব ভালভাবেই তা হয়েছে। কিন্তু পরে সেখানে গিয়ে আমি খোঁজ পেলাম যা তা উল্টো ব্যাপার। এত নিরুপদ্রব এবং সুষ্ঠুভাবে এই হরতাল প্রতিপালিত হয়েছিল যে সে সম্বন্ধে বলার দরকার আছে। সেই সঙ্গে সঙ্গে আমি দেখলাম যে তাঁরা লিখেছে ভগবানপুর থানায়, যেখানে আমাদের শ্রীমতী আভা মাইতির কনষ্টিটিউয়েন্সি, সেখানে আগে থাকতেই ১০।১২টি বাজারে

বলে দেওয়া হয়েছিল যে একটা দোকানও খুলোনা আমি অন্তত: কাঁথি বাজারে যখ গেলাম, আমার যাওয়া মাত্রই আমাকে ডেকে লোকে সেদিনের কি অবস্থা হয়েছিল ব বললেন। সেদিন কি হয়েছিল? রাস্তায় পুলিশ ছিল, রুদ্র মহাশয় সবই ব্যবস্থা করেছিলে কিন্তু সেখানে কয়েক জন কম্যুনিষ্ট, এবং ছাত্র ফেডারেশনের, কলেজের ছেলে, কম্যুনিষ্টদে মধ্যে কামাক্ষ্যা, বটুক বর্মন এবং আর একজন, এই তিন জন এছাড়া কলেজের ছাত্র ফেডা রেশনের ছেলেরা সকাল থেকে হৈ হৈ করে যেমন ডাকাত দল যায় ঠিক সেই ভাবে তার রাস্তা দিয়ে হেঁটে চলেছে এবং তারা কোথায়ও কিছু খোলা আছে দেখলেই মারধর ক আগুন লাগাও, এই ধরনের আবহাওয়া সৃষ্টি করেছিল। তারপর রুদ্র মহাশয় যখন গেলে তখন তাঁকে তারা বলেছে যে, স্যার, আপনি পুলিশ সরিয়ে নিন, পুলিশের দরকার হবেনা এখানে অতি সুষ্ঠুভাবে হরতাল পালন করবো। এই রকম অবস্থা হতে তিনি বললেন বে দেখো তোমরা কোন গোলমাল করোনা, তারা বললে যে না, গোলমাল করবোনা এই করে এস. ডি. ও-র সঙ্গে বন্দোবস্ত করে। এইরকম ভাবে সারা দিন হয়—সন্ধ্যার দিকে হোল কি সেটা অধ্যক্ষ মহাশয়, আপনাকে জানাতে চাচ্ছি। সুনীলকান্তি সেন বলে একটি রিফিউজী সেখানকার পাঁউরুটির দোকানদার। তিনি লিখছেন ১০ই মার্চ বৃহস্পতিবার হরতালের দিনে আমার দোকানের ক্ষতির মালের বিবরণ। ১নং ৮০ কে. জি. ময়দার পাউরুটি, ২নং ৪০ কিলো ময়দার বিস্কুট, ৩নং ৪০ কে. জি. চিনি, ৪নং ৯৫ কিলো ময়দা, ৫নং ১২ কিলো প্রসাদ-ঘৃত, ৬নং দোকানের ডাইস ইত্যাদি ২০০ টাকা মূল্যের, ৭নং নগদ ক্যাস টাকা ৫৫.৩০...

**Mr. Speaker :** Mr. Maity, will you please stop now. I find there is no quorum in the House.

(The bell began to ring and some members entired the House).

**Mr. Speaker :** Yes, you can go on now.

**শ্রীবিজয় মাইতি :** আরও লিখেছেন তার ভিতর যে আমার সর্বমোট ক্ষতির পরিমাণ ৭।৮ শত টাকা হবে। প্রায় ২০০ জনের বেশী জনতা আমার দোকানে কপাট ভেঙ্গে লুটপাট করে, আমি একজন পূর্ববঙ্গের রিফিউজী। এছাড়া সেখানে ষ্টেট ব্যাঙ্কের কো-অপারেটিভে ইট মেরে সাড়সি-টাড়সি ভেঙ্গে দিয়েছিল—সব চুরমার হয়ে গেছে। এছাড়া আরও দোকান আছে যেখানে সব ভেঙ্গে ভেঙ্গে কিছু কিছু নষ্ট করেছে—কিছু লুটপাট হয়েছে, কিছু মদের দোকান এমন কি তাড়ির দোকানে পর্যন্ত আগুন লাগিয়েছে। তারপর সমবায় বিড়ি ফ্যাক্টরী—সেখানেও এইরকম অনেক কাণ্ড ঘটেছে—তবে সেটা হয়তো আরও গুরুতর আকার ধারণ করতো কিন্তু রুদ্র মহাশয়, সেটার হয়তো খবর বিশেষ পান নিই হোক কিংবা চুপ করে যানই হোক এইরকম করে ঠাণ্ডা মাথায় সেটা ঠিক করে নিয়েছেন—এই হিসাবে আমি রুদ্র মহাশয়কে প্রশংসা করতে পারি। এইবার আমি ওখানকার ড্রেনেজ সম্বন্ধে বলবো। আমাদের ওখানের ড্রেনেজটা বহু দিনের খুব অসুবিধারই জিনিস ছিল। আমরা ছেলেবেলা থেকে কনটাই বেসিনের কথা শুনে আসছি যে কনটাই বেসিনের কখনও প্রতিকার হবে না বৃটিশ আমল থেকে, কিন্তু যাই হোক এখনকার জাতীয় সরকার তার একটা ব্যবস্থা করেছেন এবং আমাদের কনটাই বেসিনের কাজ খুব দ্রুত আরম্ভ হয়েছে এবং সেখানে কনটাই পানিভিয়া খালটা কাটা হয়ে গেছে—কনটাই ক্যানেলেরও অনেক কাজ হয়ে গেছে। এখন বর্তমানে যে রাস্তা সেটা ন্যাশন্যাল স্কুলের পাশ দিয়ে তৈরী হচ্ছে—নূতন করে শুরু করা হবে। কিন্তু গত বছর সুযোগ না থাকায় জন্য কিছু হয়নি। আমি সেচ মন্ত্রীমহাশয়কে বলবো যে গতবারে কনটাই বেসিনে ধান বেশ নষ্ট হয়ে গেছে। এবারে যদি না করেন তাহলে তারা খুবই ক্ষতিগ্রস্ত হবে। আমি সেইজন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি যাতে তাড়াতাড়ি এটার কাজ হয় তার ব্যবস্থা করবেন।

[ 1-40—1-50 p.m. ]

এর পরে আমি মেডিক্যাল সম্বন্ধে বলতে চাই। আমি কাঁথি সাবডিভিসন্যাল হাসপাতালের কথা বলতে চাই। সাবডিভিসন্যাল হাসপাতালের ঘর বাড়ী প্রায় হয়েছে, আপনি বোধহয় শুনে থাকবেন ওখানকার ঐ হাসপাতালের ব্যাপার নিয়ে যখন সাইট সিলেকসন হয় তখন ওখানে সাধারণের সঙ্গে ওখানকার পি. এস. পি. দলের বেশ একটা নাড়ানাড়ি হয়ে যায়। যেখানে সাইট সিলেকসন গভর্ণমেন্ট করেছিলেন সেখানে কিছুতেই তাঁরা হতে দেবেন না—একেবারে এ্যাডামেন্ট। তারপর সরকারও কিছুতেই ছাড়েন নি, অন্য কোন জায়গা তো পাওয়া গেল না, তাই সেখানেই সাইট সিলেকসন করলেন এবং আজ দু বছর ধরে সেখানে ঘরবাড়ী সব তৈরী হয়েছে, সেখানে কমপাউণ্ডার প্রভৃতির ঘর বাড়ী তৈরী হয়েছে, কিন্তু ডাক্তারদের এবং নার্সদের কোয়ার্টার এখনও কমপ্লিট হয়নি। কাজে কাজেই সেটা যাতে তাড়াতাড়ি হয়—অবশ্য এ বছর তো হোল না, আগামী বছরের প্রথমে যাতে এটা ওপেন করতে পারা যায় তার দিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তারপরে আমার আর বেশী কিছু বলবার নেই, আমি শুধু সাআইল হাসপাতালের কথা বলতে চাই। সেই হাসপাতালটা ৩০ বছর যাবত ছিল। সাআইল একটা গঞ্জের মত জায়গা, খুব ইমপর্টেন্ট প্লেস। তার চারদিকে ৭।৮ মাইলের ভিতর তেমন হাসপাতাল নেই, দূরে গেলে সেই কাঁথিতে যে হাসপাতাল ছিল—আর ৭ মাইলের ভিতর কোথায়ও কিছু ছিল না—বহু জায়গা থেকে লোক এসে সেখানে চিকিৎসা করিয়ে উপকৃত হোত এবং সেটা কনটাই ক্যানেলের পাশ দিয়ে গেছে, সেটা অনেক দূর পর্যন্ত বিস্তৃত। সেই ক্যানেল দিয়ে নৌকায় করে নিয়ে আসতো রোগীদের এবং সেখান থেকে সারিয়ে নিয়ে যেতে হোত। চনং ইউনিয়নে অর্থাৎ দু মাইল দূরে সম্প্রতি একটা ইউনিয়ন হাসপাতাল হয়েছে ছোট্ট মত একটা হাসপাতাল। কাজেই যদি সাআইল হাসপাতালটা তুলে দেওয়া হয় তাহলে সেখানে লোকের খুব অসুবিধা হবে এবং সেই অঞ্চলের লোকের এ বিষয়ে প্রতিবাদ আছে। এছাড়া আমাদের ভগবানপুর থানাতে কানবেড়িয়া ১৩।১৪নং ইউনিয়ন সেটা একত্রিত হয়ে হাসপাতাল করতে চেয়েছিল, সেখানকার সাইট সিলেকসন হয়েছে জমি ভরাট হয়ে গেছে। কিন্তু এখনও পর্যন্ত তার কিছু ব্যবস্থা হয়নি। এটার দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এছাড়া পাবলিক ওয়ার্কস সম্বন্ধে দু একটা কথা বলে বক্তব্য শেষ করছি। সেটা হচ্ছে আমাদের টাউনের ভেতরে বহুদিন যাবৎ একটি Public urinal বা Lavatory জন্য বহুদিন চেষ্টা করা হচ্ছে কিন্তু জায়গা পাওয়া যায়নি। কিন্তু মন্ত্রীমহাশয় এবার একটা ব্যবস্থা করেছেন তাতে আমাদের ট্রেজারীর কাছে একটা Public urinal-এর জন্য জায়গা দিয়েছেন তারজন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। এই বলে Supplementary বাজেট সমর্থন করছি।

**শ্রীআবদুল বারি মোক্তার:** মাননীয় স্পীকার স্যার, আমাদের মন্ত্রীমহোদয়গণের পেশ করা Supplementary Budget সম্পূর্ণভাবে সমর্থন করি। এবং এ সম্বন্ধে দু'চার কথা বলছি। আমি পল্লীর মানুষ, পল্লীতে আমার জন্ম, পল্লী সম্বন্ধে বক্তব্য সীমাবদ্ধ রাখবো, আমাদের বাংলাদেশ সমস্যাসঙ্কুল, যেমন জনসংখ্যা অতিরিক্ত তেমন সমস্যাও অনেক। আমি আপনার মাধ্যমে কৃষি-বিষয় সম্বন্ধে কিছু বলতে চাই। কিছুদিন আগে আমরা দেখলাম বাংলাদেশের উপর দিয়ে যে ঝড় বয়ে গেল মূলত যে সমস্যাকে সামনে রেখে ঝড় বইছিলো সেটা হল খাদ্য। খাদ্য যে ঘাটতি আছে একথা ঠিক কিন্তু খাদ্য ফলানোর জন্য যে কাজকর্ম হয় বা বিশেষ বিশেষ পরিকল্পনা D V C., ময়ূরাক্ষী, কংসাবতী পরিকল্পনার প্রয়োজন আছে সে বিষয় সন্দেহ নেই। কিন্তু একথা ঠিক যে এমন কতকগুলি বিষয় আছে যেগুলির সম্বন্ধে সরকারের দৃষ্টি আকর্ষণ করা আমাদের পল্লীগ্রামের মানুষের পক্ষে কর্তব্য। আমি এমন একটা এলাকার লোক যে এলাকাকে আমরা সাধারণত বলি বাগড়ী এলাকা। এ এলাকা শুধু আমাদের কয়েকটা। আমরা একটা জেলা নিয়ে নয় ২৪-পরগণার কিছুটা অংশ নদীয়া, মুর্শিদাবাদ, মালদহ ইত্যাদি যে সমস্ত জায়গা সে সমস্ত জায়গাগুলি দোয়াশ

জমি এবং নদীর ধারে অবস্থিত এ জায়গাগুলোকে সাধারণত আমরা বাগড়ী অঞ্চল বলি, এবং বাংলাদেশে অন্যান্য অঞ্চল যা সেগুলি প্রধানত রাঢ় অঞ্চল। আমি এই বাগড়ী অঞ্চলের কতকগুলি সমস্যার কথা বলতে চাই। বৃহৎ পরিকল্পনার যেমন দরকার আছে খাদ্য ফলানর জন্য তেমনি ছোট ছোট পরিকল্পনা একান্তরূপ দরকার। সরকার যেমন সারা বাংলাদেশে প্রায় ২৫০০ গভীর নলকূপ সেচের জন্য করছেন এগুলি কিন্তু তৃতীয় পরিকল্পনার মধ্যে করা উচিত ছিল। কিন্তু এইমাত্র একটা Question-এর Answer দেখলাম। মুর্শিদাবাদে ২০০টা নলকূপের সীমা নির্দ্ধারণ ছিল এবং ২০০টা বসান হয়ে গেছে। একথা ঠিক ২০০টা নলকূপ ৪।৫ মাসের মধ্যে দেখলাম অনেক জায়গায় বসে গেছে। এ নলকূপের সাহায্যে জল আমাদের যেটা ধারণা তাতে নলকূপের সাহায্যে জল আর্থিক বৎসরের মধ্যে হওয়া উচিত ছিল। কাজ খুব দ্রুতগতিতে চলছে সন্দেহ নেই, যেমন ঘরবাড়ী হচ্ছে, Electricity তার টাঙ্গান হচ্ছে, ইলেকট্রিসিটির Post পোতা হচ্ছে কিন্তু যখন পরিসংখ্যান দেখা যায় তখন দেখা যায় ২½ হাজার টিউবওয়েলের মধ্যে আগামী আর্থিক বৎসরে ১ হাজার টিউবওয়েল জল সরবরাহ করছি। আমি আপনার মাধ্যমে নিবেদন করবো যখন বাংলাদেশে পৌনে ৪ কোটী লোকের খাদ্য সমস্যা বিদেশের উপর পরামুখাপেক্ষী যখন আমাদের অবস্থা সঙ্গীন, তখন অন্যান্য কাজকর্মের চেয়ে অধিকসংখ্যায় গুরুত্ব দিতে হবে খাদ্য উৎপাদনের দিকে।

[1-50—2 p.m.]

ডিপ্ টিউবওয়েল বা গভীর নলকূপ-এ যে জল সরবরাহ করা হয় তার সেখানের সয়েল পরীক্ষা করা উচিত এবং তা করে জল সরবরাহের ব্যবস্থা করা বিশেষ প্রয়োজন। আমি আমাদের জেলার কথা আগে বলেছি, সেটা অঞ্চলে সীমাবদ্ধ আছে। প্রশাসনিক বিভাগের লোকেরা বাগড়ী ও রাঢ় অঞ্চলের লোকেদের এক করে ফেলেন, এটা ঠিক নয়। আমরা দেখেছি কিছুদিন আগে যখন রেশান কার্ডের শ্রেণীভাগ হয়েছিল তখন এটা দেখা গিয়েছিল। যখন রাঢ়ীরা ধান কাটছে যখন তাদের পৌষ মাস তখন আমাদের সর্বনাশ হয়ে গেছে, ভাদ্রমাসে যখন ধান কাটছে—সেই 'ক' 'খ' শ্রেণীর লোক আশ্বিন কার্ত্তিক মাসে সবচেয়ে বেশী যখন দরকার তখন তারা জল পাবে না, এটা হলে কি হবে সেটা পরিষ্কার করে বলতে হবে। পৌষ মাস থেকে 'ক' 'খ' শ্রেণীর বিভাগে বন্টন হতে পারে বাগড়ী অঞ্চলের ব্যবস্থা করা দরকার। যদি আমরা 'ক' শ্রেণীকে ভাদ্র মাসে Ration card দিতে পারতাম যেমন বাগড়ী অঞ্চলের লোকেদের ঘাটতি হত—এরূপভাবে শ্রেণী সম্প্রদায় যখন হত, কিন্তু তা না করে ক, খ, গ, শ্রেণীর লোকেদের যে অভাব দেখা দিয়েছে সেটা পৌষ মাসে হিসাব করে নিয়ে রাঢ় অঞ্চলের সঙ্গে সামঞ্জস্য রাখা হতো তাহলে ভাল হত, আশা করি মন্ত্রীমহাশয় এদিকে নজর দেবেন। যখন রাঢ়ী অঞ্চলে কৃষি লোন দেওয়া হয় তা অন্য কৃষি উন্নয়নমূলক কাজের জন্য এটা ব্যয় করা হয়, এগুলি রাঢ় অঞ্চলের সঙ্গে খাপ খাইয়ে যদি আমাদের অঞ্চলে অপারেট করা হয় তাহলে ভাল হয়, কিন্তু আমরা দেখি আশ্বিন কার্ত্তিক মাসে যখন মানুষের হাতে পাটের টাকা থাকে সে সময় তাদের গরু কেনার টাকা দেওয়া হয়, এটা তাদের খরচ হয়ে যায়। বৈশাখ, জ্যৈষ্ঠ, আষাঢ় এক মাস যদি কৃষি ঋণ না দেওয়া হলে হবে না। এগুলি পুঙ্খানুপুঙ্খভাবে দেখা প্রয়োজন, যাতে নাকি লোকাল এরিয়ায় হয় তার ব্যবস্থা করা প্রয়োজন, যাতে আমাদের অভাব সেটা সম্যকভাবে অবহিত হতে হবে।

গভীর সেচের নলকূপ বসান হয়েছে। অন্য দিকে বৃহৎ পরিকল্পনা হয়েছে, তেমনি ক্ষুদ্র ক্ষুদ্র পরিকল্পনাও করা হয়েছে। আমার মতে আমাদের এলাকায় যে সমস্যা রয়েছে তা এক দিকে গভীর সেচের নলকূপ বসিয়ে যেমন কৃষির উন্নতি করা সম্ভব তেমনি অন্য দিকে যে সমস্ত খাল বিল হাজা মজা বিল আছে সেগুলি সংস্কার করে সেখানকার জমি চাষাবাদযোগ্য করা যেতে পারে। সরকারের সেদিকে দৃষ্টি দেওয়া উচিত। কারণ একটা বিলের জল নিকাশ যদি করা যায় তাহলে ১০ হাজার বিঘাতে জল দিতে পারা যায়, এবং উইদাউট

এ্যানি ফার্টিলাইজার প্রচুর ফসল উৎপন্ন হতে পারে। আমি মনে করি নদীয়া মুর্শিদাবাদ এই রকম অঞ্চলে এই রকম প্রচুর বিল আছে যে বিলগুলি যদি অনতিবিলম্বে সংস্কার করা যায় জল নিকাশের ব্যবস্থা করা যায় তাহলে অনেক উপকার হবে। আশা করি সরকার এদিকে বিশেষ দৃষ্টি দেবেন। এক দিকে যেমন চাষাবাদের সম্বন্ধে বলছি তেমনি অন্য দিকে একথা বলতে চাই যে সরকার যেভাবে আমাদের এলাকার সমস্যার কথা ভাববার চেষ্টা করছেন দেখবার চেষ্টা করছেন, তাতে আমরা সুখী ও গর্বিত। সুদূর পল্লীতে কৃষিব্যবস্থার উন্নতির জন্য ফসল উৎপাদন বাড়াবার জন্য গভীর সেচের নলকূপ বসান হয়েছে। এই প্রসঙ্গে আমি একথা বলতে চাই যদি চাষীকে বেশী মূল্য পাওয়াতে হয় প্রচুর পরিমাণে পয়সা দিতে হয় তাহলে যে সমস্ত এলাকায় গভীর নলকূপ সেচের জন্য বসান হয়েছে সেখানে রাস্তার উন্নতি বিধান করা দরকার এবং সেগুলি যাতে কার্যকরী হয় সেদিকে সরকারের দৃষ্টি এখন থেকেই যেন রাখেন। সরকার অতিরিক্ত বাজেট মন্ত্রীর জন্য যে বাজেট উত্থাপন করেছেন তার উপর বলতে উঠে আমি আমাদের এলাকায় যে সমস্ত সমস্যা আছে যে অভাব অভিযোগ আছে, মুখ্য কারণগুলি আমি আপনার মাধ্যমে তুলে ধরবার চেষ্টা করেছি। আমি আশা করি এদিকে সরকার দৃষ্টি দেবেন। কাল একটা কথা বলবার চেষ্টা করছিলাম যখন পাবলিক ওয়ার্কস-এর আলোচনা চলছিল, সেটা হচ্ছে গ্রাম বাংলার মানুষ যাঁরা তাঁরাই জানেন বর্ষার সময় গ্রামে চলাচলের খুব অসুবিধা হয়, গ্রামের মানুষ তারা জানে সেখানে কিছু কিছু অসুবিধা থাকবে, সেটা বুঝে তাঁরা তা সহ্য করতে পারেন, নিশ্চয়ই তা মেনে নিতে পারি। কারণ বাংলা দেশের সমস্ত এলাকায় সমস্ত গ্রামের সঙ্গে সংযোগ রক্ষা করার সংযোগ স্থাপন করার হয়ত একদিন সম্ভব নয়। কিন্তু একথা ঠিক কাল যেকথা বলবার চেষ্টা করেছিলাম যে স্বাস্থ্যকেন্দ্র রয়েছে আমাদের দেশে নানা জায়গায় সেখান থেকে পাকা রাস্তা সুদূরে, হয়ত কয়েক মাইল দূরে এবং তার সঙ্গে কোন লিঙ্ক রোড নাই, হাসপাতালের সঙ্গে কোন সংযোগকারী রাস্তা নাই। আমি উদাহরণস্বরূপ সাধিকারদিয়ার প্রাইমারী হেল্থ সেন্টারের কথা বলতে পারি, জলঙ্গী বহরমপুর কোন লিঙ্ক রাস্তা নাই। তার জন্য প্রসূতিদের কত অসুবিধা হয়, অসুস্থ রোগীর কত অসুবিধা হয়। বর্ষাকালে রোগীকে ষ্ট্রেচারে করে এ্যাম্বুলেন্সে তুলবার কি রকম কষ্ট হয় তা বুঝতে পারেন আমি একটা উদাহরণস্বরূপ বললাম। এই রকম বাংলাদেশে শত শত হাসপাতাল আছে যেখানে সংযোগকারী রাস্তার অভাবে লক্ষ লক্ষ মানুষের দুঃখ ঘুচেনি। কাজেই এগুলি ভালভাবে সরকারের বিবেচনা করা উচিত, রাস্তা বড় বড় রাস্তা দরকার আছে। নর্থ বেঙ্গলে যাবার জন্য বড় রাস্তার দরকার আছে। এটা ঠিক যে ১৮ বছরে অনেক রাস্তা হয়েছে, যেখানে রাস্তা ছিলনা রাস্তা হয়েছে। আজকে এক থানা থেকে অন্য থানায় যেতে হলে কিম্বা এক জেলা থেকে অন্য জেলাতে যেতে হলে এক মহকুমা থেকে অন্য মহকুমায় যেতে হলে পাকা রাস্তা আমরা পাই। সামগ্রিকভাবে দেখতে গেলে সরকার অনেক উন্নতি করেছেন সে বিষয়ে সন্দেহ নাই।

[ 2—2-10 p.m. ]

কিন্তু যে সব অসুবিধা আছে তার মধ্যে বিশেষ বিশেষ অসুবিধা হোল সাবসিডিয়ারী হেল্থ সেন্টার বা প্রাইমারী হেল্থ সেন্টারই হোক তার সঙ্গে সংযোগ রক্ষাকারী রাস্তার অসুবিধা। এগুলি হওয়া প্রয়োজন। হয়ত এমন দিন আসবে যখন আমরা ছেলেমেয়েদের স্কুলে যাবার জন্য পাকা রাস্তার ব্যবস্থা করতে পারব। তবে এখন বক্তব্য হচ্ছে যেসব জায়গায় সেচের টিউবয়েল বসেছে সেখানে সংযোগ রক্ষা করবার জন্য রাস্তা হওয়া প্রয়োজন, যে সব চাষী ফসল উৎপাদন করে তারা যাতে ফসলের বিক্রিত মূল্য পেতে পারে তারজন্য পরিবহণ ব্যবস্থার উন্নতি হওয়া প্রয়োজন এবং যেসমস্ত থানা স্বাস্থ্য কেন্দ্র বা অন্যান্য স্বাস্থ্য

কেন্দ্রের কথা বললাম তার সঙ্গে সংযোগ রক্ষা কারী রাস্তা হওয়া প্রয়োজন। তারপর, এগ্রিকালচার, ইরিগেসন এবং ফিসারী ডিপার্টমেন্ট-এর মধ্যে কো-অর্ডিনেসন থাকা দরকার। আমাদের এলাকায় যে বিল নিকাশের প্রয়োজন সেখানে আমরা শুনলাম ফিসারী ডিপার্টমেন্ট বলছে, তা কেন হবে চাষের জন্য কেন হবে, আমরা ওখানে মাছ চাষ করব। তারপর সেই ফাড়া যদি কাটিয়ে ওঠা গেল তখন দেখলাম এগ্রিকালচারের সঙ্গে ইরিগেসন ডিপার্টমেন্টের ধস্তা-ধস্তি। এই নিয়ে যদি সময় কেটে যায় তাহলে কিভাবে কাজ হবে। আমার বক্তব্য হচ্ছে ইরিগেসন, এগ্রিকালচার এবং ফিসারী ডিপার্টমেন্ট এর মধ্যে বিলের ক্ষেত্রে হোক বা জল জমার ক্ষেত্রেই হোক কো-অর্ডিনেসন থাকা দরকার। ফিসারী ডিপার্টমেন্ট নিলেও এমন কতগুলি বিল আছে যেগুলি বেসিন আকারে তৈরী করে সেখানে মাছ চাষ করা যায় এবং তার পাশে চাষ করে বোরো ধান তৈরী করা যায়। আমাদের দেশে যখন খাদ্যাভাব রয়েছে তখন এগুলি আমাদের করা উচিত। আমরা ২ লক্ষ টাকা ব্যয় করে ১টি টিউবয়েল বসিয়ে ৬০০ বিঘা জমি সেচের আওতায় আনি। একথা ঠিক যে, আমাদের লক্ষ্যস্থল হচ্ছে ১টি ফসলের জায়গায় ৩টি ফসল ফলাব। কিন্তু তারজন্য ওই ২ লক্ষ টাকা ব্যয় করতে হয়না। আমরা যদি ৫০।৬০।৭০ হাজার টাকা খরচ করি তাহলে বিলের জল নিকাশ করতে পারি এবং উইদাউট এনি ফার্টিলাইজার সেখানে প্রচুর ফসল ফলাতে পারি। কিন্তু তাঁরা ভালভাবে দৃষ্টি দেননি। এগুলি দেখা উচিত এবং যদি দরকার হয় তাহলে থানা ওয়াইজ, জেলা ওয়াইজ প্ল্যান নিতে হবে এবং তার প্রাওরিটি ঠিক করতে হবে। প্রতি জেলায় প্রাওরিটি ঠিক করে কাজ করতে হবে এবং খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হবার দিকে এগুলি যে বলিষ্ঠ জিনিস সে বিষয়ে কোন সন্দেহ নেই। কাজেই এই ব্যাপারে আমি সরকারকে বিশেষভাবে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। এবারে আমি স্বাস্থ্য কেন্দ্র সম্বন্ধে কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। আমাদের স্বাস্থ্যকেন্দ্র অনেক হয়েছে বটে, কিন্তু এইসব স্বাস্থ্যকেন্দ্র সম্বন্ধে আমার মন যেটা বলে সেটা হচ্ছে যেমনভাবে রোগীর সংখ্যা বাড়ছে দিনের পর দিন, হাসপাতালে যাবার জন্য মানুষ যেভাবে আগ্রহী হচ্ছে, বিনা পয়সায় সরকারী চিকিৎসা পাবার জন্য মানুষ যেভাবে আগ্রহী হচ্ছে, ভিড় করছে তাতে হাসপাতালের সংখ্যা আরও বৃদ্ধি করা দরকার, এর সম্প্রসারণ দরকার। এই প্রসঙ্গে আমি উদাহরণস্বরূপ একটা হাসপাতালের কথা বলব। এটা আমার বিশেষ দাবী নয়, আমি উদাহরণস্বরূপ বলছি। কিছুক্ষণ আগে যে হাসপাতালের কথা বললাম সেই সাদিখারদিয়ার প্রাইমারী হেল্‌থ সেণ্টারে প্রতিদিন ৪০০। ৫০০জন রোগী আউটডোরে যায়। কিন্তু আমি বুঝতে পারছিনা সেখানে যখন মাত্র ১জন ডাক্তার রয়েছেন তখন তিনি কি করে আউটডোরে যাবেন এবং ইনডোরে চিকিৎসা করবেন?

কাজেই এই হাসপাতালগুলির আমরা এমনভাবে পরিকল্পনা নিয়েছি যে যদি আমরা অঞ্চল ওয়াইজ ছোট ছোট হাসপাতাল তৈরী করতে পারি, তাহলে এইসব হাসপাতালে, একদিকে যেমন চিকিৎসা ভাল হবে, অন্যদিকে তেমনি হাসপাতালে রুগীর ভিড় কমবে, এবং ডাক্তার ও নার্সের পক্ষে সুবিধা হবে কাজ করার। এটা দেখা যাচ্ছে যে এখন যে সমস্ত হাসপাতাল আছে, তাতে রুগীর ভিড় যথেষ্ট আছে, অথচ ডাক্তারের সংখ্যা কম। অতএব ডাক্তারের সংখ্যা আরও বাড়ান দরকার, তা না হলে রুগীরা সুচিকিৎসা পেতে পারে না। যে হাসপাতালে পাঁচশো আউটডোর পেসেন্ট হয়, সেখানে কি করে ভাল চিকিৎসা হতে পারে। তথাপি ডাক্তাররা তাদের সাধ্যমত, এত ঝামেলা সহ্য করে, মানুষের এত দাবী দাওয়ার মধ্যে, তাঁদের চিকিৎসার কাজ সুষ্ঠুভাবে চালিয়ে যাচ্ছেন। আমি আশাকরি এই সমস্ত বিষয়ের প্রতি দৃষ্টি দেওয়া হবে, হাসপাতাল সম্প্রসারণ করা হবে, বেডের সংখ্যা বাড়ান হবে। চার, পাঁচটা বেডের হাসপাতালে আড়াইশো রুগীর চিকিৎসা করা, কি করে সম্ভবপর, সেটা মাননীয় মন্ত্রীমহাশয় একটু চিন্তা করে দেখবেন। স্বাস্থ্য রক্ষার জন্য যেগুলি সেখানে একান্ত দরকার সেদিকে সরকারকে দৃষ্টি দিতে হবে। অবশ্য, একথা ঠিক যে

আমাদের দেশ থেকে ম্যালেরিয়া প্রায় উচ্ছেদ হয়ে গিয়েছে। আমরা আজ আর দেখিনা যে কালাজ্বরের ইন্‌জেক্‌সন নেবার জন্য শত শত মানুষ হাসপাতালে গিয়ে বসে থাকে। মানুষ বহুদিন ধরে কালাজ্বরে ভুগতো, আজকে সে দৃশ্য আর দেখা যায় না। আজকে স্বাস্থ্যের অনেক উন্নতি হয়েছে। স্বাস্থ্য খাতে খরচ করে আমাদের পরিকল্পনাগুলি সম্পূর্ণ সার্থক হয়েছে। কিন্তু তথাপি আমাদের আরও অনেক কিছু করণীয় আছে, তা আমাদের করে যেতে হবে।

আমি আশাকরি, আমি যে সমস্ত কথাগুলি বললাম, এগুলিকে অত্যন্ত গুরুত্ব সহকারে, মাননীয় মন্ত্রীমহোদয়গণ ভালভাবে বিবেচনা করবেন।

মাননীয় স্পীকার মহাশয়, যে সমস্ত বিভিন্ন খাতে, এই সাপ্লিমেন্টারী বাজেটের দাবী মাননীয় মন্ত্রীমহাশয়গণ উত্থাপন করেছেন, সে সম্পর্কে আমার এই কয়েকটি বক্তব্য রেখে, এই সাপ্লিমেন্টারী বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনরেন্দ্রনাথ সরকার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয়গণ যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী এখানে পেশ করেছেন, তাতে আমি সমর্থন জানিয়ে, আমার বক্তব্য পেশ করছি। আজকে আমরা দেখছি যে চিকিৎসা খাতে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী করা হয়েছে, তা খুব ন্যায্য। চিকিৎসার উন্নতি হয়েছে, সম্প্রসারণও হয়েছে। কিন্তু রুগীদের যে সকল সুবিধা সুযোগ পাওয়া উচিত, আমরা বিভিন্ন হাসপাতাল লক্ষ্য করে দেখেছি, সেই সমস্ত সুযোগ, সুবিধা থেকে রুগীরা বঞ্চিত হচ্ছে। কারণ, কোথাও আছে নার্সের অভাব, কোথাও বা আছে ডাক্তারের অভাব, তাছাড়া ডাক্তাররা সহর থেকে গ্রামাঞ্চলে যে সমস্ত সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার আছে, সেখানে তাঁরা অনেকে যোগ দিতে ইচ্ছুক নন। এটা আমি লক্ষ্য করেছি এবং এই ধরনের সংবাদও পেয়েছি। আমি তাই এই বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যেন এদিকে লক্ষ্য রাখেন, যাতে ডাক্তাররা উৎসাহিত হয়ে মানুষের সেবায় আত্মনিয়োগ করেন, এবং চিকিৎসার কাজ করতে গিয়ে আনন্দ পান। সেই সাথে সাথে এ কথাও বলতে চাই, যে সমস্ত হাসপাতাল গ্রাম থেকে গ্রামান্তরে গিয়েছে, সেখানে আমরা গিয়ে লক্ষ্য করেছি যে, বিবিধ রকমের অব্যবস্থা সেখানে বর্তমানে রয়েছে। এগুলি দূর করা একান্ত প্রয়োজন, তা না হলে ভীষণ অসুবিধার মধ্যে পড়তে হয়। কারণ, আজকে সাধারণ মানুষ, যারা ব্যাধিগ্রস্ত, হচ্ছে, তারা চিকিৎসার জন্য আগ্রহশীল হয়ে হাসপাতালে আসছে। তারা হাসপাতালে আসবার পর, তারা যদি দেখে যে তাদের প্রতি পুরাপুরি মনোযোগ দিয়ে আমরা সেবা করতে পারছি না, তাহলে সত্যই এই সমস্ত মানুষ বিক্ষুব্ধ হবে, এটা স্বাভাবিক অবস্থা। আমি লক্ষ্য করে দেখেছি আমাদের ওখানে যে ডিষ্ট্রিক্ট হস্‌পিটাল আছে, সেখানে মানুষ ঘণ্টার পর ঘণ্টা ধরে অপেক্ষা করছে, অথচ তাদের চিকিৎসার জন্য সুব্যবস্থার চেষ্টা করা হচ্ছে না। এমন ধরনের সব সংবাদ আমরা প্রায়ই শুনে থাকি, এবং আমরা সেটা নিজেরাও লক্ষ্য করে দেখেছি। কেন এইরকম হচ্ছে? আমি দু-এক জায়গায় লক্ষ্য করে দেখেছি। এর কারণ হচ্ছে, যে হাসপাতালে যত সংখ্যক ডাক্তার গ্রহণ করা উচিত ছিল, তা গ্রহণ করা হয়নি। তাই এদিকে দৃষ্টি দেবার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[ 2-10—2-20 p.m. ]

তার পরের প্রশ্ন হচ্ছে Agriculture খাত সম্বন্ধে যে মন্ত্রীমহাশয় দাবী পেশ করেছেন, তাঁকে একটা অনুরোধ জানাবো। আজকে কৃষি উন্নতির জন্য অনেক প্রচেষ্টা তিনি রেখেছেন এবং অনেক উৎকৃষ্টমূলক কাজ করেছেন। তার পেছনে আমাদের একটা জিনিষ দেখতে হবে চাষের উন্নতির মূল কথা, যা সর্বজন স্বীকৃত, যা সর্ববাদিসম্মত সেই অনুসারে যদি আজকে চাষ করতে হয়, তাহলে ভাল বীজ প্রয়োজন, ভাল সার প্রয়োজন এবং সুষ্ঠু সেচেরও প্রয়োজন। সরকারী খামারে, ফার্মে যে বীজ তৈরী হচ্ছে, দুঃখের কথা এবং বেদনার কথা, চাষীরা যারা জমি চাষ করে, তাদের যখন বীজের প্রয়োজন হয়, তখন দেখা যায় কৃষি ডিপার্টমেন্ট থেকে সেই বীজ তাদের সময়মত

পৌঁছে দেওয়া সম্ভবপর হয় না। আমরা যখন গ্রামাঞ্চলে নির্বাচন কেন্দ্রে গিয়েছি, তখন লক্ষ্য করেছি সাধারণ চাষী আমাদের কাছে অভিযোগ করেছে যে ঠিকসময় তাদের বীজ দেওয়া হয় না। আমার বক্তব্য হচ্ছে, আমি মন্ত্রীমহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করবো—তিনি যা কিছু করবেন, তা যেন সুষ্ঠুভাবে পরিচালনা করেন। এই বীজ খামারে উৎপন্ন হবার পর লক্ষ্য রাখতে হবে চাষের সময় আমাদের চাষীরা যেন সময়মত সেই বীজ পেতে পারে। আর সেচের ভারপ্রাপ্ত কর্মচারী যারা, তাঁদেরও সেচ সম্বন্ধে লক্ষ্য রাখতে হবে, যাতে চাষীরা সময়মত তাদের জমিতে প্রয়োজনীয় জল পায়। আমার পূর্ববর্তী বক্তা মোক্তার সাহেব বললেন যে দুটো ডীপ টিউবওয়েল যা বসান হয়েছে তার ওখানে আজও তা energise করা হয় নাই। এই ধরনের ছোটখাট বিক্ষোভ প্রত্যেক জেলায় রয়েছে। আমরা জানি Rome was not built in a day. রোম নগরী একদিনে গড়ে ওঠেনি। ডীপ-টিউবওয়েলকে energise করবার জন্য লক্ষ্য রাখতে হবে। কারণ আজকে খাদ্যের যেখানে অভাব রয়েছে, যাকে কেন্দ্র করে এতসব রাজনৈতিক খেলা চলছে, সেই খাদ্যাভাব যদি দূর করতে হয়, সেই খাদ্য সমস্যার সমাধান করবার জন্য আমাদের অধিক জমিতে চাষ করতে হবে। কিন্তু যাদের উপর এই দায়িত্ব আছে energise করবার, তারা যেন এই energise করবার কাজটা আরো ত্বরান্বিত করেন। তা না হলে সরকার যে সব পরিকল্পনা করছেন, তা ফলবতী হবে না।

তারপর সারের ব্যাপার। সাধারণ চাষী তারা গোবর ও গাছের পাতা ইত্যাদি দিয়ে সার বাড়ীতে তৈরী করে থাকে। কেমিক্যাল fertiliser-এর জন্য অন্যের উপর নির্ভর করতে হয়। সময়মত পর্য্যাপ্ত পরিমাণ পাওয়াও যায় না। তাছাড়া আমাদের সেই কেমিক্যাল fertiliser যারা সংগ্রহ করতে পারে, তাতেও দেখা যায় যথেষ্ট ভেজাল থাকে। এই কেমিক্যাল fertiliser-এ অধিকাংশ ক্ষেত্রে দেখতে পাওয়া যায় maximum ভেজাল দেওয়া হয়ে থাকে। সেই ভেজাল সার চাষীরা চাষের কাজে জমিতে ব্যবহার করে আশানুরূপ ভাল ফল পায় না। আমাদের তিক্ত অভিজ্ঞতা আছে সেই সার সম্বন্ধে। আমি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো চাষের জন্য একান্ত প্রয়োজনীয় এই তিনটি বিষয়ের প্রতি যেন তিনি সবিশেষ লক্ষ্য রাখেন। সময়মত এই তিনটি জিনিষের যোগান দিতে হবে। আমরা সাধারণ চাষীকে বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ করবার ক্ষেত্রে যতই উৎসাহিত করতে পারবো, উৎপাদনের ক্ষেত্রে ততই আমরা আশানুরূপ সুফল লাভ করতে পারবো, একথা নিশ্চয় করে বলা যায়। তাই আমি বিশেষ করে নদীয়া জেলার কথা বলতে পারি—নদীয়া জেলা হচ্ছে একটি ঘাটতি জেলা, যেখানে আগে সাড়ে তিন লক্ষ একর জমি চাষ হতো, সেখানে আজকে ৭ লক্ষ একর জমিতে চাষ হয়ে থাকে। আজকে সেখানে ৪১২টি ডীপ্ টিউবওয়েল হয়েছে এবং তার মধ্যে দুশোটা টিউবওয়েল energise হয়েছে। বাকীগুলি energise হলে পরে একটা planned agriculture-এর মধ্যে এই জেলাকে নিয়ে আসতে পারবো এবং যে নদীয়া জেলা এখন ঘাটতি জেলা হয়ে আছে, তা অনেকাংশে দূর করতে পারবো বলে আমার বিশ্বাস। আগামী বছর যদি বাকী টিউবওয়েলগুলি energise হলে এক-ফসলী জমিকে দো-ফসলা করতে পারবো এবং তাহলে আমার মনে হয় খাদ্য সমস্যার খানিকটা সুরাহা করতে পারবো। এই গঠনমূলক মনোবৃত্তি নিয়ে বহু কর্মী আত্মনিয়োগ করেছেন। সরকারের প্রশাসনিক বিভাগে যে সমস্ত কর্মচারী আছেন, তাঁরা যদি এই সাথে সহযোগিতা করেন, তারা উৎপাদনের ক্ষেত্রে আত্মনিয়োগ করেছেন, তাহলে আমরা বিশ্বাস করি আরো ভাল কাজ হবে। সেইজন্য সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো তিনি যেন প্রশাসনিক বিভাগের সেই সমস্ত কর্মচারীদের আরো খানিকটা তৎপর হতে বলেন। তাহলে উৎপাদনের ক্ষেত্রে নিশ্চয়ই আমরা সাফল্যমণ্ডিত হব এবং খাদ্য সমস্যা যা আজকে এত তীব্র হয়ে দেখা দিয়েছে তারও বহুলাংশে দূর করতে পারবো।

তারপর আমি বলছি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট Industry দপ্তরের যিনি মন্ত্রীমহোদয় আছেন তাঁকে বলছি আজ যে সমস্ত deep tubewell গ্রামে গ্রামে হয়েছে তার যে energy সেই

energy-কে আমরা শিল্পে নিশ্চয়ই লাগাতে পারি। যে সব গ্রামের মধ্য দিয়ে এই electric তার গিয়েছে আমাদের নদীয়া জেলার কথা বলি সেখানে চার শতের উপর tubewell হয়েছে, ১১০০ গ্রাম আছে এই ১১০০ গ্রামকে যদি ভাল করে survey করি তাহলে যেখানে যেখানে ভাল রাস্তা আছে যার পাশ দিয়ে এই deep tubewell-এর electric তার গিয়েছে সেই বিদ্যুৎশক্তি দিয়ে যাতে নতুন নতুন শিল্প গড়ে তোলা যায় সেকথা আমি বার বার বলেছি। কিন্তু তাঁর কাছে যখনই এই ছবি তুলে দেবার চেষ্টা করেছি দেখেছি বিফল মনোরথ হয়েছি। সংশ্লিষ্ট দপ্তরে একটা আবেদন পাঠালে তিন চার মাসের মধ্যে জবাব আসে না। যেখানে un-employment দেশে বেড়ে যাচ্ছে, মানুষকে কাজ দেওয়া যাচ্ছে না। মানুষ যে বেকার হয়ে পড়ছে সেই বেকারীত্ব দূর করবার জন্য প্রশাসন ব্যবস্থায় যে সব কর্মচারীরা আছেন তাঁরা যদি সচেষ্ট হন, সহযোগিতা করেন তাহলে গ্রামাঞ্চলে কতকগুলি শিল্প গড়ে উঠবে এবং তাতে বহু লোককে নিয়োগ করতে পারব, বেকার সমস্যার সমাধানও হবে। তাই আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন রাখব যে বিদ্যুৎশক্তি গ্রাম থেকে গ্রামাঞ্চলে চালিত করা হয়েছে তাকে যদি শিল্পের কাজে নিয়োগ করতে পারি তাহলে শুধু উৎপাদন বাড়বে তা নয় বেকার সমস্যার সমাধানও হবে। এতে সাধারণ মানুষের মনে নতুন আশার সঞ্চার হবে, তাদের জীবন মধুর হয়ে উঠবে।

স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়কে জানাতে চাই যে শিল্প আজ যেগুলি আছে আমরা দেখতে পাচ্ছি, বিভিন্ন শিল্পের শ্রমিকদের সাথে কাজ করে দেখেছি কাজ করতে গিয়ে তাদের আবেদন সম্বন্ধে, তাদের দাবীদাওয়ার সম্বন্ধে যখন মালিকদের কাছে বক্তব্য রেখেছি মালিকরা বলেছে আমাদের শ্রমিক ছাঁটাই করবার ইচ্ছা নেই, কিন্তু আমরা কি করব, যদি materials না পাই factory কি করে চালাব? কি forrous materials, কি non-forrous materials সর্বত্র একই অবস্থা, একই ব্যাপার। শ্রমিক মালিকদের দ্বন্দ্ব তাই তীব্র হয়ে উঠছে। এই অবস্থার কেন সৃষ্টি হয়েছে একথা জিজ্ঞাসা করবো Industry দপ্তরের কাছ থেকে খবর পাওয়া যায় না। মালিকরা সরকারের উপর দোষারোপ করে, আর শ্রমিক ছাঁটাই করে এবং এইভাবে শ্রমিক মালিক সম্পর্ক ক্রমশ: তিক্ত হয়ে উঠে। তাই মন্ত্রীমহোদয়কে অনুরোধ করব এই department-এ যে সমস্ত অফিসার আছেন তাঁরা আর কিছু করুন না করুন যেসব factory চলছে তাদের যে materials দরকার সেটার supply যাতে তারা পায় এ বিষয়ে বিশেষভাবে সচেষ্ট থাকবেন।

আজ যে উদ্বৃত্ত বাজেট এখানে উপস্থাপিত করা হয়েছে তাকে শুধু আমি সমর্থন জানাচ্ছি তা নয়। আমি মনে করি এই বাজেটের টাকা পুরাপুরি কাজে লাগা উচিত এবং মানুষের যে সমস্যা আছে তা দূর করবার জন্য প্রশাসনিক যে ব্যবস্থা আছে তাকে আরও জোরদার করার প্রয়োজনীয়তা আছে একথা আমি আবার বলছি। সর্বশেষে এই বাজেটকে সমর্থন করে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব তিনি যেন তাঁর বিভাগের প্রত্যেক কর্মীকে যেসব বিষয়ে বললাম সেগুলির প্রতি অধিকতর সচেতন হতে নির্দেশ দেন।

[2-20—2-30 p.m.]

**শ্রীমহম্মদ ইসরাইল:** মিঃ স্পীকার, স্যার, আজ মাননীয় মন্ত্রীমহোদয়গণ যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী হাউসের সামনে রেখেছেন আমি তার পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে উঠে দু'একটা কথা আপনার মাধ্যমে হাউসের কাছে রাখছি। আমার বক্তব্য প্রধানতঃ আমি কৃষি দপ্তরের উপর রাখবো। মিঃ স্পীকার, স্যার, আজকে কৃষি দপ্তরের উপর আমাদের সব চেয়ে বেশী জোর দেওয়া উচিত। কারণ আজকে বাংলা দেশে খাদ্য সমস্যা যে রকম অবস্থায় পৌঁছেছে তাতে এই কৃষি দপ্তর এর কাজ আরো জোরদার এবং আরো ভালভাবে করা দরকার। এই দপ্তর যদি ঠিক মত কাজ না করে তাহলে আজ খাদ্য সমস্যার যে একদম সমাধান হবে তা হবেনা,

চিরদিনের মত সমাধানের পথ খুঁজে বের করতে হলে এই দপ্তরকে সব চেয়ে বেশী ভাল কাজ করতে হবে। স্যার, যদি এই দপ্তরের কাজ হিসাব করে দেখি তাহলে আমরা এই দপ্তরের কাজ খুব ভাল হয়েছে বলে মেনে নিতে পারবোনা। দেশ স্বাধীন হবার পর থেকে এই দপ্তর যা করেছে তা আজ পর্যন্ত খাদ্য উৎপাদনের দিক থেকে বিশেষ কিছু হয়েছে বলে আমি মনে করিনা। যদি কিছু খাদ্য উৎপাদন বেশী হয়ে থাকে তাহলে আমি মনে করি তা আমাদের চাষী ভাইদের জন্য হয়েছে কারণ খাদ্য উৎপাদনের জন্য যে সব জিনিষের দরকার তা আমাদের এই দপ্তর থেকে কতটুকু দিতে পেরেছে সেটা আমাদের বিচার করে দেখতে হবে। স্যার, আমি নিজে চাষ করি, আমি জানি চাষ করতে কি কি জিনিষের দরকার। চাষ করতে গেলে সব চেয়ে বেশী প্রয়োজন জলের। আমি দেখেছি এই দপ্তর সেদিক থেকে ব্যর্থ হয়েছে। ইদানিংকালে এই দপ্তরের চিন্তাধারা কিছু পালটেছে এবং চাষ করতে গেলে জল দিতে হবে এবং জল যে সব চেয়ে বেশী দরকার চাষের পক্ষে সেদিকে কিছুটা তাঁরা দৃষ্টি দিয়েছেন। সেজন্য আমি দেখেছি তাঁরা কিছু টিউবওয়েল পুঁতেছেন। টিউবওয়েলে যা পশ্চিম বাংলার জলের সমস্যার সমাধান হবে তা আমি মনে করিনা, তার কারণ আমি দেখেছি সব জায়গায় এখনও টিউবওয়েল হয়নি আমার জেলাতে আমি দেখেছি এক লাইনে টিউবওয়েল বসতে বসতে যাচ্ছে, আর এক লাইনে ১০ মাইলের মধ্যেও টিউবওয়েল বসলোনা বা সেই লেভেলে জল পাওয়া গেলনা। সেখানে কি করা দরকার? সেখানে দেখেছি আশেপাশে নদী বহে যাচ্ছে সেই নদী থেকে জল তুলে মাঠে দেওয়া দরকার। এটা আমাদের চিন্তা করতে হবে। আমরা দেখেছি আমাদের মুর্শিদাবাদ জেলায় কতকগুলি রিভার পাম্পিং স্কীম সরকার করেছেন এবং তা থেকে আমরা যথেষ্ট ফলও পাচ্ছি। একটা জায়গার কথা আমরা জানি এই রিভার পাম্পিং স্কীমের ফলে যেখানে এক ফসল হয় সেখানে দু'তিনটি করে ফসল ফলছে। শুধু তাই নয়, বড় নদী যেখানে নেই সেখানে ছোট ছোট টিউবওয়েল করবার জন্য চাষীদের খুব ব্যাপকভাবে সাহায্য করতে হবে যাতে চাষীরা সেই সব জায়গায় টিউবওয়েল পুঁতে তারা নিজেরা নিজেদের জলের ব্যবস্থা করতে পারে। আর একটা জিনিষ, আমরা প্রায়ই সারের কথা বলে থাকি, আমাদের দেশে কেমিক্যাল ফার্টিলাইজারের সত্যই অভাব আছে। একটা কথা আমাদের মনে রাখা দরকার যে কেমিক্যাল ফার্টিলাইজার জমিতে দিলেই যে সব সময় ফল ভাল হয় তা হয়না। কেমিক্যাল ফার্টিলাইজার প্রয়োগ করার পূর্বে সয়েল টেষ্ট করা দরকার। আমরা শুনেছিলাম যে আমাদের প্রত্যেকটি ব্লকে পাশ করা এগ্রিকালচার গ্রাজুয়েট থাকেন এবং তাঁদের কাছে যন্ত্রপাতিও অনেক আছে, তাঁরা মৌজায় মৌজায়, মাঠে মাঠে জমি টেষ্ট করে কোন জমিতে কোন পার্টিকুলার ফার্টি-লাইজার দরকার সেটা নির্ধারণ করে দিতে পারেন কিন্তু আজ পর্যন্ত এই রকম ঘটনা কোথায়ও হয়েছে বলে আমার জানা নেই। ফলে যে পার্টিকুলার জমিতে যে সার দিলে জমিটা খারাপ হবে আমরা বোধ হয় সেটাই দিয়ে যাচ্ছি এবং অন্য আর একটা দিতে পারলে হয়ত ফলটা ভাল হতো সে জিনিষটা আমরা দিচ্ছিনা। এই রকম টেষ্ট করে সার দেবার ব্যবস্থা আমাদের এখানে আজ পর্যন্ত হয়নি। অথচ আমরা জানি তাঁরা এগ্রিকালচার পাশ করা লোক, তাঁদের এই সব জ্ঞান আছে। কিন্তু তাঁদের জ্ঞান থাকলেই হবে না, সেই জ্ঞান আজকে জমির ধারে গিয়ে চাষীদের মধ্যে দিতে হবে, কারণ চাষীরা সেই টেষ্ট করার খবর জানেনা, চাষীরা জানে সালফেট অব এ্যামোনিয়াম দিলে সব জমিতে ভাল ফসল হয়। কিন্তু সব সময় তা হয় না। সেজন্য কথা হচ্ছে এগ্রি-কালচার দপ্তরের যাঁরা টেকনিক্যাল ম্যান আছেন তাঁরা রাইটার্স বিল্ডিংসে না থেকে যদি জমির কাছে গিয়ে সত্যিকারে জমিতে কি দরকার, সত্যিকারে কোন জমিতে কি সয়েল কনটেন্ট আছে এটা বলতেন তাহলে আমার মনে হয় অনেক বেশী ভাল ফল হত। কারণ, আমরা অনেক সময় ভুল সার দিয়ে জমিকে আরো নষ্ট করে দিই, তখন জমি একেবারে ফসলের অযোগ্য হয়ে উঠে। আর একটা জিনিস আমরা দেখি জমির ব্যাপারে যে অনেক জায়গায় জমিতে যেমন জল দেওয়ার দরকার আছে তেমনি জমি থেকে জল বের করারও দরকার

আছে। আমি জানি মুর্শিদাবাদ জেলার একটা বিরাট অংশ যাকে কালান্তর অংশ বলে সেই অংশ জলে ডুবে থাকে, সেই এরিয়ার জমির প্রবলেম জমিতে জল দেওয়া নয়, জল বের করে দেওয়া। কিন্তু সেখানে জল বের করে দেওয়ার কোন ব্যবস্থা নেই, ফলে হাজার হাজার একর জমিতে কোন শস্য ফলছে না। সেখানে যে নদী নালা ছিল সেগুলি আস্তে আস্তে সিলটেড আপ হয়ে যাওয়ার ফলে সেই জল বেরোয়না, ফলে সেইসব জায়গাতে আবাদ হয় না। ২০।৩০ বছর আগে শুনেছি সেইসব জায়গাতে সোনা ফলত। সেজন্য সেই জায়গায় জল বের করে দেওয়ার ব্যবস্থা করা দরকার। এগ্রিকালচার ডিপার্টমেন্ট সেগুলি করতে পারছেননা, বলছেন সেগুলি ইরিগেশান ডিপার্টমেন্টের কাজ। আমার কথা হচ্ছে এগ্রিকালচার এবং ইরিগেশান ডিপার্টমেন্ট যদি সঙ্গে সঙ্গে কাজ না করেন তাহলে দেশের খাদ্য উৎপাদনের কাজ কতটা ভাল হবে সেটা আমি বুঝতে পারছি না। সেজন্য আমার কথা হচ্ছে যদি সম্ভব হয় তাহলে এই দুই দপ্তর এক দপ্তর হিসাবে কাজ করলে আমার মনে হয় আরো ভাল হবে। আমাদের ওখানে একবার এগ্রিকালচার ডিপার্টমেন্ট একটা স্কীম তৈরী করল, করার পর ইরিগেশান ডিপার্টমেন্ট বলল তোমরা করলে হবেনা আমরা করব, বলে ইরিগেশান ডিপার্টমেন্ট করতে গেল। পরে তারা বলল যে টেকনিক্যালি এই স্কীম ফিজিবল নয়। আবার এগ্রিকালচার ডিপার্টমেন্ট সেই স্কীম হাতে নিয়েছেন এবং ফিজিবল বলে তাঁরা সেই স্কীম করছেন। ইতিমধ্যে ৩।৪ বছর চলে গেল, সেই এরিয়ার কোন কাজ হল না। সেজন্য আমাদের এই জিনিসগুলি বাস্তব দৃষ্টি-ভঙ্গী দিয়ে দেখতে হবে। আর একটা জিনিস আমি বলব সেটা হচ্ছে আমাদের কাছে বাইরের বিদেশী চাষীদের সম্বন্ধে খুব বলা হয় যে অমুক দেশের চাষী জাপানের চাষীরা খুব ভাল চাষ করে, জাপানের চাষীরা বিঘা প্রতি ৭০।৭৫।৮০ মন ধান ফলায়। নিশ্চয়ই ফলায়; আমাদের দেশের চাষীরাও যে ফলাতে পারে না এমন কোন কথা নেই। কেননা আমরা দেখেছি আমাদের দেশে আগে যেখানে মোটেই পাট চাষ হতোনা, পার্টিশানের পরে সেখানে আমাদের এই পশ্চিম বাংলায় পাট চাষ আরম্ভ হয় এবং সিরিয়াসলি পশ্চিমবঙ্গে পাট চাষ আরম্ভ হবার পর এখন পাট চাষের যথেষ্ট আমরা উন্নতি করেছি এবং গভর্ণমেন্টের যে টারগেট সেই টারগেটেআমরা তৃতীয় পরিকল্পনায় এত পাট উৎপাদন করেছি যে তাতে পৌছাতে সমর্থ হয়েছি। আমাদের বাংলা দেশের পাট চাষের কাজে যারা আছে আমি অত্যন্ত আনন্দের সঙ্গে বলতে পারি তারা এত ভাল পাট চাষ করে যে আজকে শুনলে অবাক হয়ে যাবেন পাটের উৎপাদন আমাদের দেশে বেড়েছে। আমাদের যে অঞ্চলে পাট চাষ হয় সেই অঞ্চলে পাটচাষীরা বিঘা প্রতি ১০।১২ মন হারে পাট ফলাচ্ছে এবং আমাদের দেশে চাষীরা পাট চাষ করে যে টাকা আনছেন তা কল্পনা করতে পারবেন না কেননা তারা আস্তে আস্তে কি করে পাট চাষ করতে হয় তা শিখে ফেলেছে এবং কিভাবে এটা আরো ভালভাবে করা যায় তার জন্য তারা চেষ্টা করছে। আমরা জানি পাট আমাদের দেশে বৈদেশিক মুদ্রা অর্জন করে সব চেয়ে বেশী আমাদের দেশে ভাল ভাল জাপানী টিলার, জাপানী থ্রেসার, রাশিয়ান ট্রাকটার এই সব যন্ত্রপাতি কৃষি দপ্তরের কাছে চাইলে আমাদের কাছে ফরেন এক্সচেঞ্জের কথা বলা হয় যে ফরেন এক্সচেঞ্জ কোথায় পাবো। কিন্তু বাংলা দেশের চাষীরা পাট চাষ করে যথেষ্ট ফরেন এক্সচেঞ্জ আনতে সাহায্য করে। আমার মনে হয় তাদের জন্য কিছু ফরেন এক্সচেঞ্জ দিয়ে কিছু কৃষি যন্ত্রপাতি আনা, আমি জানিনা এটা ওয়েষ্টেজ অব ফরেন এক্সচেঞ্জ বলবেন কি না, আমার মনে হয় কিছু ফরেন এক্সচেঞ্জ দিয়ে এই সব যন্ত্রপাতি আনার জন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা উচিত যে না বাংলা দেশের চাষীর জন্য কিছু ফরেন এক্সচেঞ্জ আমাদের দেওয়া উচিত যারা আজকে এই ফরেন এক্সচেঞ্জ আনতে আমাদের সাহায্য করছে। এইজন্য আমি বলছি যে আজকে আপনি কালটিভেটার্স'রা যে রকম অন্তত যন্ত্রপাতির দ্বারা চাষবাস করে আমাদের চাষীদের সেই রকম উন্নত যন্ত্রপাতি ব্যবহার করবার স্কোপ আছে কিনা সেটাও বিচার করে দেখতে হবে, দেখে অন্তত তখন বলতে হবে যে আমাদের দেশের চাষীর সঙ্গে বিদেশী চাষীর তুলনা চলে কি না। সেজন্য আমি মন্ত্রী মহাশয়কে বলব তিনি

যেন এই জিনিসটা একটু চেষ্টা করে দেখেন যাতে আমাদের দেশের চাষীরা অতি উন্নত ধরনের যন্ত্রপাতি ব্যবহার করতে পারে। আমরা গভর্ণমেন্টের সীড ফার্মগুলি দেখতে পাই, কিন্তু সেগুলি আমাদের দেশের চাষী ভাইদের কাছে পৌঁছাবার কোন উপায় আছে কি না জানি না বললেই তাঁরা বলেন বৈদেশিক মুদ্রার ব্যাপার। আমি বলছি যদি বৈদেশিক মুদ্রার ব্যাপার হয়ে থাকে তাহলে কেন্দ্রকে এ বিষয়ে চিন্তা করতে হবে যে আজকে সেই বৈদেশিক মুদ্রা আমাদের চাষীদের জন্য সামান্য একটু দেওয়া যায় কিনা। আর একটা কথা মুর্শিদাবাদ সম্বন্ধে আমি বলতে চাই, আমাদের জেলার মধ্য দিয়ে দুটো প্রধান নদী হুগলী এবং জলঙ্গী বয়ে গেছে, এই দুই নদীর জল আমি যতদূর জানি কোন জায়গায় তুলে যে চাষের কাজে লাগানো যায় এমন ব্যবস্থা কোথায়ও নেই। এদিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করবো যে এই দুটো নদীর জল যদি আজকে তুলে চাষের কাজে লাগানো যেতো তাহলে টিউবওয়েলের জন্য যে খরচ হচ্ছে তার চেয়ে বেশী কাজ হোত বলে আমি মনে করি। এবং আর একটা সুবিধা হোত বর্ষার সময় ঐ জল যদি মাঠের ভিতর ঢোকানো যায়, ঐ হুগলী এবং জলাঙ্গী নদীর যে ঘোলা জল আসে তা যদি পাম্প দিয়ে জমিতে দেওয়া যেতো তাহলে শুধু জলই পাওয়া যেতো না জলের সাথে পলিমাটি পেয়ে জমিতে এক্সট্রা ফার্টিলাইজার হোত আমি চাষী হিসাবে বলতে পারি যে পলিমাটি ফার্টিলাইজারের চেয়ে ভাল ফার্টিলাইজার আর হতে পারে না, এদিকে আমি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই বলে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[2-30—2-40 p.m.]

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতো:** মাননীয় স্পীকার স্যার, যে সাপ্লিমেন্টারী বাজেট উত্থাপিত হয়েছে আমি তা সমর্থন করছি, তবে এসম্পর্কে আমি দু একটা কথা আপনার সামনে রাখতে চাই। পশ্চিম বাংলার খাদ্য সমস্যা যদি সমাধান করতে হয় তাহলে কৃষি দপ্তর এবং সেচ দপ্তরকে তৎপর হতে হবে। বিগত কয়েক বৎসর ধরে আমরা দেখতে পাচ্ছি আমাদের ঝাড়গ্রাম মহকুমায় এই দপ্তরের কোন কাজ হয় নি। আজ ১০।১২ বছর ধরে কয়েকটি স্কীম-এর ইনভেষ্টিগেসন চলেছে কিন্তু কোন কাজ হয়নি। নরেনবাবুর বক্তৃতা শুনলাম তাঁর জেলায় ২০০টি টিউবওয়েল হয়েছে, কিন্তু আমার মহকুমায় যে দুটো টিউবওয়েল হয়েছে সেই দুটাই অচল হয়েছে এক বিঘা জমিতেও জল পায় না। শুনেছি ১ লক্ষ টাকা করে নাকি খরচ হয়েছে। কিন্তু এগুলিতে কোন কাজ হয়না। এগ্রিকালচার ডিপার্টমেন্টে আমরা অনেক স্কীম দিয়েছি, ছোট ছোট পরিকল্পনা, ক্ষুদ্র ক্ষুদ্র সেচ পরিকল্পনা ঝাড়গ্রাম মহকুমায় যথেষ্ট হয়েছে, কিন্তু তা কার্যকরী করার কোন ব্যবস্থা হয়নি। যদি খাদ্য সমস্যার সমাধান করতে হয় তাহলে এই কৃষি দপ্তরকে বিশেষ তৎপর হতে হবে। সুবর্ণরেখা নদী আর ডুলুং নদীর ধারে ধারে, তীরে তীরে যত জমি রয়েছে সব নষ্ট হতে বসেছে। যখন বন্যা হয় তখন বন্যার জল ঢুকে ভাল ভাল জমি আওল জমি ধানের জমি সব নষ্ট করে দিচ্ছে। আমরা বহু দরখাস্ত দিয়েছি, তাঁরা পরিকল্পনা করেন তদন্ত করেন, কিন্তু তা কার্যকরী হয়না। ডুলুং নদীতে হরিপাল থেকে কাঠমুণ্ডি পর্যন্ত একটা পরিকল্পনা দেওয়া হয়েছিল, এখানে জল ঢুকে ৪।৫ শত বিঘা জমি নষ্ট করে দিয়েছে। আমরা বহু দিন থেকে চেষ্টা করে আসছি, এস, এল, আর, ও জে, এল, আর, ও ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট মন্ত্রীমহাশয়ের কাছে দরখাস্ত দিয়েছি, সুবর্ণরেখা নদীর তীরে ভেড়ী বাঁধ করার জন্য দরখাস্ত দিয়েছি, বাঁশজোড়া থেকে চোরচিতা, চোরচিতা থেকে আম্বোলা, মহাপাল থেকে কলিজ, পাতিনা থেকে বাচেথার, নাসিং থেকে মালাম, শিতনপুরা থেকে কমলপুর, কান্তরিয়া থেকে নৈহাট, ভেড়ী বাঁধের জন্য দরখাস্ত দেওয়া হয়েছে, কিন্তু কোন কাজ হয়নি। অফিসাররা দেখে আসেন, তাঁরা দুঃখ করেন যে সব নষ্ট হয়ে গেল, আচ্ছা আমরা বাঁধের ব্যবস্থা করছি। যখন বন্যা হয় তখন তাঁরা দেখতে যান, আর আমাদের আশ্বাস বাণী দিয়ে আসেন, কিন্তু কাজ কর্ম কিছুই হয়না। এইভাবে সমস্ত মহকুমায় সুবর্ণরেখা এবং ডুলুং নদীর তীরে সমস্ত জমিগুলি সব নষ্ট হয়ে যাচ্ছে। ইরিগেসন ডিপার্টমেন্টের কয়েকটি

বাঁধের স্কীম বহু দিন ধরে চলে আসছে। পরাধীন ভারতে ইংরাজরা তিনটা স্কীম পলপলা নদীতে, তার ইনভেষ্টিগেসন কমপ্লিট করে গিয়েছিল, সেই তিনটি খালে বাঁধ দেওয়া হয়েছে। আজ স্বাধীন ভারতে ডুলুং নদী সাধেয়া খাল, তাড়াখ খাল, সুবর্ণী খাল, নহর খাল প্রভৃতির ইনভেষ্টিগেসন আরম্ভ হয়েছে, আজ ১৪।১৫ বছর ইনভেষ্টিগেসন চলেছে, কিন্তু এখনও তা কার্য-করী হয়নি। সেইজন্য আমি নিবেদন করছি যে খাদ্য সমস্যার যদি সমাধান করতে হয় তাহলে কৃষি দপ্তর এবং সেচ দপ্তরকে তৎপর হতে হবে। শিক্ষা দপ্তর সম্পর্কে আমি একটু বলতে চাই যে ঝাড়গ্রাম মহকুমায় সাড়ে পাঁচ লক্ষ লোক রয়েছে, কিন্তু সেখানে বিদ্যালয়ের সংখ্যা অত্যন্ত কম, ৩০ থেকে ৪০টি হাই স্কুল রয়েছে। আমরা জানি এক একটা থানায় যেখানে দেড় লক্ষ লোকের বাস সেখানে ৪০টা করে হাই স্কুল, মালটিপারপাস স্কুল রয়েছে, অথচ যেখানে সাড়ে পাঁচ লক্ষ লোকের বাস সেখানে মাত্র ৪০টি হাই স্কুল রয়েছে। আমরা কয়েকটি স্কুলের অনুমোদনের জন্য এখানে ডিপার্টমেণ্টে দিয়েছি বালিগেড়িয়া, কেসিয়াপোতা, বাঁশপাহাড়ী, প্রভৃতি পাঁচটি স্কুল অনুমোদন চাচ্ছে হাই স্কুলের জন্য। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে আমি বলছি এখনও তারা অনুমোদন লাভ করেনি। সেখানে ১০।১২ মাইল দূর অন্তর এক একটা স্কুল রয়েছে, আনকুলভ এরিয়ায় স্কুল স্থাপিত হয়েছে আমি নিবেদন করবো এই স্কুলগুলি যেন অনুমোদন পায়। আর যেসব জায়গায় স্কুল রয়েছে ঐ ৪০টি স্কুল যে আমি বললাম, কয়েকটি জায়গায় আবার রাইভ্যাল স্কুল প্রতিষ্ঠিত হয়েছে, এক একটা স্কুলে লক্ষ লক্ষ টাকা আসছে, সেখানে আর একটা প্রতিদ্বন্দ্বী স্কুল হচ্ছে, এইভাবে বড় লোকদের মধ্যে ঝগড়া হচ্ছে। একজন একটা স্কুল করেছেন, লক্ষ লক্ষ টাকা আসছে, আবার তাঁর যে বিরোধী দল রয়েছেন সেখানে দু তিন মাইল দূরে তাঁরা আর একটা স্কুল করছেন, তাঁরাও অনুমোদন পাচ্ছেন, কেবল তেলা মাথায় তেল দেওয়া হচ্ছে। অথচ যেখানে, ১০।১২ মাইলের মধ্যে স্কুল নেই সেখানে তাঁরা অনুমোদন পাচ্ছেনা আর দু তিন মাইল দূরে যেখানে হাই স্কুল রয়েছে তাঁরা অনুমোদন পাচ্ছেন, তাঁরা নাম দিচ্ছেন বেসিক, বেসিকের কোন দরকার নেই।

[ 2-40—2-50 p m.]

কোন রকমে একটা বেসিক করতে পারলেই দরখাস্ত দিলেই হয়ে যায় যেমন বৈষ্ণবদের ছেলে হলে তার মূলধনের দরকার নেই হরিবোল বললেই দীক্ষা হয়ে যায়, তেমনি বেসিক হলেই হল রেজিষ্টার সোসাইটি করে বেসিক নাম নিয়ে দরখাস্ত করলেই অনুমোদন পাওয়া যায়। আমি অশোক বিদ্যাপীঠ ঝাড়গ্রাম মহকুমার কথা বলছি আজ ৪৫ বৎসর হল তাঁরা অনুমোদন পেয়েছে। প্রতি বৎসরে ১০,১২,১৫ জন ছেলে পরীক্ষা দিয়ে পাশ করছে। সেখানে ৩০০ ছাত্র তার মধ্যে ২০০টি ছেলে আর ১০০ মেয়ে একটা High school-এ রয়েছে, তার ২ বিঘা দূরেই বাণীতীর্থ সিনিয়ার বেসিক স্কুল করেছে। এই যে অশোক বিদ্যাপীঠ এরা ঘর করেছে কিন্তু মাষ্টাররা টাকা পায়নি, দু এক হাজার টাকা বৎসরে পায়, আর এই যে বাণীতীর্থ সিনিয়ার বেসিক স্কুল খুলে বসে আছে ক্লাস-৫ থেকে ক্লাশ-৮ পর্যন্ত, সরকার থেকে এদের মেণ্টেনান্স খরচা দেওয়া হয় বছরে ১৬ হাজার টাকা আর ঘর করতে পেয়েছেন ৪৫ হাজার টাকা, এরা আবার মালটিপারপাশ করবার জন্য Class IX আবার খুলেছেন। সেজন্য নিবেদন করবো যেমন সিলেকসান কমিটি করেছেন ব্লক office ইত্যাদিতে সিলেকসান কমিটি করেছেন, তেমনি বিদ্যালয় স্থাপন করার ব্যাপারে সিলেকসান কমিটি করার দরকার আছে। আর একটা বাসিন্দা High School রয়েছে, সে বাসিন্দা High School অনুমোদন পেয়েছে। সেখানে ছেলেরা পরীক্ষা দিচ্ছে, তার ১ মাইল দূরে আর একটা High School করেছে একজন বিতাড়িত শিক্ষক পুনগামী মালিক তার এক বিঘা দূরে সেবাদন বেসিক ক্লাস V থেকে VI পর্যন্ত চালান হচ্ছে এবার ৭, ৮, ৯, ক্লাস খোলার চেষ্টা করা হচ্ছে। সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, কোথায় কি হচ্ছে না হচ্ছে তা লক্ষ্য করতে হবে। আর শিক্ষা বিভাগের কতকগুলি

পত্তী দেওয়া হয়েছে এবং বিভিন্ন স্কুলে মাষ্টারদের জীপ দেওয়া হয়েছে, তার সৎ ব্যবহার হয়েছে কি না দেখতে হবে। আমি বলছি যে DI. of school ৫০ লক্ষ লোকের সেবা করবার জন্য, মেদিনীপুরে রয়েছে তার একটাও জীপ নেই এবং তার অধীনস্থ স্কুলে জীপ আছে। নিত্যানন্দ বিদ্যালয়ে জীপ দেওয়া হয়েছে, কিসের জন্য দেওয়া হয়েছে কোথায় সে জীপ যায় কি সে কাজ করে তা কি দেখা হয়? সোসাল ওয়েলফেয়ার নাকি হচ্ছে, সোসাল ওয়েলফেয়ারে কি কাজ করছেন যার জন্য জীপ দেওয়া হচ্ছে? সোসাল ওয়েলফেয়ার বলে তারা যে জীপ নিয়ে ব্যবহার করছেন তা দেখতে হবে। শুধু বিয়ে বাড়ীতে ভাড়া দেওয়া হচ্ছে। আমি বলছি ১৩৭০ সালে ভাদ্রমাসে ভরা মহাপূর্ণিমার দিন পাত্র দেখার জন্য যে ঘাটশিলায় এ জীপ যায়, ফিরোজ বাবু এবং কৃষ্ণ কুমার পাত্রীর কাছে, লক্ষীনারান পাণ্ডার ছেলের বিয়েতে জীপ ভাড়া দেওয়া হয়েছিল, তার পর কমপনসেসানের টাকা নিতে আসবার জন্য ভাড়া দেওয়া হয়েছে, সন্তোষকুমার পাণীগ্রাহী, প্রসন্নকুমার পাণীগ্রাহী, প্রাসাদ কুমার পাণীগ্রাহী, অতুল চন্দ্র পাণীগ্রাহী। ১৩৭০ সালে মেদিনীপুরে কমপেনসেসানের টাকা নিতে এসেছিল এ জীপে করে। এতে করে ভোটের ক্যানভাস চলছে। এ জীপ নিয়ে ক্যানভাস করতে গিয়ে আমাদের সামনে ধরা পড়েছিলো। আমি সঙ্গে সঙ্গে S.D.O., D.M., Chief Minister-কে Telegrem করি Abha Maity, B.P.C.C. Dist. Congress-কে Telegram করি যে নিত্যানন্দ বাবু যে জীপে করে ভোটের কাজ করছেন। আমি দরখাস্ত করেছিলাম, To the Chief Minister, To the D.M. যে Sir, I have the honour to inform you that on 1.3.65 while I was out with the District School Board Election, I came across a jeep belonging to Nityananda Vidyayatan, Ergoda, with three occupants: (1) Sri Anil Gupta, Rector of the Vidyayatan, (2) Sri Panchkori Dey, Principal, Sevayatan, B.T. College, candidate for the said election, (3) Sri Bhupati Patra, Agricultural Extension Officer, Binpur Block 11, all of whom were moving about for election propaganda in favour of Sri Dey. I beg leave to state that the jeep was donated by the Government for carrying on urgent business of the Vidyayatan but now it is being used for election work and a Government Officer (Sri Patra) has been taking direct part in the propaganda works of the said election.

Under the circumstances, I would fervently request you to kindly take immediate action for improper use of the jeep and the Government Officer taking part in the said election propaganda.

আমি শুনেছি S.D.O. এই নিয়ে সেখানে enquiry করেছিলেন এবং S.D.O. ঘটনাটা সত্য বলে report দিয়েছেন। সেজন্য আমি নিবেদন করবো এ জীপ যত তাদের হাতে থাকবে তত মিস্ ইউজ্ হবে। আমি ২২ তারিখের একটা কথা বলছি। সেখানে বামপন্থীদের খাদ্য আন্দোলনের জন্য একটা সভা হয়েছিল Anil Gupta সেই জীপে করে ২২ তারিখে সে সভায় এসেছিলেন, তারপর আমি কয়েকটা কথা বলতে চাই, শিক্ষা বিভাগে কয়েকটা জায়গা Sub-Inspector of Schools আছে তাদের জন্য Redistribution of Centre—তার মধ্যে বহিনী সার্কেল একটা সেটা ২০ মাইল লম্বা, ১০ মাইল চওড়া, ঐ সার্কেলের হেড কোয়াটার কোথায় এর এক প্রান্তে S. I. Office থেকে উত্তর সীমা ২০ মাইল এবং এখান থেকে এনকোয়ারী করতে যাওয়া যায়না।

উত্তর অফিসে কোন দিন এনকুইয়ারী করতে যায়না। কেননা অনেক দূর। দেশবাসী বহু দিন ধরে আবেদন করে এসেছে যে আমাদের কেন্দ্রে থানা হেল্থ সেন্টার করা হোক, শাঁকরাইলে

করা হোক, কিন্তু তা করা হয়নি। যে সমস্ত হেল্‌থ সেন্টার নষ্যগ্রামে রয়েছে সেগুলি বালিশড়িয়াতে হওয়া উচিত। আমি বিশেষ করে কৃষি দপ্তর এবং শিক্ষা দপ্তর এবং সেচ দপ্তরকে তৎপর হতে বলছি যাতে দেশে শিক্ষার বিস্তার হয় এবং খাদ্য সমস্যার সমাধান হয়। এই কথা বলে আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন করছি।

[2-50—3 25 p.m.]

**Mr. Speaker:** Will any of the Hon'ble Ministers give reply to the discussion that has been held ?

**শ্রীশৈল কুমার মুখোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য যেটা আলোচনা হচ্ছে, তাতে মাননীয় সদস্যগণ যাঁরা অংশ গ্রহণ করেছেন, তাঁরা সকলেই বলেছেন যে যে খাতে ব্যয় বরাদ্দের মঞ্জুরী হয়েছে মূল বাজেটে, সেই সম্বন্ধেই বললেন। আমি মনোযোগ সহকারে শুনলাম। General dicussion on the budget. প্রসঙ্গে যে আলোচনা হয়েছিল সেগুলিই হয়েছে। যেগুলি হয়েছে সে সম্বন্ধে বক্তৃতা নিবদ্ধ ছিলনা। নিশ্চয়ই তাঁদের কথাগুলি সংশ্লিষ্ট দপ্তর নজর করেছেন, তাঁরা এ বিষয়ে দৃষ্টি দেবেন। সাপ্লিমেন্টারী বাজেট সম্বন্ধে কথা হচ্ছে আইনত: আমাদের আসতে হয়, আমরা ৬৯ কোটি টাকা চেয়েছি, অনেক খাতে খরচ করিনি, সেগুলোর এ্যাডজাষ্টমেন্ট দরকার, হাউসের অনুমোদন দরকার। বহু খাতের মধ্যে মাত্র ১০।১৫টি খাতে চাওয়া হয়েছে। আপনারাই এই হাউসে অনুমোদন করেছিলেন বাজেট, তার অতিরিক্ত যা খরচ হয়েছে তার জন্যই এই বাজেট। যেখানে কম সেভিংস হয়েছে তার জন্য আসতে হয়না কিন্তু যেখানে বেশী সেভিংস হয়েছে টাকা সেখান থেকে নিয়ে খরচ করতে হয় বলেই সাপ্লিমেন্টারী বাজেট আনা হয়েছে। বিভিন্ন বক্তা বিভিন্ন বিষয়ে বক্তৃতা করেছেন—রাস্তা ঘাট এবং অন্যান্য বিষয় সম্বন্ধে যেমন নলকূপ বিষয়ে স্বাস্থ্য বিষয়ে বলেছেন, এর বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকৃষ্ট হবে এবং মন্ত্রীমহাশয়রা নজর দেবেন আশা করি। এই বলে সাপ্লিমেন্টারী বাজেটের ব্যয় মঞ্জুরীর জন্য আমি প্রস্তাব রাখছি।

(At this stage the House was adjourned for half an hour.)

(After adjournment)

[3-25—3-40 p.m.]

**Statement by Chief Minister**

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে আমি ঘোষণা করেছিলাম যে, আমাদের পশ্চিম বাংলায় "ক" শ্রেণীতে যত লোক আছে অর্থাৎ যাদের জমি নেই, যারা কৃষক নয়, এমন লোককে আমরা মডিফাইড রেশনিং দেব যত শীঘ্র পারি তার মধ্যে। এখন আমরা সেই শ্রেণীকে মডিফাইড রেশনিং এর আওতায় এনেছি, বিশেষ করে ঘাটতি জেলায়। নদীয়া জেলায় যারা "খ" শ্রেণী অর্থাৎ "বি" ক্যাটিগরি তাদের আমরা মডিফাইড রেশনিং-এর আওতায় এনেছি। অন্যান্য জেলায়, বিশেষ করে ঘাটতি জেলায় বা ঘাটতি অঞ্চলে "খ" শ্রেণী তিন সাপ্তাহের মধ্যে মডিফাইড রেশনিং-এর আওতায় এসে যাবে। কাল রাত্রে আমি কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী সুব্রহ্মণ্যম এর সঙ্গে আমাদের রেশনের কোন কিছু বাড়াতে পারি কিনা সে সম্বন্ধে আলোচনা করেছিলাম। তিনি আমাকে বললেন যে এ সম্বন্ধে পরশু দিন অর্থাৎ ২২শে মার্চ তিনি রাজ্যসভায় একটা বিবৃতি দিয়েছেন। আমি তাঁকে বললাম সেই বিবৃতির একটা কপি আমাকে পাঠিয়ে দিন। রাত্রি ১০টার মধ্যে টেলিপ্রিন্টারের মাধ্যমে আমি একটা কপি পেয়েছি। তাতে তিনি বলেছেন জানুয়ারী মাসে ৮০ হাজার টন গম আমাদের দিয়েছেন কিন্তু আমরা পেয়েছি ৭১ হাজার টনের মত। ফেব্রুয়ারী মাসে দিয়েছেন ৯০ হাজার টন গম, কিন্তু আমরা তার চেয়ে কম পেয়েছি অর্থাৎ ৮৬।৮৭ হাজার টনের মত পেয়েছি। আর মার্চ মাসে ১ লক্ষ ১০ হাজার টন দেবেন বলেছিলেন, পরে ১ লক্ষ ২০ হাজার টন বললেন, কিন্তু পরশু অর্থাৎ ২২শে মার্চ পর্যন্ত আমরা পেয়েছি মাত্র ৭১ হাজার টন। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

ইতিমধ্যে ভিজাগাপত্তনমে ধর্মঘট হবার ফলে জাহাজ থেকে মালপত্র নামাতে অসুবিধা হয়েছিল। আজকে আবার শ্রীসুব্রহ্মণ্যম টেলিফোন করে বললেন যে আগামীকাল কেন্দ্রীয় সরকারের খাদ্য সচিবকে পাঠিয়ে দেবেন যাতে আমরা গম তাড়াতাড়ি এবং সময় মত পেতে পারি। আমি আশা করি এরকমভাবে গম যদি আমরা পাই তাহলে অন্তত গমের পরিমাণ রেশনে বাড়িয়ে দেব। কোলকাতা শহরে যারা চাল খায় তাদের আমরা ১ হাজার গ্রাম চাল দেই এবং ৯০০ গ্রাম গম দেই। যারা গম খায় তাদের আমরা ১ হাজার গ্রাম গম এবং ৯০০ গ্রাম চাল দেই। আগামী সপ্তাহ থেকে আমরা প্রতি সপ্তাহে ১০০ গ্রাম গম বাড়িয়ে দিচ্ছি স্ট্যাটুটরি রেশন এরিয়ায় এবং মডিফাইড রেশন এরিয়াতেও আমরা ৩০০ গ্রাম গম বাড়িয়ে দেব। "ক" শ্রেণীর লোকেরাও ৩০০ গ্রাম গম অতিরিক্ত পাবেন, 'খ' শ্রেণীর লোকেরাও ৩০০ গ্রাম গম অতিরিক্ত পাবেন। আমি আগেই বলেছি "খ" শ্রেণী নদীয়া জেলায় অন্তর্ভুক্ত হয়েছে এবং অন্যান্য জেলায়ও আমরা তাদের দেব। আমরা ৬।৭ দিন আগে আর একটা নির্দেশ দিয়েছি যে, গ, ঘ, ঙ ক্যাটিগরিও ৫০০ গ্রাম গম নিতে পারবে। তারা ডেফিসিট নয়, তাদের চাল আছে। কিন্তু অনেকের গম খাবার অভ্যাস হয়েছে বলে যাদের দরকার আছে তাদের ৫০০ গ্রাম গম দিতে বলেছি। আমি আশা করি আমরা এখন নিয়মিতভাবে গম পাব এবং আমরা এই যে বর্ধিত হারে রেশন দেবার ব্যবস্থা করলাম সেটা আমরা ঠিকভাবে পরিচালনা করতে পারব। কেরোসিন তেল সম্পর্কে আমরা রেশনের ব্যবস্থা করেছি। ১লা এপ্রিল থেকে আমরা কেরোসিন তেল রেশন কার্ডের মাধ্যমে দেব। এরজন্য রেশন দোকানে যেতে হবেনা। যারা কেরোসিন তেল বিক্রি করে তারা রেশন কার্ড দেখে দেবে এবং ১লা এপ্রিল থেকে সুব্যবস্থা হবে। এই হোল আমার বক্তব্য।

### Supplementary Estimates for the year 1965-66

**Mr. Speaker:** We now come to the end of the consideration of the Supplementary Estimates. No cut motions have been moved to any of the Grants. I will now take up the main demands for grants one by one.

### DEMAND FOR GRANT No. 7

Major Head : 14—Stamps

The motion of Shri SAILA KUMAR MUKHERJEE that a sum of Rs. 2,02,000 be granted for expenditure under Grant No. 7, Major Head : "14—Stamps" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 8

Major Head : 15—Registration Fees

The motion of Shri ISWAR DAS JALAN that a sum of Rs. 11,000 be granted for expenditure under Grant No. 8, Major Head : "15—Registration Fees" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 11

Major Head : 18—Parliament, State and Union Trritory Legislatures

The motion of Shrimati ABHA MAITI that a sum of Rs. 73,000 be granted for expenditure under Grant No. 11, Major Head : "18—Parliament, State and Union Territory Legislatures" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 12

Major Head : 19—General Administration

The motion of Shri SAILA KUMAR MUKHERJEE that a sum of Rs. 15,91,000 be granted for expenditure under Grant No. 12, Major Head : "19—General Administration" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 14

Major Head : 22—Jails

The motion of Shri JAGANNATH KOLAY that a sum of Rs. 8,62,000 be granted for expenditure under Grant No. 14, Major Head : "22—Jails" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 20

Major Head : 29—Medical

The motion of Shrimati PURABI MUKHOPADHYAY that a sum of Rs. 2,34,000 be granted for expenditure under Grant No. 20, Major Head : "29—Medical" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 21

Major Head : 30—Public Health

The motion of Shrimati PURABI MUKHOPADHYAY that a sum of Rs. 31,48,000 be granted for expenditure under Grant No. 21, Major Head : "30—Public Health" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 22

Major Heads : 31—Agriculture-Agriculture and 95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research.

The motion of Shri SAMARJIT BANDOPADHYAY that a sum of Rs. 1,19,58,000 be granted for expenditure under Grant No. 22, Major Heads : "31—Agriculture-Agriculture and 95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 24

Major Head : 124—Capital Outlay on Schemes of Government Trading-Greater Calcutta Milk Supply Scheme.

The motion of Shri S. M. FAZLUR RAHAMAN that a sum of Rs. 40,95,000 be granted for expenditure under Grant No. 24, Major Head : "124—Capital Outlay on Schemes of Government Trading-Greater Calcutta Milk Supply Scheme" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 26

Major Heads : 35—Industries-Industries and 96—Capital Outlay on Industrial and Economic Development.

The motion of Shri TARUN KANTI GHOSH that a sum of Rs. 1,22,71,000 be granted for expenditure under Grant No. 26, Major Head : "35—Industries-Industries and 96—Capital Outlay on Industrial and Economic Development" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 28

Major Head : 35—Industries-Chinchona.

The motion of Shri TARUN KANTI GHOSH that a sum of Rs. 1,86,500 be granted for expenditure under Grant No. 28, Major Head : "35—Industries-Chinchona" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 32

Major Head : 39—Miscellaneous Social and Development Organisations —Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes.

The motion of Shri BIJOY SINGH NAHAR that a sum of Rs. 7,57,000 be granted for expenditure under Grant No. 32, Major Head : "39—Miscellaneous Social and Development Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 33

Major Heads : 44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial) and 100—Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial).

The motion of Shri SYAMADAS BHATTACHARYYA that a sum of Rs. 67,53,000 be granted for expenditure under Grant No. 33, Major Heads : "44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial) and 100—Capital Outlay on Irrigation, Navigation Embankment and Drainage Works (Non-Commercial)" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 34

Major Head : 50—Public Works

The motion of Shri KHAGENDRA NATH DASGUPTA that a sum of Rs. 4,45,92,000 be granted for expenditure under Grant No. 34, Major Head : "50—Public Works" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 36

Major Head : 53-Ports and Pilotage

The motion of Shri SAILA KUMAR MUKHERJEE that a sum of Rs. 79,000 be granted for expenditure under Grant No. 36, Major Head : "53-Ports and Pilotage" during the current year, was then put and agreed to.

DEMAND FOR GRANT No. 38

Major Head : 64-Famine Relief

The motion of Shrimati ABHA MAITI that a sum of Rs. 2,90,000 be granted for expenditure under Grant No. 38, Major Head : "64-Famine Relief" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 43

Major Head : 71-Miscellaneous—Contributions

The motion of Shri S. M. FAZLUR RAHAMAN that a sum of Rs. 43,06,000 be granted for expenditure under Grant No. 43, Major Head : "71-Miscellaneous—Contributions" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 45

Major Head : 71—Miscellaneous—Expenditure on displaced persons.

The motion of Shrimati ABHA MAITI that a sum of Rs. 29,51,000 be granted for expenditure under Grant No. 45, Major Head : "71-Miscellaneous —Expenditure on displaced persons" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 47

Major Head : 78-Pre-partition payments

The motion of Shri SAILA KUMAR MUKHERJEE that a sum of Rs. 4,000 be granted for expenditure under Grant No. 47, Major Head : "78-Pre-partition payments" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 48

Major Head : 78A—Expenditure connected with the National Emergency

The motion of Shri SAILA KUMAR MUKHERJEE that a sum of Rs. 1,34,11,000 be granted for expenditure under Grant No. 48, Major Head : "78A—Expenditure connected with the National Emergency" during the current year, was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 51

Major Head : 124-Capital Outlay on Schemes of Government Trading

The motion of Shri SAILA KUMAR MUKHERJEE that a sum of Rs. 48,77,43,000 be granted for expenditure under Grant No. 51, Major Head : "124-Capital Outlay on Schemes and Government Trading" during the current year. was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 53

Major Head : Loans and Advances by State and Union Territory Governments

The motion of Shri SAILA KUMAR MUKHERJEE that a sum of Rs. 5,02,92,000 be granted for expenditure under Grant No. 53, Major Head : "Loans and Advances by State and Union Territory Government" during the current year, was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 3-40 p.m. till 1 p.m. on Friday the 25th March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Friday, the 25th March, 1966, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 8 Ministers, 4 Ministers of State and 97 Members.

## Unstarred Questions to which Written Answers were laid on the Table

[ 1—1-10 p. m ]

### Cultivation of paddy in West Bengal

**311.** (Admitted question No. 188.)

**শ্রীতরুণ কুমার সেনগুপ্ত:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬০ থেকে ১৯৬৫ প্রতি বৎসরে পশ্চিমবঙ্গে সর্বমোট কি পরিমাণ জমিতে বিভিন্ন প্রকারের ধানের চাষ করা হইয়াছিল ;

(খ) উক্ত বিভিন্ন বৎসরগুলিতে উক্ত বিভিন্ন প্রকার ধানের সর্বমোট ও বিঘাপ্রতি গড় ফলন কত হইয়াছিল ; এবং

(গ) উক্ত বিভিন্ন বৎসরে, উক্ত বিভিন্ন প্রকার ধানের চাষের জন্য সরকারী বিভিন্ন ব্যবস্থার মাধ্যমে—

(১) কি পরিমাণ বীজধান বা ধান্য চারা সরবরাহ করা হইয়াছিল ; এবং

(২) বিভিন্ন ক্ষুদ্র সেচ ব্যবস্থার মাধ্যমে কি পরিমাণ জমিতে জল সরবরাহ করা হইয়াছিল ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) ও (খ) একটি বিবরণী (স্টেটমেন্ট এ) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) (১) বিভিন্ন বৎসরে যে উন্নত ধরনের বীজ ধান চাষীদের সরবরাহ করা হইয়াছিল তাহার পরিমাণ নিম্নে দেওয়া হইল—

| | | |
|---|---|---|
| ১৯৫৯-৬০ | ... | ৩৫, ৫৫ মণ |
| ১৯৬০-৬১ | ... | ২,৬১,০৯০ ,, |
| ১৯৬১-৬২ | ... | ২,৮০,৭২৫ ,, |
| ১৯৬২-৬৩ | .. | ৩,৭০,৪২৪ , |
| ১৯৬৩-৬৪ | ... | ২,৪৯,০০০ ,, |
| ১৯৬৪-৬৫ | ... | ৩,০০,০০০ ,, |
| ১৯৬৫-৬৬ | ... | ৩,৫০,০০০ ,, |

এতদ্ব্যতীত বিনামূল্যে ধান্য চারা সরবরাহের নিমিত্ত প্রতি ব্লকে ১,৫০০ টাকার আবন্টন দেওয়া হইয়াছিল।

(২) একটি বিবরণী (স্টেটমেন্ট বি) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

### Employees of the Gopiballavpur Block No. 1

312. (Admitted question No. 362.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ১নং ব্লকে বিভিন্ন বিভাগে কতজন কি কি পদে কার্য করিতেছেন;

(খ) এই ব্লকের বিভিন্ন অঞ্চলে গ্রামসেবকদের উপর কি কি কার্যের ভার দেওয়া আছে; এবং

(গ) গত ১৯৬৪-৬৫ সালে এই ব্লকে নিযুক্ত সমূহ বিভাগীয় কর্মচারীগণের বেতন; ভাতা ও যাতায়াত খরচ বাবদ কত অর্থ ব্যয় হইয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) একটি বিবৃতি লাইব্রেরী টেবিল প্রদত্ত হইল।

(খ) সাধারণভাবে সমস্ত গ্রামসেবকদের উপর কৃষি উন্নয়ন পরিকল্পনাসমূহের যাবতীয় কার্যভার ন্যস্ত আছে। কার্যসূচী লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(গ) ১৫,৪৯৩ টাকা।

### Employees of the Nayagram Block

313. (Admitted question No. 367.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাতঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম ব্লকের বিভিন্ন বিভাগে কতজন কি কি পদে কার্য করিতেছেন;

(খ) এই ব্লকের বিভিন্ন অঞ্চলে গ্রামসেবকদের উপর কি কি কাজের ভার দেওয়া আছে; এবং

(গ) গত ১৯৬৪-৬৫ সালে এই ব্লকে নিযুক্ত সমূহ বিভাগীয় কর্মচারীগণের বেতন; ভাতা ও যাতায়াত খরচ বাবদ কত অর্থ ব্যয় করা হইয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) একটি বিবৃতি লাইব্রেরী টেবিলে প্রদত্ত হইল।

(খ) সাধারণভাবে সমস্ত গ্রামসেবকগণের উপর কৃষি উন্নয়ন পরিকল্পনাসমূহের যাবতীয় কার্যভার ন্যস্ত আছে। কার্যসূচী লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(গ) ১৯,১৬৬ টাকা।

### Employees of the Sankrail Block

**314.** (Admitted question No. 368.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শাঁকরাইল ব্লকের বিভিন্ন বিভাগে কতজন কি কি পদে কার্য করিতেছেন;

(খ) এই ব্লকের বিভিন্ন অঞ্চলে গ্রামসেবকদের উপর কি কি কার্যের ভার দেওয়া আছে; এবং

(গ) গত ১৯৬৪-৬৫ সালে এই ব্লকে নিযুক্ত সমূহ বিভাগীয় কর্মচারীগণের বেতন, ভাতা যাতায়াত খরচ বাবদ কত অর্থ ব্যয় হইয়াছে?

The Minister of State for Agriculture and Community Development:

(ক) একটি বিবৃতি লাইব্রেরী টেবিলে প্রদত্ত হইল।

(খ) সাধারণভাবে সমস্ত গ্রামসেবকগণের উপর কৃষি উন্নয়ন পরিকল্পনাসমূহের যাবতীয় কার্যভার ন্যস্ত আছে। কার্যসূচী লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

(গ) ১১,৫১১ টাকা।

### Tubewells and ringwells in West Bengal

**315.** (Admitted question No. 728.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কোন জেলায় কতগুলি পানীয় জলের জন্য নলকূপ এবং কুঁয়া (আর ওয়েল) বসানোর প্রোগ্রাম ছিল; এবং

(খ) ১৫-২-৬৬ তারিখ পর্যন্ত কতগুলি বসান হইয়াছে?

**The Minister for Health:**

(ক) ও (খ) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত বিবরণী দ্রষ্টব্য।

১৯৬৬ সালের জানুয়ারী মাসের পরেও যে সমস্ত কাজ সমাপ্ত হইয়াছে—তাহাদের বিবরণ অপাততঃ দেওয়া যাইতেছে না।

### Works of the Gramsevaks in Debsala Anchal of Ausgram police-station

**316.** (Admitted question No. 746.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার আউশগ্রাম থানার দেবশালা অঞ্চলের গ্রামসেবক ও গ্রামসেবিকার সংখ্যা কত;

(খ) ইঁহাদের হেডকোয়ার্টার কোথায়; এবং

(গ) গত জানুয়ারী ১৯৬৬ হইতে এ পর্যন্ত কোন কোন গ্রামে তাঁহারা পরিভ্রমণ করিয়াছেন। এবং কি কি কার্যসূচী গ্রহণ করিয়াছেন?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) গ্রামসেবকের সংখ্যা ২। কোন অঞ্চলের জন্য নির্দিষ্ট গ্রামসেবিকা নাই; সমগ্র ব্লকের জন্য দুইজন গ্রামসেবিকা নিযুক্ত আছেন।

(খ) গ্রামসেবকদ্বয়ের অবস্থান রায়কোনা ও গোবিন্দপুর। গ্রামসেবিকা দুইজনেই ব্লক হেডকোয়ার্টারে থাকেন। তাঁহাদের কার্যক্রম এলাকা দুইভাগে বিভক্ত।

(গ) গ্রামসেবকদ্বয়ের বিভিন্ন গ্রাম পরিভ্রমণ ও কার্যসূচী সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে প্রদত্ত হইল।

জানুয়ারী ১৯৬৬ হইতে দেবশালা অঞ্চলে গ্রামসেবিকার কোন পরিভ্রমণ নাই; তবে দেবশালা গ্রামেরই একটি মহিলা সমিতি সংগঠনের কার্যসূচী স্থির করা আছে।

## Number of different categories of Boys' and Girls' Schools in Tamluk subdivision

**317.** (Admitted question No. 1144.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার তমলুক মহকুমায় কোন থানায় কয়টি বালক ও বালিকাদের জন্য (১) উচ্চ বিদ্যালয়, (২) উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়, (৩) বহুমুখী বিদ্যালয় (৪) ৮ম শ্রেণী যুক্ত জুনিয়ার বিদ্যালয় এবং (৫) ৬ষ্ঠ শ্রেণী যুক্ত জুনিয়ার বিদ্যালয় আছে; এবং

(খ) ঐ মহকুমায় কতগুলি বালক বিদ্যালয়ে বালিকাদের পাঠের অনুমতি দেওয়া আছে?

**The Minister for Education :**

(ক) একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) ১২৭ (একশত সাতাশ)।

## Cases of adulteration in milk, oil and ghee in Midnapore district

**318.** (Admitted question No. 129.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪ এবং ১৯৬৫ সালে মেদিনীপুর জেলায় দুধ, তেল ও ঘিতে ভেজাল দেওয়ার জন্য মোট কত কেস ধরা হইয়াছিল;

(খ) উক্ত ব্যাপারে উক্ত দুই সনে কতজন লোকের বিরুদ্ধে মামলা দায়ের করা হইয়াছিল এবং কতজন কিরূপ শাস্তি পাইয়াছিল; এবং

(গ) কতগুলি ক্ষেত্রে নমুনা লওয়া হইয়াছিল এবং কতগুলি নমুনা ভেজাল বলিয়া প্রমাণিত হইয়াছিল?

**The Minister for Health :**

(ক), (খ) এবং (গ) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত বিবরণী দ্রষ্টব্য।

**Deeds registered in Jhargram sub-registry office during 1964-65**

**319.** (Admitted question No. 395.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম সাব-রেজেষ্ট্রী অফিসে (১) কত দলিল রেজেষ্ট্রী হইয়াছিল এবং (২) সরকারের মোট কত আয় হইয়াছিল ;

(খ) উক্ত সালে উক্ত সাব-রেজেষ্ট্রী অফিসে সরকারের মোট কত টাকা ব্যয় হইয়াছিল ; এবং

(গ) উক্ত সাব-রেজেষ্ট্রী অফিসের জন্য সরকার হইতে নিজস্ব ঘর প্রস্তুতির কোন প্রস্তাব আছে কিনা এবং থাকিলে তাহা কোথায় ও কখন হইবে ?

**The Minister for Judicial :**

(ক) গত ১৯৬৪ ৬৫ সালে ( এপ্রিল '৬৪ হইতে মার্চ '৬৫ পর্যন্ত ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম অবর নিবন্ধক কার্যালয়ে ৮,৪৫০টি দলিল নিবন্ধীকৃত হইয়াছিল। উক্ত সময়ে মোট আয়ের পরিমাণ হইয়াছিল ৬৪,৩০৬ টাকা।

(খ) উক্ত সময়ে মোট ব্যয়ের পরিমাণ হইয়াছিল ১৫,২১৭ টাকা।

(গ) এইরূপ কোন প্রস্তাব নাই।

**Deeds registered in Gopiballavpur Sub-registry Office, Midnapore**

320. (Admitted question No. 396.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর সাব-রেজেষ্ট্রী অফিসে কত দলিল রেজেষ্ট্রী হইয়াছিল ; এবং

(খ) উক্ত সালে উক্ত রেজেষ্ট্রী অফিস হইতে সরকারের (১) মোট কত টাকা আয় হইয়াছিল এবং (২) মোট কত টাকা ব্যয় হইয়াছিল ?

**The Minister for Judicial :**

(ক) ৪,৮৩৮ খানি দলিল গত ১৯৬৪ ৬৫ সালে ( এপ্রিল '৬৪ হইতে মার্চ '৬৫ পর্যন্ত ) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর অবর নিবন্ধক কার্যালয়ে নিবন্ধীকৃত হইয়াছিল।

(খ) উক্ত সময়ে মোট আয়ের পরিমাণ ৩৫,৬১০ টাকা এবং মোট ব্যয়ের পরিমাণ ১৫,৬০৬ টাকা।

**Release of prisoners convicted for 20 ye**

321. (Admitted question No. 444.)

**শ্রীসুবোধ চৌধুরী :** স্বরাষ্ট্র ( কারা ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে মেয়াদ ও রেমিশানসহ ২০ বৎসর উত্তীর্ণ হইয়াছে পশ্চিমবঙ্গে এইরূপ কয়েদীর সংখ্যা কত এবং ইহাদের মধ্যে কোন্ জেলে কতজন আছেন ;

(খ) এই সমস্ত বন্দীদের ২০ বৎসর উত্তীর্ণ হইয়া যাইবার পরও মুক্তি দেওয়া হইতেছে না কেন ;

(গ) ইহাদের মুক্তি দিবার জন্য উপদেষ্টা কমিটি কোন সুপারিশ করিয়াছেন কি; এবং

(ঘ) সুপারিশ করিয়া থাকিলে কতদিন পূর্বে সুপারিশ করিয়াছেন?

**The Minister for Home (Jails):**

| | | |
|---|---|---|
| (ক) এইরূপ কয়েদীর মোট সংখ্যা | ... | ৮ জন |
| ১। প্রেসিডেন্সী কারা | ... | ২ " |
| ২। আলিপুর কেন্দ্রীয় কারা | ... | ২ " |
| ৩। দমদম্ কেন্দ্রীয় কারা | ... | ১ " |
| ৪। বহরমপুর কেন্দ্রীয় কারা | ... | ২ " |
| ৫। মেদিনীপুর কেন্দ্রীয় কারা | ... | ১ " |

(খ) এইরূপ সকল বন্দীই যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত। যাবজ্জীবন কারাদণ্ড বলিতে ইহাই বুঝায় যে বন্দী দণ্ডকাল হইতে জীবনের অবশিষ্ট কাল পর্যন্ত দণ্ডভোগ করিবে। এইরূপ দণ্ডে দণ্ডিত কয়েদীরা মকুব (রেমিশান) সহ ২০ বৎসর অতিবাহিত হইলেই সে মুক্তি পাইবে এমন কোন আইন নাই এবং বন্দীর ২০ বৎসর কাল কারা যাপনের পর মুক্তি পাইবার কোন আইনতঃ অধিকারও নাই। তবে মকুব (রেমিশান) সহ ২০ বৎসর অতিবাহিত হইবার প্রাক্কালে উক্ত শ্রেণীর প্রত্যেক কয়েদীর সম্পর্কে পুঙ্খানুপুঙ্খরূপে পরীক্ষা করিয়া দেখা হয় এবং সমস্ত অবস্থার পর্যালোচনা করিয়া সম্ভাব্য ক্ষেত্রে তাহাদের অবশিষ্ট দণ্ডকাল মকুব করিয়া মুক্তি দেওয়া হয়।

(গ) "ক" প্রশ্নের উত্তরে উল্লিখিত বন্দীদের সম্বন্ধে উপদেষ্টা কমিটির সুপারিশ বিষয় বিবরণী নিম্নে দেওয়া হইল:—

(১) না।

(২) না।

(৩) না।

(৪) হ্যাঁ, তবে সরকার এই সুপারিশ গ্রহণ করেন নাই।

(৫) হ্যাঁ, তবে সরকার এই সুপারিশ গ্রহণ করেন নাই।

(ঘ) "গ" প্রশ্নের উত্তরে উপরে (৪) সংখ্যাকে উল্লিখিত একটি কেস ২৩-২-৫৮ তারিখে এবং অপরটি ৩০-১০-৬০ তারিখে এবং (৫) এ উল্লিখিত কেসটি ৩-৬-৬৩ তারিখে।

### Pay-scales of compounders

322. (Admitted question No. 446.)

**শ্রীসুবোধ চৌধুরী:** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ স্বাস্থ্য বিভাগের অধীন কম্পাউণ্ডারদের বেতন ও গ্রেড কি;

(খ) জেলা বিভাগে নিযুক্ত একই যোগ্যতাসম্পন্ন কম্পাউণ্ডারের সাথে স্বাস্থ্য বিভাগে নিযুক্ত কম্পাউণ্ডারের বেতন-ও গ্রেডের পার্থক্য আছে কি;

(গ) থাকিলে উক্ত পার্থক্য কি;

(ঘ) সরকারের নিযুক্ত একই যোগ্যতাসম্পন্ন কম্পাউণ্ডারদের বেতন ও গ্রেডের পার্থক্য থাকিলে তাহার কারণ কি ;

(ঙ) অদূর ভবিষ্যতে এই পার্থক্য দূর করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(চ) স্বাস্থ্য বিভাগের অধীন কম্পাউণ্ডারদের দৈনিক কয় ঘণ্টা কাজ করিতে হয় এবং জেল বিভাগের কম্পাউণ্ডারদের কাজের কোন নির্দিষ্ট সময় আছে কি ?

**The Minister for Home (Jails):**

(ক) পশ্চিমবঙ্গ সরকারের অধীনস্থ স্বাস্থ্য বিভাগের কম্পাউণ্ডারদের বেতনের হার নিম্নে দেওয়া হইল :—

| | | |
|---|---|---|
| গ্রেড I | ... | ২০০—১০—৪০০ টাঃ |
| গ্রেড II | ... | ১৫০— ৫—২৫০ „ |
| গ্রেড III | | ১২৫—৩—১৪০— ৪—২০০ „ |

(খ) না।

জেল বিভাগের অধীনে কম্পাউণ্ডার পদে নিযুক্ত হইবার নিম্নতম যোগ্যতা স্বাস্থ্য বিভাগের গ্রেড III কম্পাউণ্ডারদের সমতুল্য। সেইজন্য জেল বিভাগের অধীন কম্পাউণ্ডারদের বেতনক্রম স্বাস্থ্য বিভাগের গ্রেড III কম্পাউণ্ডারদের বেতনক্রমের সমান।

(গ), (ঘ) এবং (ঙ) প্রশ্ন উঠে না।

(চ) দৈনিক সাত ঘণ্টা। তবে প্রয়োজনবোধে জরুরী অবস্থায় জনস্বার্থে অধিক সময়ও কাজ করিতে হয়।

হ্যাঁ, জেলের কম্পাউণ্ডারদেরও কাজের নির্দিষ্ট সময় আছে।

## Production of Aus rice

323. (Admitted question No. 822.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসর এই রাজ্যের বিভিন্ন জেলায় কি পরিমাণ আউস ধান্য উৎপন্ন হইয়াছে ;

(খ) গত বৎসর বিভিন্ন জেলায় কি পরিমাণ উক্ত ধান্য উৎপন্ন হইয়াছিল ; এবং

(গ) যে সকল অঞ্চল সেচের জল পায় তথায় আউস ও আমন উভয় প্রকার ধান্য উৎপাদনের কিরূপ ব্যবস্থা হইতেছে ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) ভারত সরকার কর্তৃক সর্বভারতীয় ধান উৎপাদনের হিসাব প্রকাশ না হওয়া পর্যন্ত কোনও রাজ্যের ধান উৎপাদনের হিসাব প্রকাশ করা হয় না। সুতরাং এই প্রশ্নের উত্তর দেওয়া এখন সম্ভব নহে।

(খ) একটি বিবরণী (স্টেটমেন্ট) এতৎসহ উপস্থাপিত করা হইল।

(গ) সেচপ্রাপ্ত অঞ্চলে আউসের পর আমন চাষ করিয়া ছুইটি ধানের ফসল ফলাইবার নিমিত্ত চাষীদের উন্নত ধরনের আউস ও আমন ধানের বীজ সরবরাহ করা হইতেছে। এতদ্ব্যতীত ঐ সকল অঞ্চলে কৃষি প্রদর্শনী ক্ষেত্রে চাষীদিগকে বৎসরে ছুইটি ধানের ফসল উৎপাদনের সম্ভাবনা বাৎলাইয়া দেওয়া হইতেছে। এইরূপে চাষে উৎসাহ দিবার জন্ম কোন কোন ক্ষেত্রে আউস ও আমন ধানের বীজ এবং রাসায়নিক সার চাষীদের মধ্যে সহায়কজনিত হ্রাসমূল্যে বিতরণ করা হইতেছে।

*Statement referred to in reply to Clause (Kha) of unstarred question No. 323*

| | District | | | Production of Aus Rice during 1964-65. (tons) |
|---|---|---|---|---|
| 1. | 24-Parganas | ... | ... | 33,500 |
| 2. | Nadia | ... | ... | 1,13,000 |
| 3. | Murshidabad | ... | ... | 69,800 |
| 4. | Burdwan | ... | ... | 29,100 |
| 5. | Birbhum | ... | ... | 40,700 |
| 6. | Bankura | ... | ... | 41,000 |
| 7. | Midnapore | ... | ... | 41,700 |
| 8. | Hooghly | ... | ... | 7,300 |
| 9. | Howrah | ... | ... | 1,100 |
| 10. | Jalpaiguri | ... | ... | 28,100 |
| 11. | Darjeeling | ... | ... | 1,500 |
| 12. | Malda | ... | ... | 43,600 |
| 13. | West Dinajpur | ... | ... | 67,000 |
| 14. | Cooch Behar | ... | ... | 73,200 |
| 15. | Parulia | ... | ... | 2,300 |
| | Total : West Bengal | | ... | 592.900 |

### Government advertisements in Newspapers

324. (Admitted question No. 892.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় কতগুলি দৈনিক সংবাদপত্র প্রকাশিত হইতেছে এবং উহাদের প্রতিষ্ঠা কোন বৎসর হইয়াছে; এবং

(খ) ১৯৬১-৬২, ১৯৬২-৬৩, ১৯৬৩-৬৪, ১৯৬৪-৬৫ সালে কোন কোন দৈনিক পত্রিকাকে সরকারী প্রচার (বিজ্ঞাপন) বাবদ কত টাকা দেওয়া হইয়াছে?

**The Minister for Information and Public Relations:**

(ক) মোট ১৯টি—

| | | | |
|---|---|---|---|
| ১। | অমৃতবাজার পত্রিকা | .. | ১৮৬৮ |
| ২। | হিন্দুস্থান স্ট্যাণ্ডার্ড | ... | ১৯৩৭ |
| ৩। | স্টেটসম্যান | ... | ১৮৭৫ |
| ৪। | আনন্দবাজার পত্রিকা | ... | ১৯২২ |
| ৫। | যুগান্তর পত্রিকা | ... | ১৯৩৭ |
| ৬। | দৈনিক বসুমতী | ... | ১৯১৪ |
| ৭। | জনসেবা | ... | ১৯৫১ |
| ৮। | লোকসেবক | ... | ১৯৪৮ |
| ৯। | লোকমান্য | ... | ১৯৩০ |
| ১০। | সন্মার্গ | ... | ১৯৪৮ |
| ১১ | বিশ্ববন্ধু | ... | ১৯৪১ |
| ১২। | বিশ্বামিত্র | ... | ১৯১৭ |
| ১৩। | অবসর | ... | ১৯৫৫ |
| ১৪। | আসরেজ্যান্দি | ... | ১৯১৯ |
| ১৫। | আজাদহিন্দ | ... | ১৯৪৮ |
| ১৬। | ইমরোজ | ... | ১৯৫১ |
| ১৭। | রোজানাহিন্দ | ... | ১৯২৯ |
| ১৮। | দেশদর্পণ | ... | ১৯৪৬ |
| ১৯। | নবীপ্রভাত | ... | ১৯৫২ |

(খ) তালিকা নিম্নে পেশ করা হইল।

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 324

## দৈনিক সংবাদপত্রের নাম এবং উহাতে বিজ্ঞাপন বাবদ খরচের তালিকা

| | সংবাদপত্রের নাম | | ১৯৬১-৬২ | ১৯৬২-৬৩ | ১৯৬৩-১৯৬৪ | ১৯৬৪-১৯৬৫ |
|---|---|---|---|---|---|---|
| ১। | অমৃতবাজার পত্রিকা | ... | টা ২,৮৫,৩০১·১২ | টা ৩,৩৪,০৭০·১৫ | টা ৩,৪৪,৯১৭·৭৫ | টা ৪,১৫,১৪৩·০০ |
| ২। | আনন্দবাজার পত্রিকা | ... | ,, ২,২৭,৯৪৮·৪১ | ,, ২,০৮,৯৯৫·১৪ | ,, ৩,৮১,৩১৪·১০ | ,, ৪,০৮,২৪৯·০০ |
| ৩। | যুগান্তর | ... | ,, ১,৭৪,১০৪·৮৯ | ,, ১,৮২,৯৫৩·০০ | ,, ১,৫৪ ৮০৭·৭০ | ,, ১,৭৭,৫০৮·০০ |
| ৪। | স্টেটসম্যান | ... | ,, ১,৯০,৫৬৪·১৪ | ,, ১,৯৫,৪৪৯·২৬ | ,, ১,২০,৮১২·৫০ | ,, ১,৪৪,৫০১·০০ |
| ৫। | হিন্দুস্থান ষ্ট্যাণ্ডার্ড | ... | ,, ১,৪৯,৬৮৮·৭১ | ,, ১,৪৬,০৫৩·৮২ | ,, ১,১৬,৯২৯·৬০ | ,, ১,১৯,২৮৩·০০ |
| ৬। | লোকসেবক | ... | ,, ১৪,৫৪২·০০ | ,, ৬,৪২৬·৩০ | ,, ১,১০৪·১০ | ,, ১,২৫০·০০ |
| ৭। | স্বাধীনতা | ... | ,, ৪,৯৭৫·০০ | ,, ১,৯৯৭·৫০ | ,, ৮৩০·০০ | ,, — |
| ৮। | বসুমতী | ... | ,, ২,৮৫৩·৩৭ | ,, ১,১৩৯·০০ | ,, ৫৮৩·৯০ | ,, ১,১৩৮·০০ |
| ৯। | জনসেবক | ... | ,, ১২,৯৬০·৫২ | ,, ১০,৬১৯·৭০ | ,, ৯,৯২৯·১৬ | ,, ১০,৩৬৭·০০ |
| ১০। | বিশ্বামিত্র | ... | ,, ৩৬,০৪০·৩৫ | ,, ১৬,৪১৫·৭৫ | ,, ৩৭,৪৬৬·৬৩ | ,, ২২,৩২৩·০০ |
| ১১। | বিশ্ববন্ধু | ... | ,, ২১,০১৮·০০ | ,, ১২,৫৮৮·৩৫ | ,, ১০,১০৭·৫০ | ,, ২৭,৫৫৫·০০ |
| ১২। | লোকমান্য | ... | ,, ১৮,৭৬২·৪০ | ,, ১৩,৭৩৮·০০ | ,, ১৭,১৪১·০০ | ,, ১৫,২০২·০০ |
| ১৩। | সন্মার্গ | ... | ,, ১,২৯০·০০ | ,, ২,১৫৪·০০ | ,, ৩৮৪·০০ | ,, ৪৭০·০০ |
| ১৪। | আস্‌রেজাদ্দি | ... | ,, ২২০·০০ | ,, ১৯০·০০ | ,, ১৫০·০০ | ,, ১৬৫·০০ |
| ১৫। | রোজানাহিন্দ | ... | ,, ৩,৫৪৯·৮৬ | ,, ২,৮২২·৫০ | ,, ১,৩৬৪·৪০ | ,, ১,১৩০·০০ |
| ১৬। | আজাদহিন্দ | ... | ,, ৫৯৫·০০ | ,, ৫০·০০ | ,, ৩৫০·০০ | ,, ২৫০·০০ |
| ১৭। | দেশদর্পণ | ... | ,, ৮৭৫·০০ | ,, ৪০০·০০ | ,, ৪১২·০০ | ,, ৩০০·০০ |
| ১৮। | নবীপ্রভাত | ... | ,, — | ,, ২০·০০ | ,, ১০০·০০ | ,, ১৭৫·০০ |
| ১৯। | ইমরোজ | ... | , — | ,, ৬০·০০ | ,, — | ,, — |

**Boycott of Examination by the College and University Teachers' Association**

325. (Admitted question No. 907.)

**শ্রীরবীন্দ্রনাথ মুখোপাধ্যায়:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গ কলেজ বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতি কর্তৃক পরীক্ষা বর্জনের সিদ্ধান্ত গৃহীত হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, এই সংকটের নিরসন ও বিরোধ নিষ্পত্তির জন্য সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**The Minister for Education:**

(ক) হাঁ।

(খ) ওয়েষ্ট বেঙ্গল কলেজ এ্যাণ্ড ইউনিভার্সিটি টিচার্স এ্যাসোসিয়েসান-এর এক ডেপুটেশন গত ৩১এ জানুয়ারী তারিখে শিক্ষামন্ত্রীর সঙ্গে এ বিষয়ে আলোচনা করেন। পরে গত ২৩শে ফেব্রুয়ারী তারিখে উক্ত এ্যাসোসিয়েসান-এর এক ডেপুটেশন মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করেন।

ভারত সরকারের অনুমোদনে ও আর্থিক সহায়তায় বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন কলেজ শিক্ষকগণের জন্য যে সংশোধিত বেতনক্রম প্রবর্তন করিবেন ম্যাচিং গ্র্যান্ট প্রদানে রাজ্যসরকার তাহা চালু রাখিবেন।

ইতিমধ্যে সংশোধিত বেতনক্রম প্রবর্তন সাপেক্ষ কলেজ শিক্ষকগণের মাসিক ৪০ টাকা অন্তর্বর্তীকালীন অতিরিক্ত বেতন দেওয়ার একটি পরিকল্পনা আছে।

**Issue of permits for C.I. sheets in Calcutta**

326. (Admitted question No. 950.)

**শ্রীঅজয়মোহন দাস:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে কলিকাতাতে কতজন টিন পাইবার জন্য দরখাস্ত করিয়াছিল এবং কতজনকে উহা দেওয়ার জন্য পারমিট দেওয়া হইয়াছিল;

(খ) ঐ বৎসর যে সকল ব্যক্তি টিনের পারমিট পাইয়াছেন তাহারা পারমিট মত টিন পাইয়াছেন কিনা;

(গ) যদি 'খ'-এর উত্তর 'না' হয় তবে তাহার কারণ কি; এবং

(ঘ) ঐ বৎসর যাহারা পারমিটে টিন পাইয়াছেন তাহারা দরখাস্ত মত টিন ব্যবহার করিয়াছেন বলিয়া কোন তদন্ত হইয়াছে কিনা?

**The Minister for Food and Supplies:**

(ক) দরখাস্ত — ৫৫৪টি।
পারমিট — ৬০টি।

(খ) উক্ত পারমিটগুলিতে টিন না পাইবার কোন অভিযোগ পাওয়া যায় নাই।

(গ) প্রশ্ন উঠে না।

(ঘ) হাঁ, তদন্ত করা হইয়াছে।

### Bishnupur-Loyda-Chakkripan Road, Midnapore

327. (Admitted question No. 974.) **Dr. SANTOSH KUMAR MUKHERJEE**: Will the Minister-in-charge of Public Works (Roads) Department be pleased to state—

(a) when the Bishnupur-Loyda-Chakkripan Road under Debra police-station in Midnapore district taken in Third Five-Year Plan period is expected to be completed; and

(b) how far the work has progressed up till now?

**The Minister for Public Works (Roads):** For the purpose of construction, the road has been divided into two sections, namely (i) Bishnupur-Loyda Section and (ii) Loyda-Chakkraipan Section.

The Bishnupur-Loyda Section (3 miles 11 chains) would be done up to black top stage. Laterite consolidation for this section has been completed. Seventy-five per cent. of the bridges and culverts have been completed. The work of this section is expected to be completed before the monsoon of 1967.

Loyda-Chakkripan Section (6 miles 17 chains) would be done up to earthwork stage, completed with bridges and culverts. Work on this section would be undertaken after possession of the required land is received. It is difficult to state at this stage when the work of this section would be completed.

### Midnapore Central Jail

328. (Admitted question No. 978.)

**শ্রীঅজমোহন দাস:** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর সেন্ট্রাল জেলে বর্তমানে কতগুলি ওয়ার্ড আছে এবং প্রত্যেক ওয়ার্ডে কতজন করিয়া কয়েদী আছে;

(খ) দীর্ঘমেয়াদী কতজন কয়েদী আছে; এবং

(গ) প্রত্যেক ওয়ার্ড বর্তমানে বৈদ্যুতীকরণ করা হইয়াছে কিনা এবং গ্রীষ্মকালে পাখার ব্যবস্থা আছে কিনা?

**The Minister for Home (Jails):**

(ক) মেদিনীপুর কেন্দ্রীয় কারায় ২২টি ওয়ার্ড আছে। তন্মধ্যে ৪টি ওয়ার্ডে কোনও বন্দী বর্তমানে থাকে না। বাকী ১৮টি ওয়ার্ডে গত ২-৩-৬৬ তারিখে কত বন্দী ছিল তাহার তালিকা নিম্নে সংস্থাপিত হইল।

(খ) ৮৫৪ জন।

(গ) কারার হাসপাতাল এবং উচ্চ শ্রেণীর বন্দীদের থাকিবার ওয়ার্ডে বৈদ্যুতিক আলোর ব্যবস্থা আছে। অন্য ওয়ার্ডে নাই। গ্রীষ্মকালে সমস্ত বন্দীদের জন্য হাতপাখার ব্যবস্থা আছে।

**Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 328**

**গত ইংরাজী ৩রা মার্চ, ১৯৬৬ তারিখে প্রাতে কারা খুলিবার সময় বিভিন্ন ওয়ার্ডে বন্দীর সংখ্যা সম্বলিত তালিকা**

| ওয়ার্ড | | | কয়েদীর সংখ্যা |
|---|---|---|---|
| ১ | ... | ... | ১১৬ |
| ২ | ... | ... | ১৩১ |
| ৩ | ... | ... | ৯৯ |
| ৫ | ... | ... | ৮৫ |
| ৫½ | ... | ... | ১৬ |
| ৬ | ... | ... | ১১৭ |
| ৭ | ... | ... | ১৫৩ |
| ৭½ | ... | ... | ২৮ |
| ৮ | ... | ... | ১১৩ |
| ৯ | ... | ... | ১২৭ |
| ১০ | ... | ... | ১২৮ |
| ১১ | ... | ... | ৫৯ |
| ১২ | ... | ... | ৫৯ |
| টি-বি-ওয়ার্ড | ... | ... | ১০ |
| শিশু (জুভেনাইল) ওয়ার্ড | | ... | ৮৭ |
| কুষ্ঠ ওয়ার্ড | ... | ... | ৪৫ |
| মহিলা ওয়ার্ড | .. | ... | ৪৯ |
| উচ্চ শ্রেণীর বন্দীদের ওয়ার্ড | | ... | ৩৮ |
| | | মোট— | ১,৪৬০ |

**Acreage and yield-rate of rabi crops in Midnapore district**

329. (Admitted question No. 995.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত বৎসর এবং এই বৎসর মেদিনীপুর জেলার কোন্ কোন্ থানাতে কি পরিমাণ জমিতে কি কি রবিশস্য উৎপাদিত হইয়াছিল ; এবং

(খ) এগুলির প্রতি একরে গড়ে ফলন কত ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) ও (খ) থানাওয়ারী কৃষি পরিসংখ্যান রাখা হয় না, জেলাওয়ারী (অর্থাৎ সমগ্র জেলার) কৃষি পরিসংখ্যান রাখা হয়। সুতরাং থানাওয়ারী তথ্য প্রদান করা সম্ভব নয়।

১৯৬৪-৬৫ সালে সমগ্র মেদিনীপুর জেলায় উৎপন্ন প্রধান রবিশস্যগুলির চাষের জমির পরিমাণ এবং একর প্রতি গড় ফলনের হার সম্বন্ধে একটি বিবরণী এতৎসহ উপস্থাপিত করা হইল। ১৯৬৫-৬৬ সালের এতৎসম্পর্কীয় হিসাব এখনও পাওয়া যায় নাই।

Statement referred to in reply to unstarred question No. 329
Acreage and yield-rate of principal rabi crops in Midnapore District during the

Year 1964-65

| Name of rabi crops | | | Area (in thousand acres) | Yield-rate (in maunds per acre) |
|---|---|---|---|---|
| 1. Wheat | .. | ... | 0.6 | 8.64 |
| 2. Barley | ... | ... | 0.1 | 5.83 |
| 3. Gram | ... | ... | 2.8 | 8.02 |
| 4. Tur | ... | ... | 3.7 | 6.47 |
| 5. Rabi Pulses (other than Gram and Tur) | ... | ... | 219.6 | 5.91 |
| 6. Linseed | ... | ... | 1.4 | 1.90 |
| 7. Mustard | ... | ... | 9.4 | 1.62 |
| 8. Sugarcane | ... | ... | 5.0 | 479.37 |
| 9. Potato | ... | ... | 21.4 | 110.19 |

**Deep tube-wells in Jhargram subdivision**

**330.** (Admitted question No. 1046.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম মহকুমায় কয়েকটি গভীর নলকূপ অকেজো অবস্থায় পড়িয়া রহিয়াছে;

(খ) ইহা সত্য হইলে এ নলকূপগুলি কোথায় কোথায় অবস্থিত এবং অকেজো অবস্থায় থাকার কারণ কি; এবং

(গ) অকেজো নলকূপগুলি চালু করার জন্য কি ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### Jamalpur Primary Health Centre

331. (Admitted question No. 1053.)

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বর্ধমান জেলার জামালপুর ব্লকের জামালপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ইদমোড়া স্বাস্থ্যকেন্দ্র ও চকদীঘি স্বাস্থ্যকেন্দ্রগুলি কোন্ সময় হইতে চালু করা যাইবে?

**The Minister for Health :**

জামালপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটির গৃহনির্মাণ এখনও সম্পূর্ণ হয় নাই, সুতরাং ঐ স্বাস্থ্য-কেন্দ্রটির চালু করিবার কোনও নির্দিষ্ট তারিখ বলা সম্ভব নয়। ইদখোড়া (ইদমোড়া নহে) উপস্বাস্থ্যকেন্দ্র শীঘ্রই চালু করিবার ব্যবস্থা করা হইতেছে। চকদীঘি উপস্বাস্থ্য কেন্দ্র গত ১-৬-৬৫ তারিখ হইতে চালু আছে।

### Upgrading of 4-class Junior High Schools to Class X High Schools in Jhargram subdivision

332. (Admitted question No. 1091.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় ১৯৬৫ সালে কতগুলি ফোর ক্লাস জুনিয়র হাই স্কুল টেন ক্লাসে উন্নীত করণের জন্য আবেদন করিয়াছে; এবং

(খ) কতগুলি ফোর ক্লাস জুনিয়র হাই স্কুল টেন ক্লাসে উন্নীত হইয়াছে?

**The Minister for Education :**

(ক) ৬টি (ছয়টি) (১লা জানুয়ারী ১৯৬৬ হইতে অনুমোদনের জন্য)।

(খ) অনুমোদন দানের ভার মাধ্যমিক শিক্ষা পর্ষদের ১লা জানুয়ারী ১৯৬৬ হইতে অনু-মোদন দানের কার্য এখনও চূড়ান্ত হয় নাই।

### Direlict tube-wells in Midnapore district

333. (Admitted question No. 1147.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় বর্তমানে কতগুলি অকেজো নলকূপ আছে এবং তন্মধ্যে কতগুলি গত ৫ বৎসর বা তদূর্ধকাল ধরিয়া পড়িয়া আছে; এবং

(খ) ঐগুলিকে চালু করিবার জন্য কোন জরুরী কার্যক্রম গ্রহণ করা হইবে কিনা?

**The Minister for Health :**

(ক) মোট ১,৫৫২টি নলকূপ অকেজো অবস্থায় আছে। তবে এগুলি কতদিন যাবৎ অকেজো অবস্থায় আছে তাহা আপাততঃ বলা যাইতেছে না।

(খ) না, এরূপ কোন জরুরী কার্যক্রম বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই। তবে প্রতি বৎসর রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রামের অধীনের বরাদ্দকৃত অর্থের পরিমাণ সাপেক্ষ এবং প্রতি ৪০০ জনে ১টি ও প্রতি গ্রামে অন্ততঃ ১টি জল উৎস স্থাপনের প্রচলিত নীতি অনুযায়ী অগ্রাধিকারের ভিত্তিতে অকেজো নলকূপগুলি পুনর্খনন করা হইয়া থাকে। বর্তমান বৎসরের উক্ত প্রোগ্রামে মেদিনীপুর জেলায় ১৮টি নলকূপ পুনর্খনন মঞ্জুর করা হইয়াছে।

**Rural water-supply programme for the district of Midnapore**

334. (Admitted question No. 1149.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলায় কতগুলি নূতন কূপ এবং নূতন নলকূপ স্থাপনের এবং কতগুলি পুরাতন কূপ এবং নলকূপ পুনঃ সংস্কারের মঞ্জুরী ছিল;

(খ) উক্ত মঞ্জুরীকৃত সংখ্যার মধ্যে কতগুলির কাজ শেষ হইয়াছে;

(গ) যেগুলির কাজ শেষ এ যাবৎ হয় নাই তাহা কি নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়; এবং

(ঘ) উক্ত জল সরবরাহের জন্য ঐ সনে মোট কত টাকা ঐ জেলায় বরাদ্দ ছিল এবং তন্মধ্যে কত টাকা এ যাবৎ খরচ করা হইয়াছে?

**The Minister for Health:**

(ক) ১৯৬৪-৬৫ সালের রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রামের অধীনে মেদিনীপুর জেলায় ৩১৭টি নলকূপ নূতন খনন, ২১০টি নলকূপ পুনর্খনন ও ১৫০টি কূপ নতুন খনন সরকার কর্তৃক মঞ্জুর করা হইয়াছিল।

(খ) ৩২টি নলকূপ নতুন খনন ও ৫০টি নলকূপ পুনর্খননের কাজ শেষ হইয়াছে।

(গ) জেলা স্বাস্থ্য কমিটি উক্ত কাজের জন্য স্থান নির্বাচনে বিলম্ব করায় কাজগুলি ঐ বৎসরের মধ্যে শেষ করা সম্ভব হয় নাই। ইতিমধ্যে বর্তমান বৎসরে (১৯৬৫-৬৬) পল্লী জল সরবরাহ সংক্রান্ত (পাইপ্‌ড ওয়াটার সাপ্লাই স্কীম ব্যতীত) সমস্ত কাজ নতুন নীতি অনুসারে জেলা পরিষদের উপর ন্যস্ত হইয়াছে এবং ঐ পরিষদ ১৯৬৫-৬৬ সালের মঞ্জুরীকৃত প্রোগ্রাম অনুযায়ী কাজ আরম্ভ করিয়াছে। ১৯৬৪-৬৫ সালের অবশিষ্ট কাজগুলি সম্বন্ধে ও উক্ত জেলা পরিষদকে বিবেচনা করিতে বলা হইয়াছে।

(ঘ) ১৯৬৪-৬৫ সালের উক্ত প্রোগ্রামের কাজের জন্য মেদিনীপুর জেলায় মোট ১৫ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছিল। তন্মধ্যে কত টাকা এ যাবৎ খরচ হইয়াছে তাহার হিসাব আপাততঃ দেওয়া যাইতেছে না।

**Introduction of statutory rationing in Asansol and other industrial areas**

335. (Admitted question No. 1160.)

**শ্রীনৃগেন্দ্র ভট্টাচার্য্য:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ২২এ ফেব্রুয়ারী হইতে আসানসোল, দুর্গাপুরে, বার্ণপুর, কুলটী এবং ডিসেরগড় শিল্পাঞ্চলে বিধিবদ্ধ রেশন পদ্ধতি চালু হইয়াছে কিনা?

**The Minister for Food and Supplies:**

হ্যাঁ, চালু হইয়াছে।

**X-ray plant in Katwa State Hospital**

336. (Admitted question No. 1180.)

**শ্রীনৃগেন্দ্র ভট্টাচার্য্য:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাটোয়া ষ্টেট হাসপাতালে মঞ্জুরী প্রাপ্ত এক্স-রে প্ল্যান্টটি বসাইতে আর কত সময় লাগিবে; এবং

(খ) উক্ত হাসপাতালে এ্যাম্বুলেন্স সরবরাহ হইয়াছে কিনা ?

**The Minister for Health :**

(ক) আগামী চার মাসের মধ্যে প্ল্যান্টটি বসান ও চালু হইবে বলিয়া আশা করা যায়।

(খ) হ্যাঁ।

## Pay-scales of Nurses in Alipur Central Jail

337. (Admitted question No. 1235.)

**শ্রীসুবোধ চৌধুরী :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের আলিপুর কেন্দ্রীয় কারাগারে কর্মরত নার্সদের মাহিনার গ্রেড ও স্কেল কত ;

(খ) এই নার্সদের থাকার জন্য কোন সরকারী বাসস্থান দেওয়া হয় কি ; এবং

(গ) যদি 'খ' প্রশ্নের উত্তর হাঁ হয়, তবে এখানে কত বাসস্থান নির্দিষ্ট করা আছে ?

**The Minister for Home (Jails) :**

(ক) আলিপুর কেন্দ্রীয় কারায় নিযুক্ত নার্সদের মাহিনার ক্রম মাসিক টাকা ১২৫—৫—২৫০৲ (দশম পর্যায়ের পর যোগ্যতাগত বাধাসহ)।

(খ) ও (গ) নার্সদের জন্য কোনও নির্দিষ্ট বাসস্থান নাই। তবে সরকারী কার্যের প্রয়োজনে একজন নার্সকে সরকারী বাসস্থানে দেওয়া হইয়াছে। বাকী তিনজন পরিপূরক বাড়ী ভাড়া ভাতা পান।

## Incidence of Cholera, Small Pox aud T. B. in Tamluk subdivision

338. (Admitted question No. 1282.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৩, ১৯৬৪ এবং ১৯৬৫ সালে তমলুক মহকুমার থানাওয়ারী কলেরা, বসন্ত যক্ষ্মা রোগে আক্রান্ত ও মৃতের সংখ্যা কত ; এবং

(খ) উহাদের মধ্যে কতজন সরকারী হাসপাতালে চিকিৎসিত হইয়াছিল ?

**The Minister for Health :**

(ক) এতদ্‌সংলগ্ন বিবরণী 'ক' দ্রষ্টব্য।

(খ) এতদ্‌সংলগ্ন বিবরণী 'খ' দ্রষ্টব্য।

Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 338

বিবরণী 'ক'

বসন্ত

| | | ১৯৬৩ | | ১৯৬৪ | | ১৯৬৫ | |
|---|---|---|---|---|---|---|---|
| থানার নাম | | আক্রান্ত | মৃত | আক্রান্ত | মৃত | আক্রান্ত | মৃত |
| নন্দীগ্রাম | ... | ২৮ | ১৭ | ৮ | ... | ৩ | ২ |
| সুতাহাটা | ... | ৪১ | ১৫ | ৩১ | ১১ | ৩ | ২ |
| মহিষাদল | ... | ৫৩ | ৯ | ১ | ... | ৪ | ৩ |
| ময়না | ... | ৬১ | ১৭ | ৬ | ... | ... | ... |
| তমলুক | ... | ৪০ | ২১ | ... | ... | ... | ... |
| পাঁশকুড়া | ... | ১২৬ | ৫৫ | ৩ | ২ | ১৯ | ৮ |
| | | ৩৪৯ | ১৩৪ | ৪৯ | ১৩ | ২৯ | ১৫ |

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 338

বিবরণী 'খ'

| বৎসর | | যে সমস্ত লোক সরকারী হাসপাতালে চিকিৎসিত হইয়াছে তাহার সংখ্যা | | |
|---|---|---|---|---|
| | | কলেরা | বসন্ত | যক্ষ্মা |
| ১৯৬৩ | ... | ১২৭ | ... | যক্ষ্মা রোগাক্রান্ত প্রায় সমস্ত লোকই হয় সরকারী হাসপাতালে চিকিৎসিত হইয়াছে না হয় সরকারী হাসপাতাল, টি. বি. ক্লিনিক এবং ডোমিসিলিয়ারী ট্রিটমেন্ট সেন্টার হইতে বিনামূল্যে চিকিৎসা ও ঔষধপত্রাদি পাইয়াছে। |
| ১৯৬৪ | .. | ৭৮ | ... | |
| ১৯৬৫ | ... | ২৪ | ১ | |

## Moyna Auxiliary Hospital

**339.** (Admitted question No. 1281.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না অগ্‌জিলিয়ারী হাসপাতালে কয়টি বেড আছে এবং বর্তমানে কয়টি রোগী আছে ;

(খ) উক্ত হাসপাতালে রোগীদিগকে প্রত্যহ কিরূপ মূল্যের খাবার দেওয়া হয় এবং উক্ত খাবারের মধ্যে প্রত্যহ মাছ বা মাংস দেওয়া হয় কিনা ; এবং

(গ) ঐ হাসপাতালের কোন পরামর্শদাতা সমিতি আছে কিনা এবং থাকিলে উহার সদস্য-গণের নাম কি ?

**The Minister for Health :**

(ক) ১০টি শয্যা আছে ; গড়ে ৫ জন রোগী এখানে চিকিৎসিত হয়।

(খ) প্রত্যহ গড়ে ১'৭৫ টাকা মূল্যের খাবার দেওয়া হয় ; সংশ্লিষ্ট চিকিৎসকের ব্যবস্থা অনুযায়ী মাছ বা মাংস দেওয়া হয়।

(গ) নাই।

## Advisory Committees for Subsidiary Health Centres

**340.** (Admitted question No. 1285.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রত্যেক সাবসিডিয়ারী স্বাস্থ্য কেন্দ্রের স্থাপনের পর কতদিনের মধ্যে পরামর্শদাতা সমিতি গঠিত হয় ;

(খ) কিভাবে উক্ত সমিতি গঠিত হয় এবং উহাতে স্থানীয় জনপ্রতিনিধিকে (এম-এল-এ) একজন সদস্য রাখা হয় কিনা ;

(গ) সাধারণত বৎসরে কয়বার উক্ত সমিতির অধিবেশন হইবে এ বিষয়ে কোন নির্দেশ আছে কি ; এবং

(ঘ) থাকিলে, তাহা কি ?

**The Minister for Health :**

(ক) বর্তমানে দশ বা তাহার অধিক শয্যা বিশিষ্ট সাবসিডিয়ারী স্বাস্থ্য কেন্দ্রের জন্য পরামর্শদাতা সমিতি গঠিত হয় এবং ঐ সমিতি গঠনের ভার জিলা অধিকর্তার উপর ন্যস্ত আছে। উপরে বর্ণিত সাবসিডিয়ারী উপস্বাস্থ্য কেন্দ্রগুলি চালু হওয়ার পরে যত শীঘ্র সম্ভব সংশ্লিষ্ট জিলা অধিকর্তা ঐগুলির পরামর্শদাতা সমিতি গঠন করেন।

(খ) পরামর্শদাতা সমিতি গঠন সংক্রান্ত সরকার কর্তৃক নির্দেশিত নীতি অনুযায়ী জিলা অধিকর্তা ঐ সমিতি গঠন করেন। সরকারী নীতি অনুযায়ী স্থানীয় জনপ্রতিনিধিকে (এম-এল-এ) ঐ সমিতির সদস্যরূপে গ্রহণ করা হয়।

(গ) হ্যাঁ।

(ঘ) দুই মাস অন্তর অর্থাৎ বৎসরে ৬ বার। প্রয়োজন হইলে আরও অধিক সংখ্যক বার উক্ত সমিতির অধিবেশন হইতে পারে।

## Number of indoor patients in the State Hospitals in Calcutta

**341.** (Admitted question No. 1292.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কলিকাতা সহরে বিভিন্ন সরকারী হাসপাতালে ইনডোর বিভাগে কতজন করিয়া রোগী আছেন ;

(খ) তাহাদিগকে প্রত্যহ মাছ, মাংস বা ডিম খাইতে দেওয়া হয় কিনা ;

(গ) খাইতে দেওয়া হইলে মাথা পিছু তাহার পরিমাণ কত ; এবং

(ঘ) ঐ সকল হাসপাতালে কত জন রোগীকে কি পরিমাণ দুধ খাইতে দেওয়া হইতেছে ?

**The Minister for Health**

(ক) ১৫ই মার্চ ১৯৬৬

| | | | |
|---|---|---|---|
| ১। | মেডিক্যাল কলেজ হাসপাতাল, কলিকাতা | ... | ১,২০২ |
| ২। | নীলরতন সরকার মেডিক্যাল কলেজ হাসপাতাল | ... | ৮০৩ |
| ৩। | আর. জি. কর মেডিক্যাল কলেজ হাসপাতাল | ... | ৭৮৫ |
| ৪। | শেঠ সুখলাল কারনানী মেমোরিয়াল হাসপাতাল | ... | ৫৫৬ |
| ৫। | লেডি ডাফরিন ভিক্টোরিয়া হাসপাতাল | ... | ২২১ |
| ৬। | শম্ভুনাথ পণ্ডিত হাসপাতাল | ... | ২০২ |
| ৭। | এম. আর. বাঙ্গুর হাসপাতাল | ... | ৪৫৬ |

১৬ই মার্চ ১৯৬৬

| | | | |
|---|---|---|---|
| ৮। | বেলিয়াঘাটা জেনারেল হাসপাতাল | ... | ১২৬ |
| ৯। | আই. ডি. হাসপাতাল, বেলিয়াঘাটা | ... | ৩৪৩ |
| ১০। | পলিক্লিনিক, ৫নং সুবার্বান হসপিট্যাল রোড, কলিকাতা | | ৩৬ |
| ১১। | বি. সি. রায় পোলিও ক্লিনিক এ্যাণ্ড হসপিট্যাল ফর ক্রিপল্ড চিলড্রেন | | ২০ |
| ১২। | ভবানীপুর মেন্টাল অবজারভেশন ওয়ার্ড | ... | ২৩ |
| ১৩। | আমহার্স্ট ষ্ট্রীট এ. জি. হাসপাতাল | ... | ১৫৫ |

১৭ই মার্চ ১৯৬৬

| | | |
|---|---|---|
| ১৪। যামিনীভূষণ অষ্টাঙ্গ আয়ুর্বেদ হাসপাতাল | ... | ৭৩ |
| ১৫। পানিপুকুর যক্ষ্মা হাসপাতাল | ... | ৪১ |

(খ) হ্যাঁ, তবে চিকিৎসকদের ব্যবস্থাপত্র অনুযায়ী।

(গ) রোগীদের অবস্থা অনুসারে এবং চিকিৎসকদের ব্যবস্থাপত্র অনুযায়ী ঐ সমস্ত খাদ্য-দ্রব্য সরবরাহ করা হয়।

(ঘ) রোগীদের অবস্থা এবং সংশ্লিষ্ট চিকিৎসকদের ব্যবস্থা অনুযায়ী রোগীদিগকে দুগ্ধ সরবরাহ করা হইতেছে। পরিমাণ সাধারণতঃ মাথাপিছু ½ লিটার হইতে ১½ লিটার পর্যন্ত।

## Rural Water-supply Programme for Midnapore district

342. (Admitted question No. 1293.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** গত ১৮-২-৬৬ তারিখে প্রদত্ত অতারকিত ৪১নং (এ্যাডমিটেড প্রশ্ন নং ৪০) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কি কারণে মেদিনীপুর সদর, তমলুক এবং ঝাড়গ্রাম মহকুমায় ১৯৬৩-৬৪ সালের মঞ্জুরীকৃত নলকূপগুলির অনেকগুলির কাজ আরম্ভ করা হয় নাই এবং ১৯৬৪-৬৫ সালের মঞ্জুরীকৃত প্রায় সকল মহকুমায় অধিকাংশ নলকূপগুলির কাজ আরম্ভ করা হয় নাই;

(খ) ঐ সকল মঞ্জুরীকৃত কাজ আরম্ভ না করার তালিকা মেদিনীপুর জেলা পরিষদের নিকট পাঠান হইয়াছে বলিয়া যাহা উক্ত আছে তাহাদের বাবদ যে টাকা ব্যয় হইবে তাহা ১৯৬৫-৬৬ সালের বরাদ্দের অতিরিক্ত দেওয়া হইবে কিনা; এবং

(গ) যদি 'খ' প্রশ্নের উত্তর 'না' হয় তবে মেদিনীপুর জেলা পরিষদ উহাদের কাজ কি ভাবে করিবেন?

**The Minister for Health:**

(ক) ১৯৬৩-৬৪ সালের রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম অনুসারে যে সকল নলকূপ মেদিনীপুর সদর ও তমলুক মহকুমায় বণ্টন করা হইয়াছিল তাহাদের মধ্যে অতি অল্প কয়টির কাজ শেষ হইতে বাকী আছে। ইতিমধ্যে তমলুক মহকুমায় আরও ১০টি নলকূপের কাজ সমাপ্ত হওয়ায় সেখানে মাত্র ৩টি নলকূপ অসমাপ্ত আছে। এই দুই মহকুমা ও ঝাড়গ্রাম মহকুমায় অসমাপ্ত কাজগুলি সংশ্লিষ্ট ঠিকাদারের গাফিলতির জন্য করা সম্ভব হয় নাই। তবে যথা সম্ভব শীঘ্র এই কাজগুলি সমাপ্ত করিবার চেষ্টা করা হইতেছে।

১৯৬৪-৬৫ সালের প্রোগ্রামে মঞ্জুরীকৃত নলকূপগুলির খনন ও পুনর্খননের স্থান নির্বাচনের দায়িত্ব ছিল জেলা স্বাস্থ্য কমিটির উপর। জেলা স্বাস্থ্য কমিটি ব্লক উন্নয়ন কমিটিগুলির সহিত পরামর্শক্রমে স্থান নির্বাচন করিতেন। উক্ত প্রোগ্রামের স্থান নির্বাচনের কাজ শেষ হইতে বিলম্ব হওয়ায় ১৯৬৪-৬৫ সালের মধ্যে ঐ বৎসরের প্রোগ্রামের সব কাজ শেষ করা সম্ভব হয় নাই।

(খ) না। অর্থের অনটনহেতু ১৯৬৫-৬৬ সালের বরাদ্দের অতিরিক্ত কোন টাকা সরকারের পক্ষ হইতে ঐ বাবদ ব্যয় করা সম্ভব হইবে না।

(গ) জেলা পরিষদ তাহাদের নিজ নিজ তহবিল হইতে অথবা সংশ্লিষ্ট আঞ্চলিক পরিষদের তহবিল হইতে এবং স্বেচ্ছা প্রদত্ত স্থানীয় চাঁদা হইতে ১৯৬৪-৬৫ সালের বকেয়া কাজগুলি

করিবার ব্যবস্থা করিতে পারেন। অথবা এই বকেয়া কাজগুলি ১৯৬৫-৬৬ প্রোগ্রামে অন্তর্ভুক্ত করিতে পারেন।

### "To meet the challenge" exhibition

343. ( Admitted question No. 1333.)

**শ্রীবিজয় পাল :** তথ্য ও অনুসন্ধান বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) "চ্যালেঞ্জের জবাব দাও" নামে কলকাতায় যে প্রদর্শনীর ব্যবস্থা করা হইয়াছিল তাহার জন্য পশ্চিমবঙ্গ সরকারের মোট কত টাকা ব্যয় হইয়াছিল ;

(খ) ইহাতে মোট কত টাকার টিকিট বিক্রয় হইয়াছিল ;

(গ) প্রদর্শনীতে যে সব ষ্টল খোলা হইয়াছিল সেই বাবদে সরকারের মোট কত টাকা আয় হইয়াছিল ; এবং

(ঘ) এই প্রদর্শনীর পরিচালনা ভার কাহার হস্তে ন্যস্ত হইয়াছিল ?

**The Chief Minister :**

(ক) "চ্যালেঞ্জের জবাব দাও" নামক প্রদর্শনীর জন্য পশ্চিমবঙ্গ সরকারের কোন ব্যয় হয় নি।

(খ) ১,৫৫,১৭৫ টাকা ৮০ পয়সার (এক লক্ষ পঞ্চান্ন হাজার একশত পচাত্তর টাকা আশি পয়সার) টিকিট বিক্রয় হইয়াছিল।

(গ) স্টলগুলির ভাড়া বাবদ ৩৮,৪০০ টাকা (আটত্রিশ হাজার চারশত টাকা) প্রদর্শনী কমিটির আয় হইয়াছিল।

(ঘ) মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে একটি বে-সরকারী কমিটির উপর প্রদর্শনীর পরিচালনা ভার ন্যস্ত ছিল।

### Construction of the new Subdivisional Hospital in Kalna

344. (Admitted question No. 1346.) **Shri HAREKRISHNA KONAR :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state when the construction of the proposed Subdivisional Hospital in Kalna is likely to be started ?

**The Minister for Health :** Construction is likely to be started during 1966-67.

### Fertiliser dealers in Murshidabad district

345. (Admitted question No. 1380.)

**শ্রীসনৎকুমার রাহা :** কৃষি ও সমষ্টি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় সার বিক্রয়ের জন্য কত ডিলার নিযুক্ত আছে ;

(খ) কোন্ ব্লকে কয়টি এইরূপ ডিলার আছেন ; এবং

(গ) ১৯৬৪-৬৫, ১৯৬৫-৬৬ সালে কোন্ ব্লকে কত সার বিলি ও বিক্রয় হইয়াছে ?

**The Minister of State for Agriculture :**

(ক) মুর্শিদাবাদ জেলায় সার বিক্রয়ের জন্য মোট ২৪৩টি ডিলার নিযুক্ত আছেন।

কোন ব্লকে কত ডিলার নিযুক্ত আছেন তাহার একটি তালিকা নিম্নে দেওয়া হইল :—

| | | | |
|---|---|---|---|
| ১। | বহরমপুর ব্লক | ... | ১৭টি |
| ২। | বেলডাঙ্গা ব্লক নং ১ | ... | ২৯টি |
| ৩। | বেলডাঙ্গা ব্লক নং ২ | ... | ২১টি |
| ৪। | কাঁদি ব্লক | ... | ২৩টি |
| ৫। | বড়ঞা ব্লক | ... | ৭৩টি |
| ৬। | খারগ্রাম ব্লক | ... | ২৫টি |
| ৭। | ভরতপুর ব্লক নং ১ | ... | ৯টি |
| ৮। | ভরতপুর ব্লক নং ২ | ... | ১০টি |
| ৯। | নবগ্রাম ব্লক | ... | ২টি |
| ১০। | লালগোলা ব্লক | ... | ২টি |
| ১১। | রাণীনগর ব্লক নং ১ | ... | ৪টি |
| ১২। | সামসেরগঞ্জ ব্লক | ... | ১টি |
| ১৩। | রঘুনাথগঞ্জ ব্লক | ... | ৫টি |
| ১৪। | সাগরদীঘি ব্লক | ... | ৬টি |
| ১৫। | জলঙ্গী ব্লক | ... | ২টি |
| ১৬। | জিয়াগঞ্জ ব্লক | ... | ৬টি |
| ১৭। | ভগবান গোলা ব্লক নং ১ | ... | ৩টি |
| ১৮। | ভগবান গোলা ব্লক নং ২ | ... | ৩টি |
| ১৯। | দমকল ব্লক | ... | ১টি |
| ২০। | সূতী ব্লক | ... | ১টি |

(গ) ব্লকওয়ারী তথ্য রাখা হয় না।

**T.A. for the non-Government members of the Advisory Committees for Health Centres**

**346.** (Admitted question No. 1384.)

**শ্রীমহানন্দ হালদার :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বাস্থ্যকেন্দ্রের জন্য গঠিত অ্যাডভাইসরি বোর্ড-এর বেসরকারী সভ্যদের বোর্ডের সভায় যোগদানের জন্য যাতায়াত খরচাদি দিবার কোন ব্যবস্থা আছে কিনা ; এবং

(খ) থাকিলে উহার হার কত ?

**The Minister for Health :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### Taxis in Calcutta

**347.** (Admitted question No. 1423.)

**শ্রীঅমলমোহন দাস :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ট্যাক্সীর মিটার ঠিক আছে কিনা তাহা কে পরীক্ষা করেন এবং কতদিন অন্তর পরীক্ষা করেন ; এবং

(খ) বর্তমানে কলিকাতায় মোট ট্যাক্সী সংখ্যা কত ?

**The Minister for Home (Transport) :**

(ক) মোটরযান আইনের ১৭৬ ধারার বিধি অনুসারে ট্যাক্সী মিটার পরীক্ষা করার দায়িত্ব একমাত্র রেজিস্ট্রারিং অথরিটির এবং ঐ বিধান অনুযায়ী প্রতিটি মিটার প্রত্যেক ৬ (ছয়) মাস অন্তর পরীক্ষার জন্য উপস্থাপিত করিতে হয়। উক্ত কর্তৃপক্ষ বিবেচনা করিলে যে কোন সময়ে পরীক্ষার জন্য ট্যাক্সী মিটার উপস্থাপিত করিবার নির্দেশ দিতে পারেন।

(খ) বর্তমানে কলিকাতায় মোট ৪,৩১১টি ট্যাক্সি চলিতেছে।

### Girls' Education in Gopiballavpur Block No. 1, Midnapore

**348.** (Admitted question No. 226.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ১নং ব্লকে কতজন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য কত টাকা ধার্য হইয়াছিল এবং কোন বৎসরে কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Education :**

গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ১নং ব্লকে যথাক্রমে ১৩৪ ও ১৭০ জন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য টাকা ৫,৯৬৩·২৫ ও ৬,৫৪৩·০০ ধার্য হইয়াছিল এবং তাহাদের মধ্যে ১৯৬৩-৬৪ সালে ৫,৪২৫·৭৫ টাকা এবং ১৯৬৪-১৯৬৫ সালে ৬,৩৮৭·৭৫ টাকা খরচ হইয়াছে।

### Girls' education in Binpur Block No. 1, Midnapore

**349.** (Admitted question No. 229.)

**শ্রীসুরেন্দ্র নাথ মাহাত :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার বিনপুর ১নং ব্লকে কতজন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য কত টাকা ধার্য হইয়াছিল এবং কোন বৎসর কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Education :**

গত ১৯৬৩-১৯৬৪ এবং ১৯৬৪-১৯৬৫ সালে মেদিনীপুর জেলার বিনপুর ১নং ব্লকে যথাক্রমে ২৬৮ ও ২৪১ জন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য টাকা ১০,৭৬৪·৫০ ও ৯,২৮৮·০০ ধার্য হইয়াছিল এবং তাহাদের মধ্যে ১৯৬৩-১৯৬৪ সালে ১০,৫৭৭·২৫ টাকা এবং ১৯৬৪-১৯৬৫ সালে ৯,৭৫০·২৫ টাকা খরচ হইয়াছে।

## Jails in Midnapore district

**350.** *(Admitted question No. 1087.)*

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বরাষ্ট্র (জেল) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় কতগুলি জেল আছে ;

(খ) ঐ সকল জেলের প্রতিটিতে কতজন কয়েদীর থাকিবার ব্যবস্থা আছে ; এবং

(গ) উক্ত জেলগুলির প্রত্যেকটিতে কোন হাসপাতাল আছে কিনা ?

**The Minister for Home (Jails):**

(ক) মেদিনীপুর জেলায় একটি কেন্দ্রীয় কারা এবং চারটি মহকুমা কারা লইয়া পাঁচটি জেল আছে।

(খ) ঐ সকল জেলে নিম্নোক্ত সংখ্যক কয়েদীর থাকিবার নির্ধারিত বাসস্থান আছে :—

| | | |
|---|---|---|
| মেদিনীপুর কেন্দ্রীয় জেল | ... | ১,৬২২ |
| ঝাড়গ্রাম মহকুমা জেল | ... | ৪২ |
| কাঁথি মহকুমা জেল | ... | ৩৯ |
| ঘাটাল মহকুমা জেল | ... | ২২ |
| তমলুক মহকুমা জেল | ... | ৫০ |

(গ) উক্ত জেলগুলির মধ্যে মেদিনীপুর কেন্দ্রীয় কারা এবং ঝাড়গ্রাম মহকুমা কারায় হাসপাতাল আছে।

## Proposal for extension of Midnapore-Jalchawk and Balichawk-Jalchawk Routes up to Barisa

**351.** (Admitted question No. 1121.)

**শ্রীঅমলমোহন দাস :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মেদিনীপুর-জলচক এবং বালিচক-জলচক রুটটি পিংলা থানার দোবান্ডীর ধারে বড়িষা পর্যন্ত এক্সটেণ্ড করার কোন প্রস্তাব আছে কি না ; এবং

(খ) থাকিলে উহা কবে পর্যন্ত কার্যকরী হইবে ?

**The Minister for Home (Transport):**

(ক) আছে।

(খ) উহা আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষের পরবর্তী সভায় আলোচিত হইবে। ঐ সভা এই মাসেই অনুষ্ঠিত হইবে।

## Moyna Joint Sub-Registry Office, Midnapore

**352.** (Admitted question No. 1133.)

**শ্রীঅমলমোহন দাস :** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪ এবং ১৯৬৫ সালে মেদিনীপুর জেলার ময়না জয়েন্ট সাব-রেজেষ্ট্রী অফিসে মোট কত কি প্রকারের দলিল রেজেষ্ট্রী হইয়াছিল এবং তাহাতে উক্ত দুই সনে কত টাকা আয় হইয়াছিল ; এবং

(খ) বর্তমানে উক্ত রেজেষ্ট্রী অফিসে কতজন কর্মচারী আছেন এবং তাঁহাদের বেতনের হার কি ?

**The Minister for Judicial :**

(ক) দলিল সংক্রান্ত প্রয়োজনীয় তথ্যাদি নিম্নে দেওয়া হইল :—

| সাল | দান | বিক্রয় | বন্ধকী | লীজ | অন্যান্য | মোট দলিল |
|---|---|---|---|---|---|---|
| ১৯৬৪ | ৩০৮ | ৩,৯৪৬ | ১,০৬১ | ৩ | ২৯৩ | ৫,৬১১ |
| ১৯৬৫ | ৫১৩ | ৩,৯১২ | ১,০০৩ | ৩ | ২৭৩ | ৫,৫১৪ |

১৯৬৪ এবং ১৯৬৫ সালে ময়নায় অবস্থিত যুগ্ম অবর নিবন্ধক কার্যালয়ে নীট আয়ের পরিমাণ যথাক্রমে ২৪,২৫৪ টাকা ৫৬ পয়সা ও ২৭,৭৭৮ টাকা ৮৫ পয়সা।

(খ) উক্ত যুগ্ম নিবন্ধক কার্যালয়ে একজন অবর নিবন্ধক, একজন করণিক, একজন মোহরার, একজন পিওন, একজন রক্ষী (রাত্রিতে পাহারা দিবার জন্য), একজন বি, টি, এ্যাক্ট মোহরার এবং চারজন অতিরিক্ত মোহরার নিযুক্ত আছেন। তাঁহাদের বেতনক্রম নিম্নরূপ :

| পদ | | বেতনক্রম<br>টাকা |
|---|---|---|
| ১। অবর নিবন্ধক | .. | ২০০—১০—৪০০ |
| ২। করণিক | ... | ১২৫—৩—১৪০—৪—২০০ |
| ৩। মোহরার | ... | ১০০—৩—১৩৫—৪—১৪০ |
| ৪। পিওন এবং রক্ষী | ... | ৬০—½—৬৫—১—৭৫ |
| ৫। বি, টি, এ্যাক্ট মোহরার | ... | ১০০ টাকা (নির্দিষ্ট) |

৬। অতিরিক্ত মোহরার প্রতি তিন শত শব্দ সম্বলিত দশ পৃষ্ঠা নকল করিলে এবং একপ কুড়ি পৃষ্ঠা মিলাইয়া দেখিলে বেতনের পরিমাণ ১ টাকা। ইহা ছাড়া অন্যান্য ভাতা পাওয়া যায়।

## Sariya Khal Dam Construction Scheme on Gopiballavpur police-station

353. (Admitted question No. 1309.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর গোপীবল্লভপুর থানার সারিয়া খালে বাঁধ নির্মাণ পরিকল্পনার ইনভেষ্টিগেশনের কাজ কবে আরম্ভ হইয়াছে এবং কবে শেষ হইবে ;

(খ) এই পরিকল্পনায় কত টাকা মঞ্জুর হইয়াছে ;

(গ) এই খালে কোন মৌজায় বাঁধ নির্মাণ করা হইবে ; এবং

(ঘ) ইহার নির্মাণ কার্য কবে আরম্ভ হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) অনুসন্ধান কার্য ১৯৬০ সনে আরম্ভ হইয়াছিল এবং বর্তমান বৎসরে শেষ হইয়াছে।

(খ) প্রকল্পের প্রাক্কলন বর্তমানে প্রস্তুত করা হইতেছে। সুতরাং টাকা মঞ্জুর করার প্রশ্ন বর্তমানে উঠে না।

(গ) ও (ঘ) উক্ত 'খ' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

### *Investigation work for Irrigation Schemes at Jhargram police-station, Midnapore*

354. (Admitted question No. 1351.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম থানায় ১৫টি সেচ পরিকল্পনার ইনভেষ্টিগেশন কার্য বহুদিন হইতে চলিতেছে ;

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হাঁা হয়, তবে মাননীয় সেচ মন্ত্রীমহাশয় জানাইবেন কি—

(১) উক্ত পরিকল্পনাগুলির নাম কি কি ;

(২) প্রতিটি পরিকল্পনায় কি পরিমাণ জমি উপকৃত হইবে ; এবং

(৩) কোন পরিকল্পনার কাজ কবে আরম্ভ হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) ও (খ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম থানায় কেবলমাত্র বাঁশতলা সেচ প্রকল্পটির ইনভেষ্টিগেশন কার্য শেষ হইয়াছে এবং স্কীম তৈয়ারী হইতেছে।

ইহা ছাড়া সেচ বিভাগের অন্য কোন পরিকল্পনার ইনভেষ্টিগেশন কার্য চলিতেছে না।

### Investigation work for Irrigation Schemes at Nayagram police-station, Midnapore

355. (Admitted question No. 1353.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানায় ১২টি সেচ পরিকল্পনার ইনভেষ্টিগেশন কার্য বহুদিন হইতে চলিতেছে ;

(খ) ইহা যদি সত্য হয়, তবে পরিকল্পনাগুলির নাম কি ;

(গ) প্রতিটি পরিকল্পনায় কত জমি উপকৃত হইবে এবং কত টাকা ব্যয় হইবে ; এবং

(ঘ) কোন্ পরিকল্পনার কাজ কবে আরম্ভ হইবে এবং কবে শেষ হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) সেচ ও জলপথ বিভাগে এই ধরনের কোন পরিকল্পনার ইনভেষ্টিগেশন কার্য চলিতেছে না।

(খ), (গ) ও (ঘ) (ক) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

### Investigation work for Irrigation Schemes at Sankrail police-station, Midnapore

356. (Admitted question No. 1354.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার সাঁকরাইল থানার দশটি সেচ পরিকল্পনার ইনভেষ্টিগেশন কার্য বহুদিন হইতে চলিতেছে ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, তবে মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত পরিকল্পনাগুলির নাম কি,

(২) প্রতি পরিকল্পনায় কি পরিমাণ জমি উপকৃত হইবে এবং কত টাকা ব্যয় হইবে; এবং

(৩) কোন্ পরিকল্পনার কাজ কবে আরম্ভ হইবে?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) সেচবিভাগ হইতে সাঁকরাইল থানায় কোন সেচ পরিকল্পনার ইনভেস্টিগেশন কার্য করা হইতেছে না।

(খ) প্রশ্ন উঠে না।

### Irrigation Schemes at Binpur police-station in Midnapore

357. (Admitted question No. 1355.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার বিনপুর থানায় ১৫টি সেচ পরিকল্পনার ইনভেস্টিগেশন কার্য বহুদিন হইতে চলিতেছে;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তবে সেচমন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ঐ পরিকল্পনাগুলির নাম কি;

(২) কোন্ পরিকল্পনার ইনভেস্টিগেশন কার্য কবে আরম্ভ হইয়াছে এবং কবে শেষ হইবে; এবং

(৩) কোন্ পরিকল্পনার কত টাকা ব্যয় হইবে এবং কত জমি উপকৃত হইবে?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) মেদিনীপুর জেলার বিনপুর থানায় সেচ ও জলপথ বিভাগের অধীনে 'রাঙামাটিয়া বাঁধ' নামে একটিমাত্র সেচ পরিকল্পনার সার্ভে ও ইনভেস্টিগেশন কার্য ১৯৬৫ সালের মে মাসে আরম্ভ হইয়া এখনও চলিতেছে।

(খ) (ক) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

### National Malaria Eradication Programme

358. (Admitted question No. 899.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ম্যালেরিয়া নির্মূল করার অন্যতম কার্যক্রম হিসাবে ডি ডি টি স্প্রে করার প্রোগ্রাম কোন্ বৎসর আরম্ভ করা হয় এবং কোন্ বৎসর উহা শেষ করা হইয়াছে;

(খ) কোন্ জেলায় কতগুলি ডি ডিটি স্প্রে স্কোয়াড কাজে নিযুক্ত ছিলেন এবং এদের মোট সংখ্যা কত;

(গ) কয় বৎসর তাঁহারা কাজে নিযুক্ত ছিলেন এবং উহাদের বেতনের হার কত ছিল; এবং

(ঘ) উহাদের কতজনকে অন্য কি কি কাজে নিযুক্ত করা হইয়াছে?

***The Minister for Health :***

(ক) ১৯৫৩-৫৪ সালে ন্যাশনাল ম্যালেরিয়া কন্ট্রোল (ম্যালেরিয়া দমন) স্কীম যখন হইতে সুরু হইয়াছে তখন হইতেই ডি ডি টি স্প্রে অপারেশন ব্যাপকভাবে রাজ্যের বিভিন্ন জেলায় চালু হয়। নির্দিষ্ট সময়সূচীর মধ্যে ম্যালেরিয়া নির্মূল করার উদ্দেশ্যে ম্যালেরিয়া কন্ট্রোল প্রোগ্রাম ১৯৫৮-৫৯ সালে ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম (ম্যালেরিয়া উচ্ছেদ)-এ পরিবর্তিত হয় এবং রাজ্যের সর্বত্র ডি ডি টি স্প্রে অপারেশনএর আওতায় আসে।

কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত ইণ্ডিপেণ্ডেন্ট অ্যাপ্রাইজাল টিমএর অনুমোদনক্রমে ১৯৬৫-৬৬ সাল পর্যন্ত রাজ্যের মোট ২৬টি ম্যালেরিয়া উচ্ছেদ ইউনিটের মধ্যে ১৮.৮৫ ইউনিট এলাকা ডি ডি টি স্প্রে অপারেশন বন্ধ করিয়া দেওয়া হইয়াছে। বাকী ৭.১৫ ইউনিট এলাকাতে এখনও স্প্রে চলিতেছে।

(খ) লাইব্রেরি টেবিলে রক্ষিত বিবরণী দ্রষ্টব্য।

(গ) বিভিন্ন স্থানের সংক্রমণের নির্দিষ্ট সময় (ট্রান্সমিশন সিজন) অনুসারে বৎসরের তিন মাস, ছয় মাস বা নয় মাসের জন্য ডি ডি টি স্প্রে স্কোয়াড নিযুক্ত হইয়াছিল/আছে। এই সকল সাময়িক কর্মচারীদের মধ্যে মেটরা বেতন পাইতেন/পান মাসিক ৭০ টাকা এবং লেবারাররা ৫০ টাকা (পরে ১৯৬১ সালের এপ্রিল হইতে ৬০ টাকাতে বর্ধিত হয়)।

(ঘ) এই সকল কর্মচারীকে যথাযথ পদে বাহাল করার জন্য বিভিন্ন হাসপাতাল ও জেলা স্বাস্থ্য কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হইয়াছে। এই সকল সাময়িক কর্মচারীর কিছুসংখ্যককে ম্যালেরিয়া সারভ্যাইল্যান্স ওয়ার্কার পদেও নিয়োগ করা হইয়াছে।

### Hospitals in West Bengal

**359.** ( Admitted question No 1258. )

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে (১) সরকার পরিচালিত এবং (২) বেসরকারী হাসপাতাল কয়টি আছে,

(খ) বেসরকারী হাসপাতালগুলির কয়টি (১) অ্যালোপ্যাথি, (২) হোমিওপ্যাথি এবং

(৩) কবিরাজী মতে রোগীর চিকিৎসা করেন ; এবং

(গ) উক্ত বেসরকারী কোন্ হাসপাতালকে সরকার গত পাঁচ বৎসর কোন্ বৎসর কত টাকা কি কি বাবত দিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) সরকার পরিচালিত হাসপাতাল ১৭৫টি এবং বেসরকারী হাসপাতাল ৮৯টি।

(খ) অ্যালোপ্যাথি মতে ৭৭টি, হোমিওপ্যাথি মতে ৬টি এবং কবিরাজী মতে ৬টি চিকিৎসা করিয়া থাকে।

(গ) একটি তালিকা লাইব্রেরি টেবিলে সংস্থাপিত হইয়াছে।

### Girls' education in Sankrail Block, Midnapore

**360.** (Admitted question No. 223.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার শাঁকরাইল ব্লকে কতজন বালিকার ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য কত টাকা ধার্য হইয়াছিল এবং কোন বৎসর কত টাকা খরচ হইয়াছে ;

(খ) মেদিনীপুর জেলার বিভিন্ন ব্লকে একাদশ শ্রেণী পর্যন্ত বিনা বেতনে শিক্ষাদানের সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(গ) থাকিলে উক্ত পরিকল্পনা কতদিনের মধ্যে কার্যকরী হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Education :**

(ক) গত ১৯৬৩-৬৪ সালে এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার শাঁকরাইল ব্লকে যথাক্রমে ১১৭ জন ও ১৫৭ জন বালিকার ৮ম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য ৪,১৬৮·২৫ ও ৬,১২৯·০০ টাকা ধার্য করা হয় এবং ১৯৬৩-৬৪ সালে ৪,৯৫৪ টাকা ও ১৯৬৪-৬৫ সালে ৬,১০২ টাকা খরচ করা হয়।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

### Girls' Education in Nayagram Block, Midnapore

361. (Admitted question No. 224.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার নয়াগ্রাম ব্লকে কতজন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য কত টাকা ধার্য হইয়াছিল এবং কোন বৎসর কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Education :**

গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলায় নয়াগ্রাম ব্লকে যথাক্রমে ১১৫ ও ৩৭ জন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য ৪,৩৫১·৫০ টাকা ও ১,৫১২·০০ টাকা ধার্য হইয়াছিল এবং তাহাদের মধ্যে ১৯৬৩-১৯৬৪ সালে ৩,২৭৭·৫০ টাকা এবং ১৯৬৪-৬৫ সালে ১,১৭৮·২৫ টাকা খরচ হইয়াছে।

### Girls' education in Jambani Block, Midnapore

362. (Admitted question No. 225.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত ১৯৬৩-১৯৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার জামবনী ব্লকে কতজন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য কত টাকা ধার্য হইয়াছিল এবং কোন বৎসর কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Education :**

গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার জামবনী ব্লকে যথাক্রমে ১১৮ ও ১১৪ জন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য ৬,৮৫৮·৫০ টাকা ও ৭,৬০০·০০ টাকা ধার্য হইয়াছিল এবং তাহাদের মধ্যে ১৯৬৩-৬৪ সালে ৬,৭৮৮·০০ টাকা এবং ১৯৬৪-১৯৬৫ সালে ৭,১১০·২৫ টাকা খরচ হইয়াছে।

### Girls' education in Gopiballabpur No. 2 Block, Midnapore

363. (Admitted question No. 227.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২নং ব্লকে কতজন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য কত টাকা ধার্য হইয়াছিল এবং কোন বৎসর কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Education :**

গত ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২নং ব্লকে যথাক্রমে ১৬৫ ও ১৮৫ জন বালিকার অষ্টম শ্রেণী পর্যন্ত শিক্ষার জন্য ৬,৮০৮'৫০ টাকা ও ৭,৯৯৪'২৫ টাকা ধার্য হইয়াছিল এবং তাহাদের মধ্যে ১৯৬৩-১৯৬৪ সালে ৬,৭১১'৭৫ টাকা এবং ১৯৬৪-৬৫ সালে ৭,৭১৩'০০ টাকা খরচ হইয়াছে।

## Imposition of water tax for Mayurakshi Canal water in Nalhati police-station

364. (Admitted question No. 809.)

**শ্রীশিরোমণি প্রসাদ :** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নলহাটি থানার বিভিন্ন এলাকায় ময়ূরাক্ষী খালের জল পায় না এমন জমিতে কর ধার্য হওয়ায় কৃষকগণের নিকট হইতে উক্ত কর মকুবের জন্য কতগুলি দরখাস্ত গত ১৯৬২-৬৩, ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে পাওয়া গিয়াছে ;

(খ) ইহা কি সত্য যে উক্ত দরখাস্তগুলির শুনানী অদ্যবধি হয় নাই ;

(গ) সত্য হইলে, কবে নাগাদ শুনানী হইবে ; এবং

(ঘ) কি কি অবস্থার পরিপ্রেক্ষিতে জলকর মকুব দেওয়া হয় ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) জল না পাওয়ার কর মকুবের জন্য ১৯৬২-৬৩ সালে ১৩২টি ; ১৯৬৩-৬৪ সালে ২১৯টি এবং ১৯৬৪-৬৫ সালে ২৩৩টি দরখাস্ত পাওয়া গিয়াছে।

(খ) যথাসময়ে প্রাপ্ত ঐরূপ দরখাস্তগুলির যথাযথ অনুসন্ধান করা হইয়াছে।

(গ) প্রশ্ন উঠে না।

(ঘ) বন্যা, ঝড় ইত্যাদি কারণে কিংবা সেচের জল না পাওয়ার জন্য শস্যের বিশেষ ক্ষতি হইলে জলকর মকুব দেওয়ার প্রশ্ন বিবেচনা করা হয়।

## National Malaria Eradication Programme

365. (Admitted question No. 890.)

**শ্রীসুরেন্দ্রনাথ ভট্টাচার্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলা হইতে ম্যালেরিয়া উচ্ছেদ করার প্রোগ্রাম কোন বৎসর নেওয়া হয় এবং কি কি প্রোগ্রাম নেওয়া হয় ;

(খ) উক্ত পরিকল্পনা শেষ হইয়াছে কিনা এবং না হইয়া থাকিলে আরও কয় বৎসর লাগিবে ;

(গ) ম্যালেরিয়া উচ্ছেদ করার পরিকল্পনার জন্য ১৯৬৪-৬৫ পর্যন্ত মোট কত টাকা খরচ হইয়াছে ; এবং

(ঘ) উক্ত পরিকল্পনার অন্তর্ভুক্ত কি কি কার্যক্রম এখন চালু রাখা হইয়াছে ?

**The Minister for Health :**

(ক) ম্যালেরিয়া রোগ সম্পূর্ণ নির্মূল করার উদ্দেশ্যে ১৯৫৮-৫৯ সালে জাতীয় ম্যালেরিয়া দমন পরিকল্পনা জাতীয় ম্যালেরিয়া উচ্ছেদ পরিকল্পনাতে পরিবর্তিত করা হয়। এই পরিকল্পনার কার্যক্রম সম্পর্কে একটি বিবরণী উপস্থাপিত হইল।

(খ) এই রাজ্যের দুই-তৃতীয়াংশ স্থান হইতে ম্যালেরিয়া সম্পূর্ণভাবে নির্মূল করা এ যাবৎ সম্ভব হইয়াছে। ইহা ছাড়া রাজ্যের এক-ষষ্ঠাংশ পরিমিত এলাকাতে এই প্রোগ্রামের অগ্রগতি এমন এক পর্যায়ে আসিয়াছে যে এই এলাকা হইতে ডি, ডি, টি, স্প্রে অপারেশান তুলিয়া লওয়া হইয়াছে,

ম্যালেরিয়া অধ্যুষিত জলপাইগুড়ি, দার্জিলিং ও কোচবিহারের চা-বাগিচা অঞ্চল ও ডুয়ার্স ও তরাই এলাকা এবং আন্তর্জাতিক সীমানা বরাবর হইতে ম্যালেরিয়া দমন করা হইয়াছে বটে তবে এখনও সম্পূর্ণ দূর করা সম্ভব হয় নাই.

এই এলাকাগুলি কবে ম্যালেরিয়া মুক্ত হইবে, তাহা সঠিকভাবে বলা সম্ভব নয়। কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত ইণ্ডিপেণ্ডেণ্ট অ্যাপ্রাইসাল টিম যখন এই এলাকাগুলি টেক্‌নিক্যালি এ্যাণ্ড অ্যাড্‌মিনিষ্ট্রেটিভলি মেনটিনেন্স ফেজ-এ যাইবার উপযুক্ত মনে করবেন, তখনই এলাকাগুলি ম্যালেরিয়া মুক্ত হইয়াছে বলিয়া ধরা হইবে। তবে আশা করা যায় ১৯৭০-৭১ সাল হইতে এই সব এলাকার বেশী অংশে ম্যালেরিয়া নির্মূল হইবে।

(গ) কীট-নাশক ও অন্যান্য দ্রব্যাদির মূল্য সমেত ১৯৫৮-৫৯ সাল হইতে ১৯৬৪-৬৫ সাল পর্যন্ত মোট ৬,৭২,৪০,০০০ (ছয় কোটি বাহাত্তর লক্ষ চল্লিশ হাজার) টাকা খরচ হইয়াছে।

(ঘ) 'ক' প্রশ্নের উত্তরে উল্লিখিত বিবরণী দ্রষ্টব্য।

Statement referred to in reply to clauses (ka) and (gha) of unstarred question No. 365

### বিবরণী

জাতীয় ম্যালেরিয়া উচ্ছেদ পরিকল্পনার (ন্যাশনাল ম্যালেরিয়া ইরাডিকেশান স্কীম) কার্যক্রম তিনটি পর্যায়ে বিভক্ত :—

**প্রথম পর্যায়—আক্রমণাত্মক অর্থাৎ (অ্যাটাক ফেজ)**—এই কার্যক্রম হইল প্রতি গৃহে ডি, ডি, টি, স্প্রে করা।

**দ্বিতীয় পর্যায়—পরিদর্শনাত্মক অর্থাৎ (সারভ্যাইলেন্স এ্যাণ্ড কন্সোলিডেশান)**—এই পর্যায়ের কার্যক্রম অনুসারে ম্যালেরিয়া রোগাক্রান্ত ব্যক্তির অনুসন্ধানে ও ডিসপেন্সারিতে গিয়া রোগ সংক্রমণ-উৎস (সোর্স অব ইন্‌ফেকশান) নির্ধারণ করেন, রোগাক্রান্ত ব্যক্তির রক্ত পরীক্ষান্তে চিকিৎসার ব্যবস্থা করেন এবং রোগ সংক্রামণ উৎসের মূলোৎপাটন (লিকুইডেশান অফ ফসি) করিবার ব্যবস্থা করেন।

**তৃতীয় পর্যায়—সংরক্ষণাত্মক অর্থাৎ (মেইনটেনান্স ফেজ)**—এই পর্যায়ের কার্যক্রম অনুযায়ী স্বাস্থ্য বিভাগীয় চলতি প্রতিষ্ঠান ও কর্মিগণ এবং ম্যালেরিয়া উচ্ছেদ পরিকল্পনার কর্মসূচী অনুযায়ী নরমাল পাবলিক হেলথ্ কর্মিগণ ম্যালেরিয়া মুক্ত এলাকাগুলি রক্ষণাবেক্ষণ করিবেন যাহাতে ম্যালেরিয়ার পুনরাবির্ভাব না ঘটে। প্রয়োজনানুসারে এই কার্যের নিমিত্ত নরমাল স্টাফ-এর সংখ্যা বৃদ্ধি করা হয়।

### Preservation of Memorial of Iswar Chandra Vidyasagar

366. (Admitted question No. 898.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রাতঃস্মরণীয় বিদ্যাসাগরের জন্মস্থানে তাঁহার স্মৃতি রক্ষা করার জন্য এ পর্যন্ত সরকার কর্তৃক কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(খ) কলিকাতায় যে বাড়ীতে তিনি থাকিতেন সে বাড়ীটা রক্ষা করা ও উন্নত করার কি কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(গ) বিদ্যাসাগর সম্বন্ধে অদ্যাবধি কোন রিসার্চ করার ব্যবস্থা হইয়াছে কি না এবং না হইলে করা হবে কিনা এবং হইলে কতদিনে হইবে ?

**The Minister for Education :**

(ক) কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নাই।

(খ) ও (গ) ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের স্মৃতি রক্ষার জন্য তাঁহার ৩৬/১ বিদ্যাসাগর স্ট্রীট, কলিকাতায় বসত বাটিটি সরকার কর্তৃক গ্রহণের ব্যবস্থা করা হইতেছে। এ সম্বন্ধে ব্যবস্থা হইলে অন্যান্য বিষয় বিবেচনা করা হইবে।

**Rice Mills at Balichak and Kolaghat, Midnapore**

**367.** (Admitted question No. 984.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বালিচক ও কোলাঘাট অঞ্চলে কতগুলি রাইস মিল আছে ; এবং

(খ) উহাদের প্রত্যেকটিতে কতজন স্থায়ী ও অস্থায়ী কর্মী পুরুষ ও নারী আছে ?

**The Minister for Labour :**

(ক) ১২টি।

(খ)

| | পুরুষ | | স্ত্রী | |
|---|---|---|---|---|
| | স্থায়ী | অস্থায়ী | স্থায়ী | অস্থায়ী |
| সত্যনারায়ণ রাইস মিল, কোলাঘাট। ... | — | ৭ | — | ১৮ |
| শশী রাইস মিল, বালিচক। ... | ২ | ২৪ | — | ২৭ |
| অন্নপূর্ণা রাইস মিল, বালিচক। ... | ৫ | ১১ | — | ২৯ |
| কমলা রাইস মিল, বালিচক। ... | — | ১১ | — | ১৭ |
| গঙ্গা রাইস মিল, বালিচক। ... | ৮ | ৪১ | — | ৪৮ |
| গিরিবালা রাইস মিল, বালিচক। ... | — | ১৯ | ১ | ২৩ |
| হরিহর রাইস মিল, বালিচক। ... | ৭ | ৬ | — | ১৫ |
| রূপনারায়ণ রাইস মিল, কোলাঘাট। ... | — | ১০ | — | ১৬ |
| মহালক্ষ্মী রাইস মিল, বালিচক। ... | ৫ | ১৮ | — | ৩৩ |
| তমলুক ট্রেডিং কোম্পানীর রাইস মিল, বালিচক। | ৪ | ১৬ | — | ৫০ |
| হরেকৃষ্ণ রাইস মিল, বালিচক। ... | ৩ | ৩৩ | — | ৪১ |
| লক্ষ্মীনারায়ণ রাইস মিল, বালিচক। ... | ৯ | ২২ | — | ৩৫ |

**Procurement of Paddy in Nayagram Block, Midnapore**

**368.** (Admitted question No. 1036.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে মেদিনীপুর জেলার ময়নাগ্রাম ব্লকের কোন্ অঞ্চলে কতজনের উপরে ধান্য প্রদানের লেভীর নোটিশ দেওয়া হইয়াছে ;

(খ) উক্ত নোটিশ জারীর ফলে কোন্ অঞ্চলে কতজনের নিকট হইতে কত ধান্য সরকার পাইয়াছে ; এবং

(গ) লেভীর নোটিশ জারীর পূর্বে কোন্ অঞ্চলের কতজনের নিকট হইতে কত ধান্য সরকার স্বেচ্ছায় পাইয়াছেন ?

**The Minister for Food and Supplies :**

(ক) ৪১১ জন।

(খ) ৩,৬০০ কুইন্ট্যাল ধান।

(গ) ৩,২৬০ কুইন্ট্যাল ধান। (এ বিষয়ে অঞ্চল ভিত্তিক সংখ্যা এবং কতজন সরকারের নিকট স্বেচ্ছায় ধান্য বিক্রয় করিয়াছেন তাহার সংখ্যা সংগ্রহ করা সময় সাপেক্ষ)।

## Tubewells sanctioned in Mayna police-station by the Tribal Welfare Department

369. (Admitted question No. 1136.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** আদিবাসী-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না থানার কোন্ কোন্ গ্রামে গত ১৯৬৪-৬৫ ও ১৯৬৫-৬৬ সালে তফসিলী-কল্যাণ বিভাগ হইতে নলকূপ মঞ্জুর করা হইয়াছিল এবং কতগুলি প্রোথিত হইয়াছে ; এবং

(খ) উক্ত তিন বৎসরে ঐ থানার কতজন তফসিলী ছাত্র কি কি বাবত কত টাকা আদিবাসী-মঙ্গল বিভাগ হইতে সাহায্য পাইয়াছে ?

**The Minister of State for Tribal Welfare :**

(ক)

| সাল | | | নলকূপের সংখ্যা | |
|---|---|---|---|---|
| | | | মঞ্জুরীকৃত | প্রোথিত |
| ১৯৬৩-৬৪ | ... | ... | — | — |
| ১৯৬৪-৬৫ | ... | ... | ৩টি<br>(নারিকেলদা—১<br>ইজমালিচক—১<br>কিয়ারাণা—১) | ২টি<br>(ইজমালিচক—১<br>কিয়ারাণা—১) |
| ১৯৬৫-৬৬ | | | | |

(খ) একটি বিবরণী নিম্নে রক্ষিত হইল।

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 369.*

বিবরণী

| কার্যসূচির নাম | ১৯৬৩-৬৪ | | ১৯৬৪-৬৫ | | ১৯৬৫-৬৬ | |
|---|---|---|---|---|---|---|
| | উপকৃত ছাত্রের সংখ্যা | মোট অর্থের পরিমাণ টাকা | উপকৃত ছাত্রের সংখ্যা | মোট অর্থের পরিমাণ টাকা | উপকৃত ছাত্রের সংখ্যা | মোট অর্থের পরিমাণ টাকা |
| (১) বিশেষ বৃত্তি | ২৮ | ২,৬৪০ | ১৭ | ১,২৭৫ | ২৭ | ১,০৯০ |
| (২) ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য অনুদান | ৫৬ | ১১,৮৪০ | ২৬ | ৫,৭২০ | ১৬ | ৩,৫২০ |
| (৩) পুস্তক ক্রয়ের জন্য অনুদান | ৫ | ১১৫ | ১৩ | ৩০০ | ৫ | ৯০ |
| (৪) তফসিলীদের মধ্যে অধিকতর অনুন্নত সম্প্রদায়ভুক্ত ছাত্রগণকে বেতন বাবদ অনুদান | ১ | ১২ | — | — | — | — |

**Pending Bonus disputes in Asansol Subdivision**

370. (Admitted question No. 1174.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল মহকুমায় কতগুলি বোনাস বিরোধের ঘটনা শ্রমদপ্তরের নিকট আজ পর্যন্ত নিষ্পত্তাধীন আছে;

(খ) কোন কোন কারখানায় বা শিল্পের শ্রমিকগণ এই বিরোধে জড়িত আছেন; এবং

(গ) এই বোনাস বিরোধ মীমাংসার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**The Minister for Labour :**

(ক) আসানসোল মহকুমার ছয়টি কারখানা সম্পর্কিত বোনাস বিরোধ বর্তমানে শ্রমদপ্তরে নিষ্পত্তাধীন রহিয়াছে।

(খ) নিম্নলিখিত কারখানাসমূহের শ্রমিকগণ এই সকল বিরোধে জড়িত আছেন :—

(1) Hindusthan Cables Ltd.

(2) Dishergarh Power Supply.

(3) Associated Power Co.

(4) Bengal Refactories.

(5) Coalfield Engineering Works.

(6) Pandit Brothers.

(গ) হিন্দুস্থান কেবলস্ লিমিটেড সম্পর্কিত বোনাস বিরোধের মীমাংসার জন্য শ্রমদপ্তর হইতে ভারত সরকারের নিকট অনুরোধ জানান হইয়াছে। অন্যান্য বিরোধগুলি সালিশী পর্যায়ে রহিয়াছে।

## Co-operative Societies in Tamluk Subdivision

**371.** (Admitted question No. 1281.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সময়ে মেদিনীপুর জেলার তমলুক মহকুমার কোন্ থানায় কয়টি সমবায় সমিতি রেজিষ্ট্রিভুক্ত আছে ; এবং

(খ) উহাদের মধ্যে কতগুলি সার্ভিস কো-অপারেটিভ কতগুলি বিপণন সমিতি কতগুলি ট্রান্সপোর্ট কো-অপারেটিভ এবং কতগুলি ঋণদান সমিতি কতগুলি তন্তুবায় সমিতি এবং কতগুলি মৎস্যজীবী সমিতি ?

**The Minister for Co-operation :**

(ক) থানার নাম ও — সমিতির সংখ্যা

১। তমলুক —১১৮।

২। পাঁশকুড়া —১৩৪।

৩। মহিষাদল — ৮৭।

৪। সুতাহাটা — ৮৭।

৫। নন্দীগ্রাম —১১২।

৬। ময়না — ৫৬।

(খ) এতৎসংলগ্ন তালিকা দ্রষ্টব্য

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 371.

তালিকা

| থানার নাম | সার্ভিস কো-অপ. | বিপণন সমিতি | ট্রান্সপোর্ট সমিতি | ঋণদান সমিতি | তন্তুবায় সমিতি | মৎস্যজীবী সমিতি |
|---|---|---|---|---|---|---|
| (১) তমলুক | ৩৯ | ২ | ১ | ৩১ | ৪২ | ৩ |
| (২) পাঁশকুড়া | ৭৫ | ২ | ১ | ৫৩ | [illegible] | ১ |
| (৩) মহিষাদল | ৪৫ | ১ | ২ | ২২ | ১৭ | — |
| (৪) সুতাহাটা | ৪২ | ১ | ১ | ৩৫ | ৭ | ১ |
| (৫) নন্দীগ্রাম | ৭২ | ১ | — | ৩৬ | ৩ | — |
| (৬) ময়না | ৩৫ | ২ | — | ৬ | ১২ | ১ |

## Kangsabati River Project

**372.** (Admitted question No. 1308.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কংসাবতী নদী পরিকল্পনার কাজ বর্তমানে কতদূর অগ্রসর হইয়াছে ;

(খ) এই পরিকল্পনার কাজ বর্তমানে ঝাড়গ্রাম মহকুমার কোথায় কোথায় চলিতেছে ; এবং

(গ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার কোন্ কোন্ থানার কোন কোন অঞ্চলের ভিতর দিয়া ইহার ক্যানাল যাইবে?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) বর্তমানে এই পরিকল্পনার কাজ প্রায় ৪৫ শতাংশ শেষ হইয়াছে।

(খ) বর্তমানে ঝাড়গ্রাম মহকুমার বিনপুর থানায় কাজ চলিতেছে।

(গ) ঝাড়গ্রাম মহকুমার বিনপুর, ঝাড়গ্রাম, জামবনি এবং শাঁকরাইল থানার মধ্য দিয়া ইহার ক্যানাল যাইবে। ঐ সমস্ত থানার কোন্ কোন্ বিশেষ অঞ্চল দিয়া ক্যানাল যাইবে তাহা এখনও সঠিকভাবে নির্ণীত হয় নাই।

## Expenditure incurred for travelling allowance and electric charges of Ministers

**373.** (Admitted question No. 1329.)

**শ্রীবিজয় পাল:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গে মন্ত্রিদের টি, এ, ইলেকট্রিক বিল ও ওয়াটার বিল বাবদে এক একজনের জন্য সরকারী তহবিল হইতে কত ব্যয় হইয়াছিল?

**The Minister for Finance:**

১৯৬৫ সালে পশ্চিমবঙ্গে মন্ত্রিদের টি, এ, বাবদ সরকারী তহবিল হইতে যে ব্যয় হইয়াছে তাহার একটি তালিকা নিম্নে দেওয়া হইল।

১৯৬৫ সালে নিম্নলিখিত মন্ত্রিগণের জন্য ইলেকট্রিক বিল বাবদ যে ব্যয় হইয়াছে তাহা পৃথকভাবে নিম্নে দেখান হইল।

(১) শ্রী পি, সি, সেন (মুখ্যমন্ত্রী) — ২,৫০৫·৩০ টাকা।

(২) শ্রী কে, এন, দাসগুপ্ত — ১,৩৪১·১৮ টাকা।

(৩) শ্রী এস, এম, ফজলুর রহমন — ১,৬৯১·২৩ টাকা।

১৯৬৫ সালে মন্ত্রিগণের জন্য ওয়াটার বিল বাবদ কোন ব্যয় হয় নাই।

Statement referred to in reply to unstarred question No. 373.

Statement to Travelling Allowance (including Daily Allowances) drawn (i.e. claims preferred to Accountant-General West Bengal during 1965 by the Ministers, and Ministers of state is as under:

(1) Shri P. C. Sen (Chief Minister)—Rs. 6,998·25.
(2) Shri K. N. Das Gupta—Rs. 4,563·50.
(3) Shri I. D. Jalan—Rs. 1,874·00.
(4) Shri T. K. Ghosh—Rs. 1,791·50.
(5) Shrimati P. Mukherjee—Rs. 6,528·60.
(6) Shri S. Bhattacharjee—Rs. 5,329·85.
(7) Shri J. Kolay—Rs. 378·50.
(8) Shri S. K. Mookerjee—Rs. 7,133·45.
(9) Shrimati A. Maiti—Rs. 2,588.00
(10) Shri S. M. Fazlur Rahman—Rs. 1,592·25.

(11) Shri B. S. Nahar—Rs. 5,198·50.
(12) Shri R. L. Sinha—Rs. 5,037·50.
(13) Shri S. M. Misra—Rs. 4,147·70.
(14) Shri T. Wangdi—Rs. 5,088·75.
(15) Shri S. Banerjee—Rs. 2,773·25.
(16) Shri A. S. Naskar—Rs. 740·95.
Total Rs. 61,764·55.

(This is exclusive of the cost of H.O.R./Ex-change order where used).

**Murali Khal Scheme under Nayagram police-station, Midnapore**

374. (Admitted question No. 1350.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানার মুরলীখাল প্রকল্পের ইনভেষ্টিগেশন কার্য কবে আরম্ভ হইয়াছে এবং কি নাগাদ শেষ হইবে ; এবং

(খ) এই প্রকল্পে মোট কত ব্যয় হইবে এবং কত জমি উপকৃত হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) মুরলীখাল প্রকল্পের ইনভেষ্টিগেশন কার্য ১৯৬৪ সালে আরম্ভ হইয়া ১৯৬৯ সালে শেষ হইয়াছে।

(খ) এই প্রকল্পে প্রায় ১১ লক্ষ ২২ হাজার টাকা ব্যয় করা হইবে এবং প্রায় ২,১০০ একর জমি উপকৃত হইবে।

**Irrigation Schemes under Jambani Block, Midnapore**

375. (Admitted question No. 1352.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মেদিনীপুর জেলার জাম্বনী থানার ১০টি সেচ পরিকল্পনার ইনভেষ্টিগেশন কার্য বহুদিন হইতে চলিতেছে ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর সত্য হয় তবে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত পরিকল্পনাগুলির নাম কি, এবং

(২) কোন্ পরিকল্পনায় কত টাকা ব্যয় হইবে এবং কত জমি উপকৃত হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) জাম্বনী থানায় সেচ ও জলপথ বিভাগের অধীনে কেবলমাত্র একটি পরিকল্পনার ইনভেষ্টিগেশন কার্য চলিতেছে। পরিকল্পনাটির নাম 'পলপল্ খাল সেচ পরিকল্পনা'।

ইহা ছাড়া উক্ত থানায়, সেচ বিভাগের অন্য কোন পরিকল্পনায় ইনভেষ্টিগেশন কার্য চলিতেছে না।

(খ) "ক" প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন বর্তমানে উঠে না।

## Health Centres in Murshidabad district

**376.** (Admitted question No. 1369.)

**শ্রীবীরেন্দ্রনাথ রায় :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় মোট কয়টি প্রস্তাবিত স্বাস্থ্যকেন্দ্রের কাজ অদ্যাবধি শুরু হয় নাই (স্থানের নামসহ) ; এবং

(খ) উক্ত জেলায় কোন কোন স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণকার্য শেষ হওয়া সত্ত্বেও অদ্যাবধি চালু হয় নাই ?

**The Minister for Health :**

(ক) বেলগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, অনুপনগর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, মহেশাইল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, দফাহাট উপ-স্বাস্থ্যকেন্দ্র, লালগোলা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, ডোমকল প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, চরগরণগাড়ি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, গোধনপাড়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, মহেশখালি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, সরলপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, এবং সালার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র—মুর্শিদাবাদ জেলায় মোট এই এগারটি স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব বর্তমানে বিবেচনাধীন আছে।

পাপারা (প্রাথমিক), মনিগ্রাম (উপ), অহিরণ (প্রাথমিক), দফারপুর (উপ), গোকর্ণ (প্রাথমিক), পুরন্দরপুর (উপ), আমলাই (উপ), কগ্রাম (উপ), পাঁচথুপি (উপ), কুলি (উপ), —ঐ জেলায় মোট এই দশটি স্থানে স্বাস্থ্যকেন্দ্রের গৃহ নির্মাণ চলিতেছে, ঐ জন্য ঐ স্থানগুলিতে এখনও স্বাস্থ্যকেন্দ্রের কাজ শুরু হয় নাই।

(খ) ঐ জেলার জলঙ্গী উন্নয়ন ব্লকে ফরিদপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ শেষ হইয়াছে এবং উহা চালু করিবার জন্য আদেশ দেওয়া হইয়াছে। শীঘ্রই উহা চালু হইবে।

## Recruitment of Jail Warders

**377.** (Admitted question No. 719.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জেল ওয়ার্ডারদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে নিযুক্ত করা হয় কিনা ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'না' হয় তাহা হইলে, উহাদের নিযুক্ত করা হয় কি পদ্ধতিতে এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে নিযুক্ত না করার কারণ কি ; এবং

(গ) ওয়ার্ডারদের প্রাথমিক বেতন এবং ভাতার পরিমাণ কত ?

**The Minister for Home (Jails) :**

(ক) ও (খ) জেল ওয়ার্ডারদের শূন্য পদ পূরণ করিবার জন্য (১) এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ হইতে নামের তালিকা, (২) ন্যাসনাল এমপ্লয়মেন্ট সার্ভিস হইতে সারপ্লাস পারসোনেলের তালিকা, (৩) ন্যাসনাল ভলেন্টিয়ার কোর্সের ডিস্ট্রিক্ট কমেন্ডেন্ট কর্তৃক প্রদত্ত তালিকা, (৪) রিজার্ভিস্টস ও এক্স-সার্ভিসমেন, এবং (৫) বাহিরের অন্যান্য প্রার্থীদের বিষয় বিবেচনা করা হয়।

(গ) ওয়ার্ডারদের প্রাথমিক বেতন ৮০ টাকা (বেতন ক্রম ৮০—২—১১২ টাকা) দুর্মূল্যভাতা মাসিক ১০ টাকা (১-৩-৬৬ হইতে প্রস্তাবিত অতিরিক্ত ৫ টাকা সহ), চিকিৎসা ভাতা মাসিক ৫ টাকা।

**Setting up of Primary Schools during the Third Five-Year Plan**

**378.** (Admitted question No. 900.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় পশ্চিম বাংলার কোন জেলায় কতগুলি প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা লওয়া হইয়াছিল,

(খ) উহার মধ্যে কতগুলি স্থাপিত হইয়াছে; এবং

(গ) উক্ত তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে কোন জেলায় কয়টি অঞ্চলে বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা চালু করা হইয়াছে?

**The Minister for Education:**

(ক) ও (খ) পরিকল্পনা অনুযায়ী যে সকল প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হইয়াছে তৎসম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) পুরুলিয়া জেলা ব্যতীত পশ্চিমবঙ্গ সমগ্র গ্রাম এলাকায় প্রাথমিক শিক্ষা আবশ্যিক-ভাবে, প্রবর্তনের জন্য নির্দেশ দেওয়া হইয়াছে।

ইহা ব্যতীত খড়দহ, আসানসোল ও জঙ্গীপুর পৌর এলাকাগুলিতেও তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে প্রাথমিক শিক্ষা আবশ্যিকভাবে প্রবর্তন করা হইয়াছে।

Statement referred to in reply to clauses (Ka) and (Kha) of unstarred question No. 378.

**ক্রোড়পত্র**

| | জেলার নাম | | তৃতীয় পরিকল্পনাকালে পরিকল্পিত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা |
|---|---|---|---|
| ১। | ২৪-পরগণা | .. | ৯৮০ |
| ২। | নদীয়া | .. | ৩১৮ |
| ৩। | মুর্শিদাবাদ | ... | ১২৭ |
| ৪। | হাওড়া | ... | ২৫ |
| ৫। | হুগলী | ... | ২৬৭ |
| ৬। | বর্ধমান | . | ১১০ |
| ৭। | বীরভূম | ... | ১০৯ |
| ৮। | বাঁকুড়া | ... | ১৮০ |
| ৯। | মেদিনীপুর | ... | ৪০২ |
| ১০। | মালদহ | ... | ১৫৩ |
| ১১। | পশ্চিম দিনাজপুর | .. | ৩১৯ |
| ১২। | জলপাইগুড়ি | ... | ৭৬ |
| ১৩। | দার্জিলিং | ... | ৫০ |
| ১৪। | কোচবিহার | ... | ৮৯ |
| ১৫। | পুরুলিয়া | ... | ৭৩০ |
| | মোট | ... | ৩,৯১২ |

### Upgraded Junior High Schools in Debra police-station, Mfdnapore

**379.** (Admitted question No. 1063.) **Dr. SANTOSH KUMA MUKHERJEE :** Will the Minister-in-charge of the Education Dypartme be pleased to state how many Junior High Schools have been upgraded Class X High Schools in Debra police-station in Midnapore district, duri 1962-63, 1963-64, 1964-65 and 1965-66 ?

**The Minister for Education :**

1962-63 (1-1-63)—2, 1963-64 (1-1-64)—1, 1964-65 (1-1-65)—6, 1965-( (1-1-66)—nil.

### Junior High Schools in Debra police-station, Midnapore

**380.** (Admitted question No. 1068.) **Dr. SANTOSH KUMA MUKHERJEE :** Will the Minister-in-charge of the Education Departme be pleased to state how many Junior High Schools (Class VIII) have starte functioning in Debra police-station in Midnapore district, during 1962-6 1964-65 and 1965-66 ?

**The Minister for Education :** 1962-63 (1-1-63)—nil, 1963-64 (1-1-64)—one, 1964-65(1-1-65)—nil, 1965-66 (1-1-66)—nil.

### Non-recognised Primary Schools in Midnapore district

**381.** (Admitted question No. 1151.)

**শ্রীঅমলমোহন দাস :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে মেদিনীপুর জেলার বিভিন্ন স্থানে অনেকগুলি অমঞ্জুরী প্রাথমিক বিদ্যালয় জনসাধারণের উদ্যোগে কয়েক বৎসর ধরিয়া পরিচালিত হইতেছে

(খ) ঐ সকল বিদ্যালয়ের সংখ্যা কত এবং উহাদের মধ্যে কতগুলি ৩ বৎসরের বেশী দিন ধরিয়া চলিতেছে ;

(গ) ঐ সকল বিদ্যালয় কবে জেলা স্কুল বোর্ডের পরিচালনায় আসিবে ; এবং

(ঘ) এতদিন ঐ সকল বিদ্যালয় জেলা স্কুল বোর্ড কেন গ্রহণ বা মঞ্জুরী দেন নাই ?

**The Minister for Education :**

(ক), (খ), (গ) ও (ঘ) সকল জেলাতেই এইরূপ কিছু সংখ্যক প্রাথমিক বিদ্যালয় আছে। ইহাদের সম্বন্ধে বিস্তারিত তথ্য সরকারের জানা নাই।

### Free Studentship enjoyed by the Scheduled Castes and Tribe Students in Darjeeling District

**382.** (Admitted question No. 1296.) **Shri BHADRA BAHADUR HAMAL :** Will the Minister-in-charge of Education Department be pleased to state—

(a) During the period from 1962-63 to up-to-date, how many of the Scheduled Caste students in the district of Darjeeling have applied for Free-studentship to the Government through the respective School/College authorities ;

(b) How many of them are (i) Kauri, (ii) Damai, (iii) Sarke ; and

(c) How many of them have been granted stipends ?

**The Minister for Education :**

(a) (b) and (c) Free-studentship are awarded by the authorities of the Schools and Colleges concerned and not by Government Particulars are not available with the Government.

### Mills and Factories in Midnapore District

383. (Admitted question No. 1389.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শ্রমবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলাতে ৫০ জনের বেশী লোক কাজ করে এইরূপ কয়টি কল বা কারখানা আছে ;

(খ) ঐ সকল কারখানায় নিযুক্ত কর্মীর সংখ্যা কত ; এবং

(গ) উহারা বেতনের অতিরিক্ত ভাতা বা বোনাস পায় কিনা ?

**The Minister for Labour :**

(ক) ৪৫টি।

(খ) নিযুক্ত কর্মীগণের দৈনিক গড় সংখ্যা প্রায় ১৩,৫০০।

(গ) ৪৫টি কারখানার মধ্যে ৭টি রেলওয়ে কারখানার কর্মিগণ মহার্ঘ ভাতা ও বাড়ী ভাড়া ভাতা পাইয়া থাকেন। এছাড়া ঐ কারখানাগুলিতে ইন্‌সেন্‌টিভ বোনাস্ স্কিমও চালু আছে।

অবশিষ্ট ৩৮টি কারখানার কয়েকটিতে মহার্ঘ ভাতা ও কয়েকটিতে সুবিধা দরে দ্রব্যাদি দেওয়ার ব্যবস্থা আছে। ১৯৬৫ সালের বোনাস্ বিলি আইনের সর্তগুলি পূরণ হইলে কারখানার কর্মিগণ উক্ত আইনের ধারা অনুযায়ী বোনাস্ পাইবেন।

### Agricultural Income-tax from Tea Estates

384. (Admitted question No. 1408.) **Shri SANAT KUMAR RAHA :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) what is the amount of Agriculture Income-tax received from Tea Estates during the period of 1962-63, 1963-64 and 1964-65 ; and

(b) the amount of arrear Agricultural Income-tax, if any, due from these Tea Estates ?

**The Minister for Finance :**

(a) Tax collected from Tea Estates including advance :—

| Year | Rs. |
|---|---|
| 1962-63 | 59,81,930 |
| 1963-64 | 52,86,826 |
| 1964-65 | 55,93,857. |

(b) It will take some time to collect the figures from the Range Offices.

## *Procurement of Paddy and Rice*

**385.** (Admitted question No 37.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সময় পর্যন্ত সরকার এই বৎসর এই রাজ্যের কত পরিমাণ ধান ও কত পরিমাণ চাউল সংগ্রহ করিয়াছেন ;

(খ) তন্মধ্যে কত—

১। ডি, পি, এজেন্টের মারফতে,

২। মিল মালিকদের মাধ্যমে,

৩। কো অপারেটিভ সোসাইটিগুলির মাধ্যমে সংগ্রহ করিয়াছেন ;

(গ) বর্তমানে ধান ও চাউলের মূল্য সরকার কিরূপ হারে দিতেছেন ; এবং

(ঘ) কৃষকগণকে ক্রয়স্থলে ধান ও চাউল পৌঁছাইতে হয় কিনা এবং তন্মধ্যে তাহাদিগকে কি হারে দাম দেওয়া হয় ?

**The Minister for Food and Supplies :**

(ক) ১-১১-৬৫ হইতে ৪-৩-৬৬ পর্যন্ত—

ধান— ৩,১৮,৮১৯.৫ মে: টন।

চাউল—১,৫০,৪৭৫.৬ মে: টন।

(খ)

| | | ধান | চাউল |
|---|---|---|---|
| ডি, পি, এজেন্ট | ... | ৮৭,৬৭৪.৯ | ১,০৪৮.৩ |
| রাইস মিল | ... | ... | ১,৫৮,২৯১.৫ |
| কো: সোসাইটি | ... | ২,৩১,১৪৪.৬ | ১,১৩৫.৮ |
| | | ৩,১৮,৮১৯.৫ | ১,৫৫,৪৭৫.৬ |

(গ) আমন ধান ও চাউলের কুইন্টাল প্রতি মূল্য :

| | | ধান (টাকা) | চাল (টাকা) |
|---|---|---|---|
| সাধারণ | ... | ৩৮.৮৫ | ৬৬.০০ |
| মিহি | ... | ৪১.৫৫ | ৭১.৭০ |
| অতিমিহি | ... | ৪৪.২০ | ৭৭.৭০ |

(ঘ) ক্রয়স্থানে ধান ও চাউল পৌঁছাইয়া দিবার দায়িত্ব কৃষকগণের। সেজন্য তাহাদিগকে অতিরিক্ত হারে দাম দিবার প্রশ্ন উঠে না।

## Government Scheme for improvement of Pisciculture in Jhargram subdivision

**386.** (Admitted question No. 273.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত চার বছরের প্রতি বছরে মৎস্যচাষের উন্নতির জন্য মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কত অর্থ ব্যয় করা হইয়াছে ; এবং

(খ) কোন ব্লকে কত অর্থ ব্যয় করা হইয়াছে ?

**The Minister for Fisheries :**

(ক) ও (খ) তথ্য সংগ্রহ করা হইতেছে। যথাসম্ভব শীঘ্র উত্তর দেওয়া হইবে।

### Husking machines in Burdwan district

387. (Admitted question No. 414.)

**শ্রীঅশ্বিনী রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলায় হাস্কিং মেশিনের কোনও সংখ্যাতত্ত্ব আছে কিনা ; এবং

(খ) থাকিলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ভাতাড় থানায় ১লা সেপ্টেম্বর ১৯৬৫ সালে (১) মোট সংখ্যা, (২) চালু মেশিনের সংখ্যা এবং (৩) ১৯৬৬ সালের ১লা ফেব্রুয়ারী উক্ত থানায় কতগুলি মেশিন চালু ছিল ?

**The Minister for Food and Supplies :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) (১) ২৮টি।

(২) ১৪টি।

(৩) ৭টি।

### Modified Rationing at Agradwip, Katwa Police-station

388. (Admitted question No. 435.)

**শ্রীসুবোধ চৌধুরী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাটোয়া থানার অন্তর্গত অগ্রদ্বীপ গ্রামে মডিফায়েড রেশনিং আছে কিনা ; এবং

(খ) থাকিলে, এখানে গত তিন মাসে কতজনের জন্য কয় মণ গম ও চাউল সরবরাহ করা হইয়াছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) 'হ্যাঁ' আছে।

(খ) নভেম্বর ১৯৬৫ হইতে ফেব্রুয়ারী ১৯৬৬ পর্যন্ত ঐ অঞ্চলে ৬,১৮৫ জনকে আংশিক রেশনের মাধ্যমে যে চাউল, আটা ও গম সরবরাহ করা হইয়াছে তাহার পরিমাণ—

চাউল — ১১৩ কুইঃ।

আটা — ১৪৮ কুইঃ ৫০ কেজি।

গম — ×

ময়দা — ১ কুইঃ ৫০ কেজি।

### Deficit grant to High Schools in Midnapore district

389. (Admitted question No. 595.)

**শ্রীনগেন্দ্র ভট্টাচার্য :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় কতগুলি হাই স্কুল ঘাটতির ভিত্তিতে গ্র্যান্ট পায়, এবং

(খ) কি কি বিষয় বিবেচনা করিয়া এই অনুদান মঞ্জুর হয় ?

*The Minister for Education :*

(ক) ২৫৬টি।

(খ) নিম্নলিখিত বিষয়গুলি বিবেচনা করিয়া অনুদান মঞ্জুর করা হয় :—

(১) বিদ্যালয়টি মধ্যশিক্ষা পর্ষৎ কর্তৃক অনুমোদিত কি না।

(২) বিদ্যালয়ে যোগ্যতাসম্পন্ন শিক্ষক/শিক্ষিকামণ্ডলী রাখা হইয়াছে কি না।

(৩) বিদ্যালয়ের পরিচালকমণ্ডলী অনুমোদিত কি না।

(৪) বিদ্যালয়ের শিক্ষক/শিক্ষিকামণ্ডলী সরকার অনুমোদিত প্রচলিত হার অনুযায়ী বেতনাদি পাইতেছেন কি না।

(৫) প্রচলিত হার অনুযায়ী বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের নিকট হইতে মাসিক বেতন আদায় হইতেছে কি না।

(৬) বিদ্যালয়ের শেষ পরীক্ষার ফল (স্কুল ফাইন্যাল বা হাইয়ার সেকেণ্ডারী) সন্তোষজনক কি না।

(৭) পশ্চিমবঙ্গের শিক্ষাধিকর্তা কর্তৃক নিযুক্ত অডিটারদ্বারা বিদ্যালয়ের হিসাব পরীক্ষা করা হয় কি না।

(৮) বিদ্যালয়টি সুপরিচালিত কি না।

## Suicide cases

**390.** (Admitted question No. 612.)

**শ্রীসমরকুমার রাহা :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফলিডল খাইয়া আত্মহত্যা করে এরূপ আত্মহত্যার সংখ্যা ১৯৬৫-তে কত;

(খ) বিষপানে আত্মহত্যা ঘটে এরূপ সংখ্যা ১৯৬৫-তে কত;

(গ) এই আত্মহত্যার সাধারণতঃ কারণ কি; এবং

(ঘ) ১৯৬০ হইতে ১৯৬৪ পর্যন্ত প্রতি বছরে পশ্চিমবঙ্গে আত্মহত্যার সংখ্যা কিরূপ?

**The Minister for Home (Police) :**

(ক) সমস্ত পশ্চিমবঙ্গে মোট ৫৫৮।

(খ) সমস্ত পশ্চিমবঙ্গে মোট ১০৪।

(গ) পরীক্ষায় বিফলতা, ভালবাসার ব্যাপারে হতাশা, দুরারোগ্য ব্যাধি, মানসিক অসাম্য, পারিবারিক দুঃখ-কষ্ট ইত্যাদি।

(ঘ)

| বৎসর | সংখ্যা |
|---|---|
| ১৯৬০ | ২৪১৫ |
| ১৯৬১ | ২৪২৭ |
| ১৯৬২ | ২৩১৬ |
| ১৯৬৩ | ২১৫২ |
| ১৯৬৪ | ২৮৭২ |

### Deep-tube wells and Lift Irrigation Pumps in West Bengal

**391.** (Admitted question No. 721.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনা সময়ের মধ্যে পশ্চিমবাংলার কোন জেলায় কতগুলি গভীর নলকূপ বসানর ও কতগুলি লিফ্‌ট ইরিগেশন পাম্পিং মেশিন চালু করার পরিকল্পনা রহিয়াছে এবং এ বাবদ বরাদ্দ টাকার পরিমাণ কত;

(খ) উক্ত পরিকল্পনানুযায়ী ১৫-২-৬৬ পর্যন্ত কতগুলি গভীর নলকূপ ও লিফ্‌ট ইরিগেশন পাম্পিং মেশিন বসান হইয়াছে এবং চালু হইয়াছে এবং বাকীগুলি এই পরিকল্পনা সময়ের মধ্যে সম্পূর্ণ হওয়ার সম্ভাবনা আছে কি না; এবং

(গ) ১৫-২-৬৬ পর্যন্ত প্রতিষ্ঠিত গভীর নলকূপসমূহের ভিতর কয়টি অকেজো হইয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) প্রয়োজনীয় তথ্য সম্বলিত একটি বিবরণী (স্টেটমেন্ট) এতৎসহ পেশ করা হইল।

(খ) তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালের মধ্যে ১৫-২-৬৬ পর্যন্ত ১,০০২টি গভীর নলকূপ ও ১২৫টি নদী হইতে পাম্প দ্বারা সেচ প্রকল্পে পাম্পিং মেশিন বসান হইয়াছে। উক্ত ১,২২২টি গভীর নলকূপের মধ্যে ৩৫৯টি বর্তমানে চালু আছে; বাকীগুলি বিদ্যুৎ সংযোজিত হইলেই চালু হইবে। পাম্পিং মেশিন সব কয়টিই চালু আছে। আশা করা যায় এই পরিকল্পনাকালের মধ্যেই আরও ৪০০টি গভীর নলকূপ ও ৬০টি নদী হইতে পাম্প দ্বারা সেচ প্রকল্পের কাজ সম্পূর্ণ হইবে।

(গ) একটিও না।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 391*

| Serial No. | Name of the District | Deep tubewell | Life Irrigation Pumping machine |
|---|---|---|---|
| | | Target of establishment during 3rd Plan | |
| 1 | 2 | 3 | 4 |
| 1 | Nadia ... | 395 | 17 |
| 2. | 24-Parganas ... | 134 | 6 |
| 3. | Murshidabad ... | 230 | 28 |
| 4. | Hooghly ... | 117 | 40 |
| 5. | Howrah ... | 18 | 2 |
| 6 | Burdwan ... | 162 | 20 |
| 7. | Birbhum ... | 25 | 3 |
| 8. | Midnapore ... | 75 | 19 |
| 9. | Bankura ... | 56 | 18 |
| 10. | Maldah ... | 76 | 35 |
| 11. | Cooch Behar ... | 3 | ... |
| 12. | Jalpaiguri ... | 33 | ... |
| 13. | West Dinajpur ... | 79 | 8 |
| 14. | Darjeeling ... | 1 | ... |
| 15. | Purulia ... | ... | 4 |
| | Total ... | 1,404 | 200 |

**Third Plan Provision for Deep-tubewell Irrigation = Rs. 9,57,92,000.**
**Third Plan Provision for Lift Irrigation Scheme = Rs. 3,98,00,000.**

### Procurement of Paddy in Nayagram police-station, Mirnapore

**392.** (Admitted question No. 786.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানায় ১৯৬৬ সালে জানুয়ারী মাস পর্যন্ত সরকার কর্তৃক কত ধান্য সংগৃহীত হইয়াছে;

(খ) সাধারণ উপায়ে কত ধান্য সংগৃহীত হইয়াছে এবং ডাইরেকটিভের মাধ্যমে কত ধান্য সংগৃহীত হইয়াছে;

(গ) যে সকল জোতদারের উপর সরকারকে ধান্য বিক্রয়ের জন্য ডাইরেকটিভ দেওয়া হইয়াছিল তাহারা সমস্ত ধান্য সরকারকে ও এজেন্টকে সরবরাহ করিয়াছিল কি না; এবং

(ঘ) না করিয়া থাকিলে কারণ কি এবং বাকীর পরিমাণ কত?

**The Minister for Food and Supplies :**

(ক) ১,৪৯৭ কুই:।

(খ) সাধারণ উপায়ে —১,৪৯৭ কুই:
ডাইরেকটিভের মাধ্যমে — নাই।

(গ) কোন ডাইরেকটিভ দেওয়া হয় নাই।

(ঘ) প্রশ্ন উঠে না।

### Build-your-own House Scheme in Bankura district

**393.** (Admitted question No. 642.)

**শ্রীজলেশ্বর হাঁসদা :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬২ হইতে ১৯৬৫ সাল পর্যন্ত বিল্ড ইওর ওন হাউস স্কীমে বাঁকুড়া জেলায় কোন্ কোন্ ব্লকে কত করিয়া টাকা মঞ্জুর হইয়াছিল; এবং

(খ) উক্ত জেলার রায়পুর, খাতড়া ও রাণীবাঁধ থানার ব্লকসমূহে উক্ত স্কীমে কতগুলি গৃহ নির্মাণ হইয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) বাঁকুড়া জেলায় বিল্ড ইওর ওন হাউস স্কীম চালু হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### Industrial Establishments in Midnapore district

**394.** (Admitted question No. 944.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬২-৬৩, ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে মেদিনীপুর জেলায় কয়টি শিল্প প্রতিষ্ঠান গঠন এবং সম্প্রসারণের জন্য সরকার আবেদন পাইয়াছিলেন;

(খ) উহাদের মধ্যে কয়টির আবেদন মঞ্জুর করা হইয়াছে;

(গ) উক্ত তিন সনে উক্ত জেলায় কয়টি প্রতিষ্ঠান উপরোক্ত কারণে কত করিয়া টাকা পাইয়াছে ; এবং

(ঘ) প্রাপ্ত টাকা যথোপযুক্তভাবে ব্যয়িত হইয়াছে বলিয়া কতগুলি ক্ষেত্রে রিপোর্ট পাওয়া গিয়াছে ?

**The Minister for Cottage and Small-scale Industries :**

(ক), (খ) (গ) ও (ঘ) তথ্যাদি সংগ্রহ করা হইতেছে। যথাসময়ে পেশ করা হইবে।

**Wells, sanctioned by Tribal Welfare Department in Nayagram Block, Midnapore**

**395.** (Admitted question No. 1023.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** আদিবাসী-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম ব্লকের বিভিন্ন অঞ্চলে ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালের বর্তমান সময় পর্যন্ত আদিবাসি-মঙ্গল বিভাগ হইতে কতগুলি কূপ মঞ্জুর হইয়াছে ; এবং

(খ) কয়টি কূপের নির্মাণকার্য সমাপ্ত হইয়াছে ?

**The Minister of State for Tribal Welfare :**

(ক) ১৯৬৪-১৯৬৫ ১৯৬৫-৬৬

৫টি —

(খ) সবগুলি।

**Wells sanctioned by the Tribal Welfare Department in Gopiballavpur Block II, Midnapore**

**396.** (Admitted question No. 1026.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** আদিবাসি-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২নং ব্লকের বিভিন্ন অঞ্চলে ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালের বর্তমান সময় পর্যন্ত আদিবাসি-মঙ্গল বিভাগ হইতে কতগুলি কূপ মঞ্জুর হইয়াছে ; এবং

(খ) কতগুলি কূপের নির্মাণকার্য সমাপ্ত হইয়াছে ?

**The Minister of State for Tribal Welfare :**

(ক) ১৯৬৪-৬৫ ১৯৬৫-৬৬

৫টি —

(খ) সবগুলি।

**Wells sanctioned by the Tribal Welfare Department in Jhargram Block, Midnapore**

**397.** (Admitted question No. 1027.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** আদিবাসি-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ব্লকের বিভিন্ন অঞ্চলে ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬

সালের বর্তমান সময় পর্যন্ত আদিবাসি-মঙ্গল বিভাগ হইতে কতগুলি কূপ মঞ্জুর হইয়াছে; এবং

(খ) কতগুলি কূপের নির্মাণকার্য সমাপ্ত হইয়াছে?

**The Minister of State for Tribal Welfare :**

| (ক) ১৯৬৪-৬৫ | ১৯৬৫-৬৬ |
|---|---|
| ৬টি | |

(খ) সবগুলি।

### Wells sanctioned by the Tribal Welfare Department in Jambani Block, Midnapore

**398.** (Admitted question No. 1028.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** আদিবাসি-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার জামবনী ব্লকের বিভিন্ন অঞ্চলে ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালের বর্তমান সময় পর্যন্ত আদিবাসি-মঙ্গল বিভাগ হইতে কতগুলি কূপ মঞ্জুর হইয়াছে; এবং

(খ) কতগুলি কূপের নির্মাণকার্য সমাপ্ত হইয়াছে?

**The Minister of State for Tribal Welfare :**

| (ক) ১৯৬৪-৬৫ | ১৯৬৫-৬৬ |
|---|---|
| ৩টি | — |

(খ) সবগুলি।

### Levy notices issued in Jhargram Block, Midnapore

**399.** (Admitted question No. 1033.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ব্লকের কোন্ অঞ্চলে কতজনের উপর ধান্য প্রদানে লেভীর নোটিশ দেওয়া হইয়াছে;

(খ) উক্ত নোটিশ জারীর ফলে কোন্ অঞ্চলে কতজনের নিকট হইতে কত ধান্য সরকার পাইয়াছিলেন; এবং

(গ) লেভীর নোটিশ জারীর পূর্বে কোন্ অঞ্চলে কতজনের নিকট হইতে সরকার স্বেচ্ছায় কত ধান্য পাইয়াছেন?

**The Minister for Food and Supplies :**

(ক) ঝাড়গ্রাম ব্লকের মোট ৪৮১ জনের উপর লেভীর নোটিশ দেওয়া হইয়াছে।

(খ) ৯,৮৮০ কুইন্টাল ধান্য।

(গ) ৩,৫০০ কুইন্টাল ধান্য। (অঞ্চলভিত্তিক সংখ্যা এবং কতজন সরকারের নিকট স্বেচ্ছায় ধান্য বিক্রয় করিয়াছে তাহার সংখ্যা সংগ্রহ করা সময় সাপেক্ষ)

### Levy notices issued in Gopiballavpur Block No. 2, Midnapore

**400.** (Admitted question No. 1034.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান বৎসরে মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২নং ব্লকের কোন্ অঞ্চলে কতজনের উপরে ধান্য প্রদানের লেভীর নোটিশ দেওয়া হইয়াছে ;

(খ) উক্ত নোটিশ জারীর ফলে কোন্ অঞ্চলে কতজনের নিকট হইতে কত ধান্য সরকার পাইয়াছেন ; এবং

(গ) লেভীর নোটিশ জারীর পূর্বে কোন্ অঞ্চলে কতজনের নিকট হইতে সরকার স্বেচ্ছায় কত ধান্য পাইয়াছেন ?

**The Minister for Food and Supplies :**

(ক) ৩০২ জন।

(খ) ৩,২৮০ কুইন্টাল ধান্য।

(গ) ২,৮৫০ কুইন্টাল ধান্য। (অঞ্চলভিত্তিক সংখ্যা এবং কতজন স্বেচ্ছায় সরকারের নিকট ধান্য বিক্রয় করিয়াছে তাহার সংখ্যা সংগ্রহ করা সময় সাপেক্ষ।)

### Wells sanctioned by the Tribal Welfare Department in Binpur Block I, Midnapore

**401** (Admitted question No. 1010.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** আদিবাসি-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বিনপুর ১নং ব্লকের বিভিন্ন অঞ্চলে ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালের বর্তমান সময় পর্যন্ত আদিবাসি-মঙ্গল বিভাগ হইতে কয়টি কূপ মঞ্জুর হইয়াছে ; এবং

(খ) কয়টি কূপের নির্মাণকার্য সমাপ্ত হইয়াছে ?

**The Minister of State for Tribal Welfare :**

(ক)

| ১৯৬৪-৬৫ | ১৯৬৫-৬৬ |
|---|---|
| ৭টি | — |

(খ) সবগুলি।

### Wells sanctioned by the Tribal Welfare Department in Binpur Block II, Midnapore

**402.** (Admitted question No. 1041.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** আদিবাসি-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বিনপুর ২নং ব্লকের বিভিন্ন অঞ্চলে ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬,

সালের বর্তমান সময় পর্যন্ত আদিবাসি-মঙ্গল বিভাগ হইতে কয়টি কূপ মঞ্জুর হইয়াছে ; এবং

(খ) কয়টির নির্মাণকার্য সমাপ্ত হইয়াছে ?

The Minister of State for Tribal Welfare :

| (ক) ১৯৬৪-৬৫ | ১৯৬৫-৬৬ |
|---|---|
| ৭টি | -- |

(খ) উপরোক্ত কূপগুলির নির্মাণকার্য এখনও সমাপ্ত হয় নাই।

### Government Pisciculture in ponds of Midnapore district

403. (Admitted question No. 1056.)

শ্রীঅনঙ্গমোহন দাস : মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালে মেদিনীপুর জেলাতে কতগুলি পুষ্করিণীতে সরকারী পরিচালনায় ও সরকারী সাহায্যে মৎস্য চাষ করা হইয়াছিল ;

(খ) ঐগুলির মধ্যে কতগুলিতে কেবলমাত্র মাছের চারা প্রস্তুত করা হইয়াছে ;

(গ) মাছের চারা প্রস্তুতের জন্য পুষ্করিণীগুলিতে মোট কত টাকা খরচ ঐ সনে করা হইয়াছে এবং মাছের চারা বিক্রয় করিয়া কত টাকা পাওয়া গিয়াছে ; এবং

(ঘ) ঐ সকল কার্য তদারক করিতে কতজন কর্মচারী ঐ সনে নিযুক্ত ছিল এবং তাহাদের সকলের মাহিনা ইত্যাদি বাবদ কত টাকা খরচ হইয়াছিল ?

The Minister for Fisheries :

(ক), (খ), (গ) ও (ঘ) তথ্য সংগ্রহ করা হইতেছে। যথাসম্ভব শীঘ্র উত্তর দেওয়া হইবে।

### Loans sanctioned for development of pisciculture in Egra Blocks, Midnapore

404. (Admitted question No. 1116.)

শ্রীঋষিকেশ চক্রবর্তী : মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার এগরা ১নং ও ২নং ব্লকে মাছের উৎপাদন বৃদ্ধির জন্য গত ১৯৬৪ এবং ১৯৬৫ সালে পুকুর সংস্কার বাবদ কোন্ অঞ্চলে কত টাকা ঋণ মঞ্জুর করা হইয়াছিল ; এবং

(খ) ঐ পুকুরগুলিতে বর্তমানে মৎস্য চাষ হইতেছে কি ?

The Minister for Fisheries :

(ক) এই সম্পর্কে একটি বিবরণী নিম্নে পেশ করা হইল।

(খ) হাঁ।

Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 404.

## বিবরণী

| | গ্রামের নাম | ঋণের পরিমাণ |
|---|---|---|
| ১৯৬৫ | (এগরা ব্লক ১ ও ব্লক ২) | |
| | আকলাবাদ | ৪০০ টাকা |
| | কোঁড়দা | ২০০ টাকা |
| | কসবা-এগরা | ৪০০ টাকা |
| | তেঁতুলিয়া | ২৮০ টাকা |
| | সারারঙ্গ | ৪০০ টাকা |
| | | ১,৬৮০ টাকা |
| ১৯৬৪ | | |
| | নরহরিপুর | ৮০০ টাকা |
| | সদরপুর | ৪০০ টাকা |
| | আলুয়া | ৪০০ টাকা |
| | | ১,৬০০ টাকা |

### Recognition of Class X and Class XI Schools in Contai subdivision

**405.** (Admitted question No. 1118.)

**শ্রীহৃষিকেশ চক্রবর্তী:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) মেদিনীপুর জেলায় কাঁথি মহকুমায় ১৯৬৪ ও ১৯৬৫ সালে কতগুলি বিদ্যালয় দশম শ্রেণী ও একাদশ শ্রেণীর অনুমোদন পাইয়াছে ;

(খ) উক্ত বিদ্যালয়গুলির কয়টিতে কো-এডুকেশন প্রথা চালু আছে ; এবং

(গ) মাধ্যমিক বালক বিদ্যালয়গুলিতে বালিকাদিগের সহ-শিক্ষাদানের অনুমতি প্রদানের জন্য সরকার কি কি বিষয় বিচার করেন ?

**The Minister for Education :**

(ক)

| | | সাল | |
|---|---|---|---|
| | | ১৯৬৬ | ১৯৬৫ |
| দশম শ্রেণী | ... | ১৫ টি | ১৫টি |
| একাদশ শ্রেণী | ... | ২টি | [illegible]টি |

(খ) একটি একাদশ শ্রেণী ও দুইটি দশম শ্রেণী বিদ্যালয় ব্যতীত উপরিউক্ত সমস্ত স্কুলে সহ-শিক্ষার প্রথা চালু আছে।

(গ) সহ-শিক্ষা প্রবর্তনের অনুমোদন মধ্যশিক্ষা পর্ষৎ দিয়া থাকেন।

### Husking Machines in Moyna police-station, Midnapore

**406.** (Admitted question No. 1141.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়নাথানার প্রতি অঞ্চলে কয়টি করিয়া লাইসেন্সপ্রাপ্ত ও লাইসেন্সবিহীন হাস্কিং মেশিন আছে ; এবং

(খ) যেসকল অঞ্চলে প্রতি গ্রামসভার এলাকায় কোন লাইসেন্সপ্রাপ্ত হাস্কিং মেশিন নাই সেখানে জনগণের ধান ভাণার সুবিধার জন্য লাইসেন্সবিহীন হাস্কিং মেশিনগুলি চালু করার ব্যবস্থা করা হইবে কিনা এবং হইলে কি নাগাদ করা হইবে ?

**The Minister for Food and Supplies :**

| (ক) অঞ্চল নং | লাইসেন্সপ্রাপ্ত হাসকিং মেশিনের সংখ্যা | লাইসেন্স-বিহীন হাসকিং মেশিনের সংখ্যা |
|---|---|---|
| ১ | ৬ | ২ |
| ২ | ১ | ৩ |
| ৩ | ১ | ৯ |
| ৪ | ২ | ৪ |
| ৫ | ০ | ১ |
| ৬ | ৫ | ৪ |
| ৭ | ৪ | ১ |
| ৮ | ৩ | ৬ |
| ৯ | ৫ | ৪ |
| মোট ... | ২৯ | ৩৪ |

(খ) সম্প্রতি এই জিলায় প্রত্যেক 'অঞ্চলে' এক বা একাধিক লাইসেন্সপ্রাপ্ত হাস্কিং মেশিন চালু থাকার দরুন প্রতি গ্রামসভার এলাকায় লাইসেন্সবিহীন হাস্কিং মেশিন চালু করার ব্যবস্থার প্রয়োজন নাই।

### Government advertisements in papers published from Murshidabad district

**407.** (Admitted question No. 1314.)

**শ্রীসনৎকুমার রাহা :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন্ পত্রিকাকে ১৯৬৫-৬৬ সালে বিজ্ঞাপন বাবদ সরকার কত টাকা দিয়াছেন ; এবং

(খ) উক্ত পত্রিকাগুলির বর্তমানে প্রচার সংখ্যা কত ?

**The Minister for Information and Public Relations :**

(ক) ও (খ) উভয় প্রশ্নের উত্তরের তালিকা নিম্নে উপস্থাপিত হইল।

Statement referred to in reply to unstarred question No. 407

মুর্শিদাবাদ জেলার পত্র-পত্রিকায় বিজ্ঞাপন বাবদ খরচের তালিকা

| পত্র-পত্রিকার নাম | | প্রচার সংখ্যা | ১৯৬৫-৬৬ (ফেব্রুয়ারি পর্যন্ত) সালের বিজ্ঞাপন বাবদ খরচের তালিকা |
|---|---|---|---|
| (১) | | (২) | (৩) |
| | | | টাকা পয়সা |
| (১) আমাদের পত্রিকা ... | .. | ৬৬০ | ৮৯·২৫ |
| (২) জনমত | ... | ১,৯০৫ | ১,০৫৮·৫০ |
| (৩) জঙ্গীপুর সংবাদ ... | ... | ৪০০ | ৩১৬·০০ |
| (৪) কান্দীবান্ধব | ... | ৫০০ | ৫৬৪·৪০ |
| (৫) মুর্শিদাবাদ হিতৈষী | ... | ৭০০ | ১০৫·০০ |
| (৬) মুর্শিদাবাদ সমাচার ... | ... | ১,৬০০ | ৯১১·৫০ |
| (৭) মুর্শিদাবাদ পত্রিকা | . | ১,৭৫০ | ১,০৭১·৯০ |
| (৮) পরিক্রমা ... | .. | ১,১৯৮ | ১,৮৯৩·০০ |
| (৯) মুর্শিদাবাদ বার্তা ... | ... | ৭৫০ | ১,৩১·০০ |

### Outbreak of Small Pox and Influenza in Birbhum district

408. (Admitted question No. 1334.)

**শ্রীরাধানাথ চট্টরাজ :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বীরভূম জেলায় ব্যাপকভাবে বসন্ত রোগ দেখা দিয়াছে ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হাঁ হয় তবে—

(১) কোন্ কোন্ থানায় এই ব্যাধিতে কতজন লোক আক্রান্ত হইয়াছে ; এবং

(২) কতজন লোক এই ব্যাধিতে মারা গিয়াছে ;

(গ) ইহা কি সত্য যে কয়েক বৎসর পূর্বে সরকার এই জেলায় ব্যাপকভাবে টিকা দিবার জন্য পাইলট স্কীম গ্রহণ করিয়াছিলেন ;

(ঘ) সত্য হইলে, এই ব্যাপক বসন্ত রোগ সংক্রমণের কারণ কি ;

(ঙ) ইহা কি সত্য যে বর্তমানে বীরভূম জেলার কোন কোন অঞ্চলে ব্যাপকভাবে ইনফ্লুয়েঞ্জা রোগ দেখা দিয়াছে ;

(চ) সত্য হইলে কোন্ কোন্ অঞ্চলে কতজন এ ব্যাধিতে আক্রান্ত হইয়া মারা গিয়াছে ; এবং

(ছ) উপরোক্ত রোগ দুইটি প্রতিকারের জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) বীরভূম জেলায় বিক্ষিপ্তভাবে বসন্তরোগ দেখা দিয়াছে।

(খ) (১) ও (২) সংলগ্ন বিবরণী দ্রষ্টব্য।

(গ) হ্যাঁ।

(ঘ) বীরভূম জেলায় বসন্ত রোগের কোন ব্যাপক আক্রমণ হয় নাই, তবে বিক্ষিপ্তভাবে যে আক্রমণ হইয়াছে তাহার কারণ নিম্নরূপ :—

উক্ত জেলায় ৩০-১০-৬০ হইতে ৩০-৯-৬১ পর্যন্ত একটি পাইলট স্কীম-এর কাজ হইয়াছিল এবং ঐ স্কীম-এর কার্য্যকালে লোক সংখ্যার শতকরা ৮৩'৮ জনকে টিকা দেওয়া সম্ভব হয়। পরবর্তীকালে সরকারের এবং স্থানীয় পৌর এলাকার নর্মাল স্টাফ-এর দ্বারা অরক্ষিত, নবজাত ও নবাগত লোককে টিকা দেওয়ার কাজ চালু থাকে কিন্তু কিছু কিছু সংখ্যক লোক অরক্ষিত থাকায় এবং অন্য এলাকা হইতেও অরক্ষিত লোকের আগমন হেতু বিক্ষিপ্তভাবে রোগ আক্রমণ দেখা যায়। আশা করা যায় অতি শীঘ্র এই সমস্ত অরক্ষিত লোককে এবং ইতিমধ্যে যাহারা জন্মগ্রহণ করিয়াছে তাহাদের টিকা দেওয়ার কাজ সম্পন্ন করা যাইবে।

(ঙ) না।

(চ) প্রশ্ন উঠে না।

ইনফ্লুয়েঞ্জা রোগ প্রতিকারের জন্য কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নাই। বসন্ত রোগ দেখা দেওয়ার পর কলিকাতা হইতে অতিরিক্ত স্বাস্থ্য কর্মীদল উপদ্রুত অঞ্চলে প্রেরণ করা হয়। তাহারা স্থানীয় স্বাস্থ্য কর্মীদের সহযোগীতায় এবং সহ স্বাস্থ্য কৃত্যক অধিকর্তার তত্ত্বাবধানে ব্যাপকভাবে প্রতিটি নাগরিককে টিকা দেওয়ার ব্যবস্থা করিয়াছেন।

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 408.

১৯৬৬ সালে বীরভূম জেলায় বসন্ত রোগে আক্রান্ত ও মৃত ব্যক্তির বিবরণী

| থানার নাম | | | আক্রান্ত | মৃত |
|---|---|---|---|---|
| মুরারই | .. | ... | ... | ... |
| ময়ুরেশ্বর | ... | ... | ... | ... |
| মহম্মদ বাজার | ... | ... | ২৮ | ১৪ |
| রাজনগর | ... | ... | ... | ... |
| খয়রাসোলা | ... | ... | ১ | ... |
| বোলপুর | ... | ... | ... | ... |
| সিউড়ী | ... | ... | ৬ | ২ |
| সাঁইথিয়া | ... | ... | ৭ | ২ |
| দুবরাজপুর | ... | ... | ৮ | ... |
| ইসলামবাজার | ... | ... | ২ | ১ |
| লাবপুর | ... | ... | ১৪ | ... |
| সিউড়ী মিউনিসিপ্যালিটি | ... | ... | ৬০ | ২২ |
| | মোট | ... | ১২৬ | ৪১ |

### Construction of a Bundh on Keleghai river in Sankrail police-station, Midnapore

**409.** (Admitted question No. 1356.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শাঁকরাইল থানায় কেলেঘাই নদীতে বাঁধ দিবার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি না,

(খ) যদি থাকে তবে—

(১) কোন্ মৌজায় বাঁধ দেওয়া হইবে,

(২) কত জমি উপকৃত হইবে,

(৩) কত টাকা ব্যয় হইবে,

(৪) কবে নির্মাণ কার্য্য আরম্ভ হইবে, এবং

(৫) কবে শেষ হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) মেদিনীপুর জেলার শাঁকরাইল থানার কেলেঘাই নদীতে বাঁধ দিবার পৃথক কোন প্রস্তাব নাই। তবে কেলেঘাই নদীর বন্যা নিয়ন্ত্রণ সমস্যার স্থায়ী সমাধানের জন্য জরিপ ও অনুসন্ধান কার্য্য চলিতেছে। প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহের পর ও মডেল পরীক্ষার পর প্রকল্প প্রস্তুত করা হইবে।

(খ) (১), (২), (৩), (৪) এবং (৫) "(ক)" প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই সকল প্রশ্ন উঠে না।

### Papers published from Midnapore district

**410.** (Admitted question No. 1396)

**শ্রীঅনন্তমোহন দাস :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সাপ্তাহিক, পাক্ষিক ও মাসিক পত্রিকাগুলির সংখ্যা কত;

(খ) উহাদের নাম কি ; এবং

(গ) উহাদের প্রত্যেকটির প্রচার সংখ্যা কত ?

**The Minister for Information and Public Relations :**

(ক) সাপ্তাহিক—১২

পাক্ষিক—১

মাসিক—২

(খ) এবং (গ) তালিকা পরপৃষ্ঠায় পেশ করা হইল।

Statement referred to in reply to clauses (Kha) and (Ga) of unstarred question No. 410.

### তালিকা

| পত্রিকার নাম | | প্রচার সংখ্যা |
|---|---|---|
| **সাপ্তাহিক** | | |
| (১) আরো আগে | ... | ৪০০ |
| (২) দেশপ্রাণ | ... | ৫০০ |
| (৩) জনমত | ... | ৮৮৬ |
| (৪) মেদিনীপুর হিতৈষী | ... | ১১৫ (৬৫০) |
| (৫) নীহার | ... | পাওয়া যায় নাই (১,২০০) |
| (৬) নির্ভীক | ... | ১,১০০ |
| (৭) প্রদীপ | ... | ১,১৬০ (৯০০) |
| (৮) প্রলাপ | ... | ৩৩৩ (৩৯০) |
| (৯) প্রবাল | ... | ১,১০০ |
| (১০) স্বরাজ ও সংগঠন | ... | ৬৫৫ (৬৭৫) |
| (১১) মেদিনীপুর | ... | ৪০০ |
| (১২) হিজলী হিতৈষী | ... | ৪০০ |
| **পাক্ষিক** | | |
| (১) অভ্যুদয় | ... | ২৬৮ |
| **মাসিক** | | |
| (১) চক্র | ... | পাওয়া যায় নাই |
| (২) সজ্জন সঙ্গিনী | ... | ৩৫০ |

উপরোক্ত তথ্যাদি ভারত সরকার কর্তৃক প্রকাশিত "প্রেস ইন ইণ্ডিয়া—১৯৬৫" হইতে সঙ্কলিত এবং জেলাশাসক কর্তৃক প্রেরিত; বন্ধনীমধ্যস্থিত প্রচার সংখ্যাগুলি জেলা-সমাহর্তা কর্তৃক প্রদত্ত।

## Pay and appointment of Anchal Panchayat Secretaries

**411.** (Admitted question No. 1405.)

**শ্রীঅভয়পদ সাহা:** পঞ্চায়েৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অঞ্চল পঞ্চায়েতের সম্পাদকদের সরকার নিয়োগ করেন কি না;

(খ) সরকার হইতে নিযুক্ত হইলে সরকারের কোন্ বিভাগের কোন্ কর্মচারী কর্তৃক নিযুক্ত করা হয়; এবং

(গ) তাহাদের বেতন সরকার হইতে দেওয়া হয় কি না এবং তাহাদের বেতনের হার কিরূপ?

The Minister of State for Panchayats :

(ক) জেলা পরিষদের অর্থ এবং সংস্থা স্থায়ী সমিতি কর্তৃক অঞ্চল পঞ্চায়েতের সম্পাদকেরা বর্তমানে নিযুক্ত হন।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) তাহাদের বেতন অঞ্চল পঞ্চায়েতের তহবিল হইতে দেওয়া হয়; তবে তাহাদের বেতনের সমপরিমাণ অর্থ সরকার অনুদান হিসাবে অঞ্চল সমূহকে দিয়া থাকেন। তাহাদের বেতনের হার: ৫০—১—৬৮—২—৮০ টাকা; তদুপরি ৩০ টাকা হারে দুর্মূল্য ভাতা এবং ৫ টাকা নগদ ভাতা (ক্যাশ এ্যালাউন্স) দেওয়া হয়।

### Stainless steel utensil factories

412. (Admitted question No. 1418.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ষ্টেনলেস্ ষ্টীল হইতে বাসন প্রভৃতি প্রস্তুতের কয়টি কারখানা কোথায় কোথায় রহিয়াছে;

(খ) উহাদের পরিচালন সরকারী না ব্যক্তিগত মালিকানায়; এবং

(গ) উহার কাঁচামাল কোথা হইতে আসে?

The Minister for Cottage and Small-scale Industries :

(ক) এই রাজ্যে নথীভুক্ত মোট ৪টি কারখানা আছে—৩টি হাওড়ায় ও ১টি বেলঘরিয়ায়।

(খ) ব্যক্তিগত মালিকানায়।

(গ) বিদেশ হইতে আসে।

### Mat selling Centre in Calcutta

413. (Admitted question No. 1419.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা সহরে সরকারী পরিচালনায় কোথায় কোথায় মাদুর বিক্রয় কেন্দ্র রহিয়াছে;

(খ) উহাতে মাদুর ব্যতীত আর কি কি দ্রব্য বিক্রয় হয় এবং ঐ সব দ্রব্য কোথা হইতে আনা হয়;

(গ) এ সকল বিক্রয় কেন্দ্রের প্রত্যেকটিতে কতজন করিয়া কর্মী কাজ করেন; এবং

(ঘ) এ সকল বিক্রয় কেন্দ্রের প্রত্যেকটিতে ১৯৬৪-৬৫ সালে কত টাকার দ্রব্য বিক্রয় হইয়াছিল এবং কত লাভ হইয়াছিল।

**The Minister for Cottage and Small-scale Industries :**

(ক) কলিকাতা সহরে ১৩নং মহাত্মা গান্ধী রোডে শিল্পাধিকার পরিচালিত একটি মাদুর বিক্রয় কেন্দ্র রহিয়াছে।

(খ) এই বিক্রয় কেন্দ্রে মাদুর ব্যতীত নারিকেল ছোবড়ার পাপোষ বিক্রয় হয়। এই সব পাপোষ হাওড়া ও ২৪-পরগণা জেলা হইতে আনা হয়।

(গ) ১৩নং মহাত্মা গান্ধী রোডে অবস্থিত সরকারী বিক্রয় কেন্দ্রে মোট ৩ জন সরকারী কর্মচারী নিযুক্ত আছেন।

(ঘ) উক্ত বিক্রয় কেন্দ্রে ১৯৬৪-৬৫ সালে মোট ১১,০৬৭ টাকা মূল্যের মাদুর বিক্রয় হইয়াছে এবং ২,৮৩৭ টাকা লাভ হইয়াছিল।

### Mat making Centre

**414.** (Admitted question No. 1420)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে সরকারী পরিচালনায় কোথায় কোথায় মাদুর উৎপাদন কেন্দ্র রহিয়াছে;

(খ) উহাতে মোট কত মূলধন লগ্নী আছে এবং কতজন উহাতে কাজ করিতেছে; এবং

(গ) বৎসরে এগুলিতে মোট কত মাদুর প্রস্তুত হয়?

**The Minister for Cottage and Small-scale Industries :**

(ক) নাই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

### Match factories in West Bengal

**415.** (Admitted question No. 1421.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে দেয়াশলাই প্রস্তুতের কারখানা কোথায় কোথায় আছে;

(খ) উহা সরকারী পরিচালনায় না প্রাইভেট্ ব্যক্তির দ্বারা পরিচালিত; এবং

(গ) উক্ত কারখানাগুলির প্রত্যেকটিতে প্রতিমাসে কি পরিমাণ দেশলাই প্রস্তুত হয়?

**The Minister for Cottage and Small-scale Industries :**

(ক) মেদিনীপুর, ২৪-পরগণা এবং হাওড়া জেলায়।

(খ) কোনটিই সরকারী পরিচালনাধীন নয়। কয়েকটি প্রাইভেট ব্যক্তির দ্বারা এবং ২টি বেসরকারী সংস্থার দ্বারা পরিচালিত।

(গ) সরকারের নিকট আপাততঃ কোন তথ্য নাই।

B. D. O. of Sabang Block, Midnapore

**416.** ( Admitted question No. 1434. )

**শ্রীআদিত্য কুমার বাঁকুড়া :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মেদিনীপুর জেলার সবং ব্লকে দীর্ঘকাল যাবৎ ব্লক ডেভেলাপমেণ্ট অফিসার ( বি-ডি-ও ) নাই ; এবং

(খ) সত্য হইলে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ইহার কারণ কি ?

(২) ঐ ব্লকের কাজ কে চালাইতেছেন , এবং

(৩) কবে নাগাদ বি-ডি-ওএ ব্লকে দেওয়া হইবে ?

The Minister of State for Agriculture and Community Development :

(ক) হ্যাঁ।

(খ) (১) প্রধান কারণ সবসময়েত যত অফিসার দরকার তাহা সব সময়ে থাকে না।

একজন বি-ডি ও বদলী করিয়া সবং ব্লকে দেওয়া হইয়াছিল ; কিন্তু জিলাশাসক জরুরী কাজের জন্য তাহাকে ছাড়িতে পারেন নাই।

(২) পিংলা ব্লকের বি-ডি-ও সবং ব্লকেরও কাজ চালাইতেছেন।

(৩) ইতিমধ্যে আর একজন বি-ডি ও-কে সবং ব্লকে বদলী করার আদেশ জারী করা হইয়াছে।

Silk industries in West Bengal

**417.** ( Admitted question No. 1112. )

**শ্রীঅনন্তমোহন দাস :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে বর্তমানে সরকারের পরিচালনাধীন কয়টি রেশমজাত দ্রব্য উৎপাদন কেন্দ্র আছে ;

(খ) সরকারী সাহায্যপ্রাপ্ত এইরূপ কয়টি কেন্দ্র আছে ;

(গ) গত ১৯৬৪-৬৫ সালে ঐ সকল কেন্দ্র হইতে কি প্রকারের কত দ্রব্য উৎপাদিত হইয়াছিল ; এবং

(ঘ) ঐ সকল দ্রব্য বিক্রয়ের কোথায় কোথায় কেন্দ্র আছে এবং গত ১৯৬৪-৬৫ সালে কি প্রকারের কত টাকার দ্রব্য বিক্রিত হইয়াছিল ?

The Minister for Cottage and Small-scale Industries :

(ক) নাই।

(খ) ৩০টি।

(গ) ছাপা শাড়ীর জন্য পেরা থান, সাটিং, কোটিং, অন্যান্য প্রকার জামার কাপড়, ধুতি, স্কার্ফ, তসরের ধুতি, শাড়ী, চাদর ইত্যাদি রেশমবস্ত্র উৎপাদিত হয়, যাহার মোট মূল্য কমবেশী ৩৫ লক্ষ টাকা।

(ঘ) এইসব রেশমবস্ত্র প্রধানতঃ কলিকাতায় রেশমশিল্প সমবায় মহাসঙ্ঘ, খাদি গ্রামোদ্যোগ ভবন, সরকারী বিপণন কেন্দ্র এবং অন্যান্য খাদি ভাণ্ডারের মাধ্যমে বিক্রিত হয়। ই ছাড়া বিভিন্ন জেলায় উৎপাদন কেন্দ্রগুলি হইতে সরাসরি অনেক জিনিষ বিক্রয় হ: এই ধরনের বিক্রয় কেন্দ্র মুর্শিদাবাদে, ইসলামপুরচক ও গণকর। মেদিনীপুর জেল সিংবাজার ও রঘুনাথপুর, বাঁকুড়ায় বিষ্ণুপুর ও সোনামুখী ও বীরভূমে বসো তাঁতীপাড়া ও বিষ্ণুপুরে আছে। ১৯৬৪-৬৫ সনে ( ১লা জুলাই '৬৪ হইতে ৩০ জুন '৬৫ পর্যন্ত ) উক্ত সমিতিগুলি মোট ৩৯ লক্ষ টাকার দ্রব্য বিক্রয় করিয়াছে )।

### Expenditure incurred for development of agriculture in Beldanga Block II, Murshidabad.

418. ( Admitted question No 685. )

**শ্রীদেবনারায়ণ ঘোষ:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪-৬৫ সালের জন্য মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ব্লক নং ২ ( শক্তিপুর ) এ কৃষি উন্নয়ন খাতে কত টাকা বরাদ্দ ছিল ; এবং

(খ) বরাদ্দকৃত টাকার মধ্যে কত টাকা কোন্ অঞ্চলে কি কি কার্যের জন্য খরচ করা হইয়াছে ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) ও (খ) একটি বিবরণ লাইব্রেরী টেবিলে দেওয়া হইল।

### Government grant paid to schools in Moyna Block, Midnapore

419. ( Admitted question No. 823. )

**শ্রীঅনঙ্গমোহন দাস:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না ব্লকে গত ১৯৬৫-৬৬ সালে কয়টি প্রাথমিক বিদ্যালয়ের গৃহনির্মাণের জন্য কত টাকা করিয়া সাহায্য করা হইয়াছে ;

(খ) উহাদের মধ্যে কয়টির গৃহনির্মাণ কার্য্য শেষ হইয়াছে এবং প্রত্যেক স্থানে গৃহনির্মাণের জন্য মোট কত টাকা ব্যয় জনগণ করিয়াছেন , এবং

(গ) উক্ত সনে ময়না ব্লকে কোন্ কোন্ মাধ্যমিক বিদ্যালয়কে কি বাবদ কত টাকা করিয়া সাহায্য করা হইয়াছে ?

**The Minister for Education :**

(ক) কমিউনিটি ডেভেলাপমেন্ট প্রোজেক্ট পরিকল্পনা বাজেট হইতে ব্লক ডেভেলাপমেন্ট অফিসার-এর মাধ্যমে ১০টি প্রাথমিক বিদ্যালয়কে মোট ৫,২০০ টাকা গৃহনির্মাণ বাবদ সাহায্য করা হইয়াছে। বিদ্যালয়গুলির নাম ও মঞ্জুরীকৃত টাকার পরিমাণ সংলগ্ন ক্রোড়পত্রে প্রদত্ত হইল। ( অ্যাপেণ্ডিক্স 'এ' )

(খ) উপরোক্ত ক্রোড়পত্রে বর্ণিত সমস্ত বিদ্যালয়ের গৃহনির্মাণ কার্য শেষ হইয়াছে। জনগণ কত টাকা ব্যয় করিয়াছেন তাহা সঠিক জানা নাই, তবে উহা সরকারী সাহায্যের অন্যূন এক তৃতীয়াংশ ছিল।

(গ) লাইব্রেরী টেবিলে রক্ষিত ক্রোড়পত্রে ইহা প্রদত্ত হইল। (অ্যাপেণ্ডিক্স 'বি' ইন ২ পার্টস)।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 419.*

## APPENDIX A

## MOYNA BLOCK, MIDNAPORE

**Building Grant sanctioned by B. D. O. during 1964-65**

| No. | Name of School | | Amount sanctioned |
|---|---|---|---|
| 1. | Srikantha Sitala | ... | Rs. 600 |
| 2. | Narikelda Harismriti | ... | Rs. 600 |
| 3. | Harduachak Primary | ... | Rs. 900 |
| 4. | Haridaspur Dakshinpara | ... | Rs. 500 |
| 5. | Bakcha Tarun | ... | Rs. 900 |
| 6. | Tilkhoja Primary | ... | Rs. 500 |
| 7. | Uttar Chagrachak | ... | Rs. 900 |
| 8. | Uttar Srikantha Primary | ... | Rs. 300 |
| 9. | Radhaballavchak | ... | Rs. 300 |
| 10. | Dakshin Harkuli No. I | ... | Rs. 400 |
| | | Total ... | Rs. 5,900 |

### Production of mustard crop in West Bengal

**420.** (Admitted question No. 947.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সনে এই রাজ্যের কোন্ কোন্ জেলায় কত জমিতে সরিষা চাষ হইয়াছিল ;

(খ) ঐ বৎসর উৎপাদিত সরিষার পরিমাণ কত ; এবং

(গ) ঐ বৎসর উক্ত সরিষা হইতে কত তেল উৎপন্ন হইয়াছিল ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) ও (খ) একটি বিবরণী (স্টেটমেন্ট) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

(গ) ১৯৬৪-৬৫ সালে পশ্চিমবঙ্গে উৎপাদিত সরিষা হইতে প্রায় ১,৬০০ টন সরিষার তৈল উৎপন্ন হইয়াছিল।

### Primary Schools in Calcutta

**421.** (Admitted question No. 1062.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কলিকাতা কর্পোরেশন এলাকাতে মোট কতগুলি প্রাথমিক বিদ্যালয় আছে এবং ঐগুলিতে কতজন শিক্ষক ও শিক্ষিকা কাজ করেন ;

(খ) ঐ সকল শিক্ষক ও শিক্ষিকার মধ্যে কতজন (১) এম, এ, এম, এস, সি, (২) বি, এ, বা বি, এস, সি, (৩) আই, এ, বা আই, এস, সি, (৪) হায়ার সেকেণ্ডারী এবং (৫) স্কুল ফাইন্যাল পাশ এবং উহাদের মধ্যে কতজন ট্রেনিংপ্রাপ্ত এবং উহাদের বেতনের হার কি;

(গ) ঐ সকল প্রাথমিক বিদ্যালয়ে বর্তমানে মোট ছাত্র-ছাত্রী সংখ্যা কত এবং গড়পড়তা কতজন ছাত্র-ছাত্রীর জন্য একজন শিক্ষক বা শিক্ষিকা নিযুক্ত আছেন?

**The Minister for Education :**

(ক) ৩১-৩-৬৪ তারিখে প্রাথমিক বিদ্যালয়ের মোট সংখ্যা ১০৮টি। উক্ত বিদ্যালয়গুলির শিক্ষক-শিক্ষিকার সংখ্যা মোট ৫,২৩১ জন; তন্মধ্যে ২,৪৮৮ জন শিক্ষক এবং ২,৭৪৩ জন শিক্ষিকা।

(খ) শিক্ষাগত যোগ্যতা অনুসারে শিক্ষক-শিক্ষিকার সংখ্যা নিম্নরূপ :—

| | ট্রেনিং প্রাপ্ত | | ট্রেনিং প্রাপ্ত নহে | |
|---|---|---|---|---|
| | শিক্ষক | শিক্ষিকা | শিক্ষক | শিক্ষিকা |
| ১। এম, এ।এম, এস, সি | ... ২১ | ৪৮ | ৫ | ৯ |
| ২। বি, এ।বি, এস, সি | ... ১৮৮ | ২৫৭ | ৮৮ | ১৩৬ |
| ৩। আই, এ।আই, এস, সি | ... ২২৬ | ২৪৫ | ২৮৮ | ১৮৪ |
| ৪। হায়ার সেকেণ্ডারী/স্কুল ফাইন্যাল | .. ৫০৩ | ৭৯৩ | ৯১৭ | ৫৯৪ |
| ৫। নন-ম্যাট্রিকুলেটস | ... ৯৬ | ৩৫৭ | ১৫৬ | ১২০ |

বিভিন্ন পরিচালনসংস্থার অধীনস্থ বিদ্যালয়ে শিক্ষকগণের বেতনের হার বিভিন্ন রূপ। লাই-ব্রেরী টেবিলে রক্ষিত ক্রোড়পত্রে বিভিন্নরূপ বেতন হার প্রদত্ত হইল।

(গ) উক্ত বিদ্যালয়গুলির মোট ছাত্র-ছাত্রী সংখ্যা ১,৭৩,২৫৫ জন।

গড়পড়তা ৩৩ জন ছাত্র-ছাত্রীর জন্য একজন শিক্ষক বা শিক্ষিকা নিযুক্ত আছেন।

### Cancellation of ration cards in Barrackpore Subcontrol

**422.** (Admitted question No. 1278.)

**শ্রীগোপাল ব্যানার্জী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—ব্যারাকপুর মহকুমার জোনাল রেশনিং অফিসগুলির কোন্‌টি হইতে কত ইউনিট রেশন কার্ড গত অক্টোবর, নভেম্বর, ডিসেম্বর ও জানুয়ারী মাসে বাতিল করা হইয়াছে?

**The Minister for Food and Supplies :**

এই সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

### Distribution of G. R. in Nadia and Murshidabad districts

**423.** (Admitted question No. 1370.)

**শ্রীমহানন্দ হালদার ও শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪ এবং ১৯৬৫ সালে এবং ১৯৬৬ সালের বর্তমান সময় অবধি (১) নদীয়া

এবং (২) মুর্শিদাবাদ জেলার অঞ্চলওয়ারী কত টাকার খাদ্যশস্যে এবং অন্যান্য প্রকারে জি-আর দেওয়া হইয়াছে ;

(খ) বর্তমান সময়ে (২৮এ ফেব্রুয়ারী '৬৬) উক্ত কোন্ জেলার কোন্ অঞ্চলে কত টাকা স্কীমের কি কি টেষ্ট রিলিফ্ কাজ চালু আছে ; এবং

(গ) বর্তমানে কোন্ কোন্ অঞ্চলে কয়টি (টাকার অংকসহ) স্কীম কর্তৃপক্ষের বিবেচনাধীন আছে ?

The Minister for Relief and Social Welfare :

(ক) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হ'ল।

(খ) ও (গ) নদীয়া জেলায় কোন স্কীম চালু বা বিবেচনাধীন নাই।

মুর্শিদাবাদ জেলার সদর ও কান্দী মহকুমায় কোন স্কীম চালু বা বিবেচনাধীন নাই। জঙ্গীপুর ও লালবাগ মহকুমা সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

Test Relief Work taken up and completed in Tamluk police-station

**424.** (Admitted question No. 1119.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে এবং বর্তমান বৎসরে (১৯৬৫-৬৬) তমলুক থানার ১নং ব্লকে কতগুলি টেষ্ট রিলিফ স্কীম মঞ্জুর হইয়াছিল এবং কতগুলির কাজ আরম্ভ হয় এবং শেষ হয় ;

(খ) উহাদের প্রত্যেকটি বাবদ কত টাকা ও খাদ্যশস্য খরচ করা হইয়াছে এবং উহাদের বরাদ্দ কত ছিল ; এবং

(গ) ঐ সকল স্কীমে প্রত্যেকটিতে প্রত্যহ কত লোক গড়ে কাজ করিয়াছে ?

The Minister for Relief and Social Welfare :

(ক), (খ) ও (গ) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

Control of the Border Police

**425.** (Admitted question No. 1.) **Shri LAKSHMI RANJAN JOSSE :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) Whether the Union Government has already taken over the administration and control of the Border Police ; and

(b) if so, for what period and under what condition ?

**The Minister for Home (Police) :**

(a) হাঁ।

(b) এ সম্বন্ধে কোনও বিস্তারিত সর্তাদি এখনও স্থির করা হয় নাই।

### Introduction of Statutory Rationing in new areas

**426.** (Admitted question No. 5.)

**শ্রীঅশ্বিনী রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৬ সালে কলিকাতা শহরতলী ছাড়া অন্য কোন্ কোন্ শহরে ও শিল্পাঞ্চলে বিধিবদ্ধ রেশনিং চালু করার প্রকল্প আছে ; এবং

(খ) উক্ত প্রকল্প কি নাগাদ চালু হইবে ?

**The Minister for Food and Supplies :**

(ক) আসানসোল, বার্ণপুর, রাণীগঞ্জ, চিত্তরঞ্জন, দুর্গাপুর, কুলটি, ডিসেরগড়, বরাকর, শিলিগুড়ি, হালতু, নর্থ দমদম, জগাছা ( সাঁতরাগাছি )।

(খ) ২২শে ফেব্রুয়ারী, ১৯৬৬ হইতে।

### Milk Chilling Centre

**427.** (Admitted question No. 9.)

**শ্রীঅশ্বিনী রায় :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে দুগ্ধ ঠাণ্ডা করনের (চিলিং সেণ্টার) কেন্দ্রের কোন সংখ্যাতত্ত্ব আছে কিনা ;

(খ) থাকিলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ১৯৬৫ সালে ঐরূপ কেন্দ্রের সংখ্যা, স্থান এবং দৈনন্দিন ঠাণ্ডা করনের পরিমাণ কি ; এবং

(২) ১৯৬৬ সালে নূতন কেন্দ্র সংস্থাপনের কোনও পরিকল্পনা থাকিলে তাহার বিবরণ ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) হাঁ, আছে।

(খ) (১) ১৯৬৫ সালের ডিসেম্বর মাসে ঐরূপ কেন্দ্রের মোট সংখ্যা ছিল ১৪টি। ঐসকল কেন্দ্রের অবস্থান এবং দৈনিক দুগ্ধ ঠাণ্ডা করনের পরিমাণ দেওয়া হইল :

| কেন্দ্রের নাম | জিলা | দৈনিক গড় দুগ্ধ সংগ্রহ করনের পরিমাণ (কিলোগ্রাম) |
|---|---|---|
| ১। লালগোলা | মুর্শিদাবাদ | ১,৮৪১ |
| ২। বেলডাঙ্গা | ” | ৭,৭১৬ |
| ৩। বেথুয়াডহরী | নদীয়া | ৬,৫৭৫ |
| ৪। ফুলিয়া | ” | ৬,৩৫২ |
| ৫। হরিণঘাটা | ” | ৫২,৭১২ |
| ৬। হাবড়া | ২৪-পরগণা | ৩,৪৫৪ |
| ৭। বেড়াচাঁপা | ” | ২,৮৭০ |
| ৮। সেন্ট্রাল ডেয়ারী | কলিকাতা | ১৮,৯০৩ |
| ৯। চাঁপাডাঙ্গা | হুগলী | ১,৯৯৯ |
| ১০। ধনেখালি | ” | ২,৫৬৬ |
| ১১। বলদবাঁধ | ” | ৬৭৭ |
| ১২। মগরা | ” | ৩,৮০০ |
| ১৩। কামারকুণ্ডু | ” | ১,৪১০ |
| ১৪। শিয়াখালা | ” | ৩২৫ |
| | | ১,১১,৩৯৮ |

(২) আরও ১৬টি অনুরূপ কেন্দ্র নিম্নোক্ত অঞ্চলে চালু করার পরিকল্পনা আছে।

| কেন্দ্রের নাম | জিলা |
|---|---|
| ১। বালিগুড়ি | হুগলী |
| ২। পাণ্ডুয়া | ” |
| ৩। বেলমুড়ি | ” |
| ৪। বড়গাছিয়া | হাওড়া |
| ৫। হাসনাবাদ | ২৪-পরগণা |
| ৬। ভগবানগোলা | মুর্শিদাবাদ |
| ৭। পলাশী | ” |
| ৮। জিয়াগঞ্জ | ” |
| ৯। মেমারী | বর্ধমান |
| ১০। কাটোয়া | ” |
| ১১। কালনা | ” |
| ১২। শক্তিগড় | ” |
| ১৩। বকুলপুর | ” |
| ১৪। ভাতার | ” |
| ১৫। বৈঁচি | ” |
| ১৬। ঘুম | দার্জিলিং |

### Upgrading of Junior High Schools

428. (Admitted question No. 27.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার বর্তমানে এইরূপ আদেশ দিয়াছেন যে অতঃপর আর কোন ৮ম শ্রেণী বিশিষ্ট জুনিয়ার হাই স্কুলকে ১০ম শ্রেণীযুক্ত হাই স্কুলে উন্নীত করা হইবে না; এবং

(খ) যদি এই আদেশ সত্য হয় তবে এইরূপ আদেশ দানের কারণ কি?

**The Minister for Education:**

(ক) হাঁ।

(খ) স্কুল এডুকেশন কমিটি, মুদালিয়ার কমিশন ও দে কমিশনের সুপারিশ অনুযায়ী মাধ্যমিক শিক্ষার মান উন্নয়ন ও শিক্ষাকে স্বয়ং সম্পূর্ণ করিবার জন্য যদি বর্তমান ব্যবস্থানুযায়ী জুনিয়ার হাই স্কুলকে প্রথমে দশম শ্রেণীযুক্ত হাই স্কুলে উন্নীত করিয়া পরে একাদশ শ্রেণীযুক্ত হায়ার সেকেণ্ডারী স্কুলে উন্নীত করা হয় তাহা হইলে সকল হাই স্কুলকে এক পর্যায়ভুক্ত করিতে অনেক সময়ের প্রয়োজন হইবে।

### Issue of Levy Notices in Midnapore

429. (Admitted question No. 28.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় মোট কতজনের উপরে ধান্য প্রদানের লেভীর নোটিশ দেওয়া হইয়াছে; এবং

(খ) উক্ত নোটিশ জারীর ফলে কত ধান ও চাউল সরকার পাইয়াছেন?

**The Minister for Food and Supplies:**

(ক) ৫৬,১১৫ জন।

(খ) ধান—৫৬,২৮২ মে: টন। (৩১এ জানুয়ারী, ১৯৬৬ পর্যন্ত)। চাউল—

### Health Centres in Sutahata police-station, Midnapore

430. (Admitted question No. 29.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—মেদিনীপুর জেলার সুতাহাটা থানায় কোন্ কোন্ ব্লকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং কয়টি সাবসিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হইয়াছে?

**The Minister for Health:**

সুতাহাটা ২নং উন্নয়ন ব্লকের দেভোগে অবস্থিত দশ শয্যা বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্রটি অস্থায়ী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্ররূপে পরিচালিত হইতেছে। ঐস্বাস্থ্যকেন্দ্রটি ব্যতীত সুতাহাটা ১নং ও ২নং উন্নয়ন ব্লকে আর কোনও স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হয় নাই। তবে সুতাহাটা ১নং উন্নয়ন ব্লকের জয়নগরে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য প্রশাসনিক আদেশ দেওয়া হইয়াছে।

### Price of Rice in rural areas

431. (Admitted question No. 43.)

**শ্রীসুধীরচন্দ্র দাস:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পল্লী অঞ্চলের খোলাবাজারে প্রতি কে: জি: চাউলের বিক্রয় মূল্য কি স্থির করা হইয়াছে; এবং

(খ) বিভিন্ন জেলার সদর মহকুমার খোলা বাজারে প্রতি কে: জি: চাউলের মূল্য চলতি ফেব্রুয়ারীর প্রথম সপ্তাহে কি ছিল ?

**The Minister for Food and Supplies :**

(ক) এই সম্পর্কে একটি বিবরণী সংলগ্ন করা হইল।

(খ) এই সম্পর্কে একটি বিবরণী সংলগ্ন করা হইল।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 131.*

**Maximum rates for Aman rice in rupees per Kilogram chargeable by dealers in the state of West Bengal.**

( West Bengal Aman Rice Price Control Order, 1966 )

| | Common | Fine | Superfine |
|---|---|---|---|
| 1. All subdivisions of the State except Sadar, Kalimpong and Kurseong subdivisions of Darjeeling district. | 0·72 | 0·76 | 0·82 |
| 2. Sadar, Kalimpong and Kurseong subdivisions of Darjeeling district. | 0·76 | 0·80 | 0·86 |

*Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 131*

Statement showing average minimum and maximum retail prices of rice in the Sadar subdivisions of West Bengal.

( Prices in rupees per Kilogram )

| | | As on 2·2·66 | |
|---|---|---|---|
| | | Minimum | Maximum |
| | | Rs. P. | Rs. P. |
| Burdwan ( Sadar ) | .. | 0·76 | 1·00 |
| Birbhum ( Sadar ) | ... | 0·74 | 0·75 |
| Bankura ( Sadar ) | . | 0·72 | 0·74 |
| Midnapur ( Sadar North ) | ... | 0·77 | 0·77 |
| West Dinajpur ( Sadar ) | .. | 0·76 | 0·76 |
| Malda ( Sadar ) | ... | 0·94 | 0·97 |
| Cooch Behar ( Sadar ) | ... | 0·80 | 1·05 |
| *Nadia ( Sadar ) | .. | Not available | |
| Hooghly ( Sadar ) | .. | 1·16 | 1·26 |
| Howrah ( Sadar ) | ... | 1·83 | 2·11 |
| Darjeeling ( Sadar ) | ... | 1·75 | 1·75 |
| 24-Parganas ( Sadar ) | ... | 1·84 | 2·10 |
| Murshidabad ( Sadar ) | ... | 0·76 | 1·43 |
| Jalpaiguri ( Sadar ) | ... | 1·10 | 1·10 |
| Purulia ( Sadar ) | ... | 0·70 | 0·73 |
| State everage | ... | 1·03 | 1·13 |

*N.B.* : * = No rice available in the open market, distribution made through M. R. Shops.

**Price of Rice and Paddy in deficit and surplus districts**

432. (Admitted question No. 44.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা সত্য যে জেলা কর্ডন প্রবর্তন করার পর ঘাটতি ও বাড়তি জেলার মধ্যে ধান্য-চাউলের মূল্যের পার্থক্য অস্বাভাবিক বৃদ্ধি পাইয়া দ্বিগুণেরও বেশী হইয়াছে ; এবং

(খ) ইহা সত্য হইলে এই অস্বাভাবিক মূল্যের পার্থক্য রোধ করিবার কি ব্যবস্থা অবলম্বিত হইয়াছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) কর্ডন প্রবর্তনের অব্যবহিত পূর্বে অর্থাৎ ১৯এ মে, ১৯৬৫ তারিখে এবং ৯ই ফেব্রুয়ারী, ১৯৬৬ তারিখে বাড়তি ও ঘাটতি জেলাগুলিতে চাউলের যে দর ছিল তাহার একটি বিবরণী এতৎসহ উপস্থাপিত করা হইল।

(খ) ঘাটতি জেলাগুলিতে চাউলের ঊর্ধমুখী দরকে রোধ করিবার উদ্দেশ্যে গত জুন ১৯৬৫ তারিখ হইতে সংশোধিত রেশন ব্যবস্থা ঘাটতি জেলাগুলিতে সম্প্রসারিত করা হইতেছে। সংশোধিত রেশন ব্যবস্থার ব্যাপক সম্প্রসারণ ব্যতীত, ১৯৬৫ সালে বাড়তি জেলা হইতে ঘাটতি জেলাগুলিতে লেভীযুক্ত চাউল মনোনীত ব্যবসায়ীদের মারফৎ প্রেরণ করিয়া নিয়ন্ত্রিত দরে জনসাধারণের নিকট বিক্রয়ের ব্যবস্থা করা হইয়াছিল।

সংশোধিত রেশন বন্টন ব্যবস্থা সব সময়েই চালু রাখা হইয়াছে এবং রেশন কার্ডের নূতন শ্রেণী বিভাগের ভিত্তিতে উহা প্রসারিত করা হইতেছে। এতদ্ব্যতীত উচ্চ ক্রয়শক্তি সম্পন্ন কতগুলি শহর ও সংলগ্ন অঞ্চলের চাহিদা বিধিবদ্ধ রেশনিং-এর আওতায় আনিয়া গ্রামাঞ্চলের মূল্য বৃদ্ধি রোধের ব্যবস্থাও করা হইতেছে।

*Statement referred to in reply to clause* (Ka) *of unstarred question No. 432.*

Average minimum retail prices of rice in Rupees per Kilogram in the surplus and deficit districts of West Bengal as on 19-5-65 (just before imposition of cordon) compared with the latest prices.

*Surplus Districts*

| Districts | | 19-5-65 Rs. P. | 9-2-66 Rs. P. |
|---|---|---|---|
| Burdwan | ... | 0·79 | 0·80 |
| Birbhum | ... | 0·74 | 0·77 |
| Bankura | ... | 0.70 | 0 74 |
| Midnapore | ... | 0·67 | 0 78 |
| West Dinajpur | ... | 0·76 | 0·73 |
| Purulia | ... | 0 67 | 0·70 |
| Surplus districts' average | ... | 0·72 | 0·75 |

*Statement referred to in reply to clause* (Ka) *of unstarred question No. 432—concld.*

*Deficit Districts*

| Districts | | 19-5-65 Rs. P. | 9-2-66 R. P. |
|---|---|---|---|
| Malda | ... | 0·79 | 1·06 |
| Cooch Behar | ... | 0·89 | 0·80 |
| Nadia | ... | 0·81 | * |
| Hooghly | ... | 0·86 | 1·05 |
| Howrah | ... | 0·81 | 1·79 |
| Darjeeling | ... | 0.75 | 1·54 |
| 24-Parganas | ... | 0·86 | 1·67 |
| Murshidabad | ... | 0·91 | 0·98 |
| Jalpaiguri | .. | 00·88 | 1·10 |
| Deficit districts' average | ... | 0·81 | 1·25 |
| State Average | ... | 0·80 | 1·04 |

*N.B.*: *=No rice available in the open market, distribution made through M. R. Shops.

### Scarcity of Kerosene Oil

**433.** (Admitted question No 47.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে পশ্চিমবাংলার মফঃস্বল এলাকাগুলিতে কেরোসিন তেল পাওয়া যাইতেছে না;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি; এবং

(গ) কেরোসিন তেলের অভাব দূর করিবার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**The Minister for Food and Supplies:**

(ক) হ্যাঁ। বর্তমানে পর্যাপ্ত পরিমাণে সরবরাহ নাই।

(খ) চাহিদার তুলনায় এই রাজ্যে কেরোসিন তেলের সরবরাহ পর্যাপ্ত নহে ইহাই বর্তমান অভাবের কারণ।

(গ) সরকার ইতিমধ্যেই তৈল কোম্পানীগুলিকে মফঃস্বল এলাকাতে যেখানেই কেরোসিনের অভাব দেখা গিয়াছে সেখানে কেরোসিনের সরবরাহ পৌঁছাইয়া দিবার পরামর্শ দিয়াছেন। এই রাজ্যে কেরোসিনের সরবরাহ সম্পর্কে ওয়াকিবহাল থাকিবার জন্য রাজ্য সরকার ওয়েষ্ট বেঙ্গল কেরোসিন কন্ট্রোল অর্ডার, ১৯৬৫, নামক একটি আদেশ জারী করিয়াছেন। এই রাজ্যের জন্য একটি সুষ্ঠু বন্টন ব্যবস্থা চালু করিবার কথাও সরকার বিবেচনা করিতেছেন এবং সেই সম্পর্কে ইতিমধ্যেই ভারত সরকারের সহিত পত্রালাপ করিতেছেন।

## Kisalaya

**434.** (Admitted question No. 49.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক ৩য় শ্রেণীর জন্য প্রকাশিত 'কিশলয়' ৩য় ভাগ (সাহিত্য ও গণিত) একত্রে কত মূল্য ধার্য্য করা হইয়াছে;

(খ) ঐ পুস্তক প্রকাশের জন্য প্রয়োজনীয় কাগজ কোথা হইতে সরকার সংগ্রহ করিয়াছেন; এবং

(গ) ঐ অর্থ পুস্তক প্রকাশ করিতে সরকারের অনুমোদন প্রয়োজন হয় কি না?

**The Minister for Education :**

(ক) 'কিশলয়' তৃতীয় ভাগ (সাহিত্য ও গণিত) একত্রে মূল্য ১'২০ পয়সা (এক টাকা কুড়ি পয়সা) ধার্য্য করা হইয়াছে।

(খ) উক্ত পুস্তক ও অন্যান্য পুস্তক মুদ্রণের জন্য কাগজ সুইডেন এবং অষ্ট্রেলিয়া সরকার হইতে পাওয়া গিয়াছে, এবং কিছু কাগজ স্থানীয় বাজার হইতেও ক্রয় করিতে হইয়াছে।

(গ) সরকার কোন অর্থ পুস্তক প্রকাশ করিবার অনুমোদন দেন নাই। অর্থ পুস্তকের রচনাবিন্যাসে কপি রাইট আইন লঙ্ঘন না করিলে ঐরূপ পুস্তক প্রকাশ করিবার জন্য সরকারের অনুমোদন প্রয়োজন হয় না।

## Return of Refugees to this State

**435.** (Admitted question No 50.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত নভেম্বর (১৯৬৫) মাস হইতে এ পর্যন্ত দণ্ডকারণ্য ও বহির্বঙ্গের অন্যান্য স্থান হইতে কত সংখ্যক উদ্বাস্তু পশ্চিমবাংলায় ফিরিয়া আসেন; এবং

(খ) এই ফিরিয়া আসার কারণ কি?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) গত নভেম্বর হইতে ১৪ই ফেব্রুয়ারী, ১৯৬৬ পর্যন্ত ১১,৫৫২ শরণার্থী পশ্চিমবঙ্গে ফিরিয়া আসিয়াছে।

(খ) শিবির ত্যাগের কারণ অনুসন্ধান করিয়া রাজ্য সরকারকে তাহা জানাইবার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হইয়াছে। আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই সম্বন্ধে কোনও সংবাদ রাজ্য সরকারকে জানান নাই।

## Damage to Food Crops by the monkeys

**436.** (Admitted question No. 51.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবাংলার কোন কোন জেলায় বানর বা হনুমানের উপদ্রবে শস্যের প্রভূত ক্ষতি হইতেছে বলিয়া সম্প্রতি সরকারের নিকট সংবাদ আসিয়াছে; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হাঁ হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) কোন্ কোন্ জেলা হইতে এরূপ সংবাদ আসিয়াছে ; এবং

(২) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) সম্প্রতি কয়েকটি জেলা হইতে বানর বা হনুমানের উপদ্রবে শাকসব্জীর কিছু কিছু ক্ষতি হইতেছে বলিয়া সংবাদ আসিয়াছে।

(খ) (১) বীরভূম, হুগলী, ২৪ পরগণা ও মুর্শিদাবাদ জেলা হইতে এরূপ সংবাদ আসিয়াছে ; এবং

(২) উপরোক্ত জেলাগুলির জেলাশাসকগণকে উপদ্রুত অঞ্চলে শাকসব্জী রক্ষার্থে সরকারী শিকারী দ্বারা উপদ্রবকারী বানর বা হনুমান মারিয়া ফেলিবার নির্দেশ দেওয়া হইয়াছে।

## Outbreak of Small Pox

**437.** (Admitted question No. 53.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্তমানে কলিকাতা শহরে ও পশ্চিম বাংলার বিভিন্ন মফঃস্বল এলাকায় বসন্ত রোগের প্রাদুর্ভাব দেখা দিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, কলিকাতা শহরে গত জানুয়ারী মাস হইতে এ পর্যন্ত কত সংখ্যক ব্যক্তি বসন্ত রোগে আক্রান্ত হন এবং কত সংখ্যক ব্যক্তি মারা গিয়াছেন ?

**The Minister for Health:**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমান বৎসরে কলিকাতা সহ কয়েকটি জেলায় বিশেষতঃ পৌর এলাকায় বিক্ষিপ্তভাবে বসন্ত রোগ দেখা দিয়াছে।

(খ) গত জানুয়ারী মাস হইতে ৬ই ফেব্রুয়ারী, ১৯৬৬ পর্যন্ত কলিকাতা শহরে ১২ জন বসন্ত রোগে আক্রান্ত হন এবং তন্মধ্যে ৫ জন মারা যান।

## Eye Bank

**438.** (Admitted question No. 54.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক আই ব্যাঙ্ক স্থাপন করিতে কত অর্থ ব্যয় বরাদ্দ ধার্য করা হইয়াছে ;

(খ) উহা সমাপ্ত হইতে কত সময় লাগিবে ; এবং

(গ) কোন সময় হইতে উক্ত ব্যাঙ্ক চালু হইবে বলিয়া আশা করা যায় ?

**The Minister for Health:**

(ক) অনাবর্তক খাতে ১,৬০,০০০ টাকা এবং আবর্তক খাতে বার্ষিক ৬৪,০০০ টাকা।

(খ) ও (গ) প্রয়োজনীয় সাজসরঞ্জামাদি ক্রয় করিবার ব্যবস্থা করা হইতেছে। আগামী আর্থিক বৎসরের প্রথম দিকে আই ব্যাঙ্কটি চালু করা যাইবে বলিয়া আশা করা যায়।

*Modern method of treatment of Cancer in Medical College Hospital*

**439.** (Admitted question No. 55.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গ সরকার কলিকাতায় মেডিক্যাল কলেজে আধুনিক পদ্ধতিতে ক্যানসার চিকিৎসার পরিকল্পনা গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে পশ্চিমবাংলার মফঃস্বল শহরের প্রধান হাসপাতালগুলিতে অনুরূপ ব্যবস্থা করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**The Minister for Health :**

(ক) হ্যাঁ।

(খ) আপাততঃ এরূপ কোন পরিকল্পনা নাই।

**Introduction of Yogi exercises in School curricula**

**440.** (Admitted question No. 56.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে জাতীয় শারীরিক যোগ্যতা পরিকল্পনা অনুযায়ী 'যৌগিক আসন' অভ্যাস পশ্চিমবাংলার পাঠক্রমের অন্তর্ভুক্ত করিবার জন্য সরকারী পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্য হইলে কখন হইতে ইহা চালু করা হইবে ?

**The Minister for Education :**

(ক) ভারত সরকার শারীরিক যোগ্যতা বিবর্ধনের জন্য যে জাতীয় পরিকল্পনা গ্রহণ করিয়াছেন, নির্বাচিত যৌগিক ব্যায়ামের অভ্যাস সেই পরিকল্পনার অঙ্গীভূত হইয়াছে। পশ্চিমবঙ্গের বিদ্যালয় সমূহে এই পরিকল্পনা অনুযায়ী কার্যক্রম প্রবর্তন করা হইতেছে।

(খ) বর্তমান বৎসর হইতেই উহা ক্রমশঃ চালু করা হইবে।

**Supply of Ration in Murshidabad district**

**441.** (Admitted question No. 62.)

**শ্রীদেবশরণ ঘোষ :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, মুর্শিদাবাদ জেলায় গত ডিসেম্বর, ১৯৬৫ এবং জানুয়ারী, ১৯৬৬, এই দু'মাস মডিফায়েড রেশন দোকান হইতে কোন রেশন দেওয়া হয় নাই ;

(খ) সত্য হইলে ইহার কারণ কি ; এবং

(গ) উক্ত জেলায় নিয়মিত রেশন দেওয়ার জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Food and Supplies :**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) উক্ত জেলায় এম, আর-এর মাধ্যমে নিয়মিত রেশন দেওয়া হইতেছে।

## Employment of Homeguards and N.V.F. in Cordon areas

**442.** (Admitted question No 63.)

**শ্রীদেবশরণ ঘোষ :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে (জেলাওয়ারী) কতজন 'হোমগার্ড' এবং এন ভি এফ বাহিনীর লোককে 'কর্ডন এলাকায়' নিয়োগ করা হইয়াছে ; এবং

(খ) তাঁহাদের বেতন ও ভাতা কি হারে ও কতদিন অন্তর দেওয়া হয় ?

**The Minister for Home (Police) :**

(ক) এ সম্পর্কে একটি বিবরণী প্রদত্ত হইল।

(খ) তাঁহাদের মাথাপিছু দৈনিক ৩·৫০ পয়সা কর্তব্যকালীন ভাতা দেওয়া হয়। কেবলমাত্র দার্জিলিং-এর হোমগার্ডদের মাথাপিছু দৈনিক ৪·৫০ পয়সা কর্তব্যকালীন ভাতা দেওয়া হয়। সাধারণতঃ মাসে একবার এই ভাতা দেওয়া হয়।

Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 412.

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কর্ডন এলাকায় হোমগার্ড ও এন, ভি, এফ, বাহিনীর নিয়োগের সংখ্যা।

| জেলা | হোমগার্ড | এন, ভি, এফ |
|---|---|---|
| ১। ২৪-পরগণা ... | ১২০ | ২৬৮ |
| ২। হাওড়া ... | ৬০ | ৪২ |
| ৩। নদীয়া ... | ৭৩ | ২১৪ |
| ৪। মুর্শিদাবাদ ... | ৭৬ | ৭৬ |
| ৫। হুগলী ... | ১৩৫ | ৫৮ |
| ৬। বর্ধমান ... | ১,২৮৯ | ৫৯১ |
| ৭। মেদিনীপুর ... | ... | ৫৭১ |
| ৮। বাঁকুড়া ... | ৩৭ | [illegible]২০ |
| ৯। বীরভূম ... | ৫৯ | ৩৪৫ |
| ১০। কোচবিহার ... | ২৪৭ | ১৯৮ |
| ১১। দার্জিলিং ... | ৭০ | ২৭ |
| ১২। জলপাইগুড়ি ... | ৫৭ | ১২ |
| ১৩। পশ্চিম দিনাজপুর ... | ২০৩ | ২৯৪ |
| ১৪। মালদহ ... | ৭৯ | ২৮২ |
| ১৫। পুরুলিয়া ... | ১,২৮০ | ২০৬ |
| ১৬। শিয়ালদহ জি. আর. পি. | ৩৩ | ১৫৬ |
| | ৩,৯১৮ | ৩,৫০০ |

### *Burdwan Co-operative Marketing Society*

**443**. (Admitted question No. 67.)

**শ্রীঅশ্বিনী রায়** : সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালের ১লা জানুয়ারীর পূর্বে বর্ধমান থানা বিপনন সমিতির হিসাব পরীক্ষা কোন্ তারিখে এবং কোন্ বৎসরের জন্য হইয়াছিল ; এবং

(খ) উক্ত বৎসর (শেষ পরীক্ষা) হইতে ১৯৬৬ সালের ১লা জানুয়ারী পর্যন্ত পরিচালক মণ্ডলীর নির্বাচন কয়বার হইয়াছে ?

**The Minister for Co-operation** :

(ক) হিসাব পরীক্ষা ২৯এ এপ্রিল, ১৯৬৪ তারিখে ১৯৬২-৬৩ সালের জন্য হইয়াছিল।

(খ) একবার হইয়াছে।

### Land cess

**444**. (Admitted question No. 68.)

**শ্রীঅশ্বিনী রায়** : ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে জমির উপর সেস ধার্য চালু হইয়াছে কি ;

(খ) হইয়া থাকিলে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি প্রতি জেলায় একর প্রতি হার কত ; এবং

(গ) উক্ত হার কিসের ভিত্তিতে নির্ণয় করা হয় ?

**The Minister for Land and Land Revenue** :

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে পথ ও পূর্ত সেস ১৮৮০ খৃ: সেস আইন এবং শিক্ষা সেস ১৯৩০ খৃ: বঙ্গীয় প্রাথমিক শিক্ষা আইন অনুযায়ী ধার্য আছে।

(খ) ও (গ) বার্ষিক খাজনার টাকা প্রতি মোট ৩ নয়া পয়সা হারে পথ ও পূর্ত সেস এবং ৫·৪৭ নয়া পয়সা হারে শিক্ষা সেস রায়তকে প্রদান করিতে হয়।

### Purchase of Paddy by the Rice Mills

**445**. (Admitted question No. 73.) **Shri ASWINI ROY** : Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) if it is a fact that the rice mills are now being permitted to purchase paddy at any point in the district ; and

(b) (i) if so, date of such permission granted, and

(ii) the rate per quintal fixed for purchase of each variety of paddy in each district ?

**The Minister for Food and Supplies** :

(a) Yes.

(b) The decision for granting such permission was communicated by the Government to all District Officers on 18th January 1966.

(c) The rates are as follows :—

| | | |
|---|---|---|
| Superfine | ... | Rs. 44·20 per Qtl.* |
| Fine | ... | Rs. 41·55 ,, Qtl.* |
| Common | ... | Rs. 38·85 ,, Qtl.* |

*For all areas of West Bengal.

### Supply of Ration to the owners of Paddy fields

**446.** ( Admitted question No. 78.)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আউশের জমির মালিক ও ভাগচাষীকে সরকার ১৯৬৬ হইতে রেশন বন্ধ করিয়া দিয়াছেন ইহা কি সত্য ; এবং

(খ) সত্য হইলে কারণ কি ?

**The Minister for Food and Supplies :**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) এ প্রশ্ন উঠে না।

### Reclamation of Chaltia-Majdia Beel of Berhampore Block

**447.** ( Admitted question No. 79. )

**শ্রীসনৎকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর ব্লকের অন্তর্গত চালতিয়া-মাজদিয়া বিলের সংস্কার করার কোন ব্যবস্থা হইতেছে কি ;

(খ) উক্ত বিল কাহাকে বন্দোবস্ত দেওয়া হইয়াছে , এবং

(গ) কতদিন পর্যন্ত উক্ত বন্দোবস্তের মেয়াদ ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) চাষের জন্য বিলটি সংস্কারের কোন পরিকল্পনা সেচ ও জলপথ বিভাগের নাই।

(খ) মুর্শিদাবাদ জেলার অতিরিক্ত জেলা সমাহর্তা কর্তৃক হরা আমিরবান মৎস্যজীবী সমবায় সমিতির নিকট বন্দোবস্ত দেওয়া আছে।

(গ) উক্ত বন্দোবস্তের মেয়াদ বাংলা ১৩৭০ সাল হইতে ১৩৭৪ সাল অবধি ৫ বৎসর।

### Reclamation of Chandar Beel in Berhampore P.S.

**448.** ( Admitted question No. 80. )

**শ্রীসনৎকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর থানার অন্তর্গত চাঁদার বিল সংস্কার করার কোন ব্যবস্থা হইতেছে কি ; এবং

(খ) উক্ত বিলের জল নিষ্কাশনের জন্য সরকার জনসাধারণের পক্ষ হইতে সম্প্রতি কোন আবেদনপত্র পাইয়াছেন কিনা ;

**The Minister for Irrigation and Waterways :**

(ক) না।

(খ) হ্যাঁ।

### Procurement of Paddy through levy in Kandi subdivision

**449.** (Admitted question No. 81.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কান্দী মহকুমায় ১৯৬৫-৬৬ সালে বর্তমান সময় পর্যন্ত কত লোকের উপর লেভী আরোপ করা হইয়াছে।

(খ) কত লোক লেভী দিয়াছে;

(গ) কত পরিমাণ লেভীর ধান পাওয়া গিয়াছে;

(ঘ) কত পরিমাণ ধান বা চাউল পুলিশ আটক করে কর্ডনে; এবং

(ঙ) কত পরিমাণ ওই ধান বা চাউল সরকারী ভাণ্ডারে জমা পড়ে?

**The Minister for Food and Supplies:**

(ক) ২,৪৮৩ জন (১৭-২-৬৬ পর্যন্ত)।

(খ) ৬৫৪ জন।

(গ) ধান—১,৫১,০৭৮ কুইন্ট্যাল (১৭-২-৬৬)
চাল—২,০০৭ কুইন্ট্যাল (১৭-২-৬৬)।

(ঘ) ১৯৬৫-৬৬ আর্থিক বৎসরে

ধান—৩৭০ কুই: ৭৩ কে-জি
চাল—২০৭ " ৯২ "

(ঙ) ধান—২৬২ কুই: ৩৯ কে-জি
চাল—১৬৯ " ১ "

### Meet the Challenge Exhibition

**450.** (Admitted question No. 87.)

**শ্রীসনৎকুমার রাহা:** মুখ্যমন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মিট দি চ্যালেঞ্জ প্রদর্শনীর জন্য পশ্চিমবঙ্গ সরকারের কত ব্যয় হইয়াছে; এবং

(খ) কত টাকার টিকিট বিক্রয় হইয়াছে?

**The Chief Minister:**

(ক) মিট দি চ্যালেঞ্জ প্রদর্শনী পশ্চিমবঙ্গ সরকারের নিকট হইতে কোনপ্রকার অর্থ পায় নাই।

(খ) টিকিট বিক্রয়লব্ধ টাকার পরিমাণ: ১,৫৫,১৭৫·৮০ (একলক্ষ পঞ্চান্ন হাজার একশত পঁচাত্তর টাকা ও আশি পয়সা) মাত্র।

### Telephones in Block Development Offices

**451.** (Admitted question No. 88.)

**শ্রীসনৎকুমার রাহা:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে প্রতিটি বি-ডি-ও অফিসে টেলিফোন দিবার ব্যবস্থা হইতেছে; এবং

(খ) সত্য হইলে, কতদিনের মধ্যে এই ব্যবস্থা সম্পূর্ণ হইবে?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) ইহা সত্য নহে। কোন কোন ব্লক অফিসে টেলিফোন দিবার ব্যবস্থা করা হইয়াছে।

(খ) প্রশ্ন উঠে না।

## Co-operative ration shops

**452.** (Admitted question No. 91.)

**শ্রীসনৎকুমার রাহা :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে বিধিবদ্ধ রেশন এলাকায় কয়টি রেশনের দোকান সমবায় কর্তৃক পরিচালিত ; এবং

(খ) পল্লীঅঞ্চলে সমবায় ভিত্তিতে রেশনের দোকান পরিচালনার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ?

**The Minister for Co-operation :**

(ক) ২১৪টি।

(খ) না ; তবে পল্লীঅঞ্চলে মডিফায়েড রেশন দোকান মঞ্জুরীর ব্যাপারে আবেদন করিলে উপযুক্ত সমবায় সমিতি সাধারণতঃ অগ্রাধিকার পাইয়া থাকে।

## Non-suuply of ration to the land owners in Berhampore Town

**453.** (Admitted question No. 93.)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বহরমপুর শহরে গত ১-২-৬৬ তারিখ হইতে যাহাদের জমি আছে তাহাদের রেশন বন্ধ করা হইয়াছে ;

(খ) সত্য হইলে রেশন বন্ধ করার কারণ কি ;

(গ) ঐ শ্রেণীর লোকদের (যাহাদের রেশন বন্ধ করা হইয়াছে) গড়পড়তা কয় বিঘা পরিমিত জমি আছে ; এবং

(ঘ) যাহাদের ধানীজমি নাই অথচ অন্য জমি আছে তাহারা রেশন পাইবে কিনা ?

**The Minister for Food and Supplies :**

(ক) যে যে শ্রেণীর পরিবারের রেশন বৎসরের যে সময়ের জন্য বন্ধ করা হইয়াছে তাহা দিয়ে দেওয়া হইল :—

| শ্রেণী | সময় |
|---|---|
| (খ) | ১লা জানুয়ারী হইতে ১৪ই মার্চ। |
| (গ) | ১লা জানুয়ারী হইতে ১৪ই জুলাই। |
| (ঘ) | ১লা জানুয়ারী হইতে ১৪ই আগষ্ট। |
| (ঙ) | সারা বৎসর। |

(খ) যে পরিবারের কোন ধান জমি নাই কিংবা যাহারা একবিঘা ধান জমির মালিক তাহাদেরই মুর্শিদাবাদ জেলায় সম্বৎসর রেশন দেওয়া হয়।

(গ) এতৎসহ একটি বিবরণী দেওয়া হইল।

(ঘ) হ্যাঁ পাইবে।

**Statement referred to in reply to clause (Ga) of unstarred question No. 453**

Modified Rationing from 15th March to 31st December—

'B' Class—Families getting a produce equivalent to the full produce of up to one acre of non-irrigated or up to 50 decimals of irrigated paddy lands.

Modified Rationing from 15th July to 31st December—

'C' Class—Families getting a produce equivalent to the full produce of more than one acre up to 2 acre of non-irrigated or more than 50 decimals up to one acre of irrigated paddy lands.

Modified Rationing from 15th August to 31st December—

'D' Class—Families getting a produce equivalent to the full produce of more than 2 acres up to 4 acres of non-irrigated or more than one acre up to one acre fifty decimals of irrigated paddy lands.

'E' Class—All other families only sugar and commodities other than rice and whole wheat if allowed. They may however get wheat/wheat products in exchange of equivalent quantity of rice.

**Procurement of paddy and rice through Co-operative Societies**

**454.** (Admitted question No. 97.)

**শ্রীসনৎকুমার রাহা :** সমবায় বিভাগের মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের নূতন ধান্য সংগ্রহনীতি অনুসারে কতগুলি সমবায় সমিতিকে এ পর্যন্ত নিয়োগ করা হইয়াছে ;

(খ) তন্মধ্যে কতগুলি সমবায় এ পর্যন্ত মোট কত মণ ধান ও চাউল ক্রয় করিয়াছে ; এবং

(গ) সকল সমবায়ই ধান ক্রয় করিতে পারিয়াছে কিনা এবং না পারিলে কতগুলি পারে নাই ?

**The Minister for Co-opration :**

(ক) ৩৩৭টি।

(খ) ৩২৮টি সমবায় সমিতি ১৩-২-৬৬ পর্যন্ত মোট—২,৪৭,৮৫৯ মেঃ টন ধান এবং ৮১২ মেঃ টন চাউল ক্রয় করিয়াছে।

(গ) উপরোক্ত ৩৩৭টি সমবায় সমিতির মধ্যে ৯টি সমবায় সমিতি ব্যতীত সকল সমবায় সমিতিই ধান ক্রয় করিতে পারিয়াছে।

**Education facilities for the children of municipal primary school teachers**

**455.** (Admitted question No. 98.)

**শ্রীসনৎকুমার রাহা :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পৌরসভার অধীন প্রাথমিক শিক্ষকের সন্তানদের বিনা বেতনে শিক্ষার ব্যবস্থা আছে কি না ; এবং

(খ) না থাকিলে, উক্ত ব্যবস্থা প্রবর্তনের বিষয় সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Education :**

(ক) ও (খ) সরকার অনুমোদিত বেতনহার ভোগী শিক্ষকগণের সন্তান-সন্ততি অনুমোদিত মাধ্যমিক বিদ্যালয়ে বিনা বেতনে পড়িতে পারে।

বর্তমান সুযোগ সুবিধার সম্প্রসারণের জন্য কয়েকটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**Out break of small pox in Berhampore Municipality**

**456.** (Admitted question No. 105.)

**শ্রীসনৎকুমার রাহা :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বহরমপুর পৌর এলাকায় বসন্ত রোগ দেখা দিয়াছে ;

(খ) সত্য হইলে বর্তমানে কতজন উক্ত রোগে আক্রান্ত হইয়াছে ; এবং

(গ) উক্ত রোগ নিবারণের জন্য সরকার এ পর্যন্ত কি ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

**Introduction of Science Stream in different Schools**

**457.** (Admitted question No. 108.)

**শ্রীসনৎকুমার রাহা :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে সরকার সাইন্স স্ট্রিম প্রবর্তনের জন্য বিভিন্ন বিদ্যালয়ের নিকট পত্র দিয়াছেন ;

(খ) সত্য হইলে, ইহার জন্য কোন সর্ত আরোপ করা হইয়াছে কি না এবং হইলে কি কি সর্তের কথা বলা হইয়াছে ; এবং

(গ) ১৯৬৬-৬৭ সালে কতগুলি বিদ্যালয়ে বিজ্ঞান ধারা প্রবর্তিত করিবার বিষয় সরকার চিন্তা করিতেছেন ?

**The Minister for Education :**

(ক) সরকার হইতে বিজ্ঞান ধারা প্রবর্তনের জন্য কোন পত্র পাঠান হয় না। বিদ্যালয়ের কর্তৃপক্ষ সমস্ত বিবরণসহ আবেদন করিয়া থাকেন। তাহার উত্তরে সরকার হইতে পত্র দেওয়া হয়।

(খ) বিজ্ঞান ধারা প্রবর্তনের ক্ষেত্রে কয়েকটি সর্ত আরোপ করা হইয়া থাকে। সর্তগুলি হইল :—

১। বিদ্যালয়ের বিবরণীতে প্রদর্শিত বিজ্ঞান ধারায় শিক্ষাদানের যোগ্যতাসম্পন্ন শিক্ষক-দিগকে বিদ্যালয়ের সাধারণ বিভাগের স্থায়ী শূন্য পদে নিযুক্ত বলিয়া ধরা হইবে।

২। যদি বিজ্ঞান শিক্ষার জন্য সাধারণ বিভাগের বাহিরে অতিরিক্ত শিক্ষক নিয়োগ করা হয় তবে তাহাদের বেতন বিদ্যালয় কর্তৃপক্ষকে বহন করিতে হইবে।

৩। বিদ্যালয় কর্তৃপক্ষকে বিজ্ঞান ধারার জন্য পরীক্ষাগার নির্মাণের এবং বিজ্ঞান পড়াইবার জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি কিনিবার ব্যয় বহন করিতে হইবে।

৪। বিদ্যালয়ের কর্তৃপক্ষ উচ্চতর মাধ্যমিক ও বহুমুখী বিদ্যালয়ের শিক্ষামান যথাযথ রক্ষা করিবার দায়িত্ব গ্রহণ করিবেন।

(গ) ১৯৩টি বিদ্যালয়ের নিকট হইতে বিজ্ঞান ধারা প্রবর্তনের জন্য আবেদন পাওয়া গিয়াছে। তাহাদের মধ্যে যে সমস্ত বিদ্যালয়ে বিজ্ঞান শিক্ষা দেওয়ার জন্য যোগ্যতাসম্পন্ন

অন্ততঃ ২ জন শিক্ষক [ বি-এস-সি ( অনার্স ) অথবা এম-এস-সি ] শিক্ষক নিযুক্ত আছেন এবং যাঁহারা উপরোক্ত সর্তাদি পূরণ করিতে সম্মত হইয়াছেন সেইরূপ ৮১টি বিদ্যালয়ে বিজ্ঞান ধারা ১-১-৬৬ হইতে প্রবর্তনের অনুমতি দানের জন্য মধ্যশিক্ষা পর্ষদের নিকট সুপারিশ করা হইয়াছে।

## Forest lands

**458.** (Admitted question No. 109.)

**শ্রীসনৎকুমার রাহা :** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মোট বনভূমির পরিমাণ কত ; এবং

(খ) এই সকল বনভূমির মধ্যে কত পরিমাণ জমিতে ধান্য উৎপাদন করার উপযোগী জমি আছে ?

**The Minister of State for Forests :**

(ক) মোট বনভূমির পরিমাণ=৪,৫৬২·০১ বর্গমাইল।

(খ) বনভূমির মধ্যে ধান্য উৎপাদনের উপযোগী কোন জমি নাই।

## Government Godowns

**459.** (Admitted question No. 111.)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে সরকারী গুদামের সংখ্যা কত ;

(খ) কতগুলি গুদাম হইতে গম ও চাউল পচিয়া যাইবার সংবাদ গত ১৯৬৫ সালে পাওয়া গিয়াছে ; এবং

(গ) এই সম্পর্কে কোন তদন্ত হইয়াছে কিনা ?

**The Minister for Food and Supplies :**

(ক)

| | |
|---|---|
| সরকারী গুদাম— | ৪৮৪ |
| স্টোরিং এজেন্টের গুদাম— | ৬৪৪ |
| ওয়্যার হাউস— | ১ |
| | ১,১২৯ |

(খ) ৩টি গুদাম এবং ১টি ওয়্যার হাউস হইতে এইরূপ সংবাদ পাওয়া গিয়াছিল।

(গ) হাঁা, হইয়াছে।

## Cases of theft of paddy pending in the Kandi Court

**460.** (Admitted question No. 119.)

**শ্রীসনৎকুমার রাহা :** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জোতদারগণের ভাগচাষীদের ভাগ হইতে বঞ্চিত করার জন্য ধান চুরির অভিযোগের পিটিশনের ফলে কতগুলি কেস কান্দী ও লালবাগ কোর্টে গত ১৯৬৫ সালে রুজু করা হয় ;

(খ) ইহার মধ্যে পুলিশ কতগুলি তদন্ত করিয়াছে ; এবং

(গ) ইহার মধ্যে কতগুলি কোর্ট কেস ?

The Minister for Judicial :

(ক) ১৯৬৫ সালে কান্দী কোর্টে ধান চুরির অভিযোগে ১টি কেস রুজু করা হয়। লালবাগ কোর্টে এইরূপ কোন কেস রুজু করা হয় নাই।

(খ) উক্ত কেসটি পুলিশ তদন্ত করিয়াছে।

(গ) ঐ কেসটি কোর্ট কেস এবং কোর্টে এখন বিচারাধীন।

## Subdivisional Police Officer

461. (Admitted question No. 121.)

শ্রীসনৎকুমার রাহা : স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সমস্ত মহকুমায় মহকুমা পুলিশ অফিসার আছে কিনা ; এবং

(খ) এই সকল অফিসারগণের প্রধান দায়িত্ব কি ?

The Minister for Home (Police) :

(ক) না।

(খ) সাধারণভাবে এই সব অফিসারদের প্রধান দায়িত্ব নিম্নরূপ :—

(১) মহকুমা পুলিশ অফিসার অপরাধ নিবারণ ও অনুসন্ধানকার্য পরিচালনা করিয়া থাকেন। তিনি বিভিন্ন পুলিশ মামলার তদন্ত কার্যাদির দেখাশুনা করেন এবং পুলিশের বিরুদ্ধে কোন নালিশ থাকিলে ঘটনাস্থলে গিয়া বিষয়টির প্রাথমিক তদন্ত করেন।

(২) মহকুমা অফিসার অপরাধ নিবারণকল্পে গ্রামাঞ্চলে ঘুরিয়া জনগণের সহিত যোগাযোগ রক্ষা করেন।

(৩) তিনি শান্তি রক্ষাকল্পে হাটে, বাৎসরিক মেলায়, প্রদর্শনীতে এবং বৃহৎ জন-সমাবেশে যাতায়াত করেন।

(৪) তিনি থানা ও পুলিশ ফাঁড়িগুলির কার্যাদি দেখাশুনা করেন।

(৫) চুরির মামলার বিচার চলাকালীন অবস্থায় তিনি জেলা কর্তৃপক্ষের আদালতে উপস্থিত থাকেন এবং সাব-ট্রেজারী গার্ডদের ও সহরের পুলিশ চৌকির কার্যাদি দেখাশুনা করিয়া থাকেন।

## Distribution of Railway spare lands in West Bengal

462. (Admitted question No. 122.)

শ্রীসনৎকুমার রাহা : কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে রেলওয়ে স্পেয়ার ল্যাণ্ড বন্দোবস্ত দেওয়া হয় কিনা ?

(খ) উক্তরূপ জমির পরিমাণ কত ?

(গ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তবে কাহাদের বন্দোবস্ত দেওয়া হয় ; এবং

(ঘ) কি কি সর্তে বন্দোবস্ত দেওয়া হয় ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) হ্যাঁ।

(খ) আনুমানিক প্রায় ২,৫০০ একর।

(গ) প্রকৃত চাষীদের বন্দোবস্ত দেওয়া হয়। স্থায়ী এলাকার চাষীরাই অগ্রাধিকার পাইয়া থাকে। কোন চাষীকে বা একান্নভুক্ত পরিবারের চাষীদের সর্বসাকুল্যে ৫ একরের অধিক বন্দোবস্ত দেওয়া হয় না। প্রয়োজনানুসারে এবং সুবিধানুসারে ক্ষুদ্র চাষীদের দ্বারা গঠিত একটি দলকেও বন্দোবস্ত দেওয়ার বিধি আছে। ভূমিহীন মজুর এবং ক্ষুদ্র চাষীবৃন্দ কর্তৃক গঠিত সমবায় সমিতিকেও বন্দোবস্ত দেওয়া হয়।

(ঘ) বন্দোবস্ত সম্পূর্ণরূপে অস্থায়ী। যে কোন সময়ে ইজারাদারগণকে নোটিশ দিয়া বা বিনা নোটিশে এই বন্দোবস্ত নাকচ করা যাইতে পারে। জমির উপর ইজারাদারদের কোন স্বত্ব থাকিবে না। সরকারকে দেয় খাজনা প্রতি একর ৩ টাকা করিয়া যদি কিছু খাজনা বাকি পড়ে পাবলিক ডিমাণ্ডস রিকভারি এ্যাক্ট অনুসারে আদায় করা যায়। রেলওয়ে কর্তৃপক্ষের প্রয়োজনে যে কোন সময়ে জমির কোন অংশ বা সম্পূর্ণ জমি ইজারাদারদের নিকট হইতে সরকার ফেরৎ লইতে পারেন। বন্দোবস্ত দেওয়া জমি কেবলমাত্র খাদ্যশস্য এবং গবাদিপশুর খাদ্য উৎপাদনের জন্যেই ব্যবহৃত হইতে পারে এবং ইহার কোন অংশই অপর কোন উদ্দেশ্যে যথা গৃহনির্মাণ, গোশালা নির্মাণ, কূপ খনন, পুষ্করিণী খনন ইত্যাদির জন্যে ব্যবহৃত হইতে পারিবে না। উপরন্তু, উক্ত জমিতে অথবা সংলগ্ন রেলের কোন জমিতে যদি গাছ থাকে তাহা কাটা চলিবে না এবং রেলওয়ের কোন সীমানা অপসারিত বা ক্ষতিগ্রস্ত করা চলিবে না। ইহা ছাড়া, জমি পতিত রাখা যাইবে না বা অপর কাহাকেও ইজারাদার কর্তৃক ইজারা দেওয়া যাইবে না।

### Levy on Aus Paddy

**463.** (Admitted question No. 135.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি আউশ ধানের জমির উপর ১৯৬৫ সালের ফসল সরকার লেভী আরোপ করিয়াছেন কিনা?

**The Minister for Food and Supplies :**

না।

### State-level Land Reform Committee

**464** (Admitted question No. 152.)

**শ্রীসনৎকুমার রাহা:** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ভূমি সংস্কার বিষয়ে রাজ্যস্তরে যে উপদেষ্টা কমিটি গঠিত হইয়াছে তাহার কয়টি অধিবেশন অদ্যাবধি হইয়াছে এবং কি কি সুপারিশ এই কমিটি করিয়াছে?

**The Minister for Land and Land Revenue :**

অদ্যাবধি কমিটির দুইটি অধিবেশন হইয়াছে। কমিটি এখনও কোন সুপারিশ করে নাই।

ভূমি সংক্রান্ত সমস্যা ও মধ্যস্বত্বাধিকারী কর্তৃক রাক্ষত কৃষিজমির উর্ধ্বসীমা (সিলিং) নির্ধারণের বিষয় সাধারণভাবে আলোচিত হইয়াছে।

**Government notification for due-share of crops for the share-cultivators**

**465.** (Admitted question No 155.)

**শ্রীসনৎকুমার রাহা :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৬৫ সালে ভূমি রাজস্ব দপ্তর হইতে ভাগচাষীর ন্যায্য ফসলের দাবী বিষয়ে যে বিজ্ঞপ্তি প্রচার করা হয় তার ফলে কতজন ভাগচাষী ন্যায্য ভাগ পাইয়াছে ?

**The Minister for Land and Land Revenue :**

উল্লিখিত বিজ্ঞপ্তিটি শুধুমাত্র বর্গাদারদের অধিকার বিষয়ে আইনকানুনগুলি ব্যাখ্যা করিয়া প্রচার করা হইয়াছে। ইহার ফলে কতজন ভাগচাষী ন্যায্য ভাগ পাইয়াছে তাহার কোন তথ্য সরকারের কাছে নাই।

**Paddy and Rice seized at the Check Posts of Murshidabad district**

**466.** ( Admitted question No 157 )

**শ্রীসনৎকুমার রাহা :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় কর্ডনিং আরম্ভ হওয়ার সময় হইতে আজ পর্যন্ত উক্ত জেলায় কত লোকের নিকট হইতে ধান ও চাউল চেক পোষ্টে কত পরিমাণ আটক করা হয় ; এবং

(খ) উক্ত ধান চাউল বাজেয়াপ্ত করা হইয়াছে কি না ?

**The Minister for Home (Police) :**

(ক) ২,৯২১ জনের নিকট হইতে মোট ২,৪৩৯ কুইন্টাল ২৩ কেজি ধান ও ১.৪ কুইন্টাল ১০ কেজি চাউল।

(খ) যে সব ক্ষেত্রে আদালতের আদেশ পাওয়া গিয়াছে সে সব ক্ষেত্রে বাজেয়াপ্ত হইয়াছে।

**Number of persons in Murshidabad district served with levy notices**

**467.** (Admitted question No. 159)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় লেভীর ধান্য আদায়ের জন্য কোন্ থানায় কতজনকে নোটিশ দেওয়া হয় ;

(খ) কতজন লেভীর ধান্য দিয়াছে ; এবং

(গ) কি পরিমাণ লেভী বাবদ আদায় হইয়াছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) এ সম্বন্ধে একটি বিবরণী সংস্থাপিত করা হইল।

(খ) ও (গ) এ সম্বন্ধে একটি বিবরণী সংস্থাপিত করা হইল।

*Statement referred to in reply to unstarred question No. 467*

| Serial No. | Districts | | Total No. of persons in each P.S. of the district served with levy notices. | Howmany of them in each P.S. complied accordingly with the same. | Amount of paddy/rice received by Government. | |
|---|---|---|---|---|---|---|
| | | | | | Paddy | Rice |
| | | | | | (in Quintals) | |
| 1. | Kandi | ... | 270 | 98 | 13,812 | 29 |
| 2. | Khargram | ... | 995 | 400 | 57,059 | ... |
| 3. | Burdwan | ... | 424 | 86 | 38,790 | 2,478 |
| 4. | Bharatpur | ... | 794 | 70 | 41,417 | ... |
| 5. | Nabagram | ... | 854 | ... | 15,947 | ... |
| 6. | Raninagar | ... | 12 | ... | ... | ... |
| 7. | Murshidabad / Jiaganj | ... | 426 | ... | ... | ... |
| 8. | Bhagwangola | ... | 9 | ... | ... | ... |
| 9. | Lalgola | ... | ... | ... | ... | ... |
| 10. | Sagardighi | ... | 777 | ... | 9,968 | ... |
| 11. | Raghunathganj | ... | 355 | ... | 2,072 | ... |
| 12. | Suti | ... | 253 | ... | ... | ... |
| 13. | Farakka | ... | 49 | ... | 281 | ... |
| 14. | Samserganj | ... | 1 | ... | ... | ... |
| 15. | Berhampur | ... | 105 | ... | 1,168 | ... |
| 16. | Beldanga | ... | 341 | ... | ... | ... |
| 17. | Domkal | ... | 12 | ... | ... | ... |
| 18. | Hariharpara | ... | ... | ... | ... | ... |
| 19. | Nowda | ... | ... | ... | ... | ... |
| 20. | Jalangi | ... | ... | ... | ... | ... |

## Price of Ration Rice

**468.** (Admitted question No. 164.)

**শ্রীশরৎকুমার রাহা :** খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সম্প্রতি রেশনের চাউলের দর বৃদ্ধির কারণ কি;

(খ) চাউলে লেভী দেওয়ার বিধি আছে কিনা ; এবং

(গ) থাকিলে লেভীতে চাউলের দাম কি হারে দেওয়া হয় ?

The Minister for Food and Supplies :

(ক) চাউলের মূল্য নির্ধারণের সময়ে আনুসঙ্গিক কতগুলি খরচ যথা পরিবহণ খরচ, হ্যাণ্ডলিং খরচ, গুদাম খরচ ইত্যাদিকে মূল্যের অন্তর্ভুক্ত করা হয়। সম্প্রতি এই সমস্ত খরচের পরিমাণ বৃদ্ধি পাওয়ায় রেশনের চাউলের দাম বৃদ্ধি করিতে হইয়াছে।

(খ) হাঁ। ওয়েষ্ট বেঙ্গল ফুড গ্রেইন্‌স্ প্রোকিওরমেন্ট (লেভী) অর্ডার, ১৯৬৫, অনুসারে উৎপাদনকারী লেভী হিসাবে চাউলও বিক্রয় করিতে পারেন। সেই ক্ষেত্রে চাউলের পরিমাণ লেভী হিসাবে দেয় ধানের দুই তৃতীয়াংশের সমান হইবে।

(গ) এই চালের দাম রাজ্যের সর্বত্র নিম্নোক্ত হারে দেওয়া হইবে :—

সাধারণ — ৬৬·০০ কুইন্ট্যাল প্রতি।

মিহি — ৭১·৭০ " "

অতিমিহি — ৭৭·৭০

Electro-cardiogarph machine of the Rao J. N. Roy Hospital, Berhampore

469. (Admitted question No. 167.)

শ্রীসনৎকুমার রাহা : স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বহরমপুর সদর হাসপাতালে কার্ডিওগ্রাফের জন্ত মেশিন আছে অথচ মেশিনম্যান বা টেকনিক্যাল লোক নাই ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি এবং সরকার এ বিষয়ে কি ব্যবস্থা করিতেছেন ?

The Minister for Health :

(ক) ও (খ) হাঁ। বহরমপুরের রাও জে, এন, রায় হাসপাতালে একটি ইলেকট্রো কার্ডিও-গ্রাফ মেশিন দেওয়া হইয়াছে। মেশিনের কাজ অভিজ্ঞ ও বিশেষজ্ঞ চিকিৎসকের দ্বারা পরিচালিত হইতেছে। তবে এই মেশিন পরিচালনা কার্যে তাঁহাকে সাহায্যের জন্ত হাসপাতালের একজন টেকনিসিয়ানকে শিক্ষা দেওয়া হইতেছে।

Cultivable and uncultivable khas lands in West Bengal

470. (Admitted question No. 186.)

শ্রীতরুণকুমার সেনগুপ্ত : ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জমিদারী গ্রহণ আইন চালু করার পর হইতে অদ্যাবধি সময়কালে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মোট কি পরিমাণ জমি (আবাদী ও অনাবাদী) সরকারী খাসে আসিয়াছে ;

(খ) বিভিন্ন জেলায় উক্ত খাসজমির কতকাংশ জমি মোট কতজন ভূমিহীন কৃষককে আজ পর্যন্ত বণ্টন করা হইয়াছে ;

(গ) উক্ত ভূমিহীন কৃষক ছাড়া অন্ত কৃষককে বা অন্ত কাহাকেও বণ্টন করা হইয়াছে কি না ; এবং

(ঘ) বণ্টন করা হইয়া থাকিলে তাহাদের কি পরিমাণ জমি বণ্টন করা হইয়াছে ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) বিভিন্ন জেলায় কত পরিমাণ কৃষি জমি সরকারের খাস দখলে আসিয়াছে তাহার একটি তালিকা প্রদত্ত হইল। আবাদী ও অনাবাদী জমির পৃথকভাবে পরিসংখ্যান নাই।

(খ), (গ) ও (ঘ) সরকারের দখলে যে কৃষিজমি আসিয়াছে তাহার মধ্যে বিভিন্ন জেলায় যে পরিমাণ জমি সাময়িকভাবে বন্দোবস্ত দেওয়া হইয়াছে তাহারও তালিকা প্রদত্ত হইল। ভূমি-হীন কৃষক এবং যে কৃষকদের পর্যাপ্ত জমি নাই, অর্থাৎ ৫ একরের কম জমি আছে, এই দ্বিবিধ শ্রেণীকেই সাময়িক বন্দোবস্ত দেওয়া হইয়াছে। ভূমিহীন কৃষকদের যে জমি বন্দোবস্ত দেওয়া হইয়াছে তাহার জন্য পৃথক করিয়া পরিসংখ্যান করা হয় নাই।

*Statement referred to in reply to unstarred question No. 470.*

| | Districts | | Area of Khas Agricultural land (in acres). | Area of Agricultural land distributed in acres up to June, 1965. | No. of Cultivator to whom distributed up to June, 1965. |
|---|---|---|---|---|---|
| 1. | Bankura | ... | 14,631·64 | 3,310·00 | 2,628 |
| 2. | Birbhum | ... | 4,019·47 | 2,133·21 | 2,413 |
| 3. | Burdwan | ... | 11,642·88 | 5,392·59 | 5,077 |
| 4. | Cooch-Behar | ... | 24,665·24 | 6,055·94 | 1,865 |
| 5. | Darjeeling | ... | 11,806·73 | 4,911·87 | 1,522 |
| 6. | Hooghly | ... | 2,930·34 | 1,444·73 | 2,224 |
| 7. | Howrah | ... | 593·97 | 425·47 | 807 |
| 8. | Jalpaiguri | ... | 65,090·00 | 12,695·70 | 4,817 |
| 9. | Malda | ... | 35,636·73 | 26,183·00 | 15,633 |
| 10. | Midnapore | ... | 1,27,077·05 | 34,623·25 | 51,516 |
| 11. | Murshidabad | ... | 5,077·19 | 3,254·80 | 4,903 |
| 12. | Nadia | ... | 5,442·25 | 4,867·12 | 5,507 |
| 13. | 24-Parganas | ... | 19,613·00 | 14,539·00 | 22,806 |
| 14. | West Dinajpore | ... | 30,710·24 | 20,657·71 | 17,803 |
| 15. | Purulia | ... | (E. A. Act has been given effect from 1st Baisak, 1371 B.S.) Final figures are not yet available. | | |

**Retired Government servants re-employed in State Government services**

471. (Admitted question No. 189.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে এই রাজ্যে কতজন অবসরপ্রাপ্ত সরকারী কর্মচারী বিভিন্ন কাজে পশ্চিমবঙ্গ সরকারের অধীনে পুনর্নিযুক্ত আছেন ; এবং

(খ) উহাদের মধ্যে কতজনের বেতন মাসিক ১,০০০ টাকার বেশী এবং কতজনের বেতন মাসিক ৫০০ টাকার কম ?

**The Minister for Finance :**

(ক) ২৫-২-৬৬ তারিখ পর্যন্ত প্রাপ্ত সংবাদ অনুসারে পশ্চিমবঙ্গ সরকারের অধীনে মোট ৫৬১ জন অবসরপ্রাপ্ত কর্মচারী বিভিন্ন কাজে পুনর্নিযুক্ত আছেন।

(খ) উক্ত সংখ্যক পুনর্নিযুক্ত কর্মচারীদের মধ্যে ৪০ জন ১,০০০ টাকার বেশী এবং ৪৪৪ জন ৫০০ টাকার কম মাসিক বেতন পাইতেছেন।

**Compensation to intermediaries of Midnapore district**

472. (Admitted question No. 190.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কতজন মধ্যস্বত্বাধিকারীর প্রাপ্য চূড়ান্ত ক্ষতিপূরণ তালিকা প্রস্তুত হইয়াছে ; এবং

(খ) উহার মধ্যে কতজনকে আংশিক ও কতজনকে সম্পূর্ণ ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) ৩১-১২-৬৫ তারিখ পর্যন্ত মোট ১,৮৮,০১২টি চূড়ান্ত ক্ষতিপূরণ তালিকা প্রস্তুত হইয়াছে।

(খ) মোট প্রকাশিত চূড়ান্ত ক্ষতিপূরণ তালিকার মধ্যে ৬৪,১১৭টি তালিকার সম্পূর্ণ ক্ষতিপূরণ এবং ২০১টি তালিকার আংশিক ক্ষতিপূরণ প্রদান করা হইয়াছে।

**Rural electrification scheme in Midnapore district**

473. (Admitted question No. 191.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসর (১৯৬৬) এই রাজ্যে কতগুলি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হইবে ;

(খ) তন্মধ্যে মেদিনীপুর জেলার কয়টিতে হইবে ; এবং

(গ) উক্ত বিদ্যুতের প্রতি ইউনিটের জন্য কি পরিমাণ চার্জ ধার্য করা হইয়াছে ?

**The Minister for Commerce and Industries :**

(ক) আর্থিক বৎসর ১৯৬৬-৬৭ সালে প্রায় ২০০ গ্রাম বৈদ্যুতিকরণের একটি প্রকল্প রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিবেচনাধীন রহিয়াছে।

(খ) মেদিনীপুর জেলায় কয়টি গ্রাম বৈদ্যুতিকীকরণ করা হইবে তাহা এখনও স্থিরীকৃত হয় নাই।

(গ) বর্তমানে এ প্রশ্ন উঠে না।

## Granting of old-age pension in Midnapore district

474. (Admitted question No. 192.)

শ্রীঅনঙ্গমোহন দাস : ত্রাণ ও সমাজ উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালে মেদিনীপুর জেলার কোন্ মহকুমার কতজন ব্যক্তি বার্ধক্য ভাতা পাইবার জন্য দরখাস্ত করিয়াছিলেন ; এবং

(খ) তন্মধ্যে কতজনের আবেদন গ্রাহ্য হইয়াছে ?

The Minister for Relief and Social Welfare :

| | | | |
|---|---|---|---|
| (ক) | কাঁথি | — | ২১১ |
| | | — | ২১১ |
| | সদর (উঃ) | — | ৯৪ |
| | সদর (দঃ) | — | ১১ |
| | তমলুক | — | ৫৪ |
| | ঘাটাল | — | ৩১ |
| (খ) | কাঁথি | — | ৩৫ |
| | সদর (উঃ) | — | ৩ |
| | সদর (দঃ) | — | ৪৮ |
| | তমলুক | — | ২ |

(২০-২-৬৬ পর্যন্ত)

## Khatals in Calcutta

475. (Admitted question No. 193.)

শ্রীঅনঙ্গমোহন দাস : পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কলিকাতায় কতগুলি খাটাল আছে ;

(খ) ঐগুলিতে কতগুলি গরু ও মহিষ রহিয়াছে ; এবং

(গ) উহাদের অবিলম্বে অপসারণের জন্য কি ব্যবস্থা করা হইয়াছে ?

The Minister for Animal Husbandry and Veterinary Services :

(ক) ১৯৬০-৬১ সালে বিভাগীয় তথ্য অন্বেষণে জানা যায় যে সে সময়ে কলিকাতায় ৬,২১১টি খাটাল ছিল।

বর্তমানে কতগুলি খাটাল আছে তাহা সঠিকভাবে জানা নাই। তবে খাটালের সংখ্যা ৫,০০০-এর কম হইবে না।

(খ) ১৯৬১ সালের গবাদি পশুর সুমারী অনুযায়ী কলিকাতায় গরু ও মহিষের সংখ্যা নিম্নরূপ—

| | | |
|---|---|---|
| গরু | — | ৩৯,৪৮৮ |
| মহিষ | — | ২১,৯৫০ |
| মোট | — | ৬১,৪৩৮ |

বর্তমানে ঐ খাটালগুলিতে অন্তত: ৪০,০০০ গরু ও মহিষ আছে।

(গ) খাটাল হইতে গরু ও মহিষ অপসারণ সরকারের উদ্দেশ্য নয়। ক্যাটল লাইসেন্সিং এ্যাক্ট অনুযায়ী খাটাল নির্মাণ করিয়া লাইসেন্স নিলে সেখানে গরু ও মহিষ রাখা যায়।

## Cancer Patients

**476.** (Admitted question No. 196.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে ক্যানসার রোগীর সংখ্যা কত ;

(খ) উঁহাদের চিকিৎসার জন্য কোথায় কোথায় কতজনের শয্যাযুক্ত হাসপাতাল রহিয়াছে ; এবং

(গ) ঐ সব হাসপাতালে প্রতি রোগীর জন্য দৈনিক কিরূপ মূল্যের পথ্যের বরাদ্দ রহিয়াছে ?

**The Minister for Health :**

(ক) সঠিক জানা নাই।

(খ)

| হাসপাতালের সংখ্যা | | শয্যা সংখ্যা |
|---|---|---|
| সরকারী হাসপাতাল | | |
| (১) কলিকাতা মেডিকেল কলেজ হাসপাতাল | — | ৩০ |
| (২) আর-জি-কর হাসপাতাল, কলিকাতা | — | ৪ |
| বেসরকারী হাসপাতাল | | |
| (৩) চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল, কলিকাতা | — | ১৬১ |
| (৪) রূপলাল নন্দী মেমোরিয়াল ক্যান্সার রিসার্চ সেন্টার, চন্দননগর | — | ২০ |

(গ) অধিকৃত শয্যা পিছু পথ্যের ব্যয়বরাদ্দ এইরূপ :—

| | টাকা |
|---|---|
| (১) কলিকাতা মেডিকেল কলেজ | ২·০০ |
| (২) আর-জি-কর হাসপাতাল | ২·০০ |
| (৩) চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতাল, কলিকাতা | |
| সাধারণ শয্যা | ১·৫০ |
| কেবিন | ২·০০ |
| (৪) ক্যান্সার রিসার্চ সেন্টার, চন্দননগর | ২·০০ |
| | আনুমানিক |

### Treatment of Leprosy Patients in this State

**477.** (Admitted question No. 200.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে বর্তমানে কতজন কুষ্ঠরোগী রহিয়াছে; এবং

(খ) উহাদের চিকিৎসার জন্য কতগুলি হাসপাতালে কত বেড রহিয়াছে?

**The Minister for Health :**

(ক) আনুমানিক ৩ লক্ষ ৬০ হাজার।

(খ) কুষ্ঠরোগীর চিকিৎসা ও পৃথকীকরণ জন্য এই রাজ্যে মোট ১৭টি প্রতিষ্ঠান আছে এবং ঐগুলিতে মোট ২,৩৯৭টি রোগীর থাকিবার ও চিকিৎসার ব্যবস্থা আছে।

### Levy notices issued in Kharba police-station, Malda

**478.** (Admitted question No. 212.)

**ডাঃ গোলাম ইয়াজদানী :** খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মালদহ জেলার খরবা থানায় (অসেচ এলাকা) ৭ একরের কম জমির মালিকের উপরও ধান লেভীর নোটিশ দেওয়া হইতেছে;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি;

(গ) মালদহ জেলার অন্যান্য কোন্ কোন্ থানায় এই ধরনের নোটিশ দেওয়া হইতেছে;

(ঘ) এই সমস্ত জমির মালিককে নোটিশ দিয়া ধান জমা দিবার জন্য কত দিনের সময় দেওয়া হইতেছে—কোন্ থানায় কিভাবে; এবং

(ঙ) মালদহ জেলায় নির্দিষ্ট সময়ের মধ্যে ধান জমা দেয় নাই এইরকম কাহারও বিরুদ্ধে কোন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা—হইয়া থাকিলে কোথায় এবং তাহাদের সংখ্যা কত?

**The Minister for Food and Supplies :**

(ক) না, ৭ একরের কম জমির মালিকের উপর এখন পর্যন্ত কোন নোটিশ দেওয়া হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) না, কোথাও দেওয়া হয় নাই।

(ঘ) প্রশ্ন উঠে না।

(ঙ) না, হয় নাই।

### Cordoning and supply of foodgrains in Malda district

**479.** ( Admitted question No. 214.)

**ডাঃ গোলাম ইয়াজদানী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় কর্ডন এলাকায় কোন্ কোন্ থানা অন্তর্ভুক্ত করা হইয়াছে;

(খ) কর্ডনের বাহিরে কোন্ কোন্ থানা আছে;

(১) এই থানাগুলিতে খাদ্যশস্য সরবরাহের কি ব্যবস্থা করা হইয়াছে ;

(২) মডিফায়েড রেশন-এর পরিমাণ কত ছিল এবং তাহা বাড়ান হইয়াছে কিনা ; এবং

(৩) এই থানাগুলিতে মেহনতী মানুষদেরকে কলিকাতা ও শিল্পাঞ্চলের শ্রমিকদের মত মাথাপিছু ১,৯০০ শত গ্রাম রেশন দিবার কথা সরকার বিবেচনা করিতেছেন কিনা ?

**The Minister for Food and Supplies :**

(ক) গাজোল, বামনগোলা, হবিবপুর, মালদহ, খড়বা, রতুয়া (আঠারটি গ্রামসভা ছাড়া) এবং হরিশ্চন্দ্রপুর (দুইটি গ্রামসভা ছাড়া)।

(খ) ইংলিশ বাজার, কালিয়াচক এবং মানিকচক।

(১) কর্ডনের বাহিরের থানাগুলিতে যথারীতি আংশিক রেশনিং চালু আছে।

(২) মাথাপিছু সপ্তাহে গ্রামাঞ্চলে ১ কেজি চাউল ও ৮০০ গ্রাম গম ও শহরাঞ্চলে ১ কেজি চাল ও ৯০০ গ্রাম গম দেওয়া হয়। ৮ বৎসরের কম বয়স্ক শিশুদের ইহার অর্ধেক দেওয়া হয়। ২১এ জানুয়ারী, ১৯৬৬ তারিখ হইতে এই নিয়ম চালু আছে।

(৩) শ্রমিকদিগকে সাধারণ পরিমাণ ছাড়া মাথাপিছু সপ্তাহে অতিরিক্ত ২০০ গ্রাম গম দেওয়া হয়।

### Alleged harassment by the homeguards posted on Malda-West Dinajpur border

**480.** (Admitted question No. 215.)

**ডাঃ গোলাম ইয়াজদানী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মালদহ জেলার খরবা থানা ও পশ্চিম দিনাজপুর জেলার ইটাহার থানার সীমানার দুই প্রান্তের হোমগার্ডগণ তালিকা বহির্ভূত জিনিসপত্র যেমন দুধ, ডিম, শাকসব্জী, পিঁয়াজের চারা, মরিচ, ইত্যাদির চলাচল বন্ধ করিয়া দিয়াছে এবং জনসাধারণকে অনর্থক হয়রানি করিতেছে, এবং

(খ) সত্য হইলে, সরকার এই বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা ?

**The Minister for Home (Police) :**

(ক) ইহা সত্য নহে।

(খ) এই প্রশ্ন উঠে না।

### Recording of paddy lands for the purpose of levy in Malda district

**481.** (Admitted question No. 217.)

**ডাঃ গোলাম ইয়াজদানী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলার যে সব থানা হইতে ধান লেভী হইতেছে সেখানে তহশীলদারগণ সঠিকভাবে ধানী জমি রেকর্ড করে নাই এইরূপ মর্মে সরকার সম্প্রতি কোন অভিযোগ পাইয়াছেন কিনা ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) এই রেকর্ড সংশোধন করিয়া নতুনভাবে লেভী ধার্য করিবার কোন ব্যবস্থা করা হইয়াছে কিনা ; ও

(২) না হইয়া থাকিলে এই ক্রটির কিভাবে সংশোধন করা হইতেছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) হ্যাঁ, এই মর্মে কতগুলি আবেদন পাওয়া গিয়াছে।

(খ) (১) হ্যাঁ, ব্যবস্থা করা হইয়াছে।

(২) প্রশ্ন উঠে না।

### Position of paddy and rice in Malda district

**482.** (Admitted question No. 218.)

**ডাঃ গোলাম ইয়াজদানী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় কত পরিমাণ ধান ও চাউল মার্কেটেবল সারপ্লাস এবং ধান লেভীর পরিমাণ ইহার ভিত্তিতে কত ;

(খ) এই বৎসর যে মার্কেটেবল সারপ্লাস স্থির হইয়াছে তাহা ভুল তথ্যের উপর ভিত্তি করিয়া হইয়াছে এই মর্মে সরকার সম্প্রতি কোন অভিযোগ পাইয়াছেন কিনা ; এবং

(গ) অভিযোগ পাইয়া থাকিলে ইহা সংশোধন করা হইয়াছে কিনা এবং প্রকৃত তথ্যের ভিত্তিতে ধান লেভীর সঠিক পরিমাণ নির্ধারিত হইয়াছে কিনা ?

**The Minister for Food and Supplies :**

(ক) মালদহ জেলায় মার্কেটেবল সারপ্লাস এখনও স্থির হয় নাই। তবে লেভীর পরিমাণ এই পরিসংখ্যানের উপর ভিত্তি করিয়া নির্ধারিত করা হয় না। ইহা উৎপাদকগণের আমন ধানের জমির পরিমাণের উপর নির্ভর করে।

(খ) এ প্রশ্ন উঠে না। কারণ এখনও পর্যন্ত এই বৎসরের মার্কেটেবল সারপ্লাস স্থির হয় নাই।

(গ) প্রশ্ন উঠে না।

### Mohasin Fund

**483.** (Admitted question No. 219.)

**ডাঃ গোলাম ইয়াজদানী :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মহসীন ফাণ্ডে ১৯৬৫ পর্যন্ত কত টাকা জমা রহিয়াছে এবং ইহা হইতে বার্ষিক সুদ কত পাওয়া যায় ;

(খ) এই ফাণ্ড হইতে মহসিন ছাত্রবৃত্তি এ পর্যন্ত চালু না করিবার কারণ কি ; এবং

(গ) এই ছাত্রবৃত্তি কবে পুনরায় চালু হইবে ?

**The Minister for Education :**

(ক) ১৯৬৫ সনের ৩১এ ডিসেম্বর তারিখে ভারতীয় রিজার্ভ ব্যাঙ্কের কলিকাতা শাখায় বার্ষিক ৩ টাকা সুদের "সিকিউরিটি" ঋণপত্রে মহসিন ফাণ্ডে মোট ২১,১১,১০০ টাকা মজুত ছিল।

(খ) পূর্ব ও পশ্চিমবঙ্গের মধ্যে এই ফাণ্ডের উপযুক্ত বিভাজন সম্পর্কে কোন সিদ্ধান্ত না হওয়ায় দেশ বিভাগের পর এই ফাণ্ড হইতে "মহসিন ছাত্রবৃত্তি" চালু করা যায় নাই। সম্প্রতি এই বিষয়ে আইনগত পরামর্শ লইয়া পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ হইতে একটি ইনডেমনিটি বণ্ড দিয়া ঐ ফাণ্ডের বার্ষিক সুদ মধ্যে ২০,০০০ টাকা "মহসিন ছাত্রবৃত্তি"-রূপে পশ্চিমবঙ্গ, বিহার ও উড়িষ্যার ছাত্রদিগের মধ্যে বণ্টনের ব্যবস্থা করা হইতেছে।

(গ) এই সম্বন্ধে উপযুক্ত স্কীম রচনা করা হইয়াছে এবং উহা বর্তমানে পরীক্ষাধীন আছে। স্কীমটি অনুমোদিত হইলেই এই ছাত্রবৃত্তি পুনরায় চালু হইবে।

## Navigation in Damodar Canal

**484.** (Admitted question No. 295.)

**শ্রীঅশ্বিনী রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দামোদর নৌখালে নৌচলাচল সুরু হইয়াছে কি ;

(খ) হইয়া থাকিলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) চলাচলের তারিখ,

(২) উক্ত সময় হইতে আজ পর্যন্ত প্রতি মাসে কত মাল বহন করা হইয়াছে, এবং

(৩) মোট কত টন মাল এ পর্যন্ত বহন করা হইয়াছে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হাঁ।

(খ) (১) ২৭এ অক্টোবর ১৯৬৫।

(খ) (২) ও (৩) ২৭এ অক্টোবর, ১৯৬৫ তারিখ হইতে ৩১এ জানুয়ারী, ১৯৬৬ তারিখ পর্যন্ত কোনও মাল বহন করা হয় নাই। ১৯৬৬ সালের ফেব্রুয়ারী মাসে ২০ তারিখ পর্যন্ত আনুমানিক মোট ১৭৭ টন মাল বহন করা হইয়াছে।

## Post-graduate teaching course in Burdwan University

**485.** (Admitted question No. 296.)

**শ্রীঅশ্বিনী রায় :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ে স্নাতকোত্তর ছাত্রছাত্রীদের শিক্ষার জন্য কলা ও বিজ্ঞান বিভাগে ১৯৬৫ সালে কোন্ কোন্ বিষয়ে শিক্ষাদানের ব্যবস্থাপনা ছিল ; এবং

(খ) ১৯৬৬ সালে কোনও নূতন বিষয়ে শিক্ষা চালু করার কোনও প্রকল্প থাকিলে তাহার বিবরণ ?

**The Minister for Education :**

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ে স্নাতকোত্তর ছাত্রছাত্রীদের শিক্ষার জন্য কলা ও বিজ্ঞান বিভাগে ১৯৬৫-৬৬ শিক্ষাবর্ষে নিম্নলিখিত বিষয়ে শিক্ষাদানের ব্যবস্থা হইয়াছে—

(১) কলা বিভাগ

(ক) ইংরাজী

(খ) বাংলা

(গ) সংস্কৃত

(ঘ) অর্থনীতি

(ঙ) দর্শন

(চ) ইতিহাস

(ছ) রাষ্ট্রনীতি

(জ) কমার্স

(২) বিজ্ঞান বিভাগ

(ক) পদার্থবিদ্যা

(খ) রসায়ন

(গ) উদ্ভিদ বিজ্ঞান

(ঘ) অংক

(খ) ১৯৬৮-৬৯ শিক্ষাবর্ষে নিম্নলিখিত বিষয়ে শিক্ষণ ব্যবস্থার পরিকল্পনা আছে —

(ক) প্রাণি-বিজ্ঞান

(খ) শারীর-বিজ্ঞান।

## Carrying of rice and wheat by the persons coming to Calcutta on business

**486.** (Admitted question No. 299.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মফঃস্বল অঞ্চল হইতে যাহারা কর্ম ব্যপদেশে কলিকাতা আসেন তাঁহারা নিজ খাদ্য হিসাবে চাউল বা গম সঙ্গে আনিতে পারেন কিনা, এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়—

(১) কি পরিমাণ খাদ্য আনিতে পারেন ; ও

(২) এ সম্পর্কে নিয়মাবলী কি ?

**The Minister for Food and Supplies :**

(ক) হ্যাঁ, পারেন।

(খ) (১) ৮ বৎসরের বেশি বয়স্ক লোক ২ কেজি, ৮ বৎসর বা তার কমবয়স্ক লোক ১ কেজি।

(২) মফঃস্বল হইতে আগমণকারী ব্যক্তি নিজ খাদ্য হিসাবে উক্ত পরিমাণ খাদ্যশস্য রেল বা স্টীমারে অন্যান্য ব্যক্তিগত মালপত্রের সহিত সঙ্গে আনিতে পারেন।

## Foodgrains damaged by rats in Government godowns of West Bengal

**487.** (Admitted question No. 301.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

পশ্চিমবঙ্গ-সরকারের গুদামঘর হইতে কত পরিমাণ ও কি কি খাদ্যশস্য ইঁদুর কর্তৃক গত ১৯৬৪ সাল হইতে এ পর্যন্ত বিনষ্ট হইয়াছে?

**The Minister for Food and Supplies :**

এইরূপ কোন পরিসংখ্যান সরকারের নাই। সাধারণত: কিছু কিছু গুদামে রক্ষিত খাদ্যশস্য নানা কারণে হ্রাসপ্রাপ্ত হয়। অন্যান্য কারণের মধ্যে ইঁদুরের উৎপাতও অন্যতম।

## Collection of paddy by the Government

**488.** (Admitted question No 304.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গ সরকারের ধান্য সংগ্রহ কার্যের মেয়াদ কতদিন পর্যন্ত?

**The Minister for Food and Supplies :**

সরকারের বর্তমান নীতি অনুসারে সংগ্রহকার্যের মেয়াদ সংবৎসর চালু থাকিবে।

## Upgrading of Junior High and High Schools

**489.** ( Admitted question No. 311. )

**শ্রীমনোরঞ্জন বক্সী :** শিক্ষাবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার রাজ্যের জুনিয়ার হাই স্কুলগুলিকে এবং হাই স্কুলগুলিকে যথাক্রমে হাই স্কুলে এবং হায়ার সেকেণ্ডারী স্কুলে রূপান্তরকরণের নীতি বন্ধ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি ?

**The Minister for Education :**

(ক) ইহা সত্য যে, সাধারণত জুনিয়ার হাই স্কুলগুলিকে দশম শ্রেণীযুক্ত হাই স্কুলে উন্নত না করিবার সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন। কিন্তু ইহা সত্য নয় যে, দশম শ্রেণীযুক্ত হাই স্কুলগুলিকে একাদশ শ্রেণীযুক্ত হায়ার সেকেণ্ডারী স্কুলে উন্নীত করা হইতেছে না।

(খ) মাধ্যমিক শিক্ষার মান উন্নয়ন ও শিক্ষাকে স্বয়ংসম্পূর্ণ করিবার জন্য উপরি-উক্ত সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে।

## Shoe Factories

**490.** (Admitted question No. 315.)

**শ্রীঅনঙ্গ মোহনদাস :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে জুতা প্রস্তুতের কারখানায় পশ্চিমবঙ্গ সরকার কোন আর্থিক সাহায্য করেন কিনা ;

(খ) করিলে কতগুলিতে সরকার অর্থ সাহায্য করেন ;

(গ) মেদিনীপুর জেলায় এরূপ কোন কারখানা আছে কিনা ; এবং

(ঘ) থাকিলে সরকার প্রত্যেকটিতে কিরূপ সাহায্য করেন ?

**The Minister for Cottage and Small Scale Industries :**

(ক) জুতা প্রস্তুত কারখানার জন্য সরকার হইতে কোন বিশেষ সাহায্য দেবার ব্যবস্থা নাই। তবে প্রয়োজনানুসারে জুতা প্রস্তুত কারখানাসহ সকল প্রকার কুটির ও ক্ষুদ্রশিল্প সংস্থাকেই ঋণ ও অনুদান দিবার ব্যবস্থা আছে।

(খ) এই প্রশ্ন উঠে না।

(গ) আছে।

(ঘ) (ক) প্রশ্নের উত্তর দ্রষ্টব্য।

**Bridge over Kansai river at Sreerampur on Tamluk-Moyna Road**

**491.** (Admitted question No. 316)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার তমলুক-ময়না রাস্তার মধ্যে অবস্থিত শ্রীরামপুর গ্রামের নিকট কাঁসাই নদীর উপর সেতুটির নির্মাণকার্য কবে আরম্ভ হইবে ; এবং

(খ) উহার জন্য কত টাকা বরাদ্দ হইয়াছে ?

**The Minister for Public Works (Roads) :**

(ক ও (খ) তমলুক-ময়না রাস্তায় কংসাবতী নদীর উপর সেতু নির্মাণের কোন পরিকল্পনা আপাততঃ নাই।

**Drainage of Moyna Basin in Midnapore district**

**492.** (Admitted question No 317.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলার ময়না বেসিনের জল নিষ্কাশনের বর্তমান ব্যবস্থাগুলি কাঁসাই নদীর তলদেশে চড়া পড়ায় ক্রমে অচল হইয়া পড়ায় এই বৎসর ময়না থানার প্রায় ৪০ বর্গমাইল জুড়িয়া মাঠের ধান নষ্ট হইয়াছে ; এবং

(খ) অবগত থাকিলে উক্ত অবস্থার প্রতিকারের জন্য অবিলম্বে কি ব্যবস্থা সরকার গ্রহণ করিতেছেন ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) অন্যান্য বৎসরের ন্যায় ময়না বেসিনের কিছু গভীর অংশে চাষের ক্ষতি হইলেও ক্ষতির পরিমাণ বেশি নহে। জল নিষ্কাশনের বর্তমান ব্যবস্থাগুলি অচল হইয়া যায় নাই।

(খ) ময়না বেসিনের জল নিষ্কাশনের জন্য পুরুষা এবং শ্রীকণ্ঠ খালের পলি অপসারণের কার্য শীঘ্রই আরম্ভ করা হইবে।

**Non-availability of Kerosene oil in the open market**

**493.** (Admitted question No. 325.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত কয়েকদিন হইতে আজ পর্যন্ত সময়কালে পশ্চিমবঙ্গে প্রায় সর্বত্র খোলাবাজারগুলিতে ক্রেতাসাধারণের চাহিদা অনুসারে কেরোসিন তেল পাওয়া যাইতেছে না ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হাঁ' হয়, তবে—

(১) তাহার কারণ কি; এবং

(২) উক্ত অবস্থার প্রতিকারের জন্য কি কি ব্যবস্থা অবলম্বন করার কথা বিবেচনা করা হইয়াছে?

**The Minister for Food and Supplies :**

(ক) হাঁ।

(খ) (১) কলিকাতা বন্দরে বিভিন্ন তৈল কোম্পানির ইনস্টলেশনসমূহের জন্য যে কেরোসিন সরবরাহ করা হয় তাহা নিয়ন্ত্রণ করেন ভারত সরকার। ২০এ ডিসেম্বর, ১৯৬৫ হইতে ৩১এ জানুয়ারি, ১৯৬৬ পর্যন্ত কলিকাতা বন্দরে যে পরিমাণ তৈল আসিবার কথা ছিল তাহা অপেক্ষা শতকরা ৪০ ভাগ কম আসিয়াছে। কলিকাতা বন্দরে যে তেল আসে তাহারও মাত্র শতকরা ৪৬ ভাগ পশ্চিমবঙ্গের প্রাপ্য। অতএব দেখা যায় যে, প্রকৃতপক্ষে এক মাসে সমগ্র পশ্চিমবঙ্গের মোট চাহিদা হইতে শতকরা ৪৫ ভাগের কম কেরোসিন তেল পাওয়া গিয়াছে। ইহাই এই রাজ্যে বর্তমান কেরোসিন তেলের অভাবের প্রধান কারণ।

(২) প্রকৃতপক্ষে ঠিক যতটা তেল এই রাজ্যের জন্য পাওয়া গিয়াছে, রেশন কার্ডের মাধ্যমে উহারই যাহাতে সুষম বন্টন হয়, সরকার সে সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

### Hotels in Calcutta

**494.** (Admitted question No. 331.)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় ভাত সরবরাহ করে এইরূপ হোটেলের সংখ্যা কত; এবং

(খ) এই সমস্ত হোটেলের জন্য কি পরিমাণ চাউল সরকারকে সরবরাহ করিতে হয়?

**The Minister for Food and Supplies :**

(ক) ৪,০৭৬টি।

(খ) প্রতি সপ্তাহে ২৪৪,৪০৮·৩২ কেজি।

### New Ration Cards for Murshidabad district

**495.** (Admitted question No. 333.)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাঁচ শ্রেণীর রেশন কার্ড দিবার জন্য মুর্শিদাবাদ জেলায় কত নূতন কার্ড সরবরাহ করা হইয়াছে;

(খ) নূতন খাদ্যনীতি গ্রহণের জন্য সমস্ত পুরাতন রেশনকার্ড বাতিল করা হইবে কি; এবং

(গ) 'ক' শ্রেণীভুক্ত ব্যক্তিদের এখনও কার্ড দেওয়া হইতেছে না, ইহা কি সত্য?

**The Minister for Food and Supplies :**

(ক) ১৯৬৬ সালের ১লা জানুয়ারী হইতে মুর্শিদাবাদ জেলায় ১৪০,০০০ রেশন কার্ড সরবরাহ করা হইয়াছে। ইহার মধ্যে ১,০০,০০০ খানি নূতন ছাপা এবং বাকিগুলি পুরাতন।

(খ) না।

(গ) না, ইহা সত্য নহে।

### Record of rights

**496.** (Admitted question No. 335.)

**শ্রীসমরকুমার রাহা :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জমির রেকর্ড (সম্পূর্ণ রেকর্ড) জে এল আর অফিসে রক্ষিত হয় কি না ; এবং

(খ) তহশীলদারদের নিকট জমির রেকর্ড থাকে কিনা ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) "সম্পূর্ণ রেকর্ড" বলিতে প্রশ্নকর্তা যদি স্বত্বের লিখন (রেকর্ড অব রাইটস্) বোঝান, তাহা হইলে প্রশ্নের উত্তর হ্যাঁ হইবে।

(খ) মূলত: জমির আদায় সংক্রান্ত কাগজপত্রাদি তহশীলদারদের নিকট থাকে। স্বত্বের লিখনের ভিত্তিতে জমাবন্দি রেজিষ্টারি প্রস্তুত করা হয় এবং এই রেজিষ্টারির একটি প্রতিলিপিও তহশীলদারদের নিকট থাকে।

### Damage to crop in Bil Chowti in Berhampore police-station

**497.** (Admitted question No. 336.)

**শ্রীসমরকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর থানার বিলচৌধী মৌজায় ৫।৬ শত বিঘা জমির ধান জল নিষ্কাশনের অভাবে নষ্ট হইয়াছে ইহা কি সরকার অবগত আছেন ; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হ্যাঁ, গত সেপ্টেম্বর মাসে প্রচুর বারিপাতের ফলে বিলচৌতী (বিল চৌধী নহে) মৌজায় চৌতী বিলের গভীর অংশ জলমগ্ন থাকায় প্রায় ৫০০ বিঘা জমির ধান ক্ষতিগ্রস্ত হয়।

(খ) কোন ব্যবস্থা গ্রহণ করা সম্ভব নয়।

### Pay scales of different categories of employees in Pisciculture Centres

**498.** (Admitted question No. 352)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের মৎস্য উৎপাদন কেন্দ্রগুলিতে ফিসারম্যান, ওয়াচার, ওয়াচার কাম্ ফিসারম্যান ও এটেনডেন্ট হিসাবে যাহারা কাজ করিতেছেন তাহাদের বর্তমান বেতনের হার কি ;

(খ) ইহা কি সত্য যে এ সকল কর্মচারীকে একই প্রকারের কাজ ও দায়িত্ব বহন করিতে হইলেও বেতনের তারতম্য আছে ; এবং

(গ) ইহা সত্য হইলে তাহার কারণ কি ?

**The Minister for Fisheries :**

(ক) উল্লিখিত পদগুলির বেতনের হার নিম্নরূপ—

(১) ওয়াচার—৬০—১/২—৬৫—১—৭৫।

(২) ফিসারম্যান—৬০—১/২—৬৫—১—৭৫।

(৩) ফিসারম্যান-কাম-ওয়াচার—৬০—১/২—৬৫—১—৭৫।

(৪) ফিসারম্যান এটেনডেন্ট—

(ক) ৮০—১—৮৫—২—১০৫।

(খ) ৬৫—১—৮৫।

(গ) ৬০—½—৬৫— —৭৫।

সমস্ত প্রকল্পের অধীনে ফিসারম্যান এটেনডেন্টদের কাজ এক প্রকারের না হওয়ায় বেতনের ভিন্ন ভিন্ন হার মঞ্জুর করা হইয়াছে।

(খ) উপরে উল্লিখিত কর্মচারীগণের সকলের কাজ ও দায়িত্ব একই প্রকার নয়।

(গ) 'খ'-প্রশ্নের উত্তরের ভিত্তিতে এই প্রশ্ন ওঠে না।

## Scarcity of kerosene oil

**499.** (Admitted question No. 423)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে কলিকাতাসহ এই রাজ্যে বিভিন্ন স্থানে বর্তমানে কেরোসিনের অভাব দেখা দিয়াছে;

(খ) উক্ত অভাবের প্রকৃত কারণ কি; এবং

(গ) এই ব্যাপারে সরকার কি প্রয়োজনীয় ব্যবস্থা করিয়াছেন?

**The Minister for Food and Supplies :**

(ক) হ্যাঁ।

(খ) কলিকাতা বন্দরে বিভিন্ন তৈল কোম্পানীর ইনস্টলেশন সমূহের জন্য যে কেরোসিন সরবরাহ করা হয় তাহা নিয়ন্ত্রণ করেন ভারত সরকার। সম্প্রতি কলিকাতা বন্দরে যে তেল আসিবার কথা ছিল তাহা অপেক্ষা ৪০ ভাগ কম আসিয়াছে। কলিকাতা বন্দরে যে তেল আসে তাহারও শতকরা ৪৬ ভাগ মাত্র পশ্চিমবঙ্গের প্রাপ্য আর বাকি অংশ যায় বিহার, উড়িষ্যা, এবং উত্তর প্রদেশের বিভিন্ন স্থানে। এই হিসাবে সমগ্র পশ্চিমবঙ্গের মোট প্রয়োজনের শতকরা ৪৫ ভাগের কম তেল এই রাজ্য সম্প্রতি পাইয়াছে। এই রাজ্যে কেরোসিন তেলের বর্তমান অভাবের ইহাই প্রধান কারণ।

(গ) প্রকৃতপক্ষে ঠিক যতটা তেল হাতে আসিয়াছে রেশন কার্ডের মাধ্যমে যাহাতে উহার সুষম বন্টন হয় সরকার সেইরূপ ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

## National Highway No. 34

**500.** (Admitted question No. 432) Shri SUBODH CHOUDHURY : Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) the present position of the construction of the National Highway No. 34 which passes through West Dinajpur; and

(b) if it is not yet complete when it is expected to be completed?

**The Minister for Public Works (Roads) :** (a) Construction of National Highway No. 34 which passes through West Dinajpore has been completed.

(b) Does not arise.

### Levy notices

**501** (Admitted question No. 458.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গ্রামাঞ্চলে লেভীর নোটিশ ব্যক্তিগতভাবে জারী করা হইয়াছে কি না?

**The Minister for Food and Supplies :**

হ্যাঁ।

### Modified Rationing in rural areas

**502.** (Admitted question No. 4 0.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামাঞ্চলে আংশিক রেশন সর্বত্র দেওয়া হইতেছে কিনা;

(খ) না হইলে কারণ কি; এবং

(গ) কবে হইতে দেওয়া হইবে?

**The Minister for Food and Supplies :**

(ক) হ্যাঁ, দেওয়া হইতেছে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

### Bustee-evacuation notice in Maniktala areas

**503.** (Admitted question No. 476.)

**শ্রীমতি ইলা মিত্র:** গৃহনির্মাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মানিকতলা অঞ্চলের অনেকস্থানে সম্প্রতি বস্তী উচ্ছেদের জন্য নোটিশ দেওয়া হইয়াছে; এবং

(খ) সত্য হইলে উক্ত নোটিশগুলি কার্যকরী করিবার পূর্বে বস্তীবাসীদিগকে বিকল্প বাসস্থান দিবার ব্যবস্থা হইতেছে কিনা?

**The Minister for Housing :**

(ক) কলিকাতা বস্তী অপসারণ এবং বস্তীবাসীদের পুনর্বাসন আইন, ১৯৫৮ অনুসারে মানিকতলা রোডস্থ একটি বস্তী অঞ্চল দখল করা হইবে বলিয়া নোটিশ দেওয়া হইয়াছে;

(খ) হ্যাঁ।

### Eviction of slum dwellers in Manicktola area

**504.** (Admitted question No. 477.)

**শ্রীমতী ইলা মিত্র:** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে ১৯৬৫ সালের ২৫এ মে তারিখে এইচ তফ্সিল প্রজ্ঞাপন দ্বারা মানিকতলা অঞ্চলে বস্তী উচ্ছেদের যে নোটিশ দেওয়া হইয়াছে তাহার মধ্যে যে যে উদ্বাস্তু

বস্তীবাসী কম্পিটেন্ট অথরিটি কোর্টের রায় অনুযায়ী বিকল্প বাস পাইবার অধিকারী তাঁহাদের সম্পর্কে সরকার বিশেষভাবে বিবেচনা করিতেছেন ; এবং

(খ) সত্য হইলে, সেই বিবেচনাগুলি কি ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) আবাসন বিভাগের ২৫এ মে, ১৯৬৫ তারিখের প্রজ্ঞাপন মাধ্যমে ১৫নং মুরারীপুকুর রোডস্থ বস্তীগুলি উচ্ছেদের নোটিশ জারী করা হইয়াছে।

১৯৬৬ সালের জানুয়ারী মাসে অনুষ্ঠিত সরেজমিন তদন্তে জানা যায় যে উক্ত অঞ্চলস্থ ৮১টি পরিবারের মধ্যে ৪২টি উদ্বাস্তু পরিবার ১৯৫১ সালের ১৬নং আইন মতে কম্পিটেন্ট অথরিটির রায়ের দ্বারা পালিত এবং পণের টাকা দেওয়া সাপেক্ষে উচ্ছেদযুক্ত। আরও জানা যায় যে, ইহাদের কেহই জমির মালিককে পণের টাকা দেন নাই। কলিকাতা হাইকোর্টের এতদ্‌ সংক্রান্ত একটি কেসের রায় অনুযায়ী, পণের টাকা না দেওয়ায় তাঁহাদের উচ্ছেদ বিকল্প বাসস্থানের ব্যবস্থা সাপেক্ষ নয়।

(খ) বিকল্প বাসস্থানের ব্যবস্থা মাধ্যমে বস্তী উচ্ছেদ প্রকল্প কার্যকর করা হইতেছে। যে ৪২টি উদ্বাস্তু পরিবার কম্পিটেন্ট অথরিটির রায় দ্বারা পালিত এবং পণের টাকা না দেওয়ায় ১৯৫১ সালের পশ্চিমবঙ্গ ১৮নং আইন মতে বিকল্প বাসস্থান দাবী করতে পারেন নাই— তাহাদিগকে প্রত্যেক পরিবারকে একখণ্ড বাসযোগ্য জমি, অনুপাতিক মূল্য আদায় দিলে এবং বস্তী উচ্ছেদ আইনের ব্যবস্থা অনুযায়ী বিকল্প বাসস্থানে উঠিয়া গেলে, সরকার দিতে পারেন।

### Fertiliser for paddy and jute cultivation

**505.** (Admitted question No. 188.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪ এবং ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গে ধান ও পাট চাষের জন্য মোট চাহিদার কি পরিমাণ সার সরবরাহ করা হইয়াছিল ; এবং

(খ) চলতি বৎসরে মোট চাহিদা পূরণ করা সম্ভব হইবে কি ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালের ধান ও পাট চাষের জন্য রাসায়নিক সারের চাহিদা ও সরবরাহের পরিমাণ ছিল যথাক্রমে—

| | চাহিদা— | সরবরাহ |
|---|---|---|
| | পরিমাণ (টনে) | |
| ১৯৬৪—৬৫ ধান চাষের জন্য | ১২২,৯০৬ | ৮৬,৮০৬ |
| পাট চাষের জন্য | ১৮,৫০০ | ৭,০৬১ |
| ১৯৬৫—৬৬ ধান চাষের জন্য | ১৯৭,৯০৬ | ৮৮,৬১০ (১৪-২-৬৬ পর্যন্ত) |
| পাট চাষের জন্য | ১৬,৭০০ | ৬,৬৫৫ (১৪-২-৬৬ পর্যন্ত) |

(খ) ১৯৬৬-৬৭ সালে ভারত সরকার রাসায়নিক সারের সরবরাহ বৃদ্ধি করিবার যথাসাধ্য চেষ্টা করিতেছেন। তবে সম্পূর্ণ চাহিদা পূরণ করা সম্ভব হইবে কিনা এখন বলা শক্ত।

### Street accidents on Jessore Road

**506.** (Admitted question No. 519.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে দমদম থানার এলাকাভুক্ত যশোর রোডের উপর প্রায়ই পথ দুর্ঘটনা ঘটে;

(খ) অবগত থাকিলে—

(১) গত ১৯৬৫ সালে ও ১৯৬৬ সালের ১২ই ফেব্রুয়ারি পর্যন্ত উক্ত রাস্তায় মোট দুর্ঘটনার এবং দুর্ঘটনায় নিহত ও আহত ব্যক্তির সংখ্যা কত ছিল;

(২) উক্ত দুর্ঘটনা নিবারণের জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করার কথা বিবেচনা করিয়াছেন কিনা, এবং

(৩) পরিকল্পনা করিয়া থাকিলে, প্রকল্পটি কি প্রকারের এবং কবে উহা কার্যকরী করা হইবে?

**The Minister for Home (Police):**

(ক) হ্যাঁ।

| (খ) (১) | মোট দুর্ঘটনা | নিহত | আহত |
|---|---|---|---|
| ১৯৬৫ | ১১৮ | ১৬ | ৯৭ |
| ১৯৬৬ | ২১ | ৩ | ১৫ |
| | (১২ই ফেব্রুয়ারী পর্যন্ত) | | |

(২) হ্যাঁ।

(৩) ঐরূপ দুর্ঘটনা এড়াইবার জন্য বনগাঁ-যশোর রোডের সমান্তরাল একটি রাস্তা (সুপার হাইওয়ে) নির্মাণ করা হইয়াছে। নূতন রাস্তার উপর দিয়া ভারী ধরনের যানবাহন যাতায়াত করায় বনগাঁ-যশোর রোডের উপর যানবাহনের ভিড় কমিয়া গিয়াছে। ইহা ছাড়া দুর্ঘটনা এড়াইবার জন্য একজন মোটর সাইকেলধারী ট্রাফিক ইন্সপেক্টর ওই এলাকায় নিয়মিত টহল দিতেছেন।

### Dum Dum super highway

**507.** (Admitted question No. 512.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দমদম সুপার হাইওয়ের কাজ কি কয়েক মাস যাবৎ বন্ধ আছে;

(খ) বন্ধ থাকিলে, তাহার কারণ কি;

(গ) উক্ত রাস্তার কাজের দায়িত্ব কি পশ্চিমবঙ্গ উন্নয়ন কর্পোরেশনের উপর আছে;

(ঘ) থাকিলে, উক্ত সংস্থার দায়িত্বে উক্ত রাস্তার কাজ কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(ঙ) উক্ত রাস্তার কাজ কবে নাগাদ শেষ হইবে?

**The Minister for Public Works (Roards) :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) হ্যাঁ।

(ঘ) যানবাহন চলাচলের উপযোগী একটি পার্শ্ব শেষ হইয়াছে এবং তাহা যানবাহন চলাচলের জন্য উন্মুক্ত হইয়াছে।

(ঙ) তিনটি এলাকায় জমিদখল পাওয়া গেলে এই বৎসরের (১৯৬৬ সাল) মধ্যে কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

## North Salt Lake Development Scheme

508. (Admitted question No. 515.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** সেচ ও জল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর লবণ হ্রদ উন্নয়ন পরিকল্পনা কি উদ্দেশ্যে গ্রহণ করা হয় ;

(খ) উক্ত পরিকল্পনার কাজ এ পর্যন্ত কতদূর অগ্রসর হইয়াছে ; এবং

(গ) কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শেষ হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) এই প্রকল্পের মূল উদ্দেশ্য হইতেছে শহরের আয়তন বর্ধিত করিয়া শহরের জনগণের অত্যধিক ভিড়ের চাপ প্রশমিত করা। লবণ হ্রদ উদ্ধারের দ্বারা শহর ও শহরতলির জনস্বাস্থ্যের উন্নতি সাধিত হইবে যেহেতু এযাবৎ উহাতে নর্দমাসমূহ হইতে নিঃসৃত ময়লা বা আবর্জনা আসিয়া জমা হইত, ফলে ঐ স্থান জলীয় আগাছায় পূর্ণ এবং মশার বাসভূমি ছিল।

এই নূতন শহরে, ন্যূনাধিক আড়াই লক্ষ লোক বসবাস করিতে পারিবে। মোট প্রায় ২,৫৮৫ একর জমির উন্নতি সাধিত হইবে।

(খ) ১৯৬৬ সালের জানুয়ারী মাস পর্যন্ত ১,৬৩১ একর পরিমিত ভূমি শহর বর্ধিত করার উপযুক্ত অঞ্চলরূপে গঠন করা হইয়াছে। বাগজোলা পাম্পিং স্টেশনের নিকটে একটি নর্দমা বাহিত ময়লা বা আবর্জনা শোধনের যন্ত্রের (স্যুয়েজ ট্রিটমেন্ট প্ল্যান্ট) নির্মাণকার্য সম্পূর্ণ হইয়াছে। শহর হইতে সরাসরি যাওয়া-আসার সুবিধার জন্য শহরের বর্ধিত অঞ্চলের সংলগ্ন নিউকাট খালটি ধাপালক পর্যন্ত ভর্তি করিয়া ফেলা হইয়াছে। শহর গঠনের বিশদ নক্সা ও পরিকল্পনা যথা নর্দমা পয়:প্রণালী প্রভৃতির নক্সা প্রস্তুতকার্য অনেকখানি অগ্রসর হইয়াছে। উন্নয়নকার্যের জন্য প্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহের কার্যও আরম্ভ করা হইয়াছে।

(গ) ১৯৬২ সালের মার্চ মাস হইতে ৩৭৫ বর্গমাইল পরিমিত জমি উন্নয়ন করিতে সাড়ে সাত বৎসর সময় লাগিবে। সর্ববিধ উন্নয়ন কার্য সম্পন্ন করিতে আরও তিন বৎসরের মতন সময় লাগিতে পারে।

## Payment of compensation to ex-Zamindars

509. (Admitted question No. 558.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** গত ১৯শে জানুয়ারী, ১৯৬৬ তারিখে প্রদত্ত তারকিত ৫৩২নং

(অনুমোদিত প্রশ্ন নং ২৪২৫) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উক্ত জমিদার দুইজনের (১) নাম, (২) জমিদারীর নেট মুনাফা এবং (৩) ক্ষতিপূরণ পাওয়ার পরিমাণ কত;

(খ) পাঁচ হাজার অথবা তদূর্ধ্ব মুনাফাসম্পন্ন প্রাক্তন জমিদার স্পেশাল পেমেন্টের জন্য সরকারের নিকট কোন আবেদন করিয়াছেন কিনা; এবং

(গ) আবেদন করিয়া থাকিলে ১৫ই ফেব্রুয়ারি, ১৯৬৬ পর্যন্ত তাহাদের সংখ্যা কত?

**The Minister for Land and Land Revenue:**

(ক) (১) নাম শ্রীঅর্ধেন্দুশেখর নস্কর ও শ্রীযোগেন্দ্রনাথ নস্কর।

(২) উভয়ের জমিদারীর নেট মুনাফা ছিল ৯,২৩৩ টাকা।

(৩) শ্রীঅর্ধেন্দুশেখর নস্করকে ৮৬,০০১ টাকা ও শ্রীযোগেন্দ্রনাথ নস্করকে ৮৫,৪৮৮ টাকা ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে।

(খ) হ্যাঁ, করিয়াছেন।

(গ) মোট সংখ্যা ২০২ জন।

### Expenditures on drsses and jeep-colouring of Calcutta-police

**510.** (Admitted question No. 560.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬২ সাল হইতে ১৯৬৫ সাল পর্যন্ত কলিকাতা পুলিশের এবং পশ্চিমবঙ্গ পুলিশের (১) পোষাক এবং (২) জীপ প্রভৃতি গাড়ির রং কয়বার পরিবর্তন করা হইয়াছে; এবং

(খ) কোন্‌টির জন্য কোন্ বৎসর কত টাকা খরচ হইয়াছে?

**The Minister for Home (Police):**

(ক) (১) কেবলমাত্র কলিকাতা পুলিশের ক্ষেত্রে দুইবার পোষাকের পরিবর্তন করা হইয়াছে।

(২) গাড়ির রং পরিবর্তন করা হয় নাই।

(খ) পোষাকের পরিবর্তনের জন্য কোন অতিরিক্ত পৌনঃপুনিক ব্যয় হয় নাই। তবে কলিকাতা পুলিশের পোষাকের দ্বিতীয় বারের পরিবর্তনের জন্য প্রারম্ভিক ব্যয় হিসাবে আনুমানিক ১০,০০০ টাকা লাগিয়াছে।

### Cinema licence in Midnapore district

**511.** (Admitted question No. 569.)

**শ্রীঅমলমোহন দাস:** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৩ এবং ১৯৬৪ সালে মেদিনীপুর জেলায় কতগুলি ক্ষেত্রে স্থায়ী সিনেমার লাইসেন্সের জন্য সরকার দরখাস্ত পাইয়াছিলেন; এবং

(খ) তন্মধ্যে কয়টির আবেদন মঞ্জুর হইয়াছে এবং কয়টির আবেদন মঞ্জুর এখনও করা হয় নাই?

**The Minister for Home (Political) :**

(ক) ১৯৬০ সালে ১১টি এবং ১৯৬৪ সালে ১৫টি।

(খ) ৩টির আবেদন মঞ্জুর হইয়াছে, ১৩টি বিচারাধীন আছে এবং ১০টি মঞ্জুর করা হয় নাই।

### Duties of Chowkidars and Dafadars

512. (Admitted question No. 594.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চৌকিদার ও দফাদারগণ বর্তমান পুলিশ বিভাগের কি কি কার্য করে;

(খ) পুলিশ বিভাগ হইতে ঐ কাজের জন্য কোন ভাতা দেওয়ার ব্যবস্থা আছে কি না; এবং

(গ) ভাতা দেওয়ার ব্যবস্থা না থাকিলে তাহার কারণ কি?

**The Minister for Home (Police) :**

(ক) সাধারণতঃ গ্রামাঞ্চলে অপরাধ নিবারণ এবং আইন ও শৃঙ্খলারক্ষার জন্য পুলিশের কাজে সহায়তা করে।

(খ) ঠিক ঐ কাজের জন্য ভাতা দেওয়ার ব্যবস্থা নাই।

(গ) যেহেতু তাহারা পুলিশ বিভাগের কর্মচারী নহে।

### Possession certificates to refugees in Bairagachi schemes

513. (Admitted question No. 629.)

**শ্রীসনৎকুমার রাহা :** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফরিদাসপাটি অঞ্চলের অন্তর্গত বৈরগাছি এক ও তিন নম্বর স্কীমে উদ্বাস্তুগণকে দখলিকার সার্টিফিকেট দেওয়া হইয়াছে কি না,

(খ) উত্তর 'না' হইলে কবে দেওয়া হইবে এবং উত্তর 'হ্যাঁ' হইলে কবে দেওয়া হইয়াছে; এবং

(গ) উক্ত স্কীম চালু হইয়াছে কবে?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) না।

(খ) যে সকল শরণার্থীর নামে জমি অর্পিত তাঁহারা জমির আনুপাতিক মূল্য সরকারের নিকট জমা দিলেই মালিকানা স্বত্ব হস্তান্তর করা যাইতে পারে।

(গ) ১ নম্বর স্কীমটি ১৯৫১ সালে এবং ৩ নম্বর স্কীমটি ১৯৫৫ সালে চালু হয়।

### Smuggling of rice from West Bengal

**514.** (Admitted question No. 634.)

**শ্রীসমরকুমার রায়:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ হইতে অপর রাজ্যে চাউল পাচার হইতেছে ইহা সত্য কি না;

(খ) সত্য হইলে কোন্ কোন্ রাজ্যে যাইতেছে; এবং

(গ) পাচার বন্ধ করিবার কি কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**The Minister for Home (Police):**

(ক) হাঁ।

(খ) একমাত্র বিহার রাজ্যে।

(গ) বেআইনী চালান প্রতিরোধ করিবার জন্য রাজ্যের সীমান্ত বরাবর পুলিশ চৌকি স্থাপন করা হইয়াছে। এছাড়া ভ্রাম্যমাণ পুলিশদলও বেআইনী চালান রোধ করিয়া থাকে।

### Case lodged in the Bhag-chas Board of Kandi, Bharatpur and Nabagram police-stations, Murshidabad

**515.** (Admitted question No. 642.)

**শ্রীসমরকুমার রায়:** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দী, ভরতপুর ও নবগ্রাম থানার ভাগচাষ বোর্ডের নিকট ১৯৬৫ সালের নভেম্বর ও ডিসেম্বর মাসে এবং ১৯৬৬ সালের জানুয়ারীতে কতগুলি ভাগচাষের মামলা দায়ের করা হয়; এবং

(খ) উহাদের মধ্যে কতগুলির নিষ্পত্তি হইয়াছে?

**The Minister for Land and Land Revenue:**

(ক) উল্লেখিত ৩টি থানার ভাগচাষ কোর্টে গত নভেম্বর, ডিসেম্বর ও জানুয়ারী মাসে কত মামলা দায়ের করা হইয়াছে তাহার সংখ্যা নিম্নে উল্লেখ করা হইল:—

| | নভেম্বর ১৯৬৫ | ডিসেম্বর ১৯৬৫ | জানুয়ারী ১৯৬৬ |
|---|---|---|---|
| কান্দী | ২ | × | ১৬ |
| ভরতপুর | × | × | ২০ |
| নবগ্রাম | ৬ | ১৪ | ১৮ |

(খ) নিষ্পত্তি হয় নাই।

### Training-cum-Demonstration Centre in Murshidabad district

**516.** (Admitted question No. 649.)

**শ্রীসমরকুমার রায়:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় পাট হইতে কুটির শিল্পজাত দ্রব্যাদি নির্মাণের জন্য ট্রেনিং-কাম-ডেমনস্ট্রেশন সেণ্টার খোলার কোন প্রস্তাব আছে কি ; এবং

(খ) থাকিলে কবে নাগাদ কার্যকরী হইবে ?

**The Minister for Cottage and Small-scale Industries :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Posting of policemen before the Midnapore Congress Bhawan during July-August, 1965

**517.** (Admitted question No. 656.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে ১৯৬৫ সালের ২১এ জুলাই হইতে ৪ঠা আগষ্ট পর্যন্ত মেদিনীপুর কংগ্রেস ভবনে সত্যাগ্রহ ও অনশনের সময় শান্তিরক্ষার জন্য পুলিশ মোতায়েন ছিল,

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ইহা কি সত্য যে যখন সত্যাগ্রহীদের উপর একদল গুণ্ডা হামলা করে, তখন পুলিশ নিষ্ক্রিয় থাকে ;

(২) সত্য হইলে ইহার কারণ কি,

(৩) ইহা কি সত্য যে উক্ত কংগ্রেস ভবনে খরচের জন্য আনীত এক বস্তা চাউল পুলিশ আটক করিয়া রাখিয়াছে, এবং

(৪) সত্য হইলে ইহার কারণ কি ?

**The Minister for Home (Police) :**

(ক) হ্যাঁ।

(খ) (১) সত্যাগ্রহীদের উপর কোন গুণ্ডা হামলা করে নাই।

(২) এই প্রশ্ন উঠে না।

(৩) ও (৪) ২১এ জুলাই, ১৯৬৫ তারিখে এক ব্যক্তি এক বস্তা চাউল লইয়া কংগ্রেস ভবনের ফটকে উপস্থিত হয়। উক্ত বস্তাটি তল্লাসী না করিয়া ভিতরে লইয়া যাইতে কংগ্রেসের একটি দল আপত্তি করে এবং অপর পক্ষ তল্লাসী করিতে দিতে অসম্মত হয়। এই বিরোধের ফলে শান্তিভঙ্গের আশঙ্কা দেখা দেয় এবং পুলিশ অফিসারগণের চেষ্টাতেও এই বিরোধের মীমাংসা সম্ভব হয় নাই। পরদিন একজন ম্যাজিষ্ট্রেট ও সাক্ষীদের উপস্থিতিতে পুলিশ বস্তাটি খুলিয়া উহার ভিতর একটি মোড়ক ও একখণ্ড কাগজ পাইয়া আটক করে এবং ঐ চাউলও আটক করে। পরে কোন পক্ষই ঐ চাউল দাবী না করায় দাবীদারহীন সম্পত্তি হিসাবে ঐ চাউল আটক (সিজ) রাখা হয়।

## Payment of compensations relating to the excavation of Panipia khal under Contai Basin Scheme

**518.** (Admitted question No. 836.)

**[illegible] দাস :** কৃষি ও কৃষিবাজার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি বেসিন পরিকল্পনার অন্তর্ভুক্ত পানিপিয়া খাল খননের জন্য যে জমি দখল করা হইয়াছে তাহার ক্ষতিপূরণ টাকা এ পর্যন্ত কত দেওয়া হইয়াছে এবং কত বাকী আছে ; এবং

(খ) ঐ বাকী টাকা কতদিনের মধ্যে দেওয়া হইবে ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) এ পর্যন্ত প্রায় ১৮৬,৭৫৯ টাকা ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে এবং এ পর্যন্ত দখলীকৃত জমির জন্য প্রায় ৫৮২,৬৩৫ টাকা দিতে বাকী আছে।

(খ) যত শীঘ্র সম্ভব বাকী টাকা দেওয়ার চেষ্টা হইতেছে।

### Bridge over Rasulpur river on Contai-Tamluk Road

**519.** (Admitted question No. 842.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি-তমলুক রাস্তায় রসুলপুর নদীর উপর যে পুল নির্মাণের কাজ চলিতেছে, তাহা শেষ করিবার তারিখ কি নির্দিষ্ট ছিল ;

(খ) ঐ নির্দিষ্ট সময়ের মধ্যে পুলটি নির্মাণের কাজ শেষ হইবে কি না ; এবং

(গ) যদি (খ) প্রশ্নের উত্তর "না" হয়, তবে ইহার কারণ কি ?

**The Minister for Public Works (Roads) :**

(ক) ৬ই মার্চ, ১৯৬৫ তারিখে শেষ হইবে বলিয়া নির্দিষ্ট ছিল।

(খ) না।

(গ) নদী গর্ভে কূপ প্রোথিত করিবার জায়গায় সব সময়ে ১২ হইতে ১৫ ফুট জল থাকার জন্য যথা সময়ে কূপ প্রোথিত করা সম্ভব হয় নাই। বর্তমানে সব কয়টি কূপ প্রোথিত করা হইয়াছে। জলের গভীরতার জন্য উপরিভাগের কার্যেও বিলম্বের সম্ভাবনা আছে। সেতুর উভয় পার্শ্বের রাস্তার কার্যও প্রয়োজনীয় ভূমি দখল না পাওয়ার জন্য সম্পূর্ণ করা সম্ভব হয় নাই।

### Wheat for West Bengal under P.L. 480

**520.** (Admitted question No. 866.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬২ খৃষ্টাব্দ হইতে বর্তমান সময় পর্যন্ত কোন্ বৎসর কত টন পি এল ৪৮০-র গম পশ্চিমবঙ্গে আসিয়াছে ; এবং

(খ) চলতি বৎসরে উহা কত টন পাইবার সম্ভাবনা আছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) পি এল ৪৮০ অনুসারে কেন্দ্রীয় সরকার আমেরিকা হইতে গম আনেন। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার জন্য যে গম দিয়াছিলেন তাহার পরিমাণ এইরূপ—

১৯৬২— ৬'২৫ লক্ষ মেট্রিক টন

১৯৬৩—১০'৪১ লক্ষ মেট্রিক টন।

১৯৬৪— ৭'৭৬ লক্ষ মেট্রিক টন।

১৯৬৫— ৭'৩৮ লক্ষ মেট্রিক টন।

১৯৬৬— ১'৬৩ লক্ষ মেট্রিক টন।

(জানুয়ারী ও ফেব্রুয়ারী পর্যন্ত)

(খ) বর্তমান বৎসরে অবশিষ্ট সময়ে প্রতি মাসে ১ লাখ ২০ হাজার টন করিয়া ঐ গম পাইবার সম্ভাবনা আছে।

### Police firing near Mahananda river at Malda town

**521.** (Admitted question No. 877.)

**গঃ গোলাম ইয়াজদানী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্তমান মাসের প্রথম দিকে মালদহ সহরের কাছে মহানন্দা নদীর ধারে পুলিশ জনসাধারণের উপর গুলি চালাইয়াছিল,

(খ) সত্য হইলে—

(১) কতজন লোক নিহত ও কতজন আহত হয়, এবং

(২) গুলি চালাইবার কারণ কি এবং ইহার জন্য কোন তদন্ত হইয়াছে কি না?

**The Minister for Home (Police) :**

(ক) না। ৮ই ফেব্রুয়ারী, ১৯৬৬ তারিখে পুলিশ মারমুখী চোরাচালানকারীদের উপর গুলি চালায়।

(খ) (১) ঘটনাস্থলে একজন চোরাচালানকারী নিহত এবং দুইজন আহত হয়।

(২) ৮ই ফেব্রুয়ারী, ১৯৬৬ তারিখে রাত্রি ১০ মিঃ নাগাদ মালদহ সহরের কাছে মহানন্দা নদীর ধারে প্রায় ২০০ চোরাচালানকারী মাথায় ধানের বস্তা লইয়া বিশেষ এলাকা হইতে কর্ডন আদেশ অমান্য করিয়া লইয়া যাইতেছিল।

চোরাচালানকারীরা লাঠি ও অন্যান্য মারাত্মক অস্ত্র লইয়া পুলিশকে আক্রমণ করিলে পুলিশ আত্মরক্ষার্থে গুলি চালায়।

এস ডি ও, মালদহ নির্বাহী তদন্ত করিয়াছেন।

### Alternative bridge over Khari river on Burdwan-Suri Road

**522.** (Admitted question No. 925.)

**শ্রীমতী অমিয়া রায় :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলায় বর্ধমান-সিউড়ী রাস্তায় "খড়ি" নদীর উপর বিকল্প সেতু নির্মাণ প্রকল্পের কাজ কখন আরম্ভ হইয়াছে;

(খ) উক্ত সেতু নির্মাণকল্পে ব্যয় বরাদ্দের পরিমাণ কত; এবং

(গ) আজ পর্যন্ত নির্মাণ কার্য্যের কতদূর অগ্রসর হইয়াছে?

The Minister for Public Works (Roads) :

(ক) বর্ধমান হইতে সিউড়ী পর্যন্ত সরাসরি কোন রাস্তার উপর ঐরূপ কোন সেতুর প্রস্তাব নাই। তবে বর্ধমান গোদা তালিতদুসকরা রাস্তার "খড়ি" নদীর উপর বিকল্প সেতু নির্মাণের কার্য্য ১৯৬৪ সালের ১১ই নভেম্বর হইতে আরম্ভ করা হইয়াছে।

(খ) ৭,৫৩,০৪৫ টাকা মঞ্জুর করা হইয়াছে।

(গ) উক্ত সেতুর সব কয়টি কূপই (ওয়েল) প্রোথিত করা হইয়াছে এবং সেতুর উভয় পার্শ্বে মাটির কার্য্য চলিতেছে।

## Bhatar-Nasigram Road in Burdwan district

523. Admitted question No. 927.)

শ্রীঅশ্বিনী রায়: পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার ভাতার-নসীগ্রাম রাস্তাটির নির্মাণকার্য্য শেষ হইয়াছে কিনা; এবং

(খ) উত্তর না হইলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) সমাপ্ত না হইবার কারণ কি; ও

(২) কতখানি অংশ অসমাপ্ত আছে?

The Minister for Public Works (Roads) :

(ক), (খ), (১) ও (২) সাত মাইল দীর্ঘ রাস্তাটির চতুর্থ মাইলের একটি গৃহের দখল না পাওয়ার জন্য আনুমানিক ৪০০ শত ফুট বিকল্প রাস্তার বন্দোবস্ত করা হইয়াছে এবং ঐ অংশে আপাততঃ মোরাম মাড়াইয়ের কাজ পর্যন্ত হইয়াছে; ৭ম মাইলে ৪৫০ ফুট পরিমিত দৈর্ঘ্যাংশে বাস্ত জমির দখল না পাওয়ার জন্য কাজ শেষ করা যায় নাই।

অবশিষ্টাংশের কাজ শেষ হইয়াছে।

## Five-Year Plans

524. (Admitted question No. 1194.)

শ্রীসনৎকুমার রাহা: কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে তিনটি পরিকল্পনায় কত করিয়া টাকা কৃষিতে বরাদ্দ ছিল এবং কত ব্যয়িত হয়; এবং

(খ) বিগত পাঁচ বছরের প্রতি বছরে খাদ্যশস্য উৎপাদনের বিঘাপ্রতি হার কত?

The Minister of State for Agriculture and Community Development :

| | বরাদ্দ অর্থের পরিমাণ (টাকা) | ব্যয়িত অর্থের পরিমাণ (টাকা) |
|---|---|---|
| ১ম পঞ্চ বার্ষিক পরিকল্পনা | ৫,৫২,৮৪,০০০ | ৫,৫৭,৮৬,০০০ |
| ২য় পঞ্চ বার্ষিক পরিকল্পনা | ৮,১৫,২০,০০০ | ৫,৫৫,২২,০০০ |
| ৩য় পঞ্চ বার্ষিক পরিকল্পনা | ৩৭,৪২,৮৩,০০০ | ১৬,১০,৫৩,০০০ |

(তৃতীয় পরিকল্পনার ৪র্থ বৎসর পর্যন্ত)

(খ) পশ্চিমবাংলার প্রধান খাদ্যশস্য চাউলের বিঘাপ্রতি উৎপাদনের গড় হার নিম্নে দেখান হইল—

| বৎসর | | বিঘা প্রতি উৎপাদনের গড় হার (মণ) |
|---|---|---|
| ১৯৬০-৬১ | ... | ৪.২৮ |
| ১৯৬১-৬২ | ... | ৩.৯২ |
| ১৯৬২-৬৩ | ... | ৩.৫৯ |
| ১৯৬৩-৬৪ | ... | ৪.২৫ |
| ১৯৬৪-৬৫ | ... | ৪.৪৬ |

**Tours undertaken by Ministers in connection with procurement of rice and paddy**

525. (Admitted question No. 2.) **Shri LAKSHMI RANJAN JOSSE:** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) the names of the Hon'ble Ministers making up different teams that went out recently on paddy/rice procurement drive to different districts on different dates;

(b) the amount of money spent in this connection from the State Exchequer for their (1) T.A., (2) D.A. and (3) consequential expenses (Tripwise); and

(c) the quantity of paddy/rice actually procured during their procurement drive?

**The Minister for Food and Supplies:** (a) and (b) Information is furnished in the statements 'A' and 'B' laid on the library table.

(c) Ministers and Ministers of State did not go out on tours to procure any particular quantity of rice/paddy but to create the right climate for procurement and supervise the working of the levy order, the work of the cordoning staff and procurement operations in general. Amounts of procurement made in the months of November and December, 1965, are shown in the statements 'C' and 'D' laid on the library table.

**Class 'Ka' Modified Rationing**

526. (Admitted question No. 6.)

**শ্রীঅশ্বিনী রায়:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৬ সালের ১লা জানুয়ারি হইতে ৭ই ফেব্রুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গ রাজ্যে কোনও জেলার কোন মহকুমায় 'ক' শ্রেণীর জন্য সংশোধিত রেশন চালু হইয়াছে কি?

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয়, মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত মহকুমায় কোন্ তারিখে চালু হইয়াছে;

(২) চালু হইবার পর কি পরিমাণ গম ও চাউল সরবরাহ হইয়াছে; এবং

(৩) প্রতি এলাকায় 'ক' শ্রেণীর পর্যায়ভুক্ত কার্ডের সংখ্যা ও লোক সংখ্যা কত?

**The Minister for Food and Supplies :**

(ক) প্রশ্নে উল্লেখিত সময়ে পশ্চিমবঙ্গের সকল মহকুমায় 'ক' শ্রেণী ব্যক্তির জন্য সংশোধিত রেশন চালু ছিল।

(খ) (১) ১-১-৬৬ তারিখ হইতে ইহা চালু হইয়াছে।

(২) এতৎসহ একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল।

(৩) 'ক' শ্রেণীর পর্যায়ভুক্ত কার্ডের সংখ্যা ও লোক সংখ্যা কত তাহা সংগ্রহ করা হইতেছে; বর্তমানে এই তথ্য দেওয়া সম্ভব নহে।

## Procu.ement of Aman Paddy

527 (Admitted question No. 7.)

**শ্রীঅশ্বিনী রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালে ১৫ই ডিসেম্বর হইতে ১৯৬৬ সালে ৭ই ফেব্রুয়ারী পর্যন্ত আমন ধান্য সংগ্রহের কোন তথ্য আছে কিনা;

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হয় তবে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) জেলাভিত্তিতে মিল কর্তৃক সংগ্রহের পরিমাণ কত,

(২) প্রতি জেলায় ডি, পি, এজেন্ট কর্তৃক সংগ্রহের পরিমাণ কি, এবং

(৩) প্রতি জেলায় সমবায় কর্তৃক সংগ্রহের পরিমাণ কত?

**The Minister for Food and Supplies :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) (১), (২) ও (৩) একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## Co-operative societies granted advance for the purchase of paddy

528. (Admitted question No. 45.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ বছর (১৯৬৬) বিভিন্ন জেলার কোন্ কোন্ সমবায় সমিতিকে মোট কত টাকা ধান্য কিনিবার জন্য প্রদান করা হইয়াছে;

(খ) ঐ সমিতিগুলি কত ধান্য এ পর্যন্ত কিনিয়াছে; এবং

(গ) গত বছর ধান্য কিনিবার জন্য যে সকল সমিতিকে টাকা প্রদান করা হইয়াছিল, সেই-সকল সমিতির মধ্যে কোন কোন সমিতি কত টাকা পরিশোধ করে নাই?

**The Minister for Co-operation :**

(ক) এবং (খ) বিস্তারিত বিবরণসহ জেলাওয়ারী সমবায় সমিতিগুলির নামের তালিকা লাইব্রেরী টেবিলে পেশ করা হইল।

(গ) জলপাইগুড়ি জেলার শোভাবাড়ী লার্জ সাইজড্ প্রাইমারী কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটি লিঃ—৭৫০ টাকা।

### Seizure of paddy, rice, atta, etc., by the Cordon Police

**529.** (Admitted question No. 48.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলার কর্ডন-পুলিশ গত ডিসেম্বর, ১৯৬৫ মাস হইতে এ পর্যন্ত জেলাওয়ারীভাবে কর্ডন-আইন ভঙ্গকারীগণের নিকট হইতে কত পরিমাণ ধান, চাল, আটা, ময়দা এবং গম আটক করেন; এবং

(খ) ঐ আটক খাদ্যশস্য সামগ্রী কোথায় মজুত রাখা হয়েছে?

**The Minister for Home (Police):**

(ক) একটি তালিকা লাইব্রেরী টেবিলে রাখা হইল।

(খ) থানা এবং কোর্টের মালখানায় ঐ সকল আটক খাদ্যদ্রব্য মজুত রাখা হয় এবং আদালতের আদেশ অনুযায়ী ঐ সকল খাদ্যদ্রব্য ন্যায্যমূল্যের দোকান, ডি, পি, এজেন্ট ইত্যাদি মারফৎ জনসাধারণের মধ্যে সরবরাহ করা হয়।

### Implementation of rural electrification scheme

530 (Admitted question No. 71.)

**শ্রীঅশ্বিনী রায়:** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে গ্রাম্য বৈদ্যুতিকরণ প্রকল্পে ১৯৬৫ সালে কতগুলি গ্রামকে বৈদ্যুতিককরণের প্রকল্প ছিল;

(খ) জেলাভিত্তিতে উক্ত গ্রামগুলির নাম এবং মোট কতগুলি গ্রাম উক্ত বৎসরে বৈদ্যুতিকীকরণ করা হইয়াছে; এবং

(গ) ১৯৬৬ সালে কতগুলি গ্রাম বৈদ্যুতিকীকরণ করা হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Commerce and Industries:**

(ক) ক্যালেণ্ডার বৎসর অনুযায়ী প্রকল্পগুলি মঞ্জুরীকরণ হয় না কাজেই ১৯৬৫ সালে কতগুলি গ্রামকে বৈদ্যুতিককরণের প্রকল্প ছিল বলা সম্ভব নয়। বর্তমান আর্থিক বৎসরে অর্থাৎ ১৯৬৫-৬৬ সালে ১৪৩টি গ্রাম বৈদ্যুতিককরণের জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষৎ প্রকল্প মঞ্জুর করিয়াছেন।

(খ) জেলাভিত্তিতে উক্ত গ্রামগুলির নামের 'এ' চিহ্নিত কোড়পত্র লাইব্রেরী টেবিলে রক্ষিত হইল।

১৪টি গ্রাম উক্ত বৎসরে বৈদ্যুতিকীকরণ করা হইয়াছে।

(গ) ১৯৬৬-৬৭ সালে প্রায় ২০০ গ্রাম বৈদ্যুতিকীকরণের জন্য রাজ্য বিদ্যুৎ পর্ষৎ প্রকল্প মঞ্জুর করিবেন বলিয়া আশা করা যায়।

### Ration card-holders in Murshidabad district

**531.** (Admitted question No. 160.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন্ থানায় কতজনকে ক, খ, গ, ঘ ও ঙ শ্রেণীর রেশন কার্ড দেওয়া হইয়াছে;

(খ) 'ক' শ্রেণীর রেশন কার্ডে সারা বছরের রেশন দেওয়া হইবে কিনা এবং কবে হইতে রেশন দেওয়া আরম্ভ হইবে ; এবং

(গ) এই রেশনের পরিমাণ মাথাপিছু কত ?

**The Minister for Food and Supplies :**

(ক) এই সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরীর টেবিলে উপস্থাপিত করা হইল।

(খ) 'ক' শ্রেণীর কার্ডে সারা বৎসর রেশন দেওয়া হইবে। ঐ কার্ডে ১-১-৬৬ তারিখ হইতে রেশন দেওয়া হইতেছে।

(গ) পূর্ণ বয়স্ক ব্যক্তির জন্য সপ্তাহে ১,৫০০ গ্রাম খাদ্যশস্য এবং ৮ বৎসরের কম বয়স্ক শিশুদের জন্য ইহার অর্ধেক দেওয়া হয়।

## Primary and Subsidiary Health Centres in West Bengal

532. (Admitted question No. 168.)

**শ্রীসনৎকুমার রাহা :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি প্রাথমিক ও সাবসিডিয়ারী হেলথ্ সেণ্টার আছে ;

(খ) তাহার প্রত্যেকটিতে কি যথাযথ নার্স ও ডাক্তার আছে ; এবং

(গ) ১৯৬৬ সালে কতগুলি হাসপাতাল নূতন হইবে ?

**The Minister for Health :**

(ক) প্রাথমিক হেল্থ সেণ্টার—১৯৮টি।

সাবসিডিয়ারী হেল্থ সেণ্টার—৪০৪টি।

(খ) নার্স সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রাখা হইল ; ডাক্তার সম্পর্কে বলা যায় যে প্রত্যেকটি সাবসিডিয়ারী হেল্থ সেণ্টারে যথাযথ ডাক্তার আছে ; ওয়েষ্ট বেঙ্গল হেল্থ সার্ভিস-এ ডাক্তারের ঘাটতি থাকা দরুন প্রাইমারী হেল্থ সেণ্টার-এ সমস্ত ভেকান্সি পূর্ণ করা যায় নাই।

(গ) আশা করা যায় ২০টি প্রাথমিক ও ৫০টি সাবসিডিয়ারী হেল্থ সেণ্টার এবং ৪টি হাসপাতাল ১৯৬৬ সালে খোলা হইবে।

## Class 'Ka' ration card-holders

533. (Admitted question No. 199.)

**শ্রীঅনন্তমোহন দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে এই রাজ্যে 'ক' শ্রেণীর রেশন কার্ডধারীর সংখ্যা কত ;

(খ) উহাদের মধ্যে কতজনকে গত জানুয়ারী মাসে কি হারে কি প্রকার রেশন সরবরাহ করা হইয়াছিল ; এবং

(গ) মেদিনীপুর জেলার ময়না থানার 'ক' শ্রেণী রেশন কার্ডধারীর সংখ্যা কত এবং তাহাদের কতজনকে গত জানুয়ারি মাসের কোন্ তারিখ হইতে কি মূল্যে কি কি রেশন কি হারে সরবরাহ করা হইয়াছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) এম, আর, কার্ড বাড়ীর কর্তার নামে দেওয়া হয়, বাড়ীর প্রত্যেকটি লোকের নামে নহে। এই রাজ্যে বর্তমানে ২৮,৮৯,৩৫৪টি 'ক' শ্রেণীর কার্ড দেওয়া হইয়াছে (রামপুরহাট, মুর্শিদাবাদ, কুচবিহার এবং বীরভূম হইতে রিপোর্ট এখনও পাওয়া যায় নাই)।

(খ) এ সম্বন্ধে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে সংস্থাপিত করা হইল।

(গ) বর্তমানে ময়না থানায় 'ক' শ্রেণীর রেশন কার্ডধারীর সংখ্যা ৩৭,২০২। ময়না থানা একটি উদ্বৃত্ত এলাকা বলিয়া গত জানুয়ারী মাসে ওখানে সরকারী খাদ্যশস্য দেওয়া হয় নাই।

### Destructive procurement of paddy and rice

**534.** (Admitted question No. 312.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ধান চাউল নিয়ন্ত্রণ আদেশ বলবৎ হওয়ার পর হইতে বর্তমান সময় পর্যন্ত জেলাওয়ারী কত মণ ধান এবং চাউল সংগ্রহ হইয়াছে ; এবং

(খ) উহার মধ্যে (১) সমবায়ের মাধ্যমে, (২) ধানের কলের মাধ্যমে এবং (৩) এজেন্টের মাধ্যমে, কোন্‌টির মাধ্যমে কত সংগৃহীত হইয়াছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) ও (খ) এই সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

### Rural water supply programme for the district of Midnapore

**535.** (Admitted question No. 593.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪-৬৫ সালে জল সরবরাহ বাবদ মেদিনীপুর জেলায় কত টাকা মঞ্জুর হইয়াছিল ; এবং ঐ মঞ্জুরী টাকায় কোন্ কোন্ থানায় কয়টি নলকূপ বসাইবার পরিকল্পনা ছিল ;

(খ) ঐ পরিকল্পনা অনুযায়ী কোন্ কোন্ থানায় কয়টি নলকূপ বসান হইয়াছে এবং কয়টি বসান হয় নাই ;

(গ) বসান না হইয়া থাকিলে তাহার কারণ কি ;

(ঘ) ইহা কি সত্য যে মেদিনীপুর জেলা পরিষদকে ঐ নলকূপ বসাইবার জন্য টাকা দেওয়া সত্ত্বেও বসান হয় নাই ; এবং

(ঙ) ইহা সত্য হইলে কত টাকা দেওয়া হইয়াছিল এবং টাকা দেওয়া সত্ত্বেও নলকূপ না বসাইবার কারণ কি ?

**The Minister for Health :**

(ক) মোট ১৫ লক্ষ টাকা মঞ্জুর হইয়াছিল এবং ঐ টাকায় সমগ্র মেদিনীপুর জেলায় ৩১৭টি নলকূপ নতুন খনন, ২১০টি নলকূপ পুনর্খনন ও ১৫০টি কূপ খনন করিবার পরিকল্পনা ছিল। নলকূপ ও কূপগুলির থানাওয়ারী হিসাব লাইব্রেরীতে উপস্থাপিত বিবরণীতে দেওয়া হইল।

(খ) উপরে উল্লেখিত বিবরণী দ্রষ্টব্য।

(গ) মেদিনীপুরের তদানীন্তন জেলা স্বাস্থ্য কমিটি কর্তৃক উপরোক্ত নলকূপগুলির স্থান নির্বাচনে বিলম্বই ইহার কারণ।

(ঘ) ইহা সত্য নয়।

(ঙ) প্রশ্ন উঠে না।

### Squatters colonies in Dum Dum police-station

536. (Admitted question No. 760.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত:** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার দমদম থানার জবরদখল উদ্বাস্তু কলোনীগুলির পুনর্বাসনের কাজ সম্পূর্ণ হইয়াছে কি ;

(খ) 'ক' প্রশ্নে উত্তর না হইলে—

(১) উহার কারণ ;

(২) উক্ত কাজ, উক্ত অঞ্চলের কোন্ কোন্ কলোনীতে কতদূর অগ্রসর হইয়াছে ; ও

(৩) কবে নাগাদ উক্ত এলাকার উক্ত বিভিন্ন কলোনীগুলির কাজ সম্পূর্ণ হইবে ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) না, পর্যায়ক্রমে অগ্রসর হইতেছে।

(খ) (১) হাইকোর্টের আদেশ যথাবিধি দখল না পাওয়া এবং কোন কোন ক্ষেত্রে জমির মূল্য সর্বোচ্চ সীমা অতিক্রম করায় কেন্দ্রীয় সরকার সম্মতি সাপেক্ষ জবরদখল কলোনী-গুলিতে পুনর্বাসনের কাজ সম্পূর্ণ হয় নাই।

(২) লাইব্রেরী টেবিলে উপস্থাপিত তালিকা দ্রষ্টব্য।

(৩) যতশীঘ্র সম্ভব সম্পূর্ণ করার চেষ্টা করা হইতেছে।

### State Government undertakings

537. (Admitted question No. 1138.)

**শ্রীঅনন্তমোহন দাস:** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যসরকার পরিচালিত কয়টি শিল্প প্রতিষ্ঠান আছে ;

(খ) উক্ত প্রতিষ্ঠানগুলিতে বেতন বাদে বোনাস কি হিসাবে গত ১৯৬৫ সালে প্রদত্ত হইয়াছিল এবং তাহাতে মোট কত টাকা লাগিয়াছে ; এবং

(গ) উক্ত প্রকার যে সকল প্রতিষ্ঠানে এখনও বোনাস প্রদত্ত হয় নাই তাহাদিগকে কবে হইতে উহা দেওয়া হইবে ?

**The Minister for Labour :**

(ক) ৫৭টি।

(খ) বিভিন্ন প্রতিষ্ঠানে বোনাস প্রদানের হিসাব সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে রক্ষিত হইল। মোট প্রদত্ত বোনাসের পরিমাণ সম্পর্কে তথ্য নাই।

(গ) ১৯৬৫ সালের বোনাস আইন প্রযোজ্য এমন সকল রাষ্ট্রায়ত্ত শিল্প প্রতিষ্ঠানে বোনাস দেওয়া হইয়াছে। ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ইলেক্‌ট্রিসিটি বোর্ডের ক্ষেত্রে উক্ত আইন প্রয়োগ সম্পর্কিত বিষয়টি বর্তমানে হাইকোর্টে বিচারাধীন আছে। আইনের আওতা-বহির্ভূত অন্যান্য আরো কিছু শিল্প প্রতিষ্ঠানে বোনাসের বিকল্প হিসাবে কিছু অতিরিক্ত অর্থ এক্স-গ্রাসিয়া প্রদানের প্রশ্নটি বর্তমানে বিবেচনাধীন রহিয়াছে। তবে সরাসরি বিভাগীয় কর্তৃত্বাধীন প্রতিষ্ঠানসমূহে বোনাস প্রদানের প্রশ্ন উঠে না।

### Distribution of Government Relief in Murshidabad district

538. (Admitted question No. 1192.)

**শ্রীরাজেন্দ্রনারায়ণ রায় :** ত্রাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

মুর্শিদাবাদ জেলার (১) নবগ্রাম, (২) মুর্শিদাবাদ, (৩) লালগোলা, (৪) জঙ্গীপুর এবং (৫) সুতী থানায় গত ১৯৬৪-৬৫ এবং ১৯৬৬ সালে বর্তমান সময় পর্যন্ত কোন্ বৎসর কোন্ থানায় কয় ব্যক্তিকে কি কি প্রকারের সরকারী সাহায্য দেওয়া হইয়াছে?

**The Minister for Relief and Social Welfare :**

একটি বিবরণী লাইব্রেরীর টেবিলে উপস্থাপিত করা হইল।

### Arrest of teachers under D.I.R.

539. (Admitted question No. 10.)

**শ্রীঅশ্বিনী রায় :** স্বরাষ্ট্র (বিশেষ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪ সালের অক্টোবর হইতে ১৯৬৬ সালের ৩১এ জানুয়ারী পর্যন্ত সময়ের মধ্যে ভারতরক্ষা আইনের ৩০ ধারায় পশ্চিমবঙ্গ রাজ্যে কোনও শিক্ষককে আটক করা হইয়াছে কিনা;

(খ) হইয়া থাকিলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ১৯৬৪, ১৯৬৫ ও ১৯৬৬ সালে (পৃথক ভাবে) প্রতি জেলায় উক্ত প্রকার গ্রেপ্তারের সংখ্যা কত; এবং

(২) উক্ত সময়ের মধ্যে কতজন মুক্তি পাইয়াছেন?

**The Minister for Home (Special) :**

(ক) ১৯৬৪ সালের অক্টোবর মাস হইতে ১৯৬৬ সালের ৩১এ জানুয়ারী পর্যন্ত সময়ের মধ্যে সমগ্র পশ্চিমবঙ্গে ভারত রক্ষা নিয়মাবলীর ৩০নং নিয়ম অনুযায়ী যাহাদের আটক করা হয় তাঁহাদের মধ্যে শিক্ষকের সংখ্যা ৩২। ইঁহাদের মধ্যে দুইজন মুক্তি পাইয়াছেন।

(খ) জেলাওয়ারী আটকের সংখ্যা নিম্নের বিবরণীতে দেওয়া হইল।

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 539

| জেলার নাম | | ১৯৬৪ (অক্টোবর '৬৪ হইতে) | ১৯৬৫ | ১৯৬৬ (৩১-১-৬৬ পর্যন্ত) | মোট |
|---|---|---|---|---|---|
| ১। কলিকাতা | ... | ৩ | ৫ | — | ৮ |
| ২। ২৪-পরগণা | ... | ২ | ৫ | — | ৭ |
| ৩। বীরভূম | ... | — | ১ | — | ১ |
| ৪। মুর্শিদাবাদ | ... | — | ২ | ১ | ৩ |
| ৫। হাওড়া | ... | — | ৩ | — | ৩ |
| ৬। হুগলী | ... | ১ | ১ | — | ২ |
| ৭। পশ্চিম দিনাজপুর | ... | — | ১ | — | ১ |
| ৮। বাঁকুড়া | ... | — | ১ | — | ১ |
| ৯। জলপাইগুড়ি | ... | — | ১ | — | ১ |
| ১০। মেদিনীপুর | ... | — | ১ | — | ১ |
| ১১। বর্ধমান | ... | ... | ১ | — | ১ |
| ১২। পুরুলিয়া | ... | — | ১ | — | ১ |
| ১৩। মালদহ | ... | — | ১ | — | ১ |
| ১৪। কোচবিহার | ... | ১ | — | — | ১ |
| সর্বমোট | ... | ৭ | ২৪ | ১ | ৩২ |

### Supply of Kishalaya for the Primary students of Burdwan district

**540.** (Admitted question No. 64.)

**শ্রীঅশ্বিনী রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের কোনও সংখ্যা আছে কি ?

(খ) থাকিলে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ১৯৬৬ সালের ১লা ফেব্রুয়ারী পর্যন্ত মহকুমা ভিত্তিতে—

(১) মোট ছাত্রছাত্রী সংখ্যা ; এবং

(২) উক্ত তারিখে প্রতিটি শ্রেণীর জন্য সরকার প্রকাশিত কিশলয় সরবরাহের সংখ্যা ?

**The Minister for Education :**

(ক) হ্যা, আছে।

(খ) ১লা ফেব্রুয়ারী পর্যন্ত মহকুমা ভিত্তিক ছাত্রছাত্রী সংখ্যা এখনও সংগৃহীত হয় নাই। গত ৩১-৩-৬৫ তারিখের সংখ্যা নিয়ে দেওয়া হইল।

৩১-৩-৬৫ তারিখে ছাত্রছাত্রী সংখ্যা

| | | বালক | বালিকা | মোট |
|---|---|---|---|---|
| ১। বর্ধমান সদর | ... | ৮২,৩০৫ | ৫৮,০১৯ | ১,৪০,৩২৪ |
| ২। আসানসোল | ... | ৪০,৯৫৭ | ২৪,২১৩ | ৬৫,১৭০ |
| ৩। কালনা | ... | ২৫,০৬৯ | ১৫,৭৯৪ | ৪০,৮৬৩ |
| ৪। কাটোয়া | ... | ২৪,৬৭৬ | ১৪,২২৬ | ৩৮,৯০২ |
| মোট | ... | ১,৭৩,০০৭ | ১,১২,২৫২ | ২,৮৫,২৫১ |

বর্তমান বৎসর ১-২-৬৬ পর্যন্ত কিশলয় সরবরাহের সংখ্যা

| | | ৩য় শ্রেণী | ৪র্থ শ্রেণী | ৫ম শ্রেণী |
|---|---|---|---|---|
| ১। বর্ধমান সদর | ... | ৮,৯০৪ | ৬,৯১১ | ৪,৭৮৮ |
| ২। আসানসোল | ... | ৪,৯৪৭ | ৩,৮২৪ | ২,৬৫৬ |
| ৩। কালনা | ... | ৩,১৫২ | ২,৪৩২ | ১,৬৯৬ |
| ৪। কাটোয়া | ... | ২,৭৫৮ | ২,১২৮ | ১,৪৮৪ |
| মোট | ... | ১৯,৭৯১ | ১৫,২৯৫ | ১০,৬২৪ |

এতদ্ব্যতীত পূর্ব বৎসরে প্রেরিত পুস্তকগুলির কিয়দংশ মজুত ছিল।

## Arrest of rice mill owners and traders

**541.** (Admitted question No. 100.)

**শ্রীসনৎকুমার রাহা :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ৩১এ জানুয়ারী, ১৯৬৬ তারিখ পর্যন্ত ভারত রক্ষা আইনে কত জনকে লেভীর বিরোধিতা করার জন্য গ্রেপ্তার করা হইয়াছে ;

(খ) উক্ত সময়ে কতজন চালকলের মালিককে খাদ্য আইন লঙ্ঘনের জন্য গ্রেপ্তার করা হয়েছে ; এবং

(গ) উক্ত সময়ে কতজন ব্যবসাদারকে বে আইনী মজুত করার জন্য গ্রেপ্তার করা হইয়াছে ?

**The Minister for Home (Police) :**

(ক) কাহাকেও গ্রেপ্তার করা হয় নাই।

(খ) ৫১ জনকে।

(গ) ৯২৫ জনকে।

### Procurement of paddy and rice in Murshidabad district

**542.** *(Admitted question No. 158.)*

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালে মুর্শিদাবাদ জেলায় কোন্ থানায় কত ধান ও চাউল সরকার সংগ্রহ করিয়াছেন ; এবং

(খ) এই সংগৃহীত ধান ও চাউলের মধ্যে কত অংশ লেভীর এবং কত অংশ দুস্থতাজনিত বিক্রীর ফলে ?

**The Minister for Food and Supplies :**

(ক) ও (খ) এই সম্পর্কে একটি বিবরণী সংলগ্ন করা হইল।

(খ) এরূপ কোন তথ্যের পৃথক হিসাব রাখা হয় না।

*Statement referred to in reply to clause (Ka) of unstarred question No. 542*

**Statement of purchase of rice and paddy on Government account during the period 1965**

| P.S. | Rice | | | Paddy | | |
|---|---|---|---|---|---|---|
| | Qt. | Kg. | Gr. | Qt. | Kg. | Gr. |
| Berhampore ... | 62 | 25 | 000 | | — | |
| Barwan ... | 4,777 | 70 | 000 | 4,477 | 20 | 000 |
| Kandi ... | 134 | 40 | 000 | 2,605 | 20 | 000 |
| Salar ... | 447 | 05 | 000 | | — | |
| Nabagram ... | | — | | 5,000 | 20 | 000 |
| Khargram ... | | — | | 14,570 | 00 | 000 |
| Bharatpur ... | | — | | 3,434 | 40 | 000 |
| Sagardighi ... | | — | | 1,278 | 85 | 000 |
| | 5,421 | 40 | 000 | 31,365 | 85 | 000 |

As D.P. Agents do not maintain separate accounts to distinguish purchase, distress sale and lavy such figures cannot be furnished separately.

### Mental Hospital at Berhampore

**543.** ( Admitted question No. 169. )

**শ্রীসনৎকুমার রাহা :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বহরমপুরে মানসিক চিকিৎসার হাসপাতাল নির্মাণের ব্যবস্থা হইয়াছে কিনা এবং হইলে কবে উহা চালু হইবে ?

**The Minister for Health :**

বহরমপুরের বোরস্টাল স্কুল প্রাঙ্গণে ৩৫০টি শয্যা সমন্বিত একটি মানসিক চিকিৎসার হাসপাতাল নির্মাণ কার্যের জন্য ১৮·৬১ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছে। নির্মাণ কার্য চলিতেছে। হাসপাতালটি কবে চালু হইবে এখন বলা সম্ভব নহে।

### Lease for extraction of earth of Kansai river

**544.** (Admitted question No. 197.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার পাঁশকুড়া পুরাতন বাজারের নিকট হইতে দেনান্দি পর্যন্ত স্থানের মধ্যে অবস্থিত কাঁসাই নদীর গর্ভ হইতে বালি সংগ্রহের জন্য কতজন ইজারাদার রহিয়াছে ;

(খ) এইসব ইজারাদারগণ কিভাবে নির্বাচিত হয় ; এবং

(গ) জনসাধারণকে নিত্যব্যবহার্য বালি লইতে গেলে কি হারে অর্থ দিতে হয় ?

**The Minister for Commerce and Industries :**

(ক) পাঁশকুড়া থানায় বালি উত্তোলনের জন্য বর্তমানে কোনও ইজারাদার নাই।

(খ) জনসাধারণের ব্যবহার্য বালি উত্তোলন করিতে ইচ্ছুক ব্যক্তিগণকে ওয়েষ্ট বেঙ্গল মাইনর মিনারেল্‌স রুল্‌স্ ১৯৫৯ অনুসারে দরখাস্ত করিতে হয়। দরখাস্ত বিবেচনাযোগ্য হইলে জেলা কর্তৃপক্ষ কিঞ্চিৎ ন্যূন এক বৎসরের স্বল্পমেয়াদী বন্দোবস্ত মঞ্জুর করিতে পারেন। রাজ্য সরকারের শিল্প বাণিজ্য বিভাগ (খনিশাখা) দীর্ঘ মেয়াদী ইজারা দিয়া থাকেন।

(গ) চাহিদা ও যোগান অনুযায়ী বালির বিক্রয়মূল্য ধার্য হয়। সরকার এ বিষয়ে কোনও মূল্য নির্দিষ্ট করিয়া দেন নাই।

### Paddy procurement target under Levy system in Malda district

**545.** (Admitted question No. 213.)

**ডাঃ গোলাম ইয়াজদানী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় লেভী প্রথায় কোন্ কোন্ থানায় কত ধান সংগ্রহ হইবে বলিয়া স্থির করা হইয়াছে ; এবং

(খ) কোন্ থানায় কত ধান জানুয়ারী মাসের শেষ পর্যন্ত সংগ্রহ হইয়াছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) উক্ত জেলায় বিভিন্ন ব্লক অনুসারে ধান সংগ্রহের যে লক্ষ্য (টারগেট) স্থির করা হইয়াছে তাহা নিম্নোক্তরূপ—

| | | কুইন্টাল |
|---|---|---|
| ১। | বামনগোলা | ৬০,০০০ |
| ২। | হাবিবপুর | ১,২০,০০০ |
| ৩। | গাজোল | ১,২৫,০০০ |
| ৪। | খারবা (১) | ২৬,০০০ |
| ৫। | খারবা (২) | ৩৪,০০০ |
| ৬। | রাতুয়া (১) | ৫,০০০ |
| ৭। | রাতুয়া (২) | ৭,০০০ |
| ৮। | হরিশ্চন্দ্রপুর (১) | ৩৫,০০০ |
| ৯। | হরিশ্চন্দ্রপুর (২) | ১৫,০০০ |
| ১০। | মালদহ | ৩০,০০০ |
| ১১। | ইংলিশবাজার | ৫,০০০ |
| | মোট— | ৪,৬২,০০০ |

(খ) 'ক'-প্রশ্নের উত্তরে উল্লিখিত লক্ষ্য (টারগেট) অনুযায়ী জানুয়ারী মাসের শেষ পর্যন্ত সংগ্রহের পরিমাণ নিম্নোক্তরূপ—

| | | কুইন্টাল |
|---|---|---|
| ১। | বামনগোলা | ২৫,৯৮৭ |
| ২। | হাবিবপুর | ২৬,৫৬৭ |
| ৩। | গাজোল | ৫৭,২৭৭ |
| ৪। | খারবা (১) | ৮,৮৭৩ |
| ৫। | খারবা (২) | ৫,০৪৫ |
| ৬। | রাতুয়া (১) | ২,৯১৯ |
| ৭। | রাতুয়া (২) | ১৪ |
| ৮। | হরিশ্চন্দ্রপুর (১) | ৭,৩৭৭ |
| ৯। | হরিশ্চন্দ্রপুর (২) | ২,৯৩৫ |
| ১০। | মালদহ | ৪,৮৭২ |
| ১১। | ইংলিশবাজার | — |
| | মোট— | ১,৪১,৯২৬ |

### West Bengal Developement Corporation

**546.** ( Admitted question No. 288.)

**শ্রীঅশ্বিনী রায় :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ উন্নয়ন করপোরেশন কখন গঠিত হইয়াছে ; এবং

(খ) গঠনের সময় হইতে আজ পর্যন্ত—

(১) কতগুলি প্রকল্প রূপায়ণের কাজ লওয়া হইয়াছে ;

(২) প্রতিটি প্রকল্পের জন্য বরাদ্দ অর্থের পরিমাণ ;

(৩) আজ পর্যন্ত প্রতিটি প্রকল্পের অগ্রগতি ?

**The Minister for Development and Planning :**

(ক) ১১ই অগাস্ট, ১৯৫৬।

(খ) (খ) গত ১৯৬০-৬১ সাল হইতে এ পর্যন্ত নিম্নলিখিত প্রকল্পগুলি রূপায়নের জন্য পশ্চিমবঙ্গ উন্নয়ন কর্পোরেশনের উপর ন্যস্ত হইয়াছে।

(i) কলিকাতা-দমদম সুপার হাইওয়ে,

(ii) কলিকাতা-দুর্গাপুর এক্সপ্রেসওয়ে,

(iii) দমদম, উত্তর দমদম, দক্ষিণ দমদম (পাতিপুকুর এলাকাসহ) এবং হুগলী চুঁচুড়া পৌর এলাকায় জল সরবরাহের ব্যবস্থা।

(iv) হাওড়া জেলায় কোনা উপনগর পরিকল্পনা।

(২) প্রতিটি প্রকল্পের বরাদ্দ অর্থের পরিমাণ নিম্নরূপ :

(ক) কলিকাতা-দমদম সুপার হাইওয়ে—১৪৫·৩৪ লক্ষ।

(খ) কলিকাতা-দুর্গাপুর এক্সপ্রেসওয়ে—১৬৮·১৯ লক্ষ।

(গ) দমদম, উত্তর দমদম, দক্ষিণ দমদম (পাতিপুকুর এলাকাসহ) ও হুগলী-চুঁচুড়া পৌর এলাকায় জল সরবরাহ বাবদ—৮৪·৬৬ লক্ষ।

(ঘ) কোনা উপনগর পরিকল্পনা—৯·০০ লক্ষ।
মোট—৪০৭·১৯ লক্ষ।

(৩) প্রতিটি প্রকল্পের অগ্রগতি নিম্নে বিশ্লেষণ করা হইল :

### কলিকাতা-দমদম সুপার হাইওয়ে

কলিকাতা-দমদম সুপার হাইওয়ের একাংশের কাজ শেষ হইয়া গিয়াছে এবং ঐ অংশ যানবাহন চলাচলের জন্য ২৯এ মে, ১৯৬৫ তারিখ হইতে উন্মুক্ত হইয়াছে। অপরাংশের কাজও প্রায় সম্পূর্ণ হইয়াছে। কেবল তিনটি ক্ষুদ্র এলাকায় জমির দখল মোকদ্দমার জন্য পাওয়া যায় নাই। তথাপি আশা করা যায় যে সমস্ত রাস্তাটি নির্মাণের কাজ এই বৎসরের (১৯৬৬ সাল) মধ্যে শেষ হইবে।

### কলিকাতা-দুর্গাপুর এক্সপ্রেসওয়ে

প্রথম পর্যায়ে রাস্তাটি পালসিট (৪৩ মাইল) জি টি রোডের সংযোগস্থল পর্যন্ত নির্মাণ করা হইবে এইরূপ সিদ্ধান্ত লওয়া হইয়াছে। এই দূরত্ব পর্যন্ত সমস্ত পতিত ও আবাদি জমির

দখল লওয়া হইয়াছে এবং বসত জমির দখল লওয়া হইতেছে। যে সব জায়গায় জমির দখল পাওয়া গিয়াছে তাহার উপর মাটির কাজ শেষ হইয়া গিয়াছে। পুল এবং সাঁকোর কাজও অনেকটা সম্পূর্ণ হইয়াছে। অর্থের অভাবের জন্য এই প্রকল্পের কাজ বহুলাংশে বন্ধ করা হইয়াছে।

### পৌর এলাকায় জল সরবরাহ পরিকল্পনা

দমদম এবং উত্তর দমদম পৌর এলাকায় জল সরবরাহের কাজ সম্পূর্ণ হইয়া গিয়াছে এবং পৌর কর্তৃপক্ষের হাতে ন্যস্ত করা হইয়াছে। দক্ষিণ দমদম পৌর এলাকার জল সরবরাহের কাজও সম্পূর্ণ হইয়া গিয়াছে এবং শীঘ্রই জল সরবরাহ করা হইবে। পাতিপুকুর শহর এলাকায় গত জুন মাস হইতে জল সরবরাহ করা হইতেছে। হুগলী-চুঁচুড়া পৌর এলাকায় জল সরবরাহের কাজও সম্পূর্ণ হইয়া গিয়াছে এবং পরীক্ষামূলকভাবে জল সরবরাহ করা হইতেছে।

### উপনগর পরিকল্পনা

কোনা উপনগর পরিকল্পনার জমি দখলের জন্য কলেক্টরকে অর্থ দেওয়া হইয়াছে। এই উপনগরের পুরাপুরি পরিকল্পনা প্রস্তুত করা হইয়াছে।

### Prohibition order on supply of cereals on Monday in hotels and restaurants

**547.** (Admitted question No. 291.)

**শ্রীঅশ্বিনী রায়:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গ সরকার হোটেল ও রেষ্টুরেন্টগুলিকে প্রতি সোমবার তণ্ডুলজাতীয় খাদ্য (সিরিয়াল) সরবরাহের নিষেধ আদেশ জারী করিয়াছেন।

(খ) সত্য হইলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত আদেশ কোন্ কোন্ এলাকায় এবং কোন্ সময় হইতে বলবৎ হইয়াছে; এবং

(২) বিকল্প খাদ্য সরবরাহের কোনও আদেশ থাকিলে তাহার বিবরণ?

**The Minister for Food and Supplies:**

(ক) হ্যাঁ। এইরূপ আদেশ জারী করা হইয়াছে।

(খ) (১) উক্ত আদেশ কলিকাতা ও অন্যান্য পৌরসভা এলাকাতে ১৩ই জানুয়ারী, ১৯৬৬ হইতে বলবৎ হইয়াছে।

(২) বেক্তারেশ, স্ন্যাকস কনফিক্সিং অনলি অব নাটস, ফ্রুটস, পোট্যাটো ওয়েফারস, প্রেপারেশন অব গ্রাম এ্যাণ্ড গ্রাম প্রোডাক্টস এই শ্রেণীর বিকল্প খাদ্য সরবরাহের কোন বাধা নিষেধ নাই।

### Supply of irrigation pump and tractor to the peasants

**548.** (Admitted question No. 302.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** কৃষি ও সমষ্টি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কৃষিকার্যে সুবিধার জন্য চাষীদের স্বল্পমূল্যে জল সেচনের পাম্প এবং ট্রাক্টর সরবরাহ করিবার কোন পরিকল্পনা পশ্চিমবঙ্গ সরকারের আছে কিনা; এবং

(খ) থাকিলে, কখন হইতে এবং কি পদ্ধতিতে উহা চালু করা হইবে?

**The Minister for Agriculture and Community Development :**

(ক) ট্রাক্টর সরবরাহ করা সম্বন্ধে এরূপ কোন পরিকল্পনা এখন নাই। হ্রাস মূল্যে জল-সেচনের পাম্প সরবরাহ ব্যবস্থা চালু-ই আছে।

(খ) জল সেচন পাম্পের প্রকৃত মূল্যের উপর ২৫ পারসেন্ট হারে 'সাবসিডি' দিয়া অবশিষ্ট ৭৫ পারসেন্ট মূল্যে কিস্তীতে পরিশোধের শর্তে সরকারের অনুমোদিত এবং ক্রেতাদের স্বনির্বাচিত পাম্প সরবরাহের ব্যবস্থা গত ১৮ই জানুয়ারী, ১৯৬৬, তারিখ হইতে চালু করা হইয়াছে।

## Prevention of smuggling of rice and paddy

**549.** (Admitted question No. 303.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় ধানচালের চোরাই চালান বন্ধ করিবার জন্য কত সংখ্যক অবসর প্রাপ্ত সামরিক অফিসার, অবসর প্রাপ্ত পুলিশ অফিসার, হোমগার্ড, জাতীয় স্বেচ্ছাসেবক এবং স্থানীয় স্বেচ্ছাসেবক সরকার গত নভেম্বর (১৯৬৪) মাস হইতে ঐ পর্যন্ত নিয়োগ করিয়াছেন ;

(খ) তন্মধ্যে কতজনকে কলিকাতায় এবং শিল্পাঞ্চলের বিধিবদ্ধ রেশনিং এলাকায় নিয়োগ করা হইয়াছে ; এবং

(গ) উহাদের বেতন ও ভাতা বাবদ সরকারের কত পরিমাণ অর্থ মাসিক ব্যয় হইতেছে ?

**The Minister for Home ( Police ) :**

| | | |
|---|---|---|
| (ক) অবসর প্রাপ্ত সামরিক অফিসার | — | — |
| অবসর প্রাপ্ত পুলিশ অফিসার | — | ৪ |
| হোমগার্ড | — | ৩,৯১৮ |
| জাতীয় স্বেচ্ছাসেবক | — | ৩,৫০০ |
| স্থানীয় স্বেচ্ছাসেবক | — | — |
| গ্রামরক্ষীদল | — | ২,৭৯৯ |
| চৌকিদার ও দফাদার | — | ৬২ |
| মোট | — | ১০,২৮৩ |

(খ) কলিকাতায় একজনও নয় ; শিল্পাঞ্চলের বিধিবদ্ধ রেশনিং এলাকায় ২৫৮ জন।

(গ) মোট ৯,৯৮,৭০০ টাকা প্রতি মাসে ব্যয় হয়।

## Deep tubewells under Ausgram No. II Development Block, Burdwan

**550.** (Admitted question No. 305.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার আউসগ্রাম ২নং উন্নয়ন সংস্থার অধীনে কোন্ কোন্ মৌজায় গভীর নলকূপ স্থাপনের স্থান নির্দিষ্ট হইয়াছে ; এবং

(খ) ইহার কাজ কখন হইতে সুরু হইবে ?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) বর্ধমান জেলার আউসগ্রাম ২নং সংস্থার অধীনে (১) জিন্-জিরা, (২) পতুমা, (৩) আমারপুর (৪) চণ্ডিপুর, (৫) মৌখীরা, (৬) হরিশপুর ও (৭) ভালকী মৌজায় গভীর নলকূপ স্থাপনের স্থান নির্দিষ্ট হইয়াছে।

(খ) উক্ত ৭টি নির্দিষ্ট মৌজার মধ্যে আমারপুর, মৌখীরা ও হরিশপুর মৌজায় গভীর নলকূপ স্থাপন সম্পূর্ণ হইয়াছে। বাকী ৪টি মৌজায় গভীর নলকূপ এই আর্থিক বৎসরের মধ্যেই স্থাপনের কার্য সম্পূর্ণ হইবার সম্ভাবনা আছে।

## Loop

**551.** (Admitted question No. 307.)

**শ্রীমনোরঞ্জন বক্সী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবাংলায় ১৯৬৪ সাল হইতে এ পর্যন্ত জেলাওয়ারীভাবে 'লুপ' ব্যবহারকারীদের সংখ্যা কত?

**The Minister for Health:**

পশ্চিমবাংলায় ১৯৬৪ সাল হইতে ১২-২-৬৬ তারিখপর্যন্ত জেলাওয়ারীভাবে 'লুপ' ব্যবহারকারীদের সংখ্যা এইরূপ—

| | জেলা | | মোট সংখ্যা |
|---|---|---|---|
| ১। | কলিকাতা | ... | ২১,৫২৫ |
| ২। | ২৪-পরগনা | ... | ১৫,৪৫১ |
| ৩। | কোচবিহার | ... | ২,৫৭৫ |
| ৪। | বীরভূম | ... | ৬,৬৭৩ |
| ৫। | বাঁকুড়া | ... | ১৩,০১৪ |
| ৬। | বর্ধমান | ... | ৮,৫৯৯ |
| ৭। | দার্জিলিং | ... | ৪,৫৭৭ |
| ৮। | হাওড়া | ... | ৬,২৫৯ |
| ৯। | হুগলী | ... | ১৪,২৫৮ |
| ১০। | জলপাইগুড়ি | ... | ৫,১৫২ |
| ১১। | মুর্শিদাবাদ | ... | ৬,২৬৭ |
| ১২। | মেদিনীপুর | ... | ৭,৪৭৪ |
| ১৩। | মালদহ | ... | ৩,০০৩ |
| ১৪। | নদীয়া | ... | ৯,৭০২ |
| ১৫। | পুরুলিয়া | ... | ২,৫৪৬ |
| ১৬। | পশ্চিম দিনাজপুর | ... | ৩,১৮৮ |
| | | মোট | ১,৩০,২৯৩ |

### Pisciculture Programme in Tanks

**552.** (Admitted question No. 319.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাজামজা পুষ্করিণী সংস্কার করিয়া মৎস্যচাষের ব্যবস্থা করার জন্য কোন সরকারী পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) যদি থাকে তবে তাহা সরকারের নিজ তত্ত্বাবধানে হইবে কিনা।

**The Minister for Fisheries :**

(ক) হাজামজা পুষ্করিণীর মালিকগণকে মধ্যমেয়াদী ঋণ দানের দ্বারা ঐ সকল পুষ্করিণীতে মৎস্যচাষ করাইবার জন্য একটি প্রকল্প আছে।

তাহা ছাড়া ১৯৬৪-৬৫ সালে অন্য দুইটি প্রকল্পের অধীনে রাজ্যের নির্বাচিত মোট ২৬টি সমষ্টি উন্নয়ন ব্লকে অল্প সংস্কার সাপেক্ষ পুষ্করিণীসমূহে আঞ্চলিক পরিষদের মাধ্যমে মৎস্যচাষ করাইবার ব্যবস্থা করা হইয়াছে।

(খ) 'ক' প্রশ্নের উত্তরের ভিত্তিতে এই প্রশ্ন ওঠে না।

### Proposal for reorganisation of Gram Panchayats due to increase in population in Midnapore district

**553.** (Admitted question No. 320.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে মেদিনীপুর জেলার কতগুলি গ্রাম পঞ্চায়েতের এলাকায় লোক সংখ্যা বৃদ্ধি হওয়ায় পুনর্গঠনের ব্যবস্থা হইতেছে ; এবং

(খ) কতদিনের মধ্যে উহা পুনর্গঠিত হইবে ?

**The Minister of State for Panchayats :**

(ক) এ সম্বন্ধে কোন প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

(খ) এ প্রশ্ন উঠে না।

### Conversion of Class X Schools into Higher Secondary Schools

**554.** (Admitted question No 321.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালে এই রাজ্যে কতগুলি ১০ম শ্রেণীবিশিষ্ট মাধ্যমিক বিদ্যালয় উচ্চ মাধ্যমিক বিদ্যালয় উন্নীত হইবার জন্য আবেদন করিয়াছিল ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি আবেদন গ্রাহ্য হইয়াছে এবং কতগুলি কি কি বিষয়ে শিক্ষাদানের অনুমতি পাইয়াছে ?

**The Minister for Education :**

(ক) ঐরূপ ২০৯টি বিদ্যালয় আবেদন করিয়াছিল।

(খ) যে সমস্ত যোগ্যতাসম্পন্ন বিদ্যালয়ের কর্তৃপক্ষ প্রয়োজনীয় সর্তাদি পূরণ করিতে সমর্থ

হইয়াছিলেন সেইরূপ বিদ্যালয়কে নিম্নলিখিত বিষয়সহ একাদশ শ্রেণীযুক্ত বিদ্যালয়রূপে অনুমোদন দানের জন্য মধ্যশিক্ষা পর্ষদের নিকট এ পর্যন্ত সুপারিশ করা হইয়াছে—

| | | |
|---|---|---|
| (১) শুধু মানবিকতায় | — | ৪০টি বিদ্যালয় |
| (২) মানবিকতা ও বাণিজ্য | — | ৬টি বিদ্যালয় |
| (৩) মানবিকতা ও বিজ্ঞান | — | ৩১টি বিদ্যালয়। |

### Statutory rationing in new areas

555. (Admitted question No. 323.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গের আরও কয়েকটি এলাকায় বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা প্রবর্তন করার সিদ্ধান্ত লওয়া হইয়াছে ?

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হাঁ' হয় তবে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) কোন্ কোন্ এলাকাগুলি, কি কি বিষয়ের উপর ভিত্তি করিয়া ও কবে নাগাদ উক্ত ব্যবস্থা প্রবর্তন করা হইবে ; এবং

(২) ২৪-পরগণা জেলার দমদম থানার যে সকল অঞ্চলে বর্তমানে উক্ত ব্যবস্থা চালু নাই, সেই সকল অঞ্চলে উক্ত ব্যবস্থা প্রবর্তন করার সিদ্ধান্ত লওয়া হইয়াছে কি ?

**The Minister for Food and Supplies :**

(ক) হাঁ।

(খ) (১) নিম্নলিখিত এলাকাগুলি ২২এ ফেব্রুয়ারী, ১৯৬৬ তারিখ হইতে বিধিবদ্ধ রেশনিং-এর আওতায় আসিয়াছে :—

আসানসোল, বার্ণপুর, রাণীগঞ্জ, চিত্তরঞ্জন, দুর্গাপুর, কুলটি, বরাকর, ডিসেরগড়, শিলিগুড়ি, হালতু, উত্তর দমদম এবং জগাছা-সাঁতরাগাছি।

(২) দমদম থানার দমদম পৌরসভা, দক্ষিণ পৌরসভা ও কালিহাটি মৌজা ব্যতীত উত্তর দমদম পৌরসভা এবং কলিকাতা বিমান বন্দর অঞ্চলে ২২শে ফেব্রুয়ারী, ১৯৬৬ তারিখ হইতে বিধিবদ্ধ রেশনিং প্রবর্তিত হইয়াছে।

### Paddy lands in West Bengal

556. (Admitted question No. 326.)

**শ্রীসমরকুমার রায়:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গত ১০ বছরের মধ্যে কত ধানের আবাদী জমির পরিমাণ বেড়েছে ;

(খ) উক্ত সময়ের মধ্যে কি পাটের জমির পরিমাণ বৃদ্ধি পাইয়াছে ; এবং

(গ) যদি 'খ' প্রশ্নের উত্তর হাঁ হয়, তবে তাহার পরিমাণ কত ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) ১৯৫৪-৫৫ সালের তুলনায় ১৯৬৩-৬৪ সালে পশ্চিমবঙ্গে ধান চাষের জমির পরিমাণ ১০,৪০,২৫০ একর অর্থাৎ ১০% বৃদ্ধি পাইয়াছে।

(খ) হ্যাঁ।

(গ) ১৯৫৪-৫৫ সালের তুলনায় ১৯৬৪-৬৫ সালে পশ্চিমবঙ্গে পাট চাষের জমির পরিমাণ ৫,৩০,৪০০ একর (অর্থাৎ ৮৮%) বৃদ্ধি পাইয়াছে।

## Production of paddy

**557.** (Admitted question No. 328.)

**শ্রীসনৎকুমার রাহা:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গত দশ বছরের মধ্যে ধানের উৎপাদন একর প্রতি কত বৃদ্ধি পাইয়াছে; এবং

(খ) পশ্চিমবঙ্গে গত দশ বছরে পাটের উৎপাদন একর প্রতি কত বাড়িয়াছে?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) ১৯৫৪-৫৫ সালের তুলনায় ১৯৬৪-৬৫ সালে পশ্চিমবঙ্গে চাউলের গড় ফলন একর প্রতি ২·৯১ মণ বৃদ্ধি পাইয়াছে।

(খ) ১৯৫৪-৫৫ সালের তুলনায় ১৯৬৪-৬৫ সালে পশ্চিমবঙ্গে পাটের গড় ফলন একর প্রতি ০·৬১ বেল বৃদ্ধি পাইয়াছে।

এক বেল=৪০০ পাউণ্ড

## Use of chemical fertiliser

**558.** (Admitted question No. 329.)

**শ্রীসনৎকুমার রাহা:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গে বিঘা প্রতি কি পরিমাণ রাসায়নিক সার দেওয়া হয়; এবং

(খ) গত ১৯৬৫ সালে পশ্চিমবঙ্গে সবুজসার কি পরিমাণ বিঘা প্রতি দেওয়া হয়?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) বিঘা প্রতি ৪·২ কেঃ জিঃ রাসায়নিক সার দেওয়া হইয়াছে।

(খ) বিঘা প্রতি ১২৭ কেঃ জিঃ সবুজসার দেওয়া হইয়াছে।

## Supply of ration to 'A' Class Ration Card-holders

**559.** (Admitted question No. 332.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১লা জানুয়ারী হইতে 'ক' শ্রেণীর রেশন কার্ড হোল্ডারদের নূতন খাদ্যনীতি অনুযায়ী রেশন দেওয়া হইয়াছে কিনা; এবং

(খ) দেওয়া হইয়া থাকিলে, কতগুলি ব্লকে উহা দেওয়া হইয়াছে?

**The Minister for Food and Supplies:**

(ক) হ্যাঁ, দেওয়া হইয়েছে।

(খ) পশ্চিমবঙ্গের সকল ব্লকেই উহা দেওয়া হইয়েছে।

**Issue of 'A' category ration cards**

**560**· (Admitted question No. 334.)

**শ্রীসনৎকুমার রাহা** : খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এক একর জমি (ধানী জমি) থাকিলেও 'ক' শ্রেণীর রেশন কার্ড দেওয়া হইবে এই মর্মে সরকার কোন্ তারিখে জেলাগুলিকে জানাইয়াছেন ; এবং

(খ) যাহাদের অন্য জেলায় (অর্থাৎ যে জেলায় তাঁহারা বাস করেন না) অনধিক দুই একর ধানী জমি আছে তাহাদিগকেও 'ক' শ্রেণীভুক্ত করিবার কথা সরকার বিবেচনা করিতেছেন কিনা ?

**The Minister for Food and Supplies** :

(ক) না, এরূপ কোন নির্দেশ দেওয়া হয় নাই।

(খ) এইরূপ কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন নাই।

**Stocking quantum of paddy and rice for the producers**

**561** (Admitted question No. 348.)

**শ্রীসুধীরচন্দ্র দাস** : খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উৎপাদকের ঘরে কত পরিমাণ ধান্য ও চাউল রাখিবার নির্দেশ দেওয়া হইয়াছে ; এবং

(খ) ঐ পরিমাণ নির্ধারণ পরিবারের মাথাপিছু খোরাকী, বিঘা প্রতি বীজ ও চাষের শ্রমিকের খোরাকির ভিত্তিতে হইবে কিনা ?

**The Minister for Food and Supplies** :

(ক) এইরূপ কোন নির্দেশ সরকার দেন নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**Alleged police raid in the village of Bartana, Egra police-station**

**562** (Admitted question No. 350.)

**শ্রীসুধীরচন্দ্র দাস** : স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে এগ্রা থানার বর্তনা গ্রামে ২০এ জানুয়ারী, ১৯৬৬ তারিখের রাত্রি ৭টার সময় পুলিশদল কয়েকটি বাড়ীতে দরজা ভাঙ্গিয়া হানা দিয়াছিল ;

(খ) ইহা সত্য হইলে রাত্রিতে ঐরূপ হানা দিবার কারণ কি ;

(গ) ইহা কি সত্য যে পুলিশ ঐদিন কয়েকটি বাড়ীতে তালাচাবি বন্ধ করিয়া দিয়াছিল এবং ইহার ফলে সংশ্লিষ্ট পরিবারগুলিকে কয়েকদিন শীতের রাত্রিতে শিশু পুত্রকন্যাসহ নিদারুণ কষ্টভোগ করিতে হইয়াছে ; এবং

(ঘ) সত্য হইলে, এইরূপ পুলিশী আচরণের কারণ কি ?

**The Minister for Home (Police)** :

(ক) না।

(খ) এই প্রশ্ন উঠে না।

(গ) না।

(ঘ) এই প্রশ্ন উঠে না।

### Outbreak of small pox in Burdwan municipal area

**563.** (Admitted question No. 417.)

**শ্রীঅশ্বিনী রায় :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্ধমান পৌর এলাকায় বসন্তরোগ দেখা দিয়াছে ;

(খ) সত্য হইলে, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ১লা ফেব্রুয়ারী, ১৯৬৬ হইতে আজ পর্যন্ত আক্রান্তের সংখ্যা, এবং

(২) প্রতিশোধক ব্যবস্থা লওয়া হইলে উক্ত তারিখ হইতে আজ পর্যন্ত তাহার বিবরণ ?

**The Minister for Health :**

(ক) না।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) বসন্ত রোগ প্রতিরোধকল্পে ১লা ফেব্রুয়ারী, ১৯৬৬ হইতে ২৪এ ফেব্রুয়ারী ১৯৬৬ তারিখ পর্যন্ত বর্ধমান পৌর এলাকায় ১০টি প্রাথমিক টীকাসহ মোট ৩,৩৫১ জনকে টীকা দেওয়া হইয়াছে।

### D.A. for the State Government employees

**564.** (Admitted question No. 418.)

**শ্রীঅনন্তমোহন দাস :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সময়ে বাজারে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য অত্যধিক বৃদ্ধির ফলে সরকারী কর্মচারিগণের বেতনের হার নূতন করিয়া সংশোধন বা দুর্মূল্য ভাতার হার বৃদ্ধির কোন প্রস্তাব আছে কি না ; এবং

(খ) থাকিলে, তাহা কিরূপ হইবে ?

**The Minister for Finance :**

(ক) এবং (খ) নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধি হেতু সরকারী কর্মচারীদের মহার্ঘভাতা বৃদ্ধি বিষয়ে সরকার চূড়ান্ত সিদ্ধান্ত বাজেট অধিবেশনে ঘোষণা করিয়াছেন। এই সিদ্ধান্ত ১লা মার্চ, ১৯৬৬ সাল হইতে কার্যকরী হইয়াছে। বেতন-এর হার সংশোধন করিবার কোন প্রস্তাব নাই।

### Prices of gram-pulses in Calcutta

**565.** (Admitted question No. 420.)

**শ্রীঅনন্তমোহন দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কলিকাতা শহরে কি মূল্যে ছোলার ডাল পাওয়া যাইতেছে ;

(খ) গত ডিসেম্বর ও জানুয়ারী মাসে উহা কি মূল্যে পাওয়া যাইত ; এবং

(গ) গত বৎসর অন্যান্য কোন্ কোন্ রাজ্য হইতে কত ছোলা এই রাজ্যে আমদানী হইয়াছিল?

**The Minister for Food and Supplies :**

(ক) প্রতি কেজি ১ টাকা ৫০ পয়সা

(খ) প্রতি কেজি

ডিসেম্বর, ১৯৬৫—১ টাকা ৪৫ পয়সা।

জানুয়ারী ১৯৬৬—১ টাকা ৫০ পয়সা।

(গ) এই সম্পর্কে একটি বিবরণী সংলগ্ন করা হইল।

Statement referred to in reply to clause ((Ga) of unstarred question No. 565

Statement showing import of gram and gram products into West Bengal from different States during 1964-65 in quintals

States during 1954-65 in quintals

| Name of the States | | Quantity |
|---|---|---|
| Andhra | ... | 16,040 |
| Assam | ... | 3,031 |
| Bihar | ... | 75,057 |
| Maharastra | ... | 1,692 |
| Delhi | ... | 4,289 |
| Madhyapradesh | ... | 1,17,298 |
| Madras | ... | 1,628 |
| Mysore | ... | 2,293 |
| Orissa | ... | 15,290 |
| Punjab | ... | 80,198 |
| Rajasthan | ... | 27,479 |
| Uttar Pradesh | ... | 1,64,921 |
| Gujrat | ... | 185 |
| | | 5,07,398 |

## Accidents in Factories

**566.** (Admittod question No. 424)

**শ্রীঅনন্তমোহন দাস :** শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে এবং ১৯৬৫-৬৬ সালের বর্তমান সময় পর্যন্ত এইরাজ্যে কতগুলি ক্ষেত্রে বিভিন্ন কারখানায় দুর্ঘটনা হইয়াছে,

(খ) উক্ত দুর্ঘটনার ফলে কতজন ব্যক্তি আহত এবং কতজনের মৃত্যু ঘটিয়াছে ; এবং

(গ) উক্ত দুর্ঘটনাগুলির মধ্যে কতগুলির কারণ তদন্ত করা হইয়াছে ?

**The Minister for Labour :**

(ক) দুর্ঘটনার হিসাব ইংরাজী বৎসর অনুযায়ী রাখা হয়। উত্তরে সেই হিসাবেই দেওয়া হইল।

| বৎসর | দুর্ঘটনার সংখ্যা |
|---|---|
| ১৯৬৪ | ৫০,৩৪৮ |
| ১৯৬৫ | ৫২,২১৫ |

(খ)

| সাল | আহতের সংখ্যা | নিহতের সংখ্যা |
|---|---|---|
| ১৯৬৪ | ৫০,২১৬ | ১৩২ |
| ১৯৬৫ | ৫২,১১৮ | ৯৭ |

(গ) ১৯৬৪ সালে ১৩২টি ক্ষেত্রে ও ১৯৬৫ সালে ৯৭টি ক্ষেত্রে অর্থাৎ যে সব ক্ষেত্রে মৃত্যু ঘটিয়াছে সেইসব ক্ষেত্রে তদন্ত করা হইয়াছে।

## Procurement of paddy through levy in Katwa Subdivision

**567.** (Admitted question No. 457

**শ্রীসুবোধ চৌধুরী :** খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাটোয়া মহকুমায় থানাগতভাবে আজ পর্যন্ত কত ধান লেভী করিয়া আদায় করা হইয়াছে,

(খ) কতজনের উপর লেভীর নোটিশ জারী করা হইয়াছে ;

(গ) যাহাদের উপর লেভীর নোটিশ জারী করা হইয়াছে তাহাদের জমির পরিমাণ কত এবং

(ঘ) কাটোয়া মহকুমায় কোন থানায় কত মণ ধান্য লেভী করা হইয়াছে ?

**The Minister for Food and Supplies :**

(ক) লেভী আদায়ের হিসাব বর্তমানে তৈয়ারী হইতেছে। সম্পূর্ণ সংবাদ দেওয়া সময়সাপেক্ষ।

(খ) ৭,১২৬ জন।

(গ) ৫ একর হইতে ১০ একর পর্যন্ত। উঁহাদের জমির পরিমাণ ৫৮,০৬১ একর ৭০ শতক।

(ঘ) কাটোয়া থানা—১,৪১,৪৭৮ মণ।
কেতুগ্রাম থানা—১,৬০,৯২২ মণ।
মঙ্গলকোট থানা—২,২৪,৯৬৯ মণ।

## Cattle purchasing loan

**568.** (Admitted question No. 454.)

**শ্রীশরৎ কুমার রাহা :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আবাদ কার্য্যের সহায়তার জন্য গোখণ সরকার কর্তৃক জেলায় জেলায় প্রদত্ত হইয়াছে কি না ; এবং

(খ) ১৯৬৪-৬৫ সালের তুলনায় ১৯৬৫-৬৬ সালে উক্ত ঋণের পরিমাণ বাড়ান হইয়াছে কি না ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) হ্যাঁ ; পূর্বাপর বৎসরের ন্যায় ১৯৬৫-৬৬ সালেও বলদ ক্রয় বাবদ ঋণ জেলায় জেলায় আবণ্টিত হইয়াছে।

(খ) ১৯৬৪-৬৫ সালে এই বাবদ ২৬,৫৪,৭১৫ টাকা বিভিন্ন জেলায় বণ্টিত হইয়াছিল। ১৯৬৫-৬৬ সালে মোট ৩০,০০,০০০ টাকা আবণ্টিত হইয়াছে। এই সম্পর্কে একটি জেলা ভিত্তিক বিবরণী উপস্থাপিত করা হইল।

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 569.

| | | ১৯৬৪-৬৫ বণ্টিত (ডিষ্ট্রিবিউটেড) | ১৯৬৫-৬৬ আবণ্টিত (এলোটেড) |
|---|---|---|---|
| ২৪-পরগণা | ... | ২,৬১,৯৫০ | ১,৯৫,০০০ |
| নদীয়া | ... | ১ ৭০,০০০ | ২,৯৩,০০০ |
| মুর্শিদাবাদ | ... | ১,৩৬,১৫০ | ২,২১,০০০ |
| মালদা | .. | ২৭,৬৫০ | ২৫,০০০ |
| পশ্চিম দিনাজপুর | ... | ২,৮০,০০০ | ৩,১০,০০০ |
| জলপাইগুড়ি | ... | ৪০ ০০০ | ৬০,০০০ |
| কুচবিহার | ... | ৮২,০০০ | ২,০৫,০০০ |
| দার্জিলিং | ... | ১০,৫৫০ | ১০,০০০ |
| হাওড়া | ... | ৮০,৯১০ | ৯০,০০০ |
| হুগলী | ... | ২,৪৩,৪৫৭ | ৩,৫১,০০০ |
| বর্ধমান | ... | ২,২৫,০০০ | ২,৫৫,০০০ |
| বীরভূম | ... | ১,৯৪,০০০ | ১,২৫,০০০ |
| বাঁকুড়া | .. | ১,৮০,০০০ | ২,৫০,০০০ |
| মেদিনীপুর | ... | ৪,২২,৯৫০ | ৪,২৫,০০০ |
| পুরুলিয়া | ... | ২,৫০,০০০ | ১,৮৫,০০০ |
| | | ২৬,৫৪,৭১৫ | ৩০,০০,০০০ |

### Scarcity of kerosene in West Bengal

**569.** (Admitted question No. 455.)

**শ্রীসনৎকুমার রাহা :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে পশ্চিমবাংলার প্রায় সমস্ত জেলাতেই কেরোসিন তেলের খুব অভাব চলিতেছে ; এবং

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি এবং সরকার এ বিষয়ে কি কি ব্যবস্থা করিতেছেন ?

**The Minister for Food and Supplies :**

(ক) হ্যাঁ।

(খ) কলিকাতা বন্দরে বিভিন্ন তৈল কোম্পানীর ইন্সটলেসন সমূহের জন্য যে কেরোসিন সরবরাহ করা হয় তাহা নিয়ন্ত্রণ করেন ভারত সরকার। ২০-১২-৬৫ হইতে ৩১-১-৬৬ পর্যন্ত কলিকাতা বন্দরে যে পরিমাণ তৈল আসিবার কথা ছিল তাহা অপেক্ষা শতকরা ৪০ ভাগ কম আসিয়াছে। কলিকাতা বন্দরে যে তেল আসে তাহারও মাত্র শতকরা ৪৬ ভাগ পশ্চিমবঙ্গের প্রাপ্য। অতএব দেখা যায় যে প্রকৃতপক্ষে এক মাসে সমগ্র পশ্চিমবঙ্গের মোট চাহিদা হইতে শতকরা ৪৫ ভাগের কম কেরোসিন তেল পাওয়া গিয়াছে। ইহাই এই রাজ্যে বর্তমান কেরোসিন তেলের অভাবের প্রধান কারণ।

এই অবস্থার প্রতিকারের উদ্দেশ্যে ঠিক যা তেল প্রকৃতপক্ষে পাওয়া গিয়েছে রেশনকার্ডের মাধ্যমে উহারই যাহাতে সুসম বন্টন হয় সরকার সে সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

### Ration shop at Kankurgatchi for bustee dwellers under B.R.S. Scheme No. 10

**570.** (Admitted question No. 470.)

**শ্রীমতী ইলা মিত্র :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১০নং বি-আর-এস স্কীমে কাঁকুড়গাছিতে হরিশ নিয়োগী রোডের যে সকল বস্তীবাসী স্থান পাইয়াছেন তাহাদের জন্য ঐ অঞ্চলে কোন রেশনের দোকান খুলিবার ব্যবস্থা সরকার করিয়েছেন কিনা ; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয় তবে উহা কবে চালু হইবে ?

(ক) ২০-৯-১৯৬৫ তারিখ হইতে বি-আর-এস স্কীমে ১৬নং এবং ১৭নং বাগমারী লেনে একটি সরকারী ষ্টোর নং জি-এস ০।১ খোলা হইয়াছে।

(খ) প্রশ্ন উঠে না।

### West Bengal Development Corporation

**571.** (Admitted Question No. 490.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গ উন্নয়ন কর্পোরেশন সংস্থাটিকে শীঘ্রই বিলোপ করার সিদ্ধান্ত রাজ্য সরকার লইয়াছেন ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্তরূপ সিদ্ধান্ত লইবার কারণ কি ;

(২) উক্ত সংস্থাটিকে কোন্ কোন্ প্রকল্পের কাজের জন্য কি কি পরিমাণ টাকা বরাদ্দ করা হইয়াছিল ;

(৩) উক্ত প্রকল্পগুলির কাজ সম্পন্ন হইয়াছে কি ;

(৪) সম্পন্ন না হইয়া থাকিলে উক্ত প্রকল্পগুলির অসমাপ্ত কাজ কি ভাবে সম্পন্ন করা হইবে ; এবং

(৫) উক্ত সংস্থার সকল শ্রেণীর কর্মচারীদের অন্যত্র চাকুরী দেওয়া হইবে কিনা ?

**The Minister for Development and Planning :**

(ক) হ্যাঁ।

(খ) (১) যে উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ উন্নয়ন কর্পোরেশন গঠিত হইয়াছিল তাহা সাধিত না হওয়ায় সংস্থাটিকে বিলোপ করার সিদ্ধান্ত হইয়াছে।

(২) সংস্থাটিকে যে যে প্রকল্পের জন্য টাকা বরাদ্দ করা হইয়াছিল তাহা নিম্নে লিপিবদ্ধ করা হইল :

| | | | |
|---|---|---|---|
| (/০) | কলিকাতা-দমদম সুপার হাইওয়ে | — | ১৪৫·৩৪ লক্ষ। |
| (৵০) | কলিকাতা-দুর্গাপুর এক্সপ্রেসওয়ে | — | ১৬৮·১৯ „ । |
| (৶০) | দমদম, উত্তর দমদম, দক্ষিণ দমদম ও হুগলী চুঁচুড়া পৌর এলাকা জলসরবরাহ পরিকল্পনা | — | ৮৮·৬৬ „ । |
| (।০) | কোণা নগর পরিকল্পনা | — | ৯·০০ „ । |
| | | মোট — | ৪০৯·১৯ „ । |

(৩) কলিকাতা-দমদম সুপার হাইওয়ের কাজ প্রায় সম্পূর্ণ হইয়াছে : কলিকাতা-দুর্গাপুর এক্সপ্রেসওয়ের কাজের অগ্রগতি অর্থের অভাবে কিছু পরিমাণে ব্যাহত হইয়াছে। দমদম, উত্তর দমদম, দক্ষিণ দমদম এবং হুগলী চুঁচুড়া পৌর এলাকার জল সরবরাহের কাজ সম্পূর্ণ হইয়াছে। কোণা নগর পরিকল্পনার কাজ শুরু হইয়াছে।

(৫) সংস্থার কর্মচারীদের বিকল্প চাকুরীর বিষয়টি বিবেচনাধীন আছে।

(৪) অসমাপ্ত কাজগুলি সরকারের কোন্ কোন্ বিভাগের উপর ন্যস্ত করা হইবে তাহা বিবেচনাধীন আছে।

## Non-payment of bonus by the Jute Mill owner

**572.** (Admitted question No. 508)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালে আইনে নির্ধারিত ন্যূনতম বোনাসও মালিকের নিকট হইতে পাওয়া যায় নাই বলিয়া পশ্চিমবঙ্গের কতগুলি চটকলের শ্রমিকদের তরফ হইতে শ্রমদপ্তরে অভিযোগ আসিয়াছে ;

(খ) উক্ত কারখানাগুলির মালিক কাহারা ; এবং

(গ) উক্ত শ্রমিকদের দাবী পূরণের জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

**The Minister for Labour :**

(ক) শুধু হাওড়ায় অবস্থিত বেঙ্গল জুট মিলস্‌ এর শ্রমিকদের তরফ হইতে অভিযোগ আসিয়াছে।

(খ) সুরজমল নাগরমল।

(গ) এই চটকলে বোনাস প্রদানের সময়সীমা ১৯৬৬ সনের ফেব্রুয়ারী পর্যন্ত। ঐ সময়ের মধ্যে বোনাস না দিলে এ সম্পর্কে যথাবিহিত আইনানুগ ব্যবস্থাদি গৃহীত হইবে।

### Rations for factory-workers and working peasants

**573.** (Admitted question No. 508.) **Shri PANCHU GOPAL BHADURI :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) what is the amount of ration a worker in a factory gets ; and

(b) what is the amount a working peasant is to get ?

**The Minister for Food and Supplies :** (a) A heavy manual worker gets 200 gms. of rice wheat/wheat products per adult per week in addition to the normal quota fixed in Modified Rationing or Statutory Rationing as the case may be.

(b) As above.

### Cotton Textile Mills

**574.** (Admitted question No. 509.) **Shri PANCHU GOPAL BHADURI :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) how many Cotten Textile Mills are now fully closed ;

(b) how many are partially laid-off ; and

(c) what are the reasons for the closure and lay off of those mills ?

**The Minister for Labour :** (a) Four.

(b) Two.

(c) Accumulation of stock, shortage of raw materials, financial stringency, alleged slow-down by workers, etc.

### Supply of Ration to Modified Ration Shops

**575.** (Admitted question No. 516.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গের সংশোধিত রেশনিং এলাকার সমস্ত অঞ্চলে বিগত ৭ই জুন হইতে অদ্যাবধি সরবরাহ শস্য প্রতি সপ্তাহে, দোকানগুলির রেশন প্রাপকদের মোট বরাদ্দ রেশন সরকার কর্তৃক সরবরাহ করা হয় নাই ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) রেশন সরবরাহ না করিবার কারণ কি ; ও

(২) ভবিষ্যতে বরাদ্দ রেশন নিয়মিত ভাবে সরবরাহ করার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা ?

**The Minister for Food and Supplies :**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) প্রশ্ন উঠে না।

### False ration cards

**576.** (Admitted question No. 570.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা ও শিল্পাঞ্চলের রেশনিং এলাকায় এই বৎসর (১৯৬৬) এ যাবৎ কত ভুয়া রেশন কার্ড ধরা পড়িয়াছে ;

(খ) উক্ত ভুয়া কার্ডগুলির মারফৎ কতগুলি ইউনিটের খাদ্যশস্য বিলি হইয়াছে ; এবং

(গ) ঐ ব্যাপারে কতজন ব্যবসায়ী বা সরকারী কর্মচারী লিপ্ত ছিলেন এবং তাহাদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**The Minister for Food and Supplies :**

(ক) ৩,৯৪২ খানি ভুয়া রেশন কার্ড ধরা পড়িয়াছে।

(খ) ঐ মারফৎ এ বৎসর এ যাবৎ (১৯৬৬) ২২,০০০ ইউনিটের খাদ্যশস্য বিলি হইয়াছে।

(গ) ঐ ব্যাপারে রেশন দোকান বা সরকারী কর্মচারীকে লিপ্ত বলা যায় না। কারণ সরকারী পরিদর্শকগণ সংশ্লিষ্ট ব্যক্তিকে পরিদর্শনকালে হাজির না পাইয়া জানিতে পারিলেন যে উক্ত রেশনকার্ডধারী লোক স্থান ত্যাগ করিয়াছে। তখনই উক্ত রেশনকার্ড ভুয়া বলিয়া গণ্য হইয়াছে। এদিকে রেশন দোকান চলতি রেশন কার্ড মাত্রেই রেশন দিতেই বাধ্য। কাজেই ভুয়া বলিয়া গণ্য হইবার পূর্বে ব্যবসায়ী বা সরকারী কর্মচারীকে লিপ্ত বলা যায় যায় না এবং তাহাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের প্রশ্ন উঠে না।

### Quantum of rations for Jail Warders and Bengal Police

**577.** (Admitted question No. 576. **Shri SUBODH CHOUDHURY :** Will the Minister-in-charge of the Food Department be pleased to state—

(a) whether the quantum of ration allotted to the Jail Warders in the rationing area is different from that of Calcutta and Bengal Police stationed in Calcutta, and

(b) if so, what is the difference and what is the reason of this difference :

**The Minister for Food and Supplies :** (a) Yes.

(b) The difference is as follows :

Jail Warders—Normal quota + 200 gms. of rice/wheat/wheat-products.

Constables, Head Constables—Normal quota + 600 gms. of rice/wheat/wheat-products.

The reason of this difference is due to the difference in the nature of duty.

**Trust fund for welfare of employees in factories**

**578.** (Admitted question No. 607.) **Shri SANAT KUMAR RAHA:** Will the Minister-in-charge of Labour Department be pleased to state—

(a) whether there is any plan to set up a trust fund for welfare of employees of all factories and their family dependents, out of 25 per cent. of the total contribution of N. D. Fund; and

(b) if so, what is the plan and from when the said plan is likely to be implemented?

**The Minister for Labour:** (a) Government is not aware of any such plan.

(b) Does not arise.

**Outbreak of small-pox in Berhampur, Nasipur and Janardanpur Murshidabad district**

**579.** (Admitted question No. 615.)

**শ্রীসনৎকুমার রাহা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, মুর্শিদাবাদ জেলার বহরমপুর, নসীপুর, জনার্দনপুর গ্রামে বসন্ত রোগ দেখা দিয়াছে;

(খ) সত্য হইলে কেহ ঐ রোগে মারা গিয়াছে কিনা এবং কতজন; এবং

(গ) বসন্ত রোগ প্রতিরোধের জন্য সরকার এ পর্যন্ত কি কি ব্যবস্থা লইয়াছেন?

**The Minister for Health:**

(ক) বর্তমান বৎসরে বহরমপুর পৌর এলাকায় একজন, নসীপুর অঞ্চলের অন্তর্গত মোরা ও পণ্ডিতপুর গ্রামে প্রত্যেকটিতে দুইজন করিয়া বসন্তরোগ আক্রান্ত হইয়াছে।

(খ) উপরিউল্লিখিত আক্রান্ত ব্যক্তিসমূহের মধ্যে মোরা গ্রামের একজন ব্যক্তি মারা গিয়াছে।

(গ) ১৯৬২-৬৩ সালে বসন্ত রোগ উচ্ছেদ পরিকল্পনা অনুসারে ঐ অঞ্চলে রোগ প্রতিষেধক টীকা দেওয়ার কাজ হইয়াছিল। ঐ সময়ে যে সমস্ত লোককে টীকা দেওয়া সম্ভব হয় নাই, তাহাদিগকে এবং বর্তমান সময় পর্যন্ত যে সকল শিশু জন্মগ্রহণ করিয়াছে তাহাদিগকে টীকা দেওয়ার কাজ স্থানীয় কর্তৃপক্ষ ও সরকার কর্তৃক নিযুক্ত কর্মিগণ চালাইয়া যাইতেছেন।

**Hotels in Calcutta**

**580.** (Admitted question No. 630.)

**শ্রীসনৎকুমার রাহা:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় সমস্ত রকম হোটেলের সংখ্যা কত, যেখানে ভাত পরিবেশন করা হয়;

(খ) এই সমস্ত হোটেলের স্থায়ী বোর্ডার কত;

(গ) এই সমস্ত হোটেলের অস্থায়ী বোর্ডার কত ; এবং

(ঘ) সরকারকে এই সমস্ত হোটেলের জন্য কি পরিমাণ চাউল সরবরাহ করিতে হয় ?

**The Minister for Food and Supplies :**

(ক) ২,৯২০টি।

(খ) ৯৫,১০০ জন।

(গ) ৫,০৫,৩০৭ জন।

(ঘ) সাপ্তাহিক ৩,৮০,৪০০ কে জি।

## Enhancement of pay of chowkidars and dafadars

**581.** (Admitted question No. 660.)

**শ্রীঅশ্বিনী রায় :** পঞ্চায়েৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে চৌকিদার ও দফাদারদের বেতন বর্দ্ধিত হইয়াছে ;

(খ) সত্য হইলে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত বর্দ্ধিত হার কখন হইতে চালু হইয়াছে,

(২) বর্ধমান জেলার ভাতার ব্লকের কোন্ অঞ্চলে কোন্ সময় হইতে উক্ত হার চালু হইয়াছে ; এবং

(৩) আজ পর্যন্ত উক্ত হারে কোন মাস পর্যন্ত প্রতিটি অঞ্চলে বেতন দেওয়া হইয়াছে ?

**The Minister of State for Panchayats :**

(ক) হাঁ।

(খ) (১) চৌকিদার এবং দফাদারগণের বেতনের অর্দ্ধেক সরকার এবং অর্দ্ধেক সংশ্লিষ্ট অঞ্চল পঞ্চায়েত দিয়া থাকেন। ১৯৬৫ সালের ১লা মে হইতে সরকারের দেয় অংশ বর্দ্ধিত করিয়া যথাক্রমে ১৫ এবং ২০ করা হইয়াছে। অঞ্চল পঞ্চায়েতগুলিকেও তাদের দেয় অংশ বর্দ্ধিত করিয়া সরকারের সমান করিতে অনুরোধ করা হইয়াছে।

(২) বর্দ্ধিত বেতনের সরকারের দেয় অংশ ভাতার ব্লকের সকল (১১টি) অঞ্চলের অধীন চৌকিদার এবং দফাদারগণকে ১৯৬৫ সালের জুলাই মাস হইতে দেওয়া হইতেছে। গত 'মে' এবং 'জুন' মাসের বকেয়া বেতন বাবদ সরকারের দেয় অংশ মার্চ মাসের মধ্যেই দেওয়া হইবে। কিন্তু সংশ্লিষ্ট অঞ্চল পঞ্চায়েতসমূহ বর্দ্ধিত হারে (সরকারের সমহারে) তাহাদের দেয় অংশ এখনও দিতে পারে নাই। তবে ১৯৬৬ সনের ১লা এপ্রিল হইতে তাহা দিতে পারিবেন বলিয়া জানাইয়াছেন।

সরকারের অংশ ব্যতীত সকল অঞ্চল পঞ্চায়েতই তাহাদের নিজস্ব তহবিল হইতে প্রত্যেক চৌকিদার এবং দফাদারকে পূর্বের ন্যায় যথাক্রমে ৬ ও ৭½ টাকা দিতেছেন। অর্থাৎ প্রত্যেক চৌকিদার এবং দফাদার মাসে যথাক্রমে সর্বমোট ২১ টাকা এবং ২৭½ টাকা করিয়া বেতন পাইতেছেন।

(৩) বর্দ্ধিত হারে সরকারের দেয় অংশ ১৯৬৬ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত প্রতিটি অঞ্চলকে দেওয়া হইয়াছে।

## Milk Purchasing Centres at Beldanga and Bethuadahari

**582.** ( Admitted question No. 686. )

**শ্রীদেবশরণ ঘোষ :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা সরকারী দুগ্ধ ক্রয় কেন্দ্রে এবং নদীয়া জেলার বেথুয়াডহরী দুগ্ধ ক্রয় কেন্দ্রে দৈনিক কত পরিমাণ দুগ্ধ ক্রয় করা হয় ;

(খ) ইহা কি সত্য যে উক্ত কেন্দ্র দুইটিতে দৈনিক যে পরিমাণ দুগ্ধ আসিয়া উপস্থিত হয় তাহা সমুদয় সরকার ক্রয় করেন না ; এবং

(গ) সত্য হইলে ইহার কারণ কি?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) প্রত্যেক দুগ্ধ সরবরাহকারীকে তাহার আবেদন অনুযায়ী দুগ্ধ সরবরাহের পরিমাণ নির্দিষ্ট করিয়া দেওয়া হয়। মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা এবং নদীয়া জেলার বেথুয়াডহরীতে অবস্থিত সরকারী দুগ্ধ ক্রয় কেন্দ্রে সরবরাহের জন্য সরবরাহকারীদিগকে সকাল ও সন্ধ্যায় মিলিয়া যে পরিমাণ দুগ্ধ সরবরাহ করার অনুমতি দেওয়া হইয়াছে তাহার পরিমাণ যথাক্রমে ১৫,২৮৬ কিলোগ্রাম এবং ১২,০৭৫ কিলোগ্রাম।

(খ) কথাটি আংশিকভাবে সত্য।

(গ) দেখা গিয়াছে যে এক এক দিন সরবরাহকারিগণ তাঁহাদিগকে যে পরিমাণ দুগ্ধ সরবরাহের অনুমতি দেওয়া হইয়াছিল তাহার দেড়গুণ বা দ্বিগুণ দুগ্ধ লইয়া আসেন। এমন এক এক দিন হয় যে প্রায় সকল সরবরাহকারীগণই বাড়তি দুগ্ধ লইয়া আসেন। এখানে যে স্থলে সাধারণতঃ ১২,০০০০ বা ১৩,০০০ কিলোগ্রাম দুগ্ধ আসিবার কথা এক একদিন সেই স্থলে ১৭,০০০ বা ১৮,০০০ কিলোগ্রাম দুগ্ধ আসে। আবার পরের দিনের পরিমাণ পূর্বাবস্থায় ফিরিয়া আসে। পূর্বে না জানিবার ফলে এই হঠাৎ বাড়তি দুগ্ধ আনার জন্য সংগ্রহ, সংরক্ষণ ও গাড়ীর ব্যবস্থার উপর অসম্ভব চাপ পড়ে। সরবরাহকারীদিগকে পূর্বে বলিয়া দেওয়া সত্বেও তাঁহারা এ বিষয়ে অবহিত হন নাই। উল্লিখিত কারণে একদিন সত্য সত্যই বেলডাঙ্গা দুগ্ধ সংগ্রহ কেন্দ্রে বাড়তি দুগ্ধ গ্রহণ করা সম্ভব হয় নাই। সরবরাহকারীদিগকে জানান হইয়াছে যে অনুমতিপ্রাপ্ত পরিমাণের উপর শতকরা ১০ ভাগ দুগ্ধ বিনা নোটিশে গ্রহণ করা যাইতে পারে তাহার বেশী পরিমাণ দুগ্ধ সরবরাহ করিতে হইলে পূর্বেই অনুমতি লইতে হইবে।

উপরিউক্ত কারণ ছাড়াও টকিয়া যাওয়া দুগ্ধ বা নিম্নমানের দুগ্ধ কোন কেন্দ্রেই গ্রহণ করা হয় না। অবশ্য খুব বেশী পরিমাণ দুগ্ধ এইভাবে প্রত্যাখ্যান করিতে হয় না কারণ সরবরাহকারীগণ এবিষয়ে এখন বেশ সচেতন হইয়া উঠিয়াছেন।

## Repair of tram lines and roads

**583.** (Admitted question No. 759.)

**শ্রীসনৎকুমার রাহা :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে ট্রাম কোম্পানী কর্তৃক ট্রাম লাইন ও রাস্তার সংস্কার ঠিকমত হয় না ; এবং

(খ) অবগত থাকিলে এ বিষয়ে সরকার কি ব্যবস্থা লইয়াছেন?

**The Minister for Home (Transport):**

(ক) বহুক্ষেত্রে ট্রাম লাইন ও রাস্তার সংস্কারের প্রয়োজন আছে।

(খ) সরকার পূর্বেই এই বিষয়ে কোম্পানীর দৃষ্টি আকর্ষণ করিয়াছেন এবং কোম্পানী রাস্তা মেরামত করিতেছেন।

**Issue of land owner certificate to the refugees of squatters colonies**

**584.** (Admitted question No. 761.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত:** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসনের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গের জবরদখল কলোনীগুলির উদ্বাস্তুদের দখলীকৃত জমির জন্য সরকার দলিল দিবেন বলিয়া স্থির করিয়াছেন;

(খ) সত্য হইলে,

(১) উক্ত দলিল আজ পর্যন্ত কোন কলোনীতে বণ্টন করা হইয়াছে কি না; এবং

(২) উক্ত দলিলের মাধ্যমে উক্ত উদ্বাস্তুদের জমির উপর কি কি ধরনের অধিকার দেওয়া হইবে?

**The Minister for Refugee Relief and Rehabilitation:**

(ক) হাঁ।

(খ) (১) হাঁ।

(২) সাফ কোবলা মারফৎ পূর্ণ মালিকানা বা "পট্টাধীন স্বত্বের" অধিকার দেওয়া হইবে।

**Mosquito nuisance in Calcutta and its suburbs**

**585.** (Admitted question No. 766.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে এই বৎসর পূর্ব কলিকাতায় দমদম, বরাহনগর প্রভৃতি অঞ্চলে মশার উপদ্রব হইয়াছে; এবং

(খ) অবগত থাকিলে—

(১) তাহার কারণ কি, ও

(২) অবস্থার প্রতিকারের জন্য কোন ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে কিনা?

**The Minister for Health:**

(ক) হাঁ।

(খ) (১) কিউলেক্স ফ্যাটিগান্স জাতীয় মশা এই উপদ্রবের কারণ। এই জাতীয় মশক-কুলের প্রাদুর্ভাব শহরাঞ্চলেই বেশী। দেশ বিভাগের পর বহু শরণার্থীদের আগমনের জন্যও বটে এবং জনসংখ্যার উত্তরোত্তর বর্দ্ধিত হারের জন্যও বটে, কলিকাতা ও শহরতলীর যত্রতত্র উপ-নগরী ও শিল্পকেন্দ্র গড়িয়া উঠিয়াছে; কিন্তু এই উপনগরী ও শিল্পকেন্দ্রগুলির গড়িয়া ওঠার

পূর্বে কোন সুপরিকল্পিত জল নিকাষণের ব্যবস্থা ও পয়ঃপ্রণালী তৈয়ারীর বন্দোবস্ত করা হয় নাই। ফলে কলিকাতার প্রান্তিক অঞ্চলে ও শহরতলীতে মশককুলের সংখ্যা বৃদ্ধি হইতেছে। লোকসংখ্যার চাপের দরুন খাস কলিকাতারও জল নিকাষণ, পয়ঃপ্রণালী প্রভৃতির অবনতি ঘটিয়াছে।

(২) ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগ্রাম-এ এ্যানোফেলিস গোষ্ঠীর অন্তর্গত ম্যালেরিয়া প্যারাসাইট বহনকারী মশক শ্রেণীকে নির্মূল করার ব্যবস্থা ব্যতীত অন্য কোনও শ্রেণীর মশক নিয়ন্ত্রণের ব্যবস্থা সরকার কর্তৃক করা হয় নাই।

কলিকাতা এবং শহরতলী এলাকায় মশক নিয়ন্ত্রণের দায়িত্ব কলিকাতা কর্পোরেশন ও সংশ্লিষ্ট পৌরসভার। এই কার্যে এই সকল সংস্থাকে আর্থিক এবং অন্যান্যভাবে সাহায্য করিবার কথা সরকার বিবেচনা করিতেছেন।

### Channa and Channa Sweets seized in Calcutta

586. (Admitted question No. 768.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসর জানুয়ারী মাসে ও গত বৎসর ডিসেম্বর মাসে কলিকাতায় কতকগুলি ক্ষেত্রে মোট কত ছানা ও ছানাজাতীয় মিষ্টান্ন আটক করা হইয়াছে, এবং

(খ) যাহাদের নিকট ঐ সকল দ্রব্য পাওয়া গিয়াছিল তাহাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**The Minister for Animal Husbandry and Veterinary Services:**

(ক) এই বৎসর জানুয়ারী মাসে ২টি ক্ষেত্রে মোট ২২ কেজি ছানাজাত মিষ্টি আটক করা হইয়াছে। গত বৎসর ডিসেম্বর মাসে ৩টি ক্ষেত্রে মোট ৩০০ কে: জি: ছানা আটক করা হইয়াছে এবং ঐ মাসেই আরও ২টি ক্ষেত্রে মোট ৮ কে: জি: ছানাজাত মিষ্টি আটক করা হইয়াছিল।

(খ) আইনানুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

### Repair of tram lines and roads

587. (Admitted question No. 770.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে কলিকাতার বিভিন্ন ট্রামরুটের ট্রাম লাইন ও রাস্তা বহু জায়গায় খারাপ হইয়া যানবাহন চলাচলের বাধা সৃষ্টি করিতেছে; এবং

(খ) সত্য হইলে উক্ত রাস্তা মেরামতের দায়িত্ব কাহার এবং সরকার এবিষয়ে কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**The Minister for Home (Transport):**

(ক) বহু জায়গায় ট্রামলাইনের রাস্তা খারাপ আছে।

(খ) ট্রাম লাইনের রাস্তা মেরামতের দায়িত্ব ট্রাম কোম্পানীর। সরকার পূর্বেই এই বিষয়ে কোম্পানীর দৃষ্টি আকর্ষণ করিয়াছেন এবং কোম্পানী রাস্তা মেরামত করিতেছেন।

**Salary scale for B. Com , B T. teachers of Government High Schools**

**588.** (Admitted question No 804) **Shri BIRENDRA NARAYAN RAY and Shri SYED NAWAB JANI MEERZA :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if it is a fact that the B Com , B.T. teachers of the Government High Schools are drawing less salary than that of B. Com., B.T. teachers of aided schools of West Bengal ; and

(b) if so, the reasons therefor ?

**The Minister for Education :** (a) Yes

(b) The Revision of Pay Rules, 1961, which was promulgated on the basis of recommendations made by the Pay Committee, does not provide higher scale for the B. Com., B.T. teachers.

**Minimum Wages Act in cinema houses**

**589.** (Admitted question No. 805.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রীসৈয়দ নবাবজানী মির্জা :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সমস্ত স্থায়ী সিনেমা হাউসগুলিতে মিনিমাম ওয়েজ চালু হইয়াছে কি ; এবং

(খ) চালু না হইলে, জেলাওয়ারী কয়টি সিনেমা হাউসে উহা চালু হইয়াছে ?

**The Minister for Labour :**

(ক) না।

(খ) জেলাওয়ারী হিসাব নীচে দেওয়া হইল :

| | |
|---|---|
| কলিকাতা | ১৯টা |
| ২৪-পরগণা | ৩৩টা |
| নদীয়া | ৫টা |
| মুর্শিদাবাদ | ৩টি |
| হাওড়া | ১৫টা |
| হুগলী | ১২টা |
| বৰ্দ্ধমান | ৯টা |
| মেদিনীপুর | ৬টা |
| বীরভূম | — |
| বাঁকুড়া | ২টা |
| পুরুলিয়া | ১টি |
| দার্জিলিং | ৬টা |
| জলপাইগুড়ি | ৬টা |
| কুচবিহার | ১টা |
| পশ্চিম দিনাজপুর | ২টা |
| মালদহ | — |

## Constitution of the Board of Secondary Education, West Bengal

**590.** (Admitted question No. 815.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বোর্ড অফ সেকেণ্ডারী এডুকেশনে সরকার কর্তৃক মনোনীত সদস্যগণের নাম কি ও তাঁহারা কতদিন যাবৎ আছেন ;

(খ) উক্ত বোর্ডের নির্বাচিত সদস্যগণের নাম কি এবং কবে কোন ক্যাটেগোরী হইতে তাঁহারা নির্বাচিত হইয়াছেন , এবং

(গ) উক্ত বোর্ডের সদস্যগণের মধ্যে কয়জন বোর্ডের অনুমোদিত বা সম্পাদিত পুস্তকের লেখক আছেন ?

**The Minister for Education :**

(ক)—

| | সদস্যগণের নাম | ১৯৬৩ সালের পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ্ আইনের কোন ধারা মতে | তারিখ |
|---|---|---|---|
| ১। | শ্রীভূপাল কৃষ্ণ দত্ত, এ্যাসোসিয়েট প্রফেসর অফ মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং বি, ই, কলেজ। | ৪(১০) | ২৮।১১।৬৩ |
| ২। | শ্রীসিদ্ধেশ্বর গুপ্ত, প্রধান অধ্যাপক, ইলেকট্রিকাল ইঞ্জিনিয়ারিং বিভাগ, যাদবপুর পলিটেকনিক। | ঐ | ঐ |
| ৩। | শ্রীনকুল চন্দ্র রায়, প্রধান শিক্ষক, মেট্রোপলিটান ইনষ্টিটিউশান (বহুবাজার শাখা), কলিকাতা। | ৪(১৫) (ক) | ৪।৬।৬৪ |
| ৪। | শ্রী শ্রীদাম চন্দ্র বেরা, প্রধান শিক্ষক, বৈকণ্ঠচক মহেশ চন্দ্র হাই স্কুল | ঐ | ঐ |
| ৫। | শ্রী তারাপদ মুখার্জী, ইংরাজীর অবসর প্রাপ্ত অধ্যাপক, প্রেসিডেন্সী কলেজ, কলিকাতা। | ৪(১৮) | ২৮।১২।৬৩ |
| ৬। | শ্রীমতী মীরা দাসগুপ্ত, অধ্যক্ষা, সুরেন্দ্র নাথ কলেজ, ( মহিলা বিভাগ ), কলিকাতা। | ঐ | ঐ |
| ৭। | শ্রী পি, টি, লামা, চেয়ারম্যান, কার্সিয়াং মিউনিসিপ্যালিটি | ঐ | ঐ |
| ৮। | শ্রীমুক্তিপদ চ্যাটার্জী, জনাইপুর হাই স্কুলের ম্যানেজিং কমিটির সভ্য | ঐ | ঐ |

(খ)—

| সদস্যগণের নাম | ১৯৬৩ সালের পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ্ আইনের কোন ধারা মতে | তারিখ |
|---|---|---|
| ১। শ্রীবিষ্ণুব্রত ভট্টাচার্য, প্রধান শিক্ষক, বিজয়গড় বিদ্যাপীঠ | ৪(১৫)(খ) | ১১।৫।৬৪ |
| ২। শ্রীমতী সুপ্রীতি সান্যাল, প্রধান শিক্ষিকা, বানীপীঠ গার্লস হাই স্কুল, কলিকাতা। | ঐ | ঐ |
| ৩। শ্রীসত্যপ্রিয় রায়, এ, বি, টি, এ-র কার্য্যনির্বাহক কমিটির সদস্য | ৪(১৬) | ২৭।৫।৬৪ |
| ৪। শ্রীবামনদাস মণ্ডল, ডবলিউ, বি, টি, এ-র কার্য্যনির্বাহক কমিটির সদস্য | ঐ | ঐ |
| ৫। শ্রীধরনী মোহন মুখার্জী, ডবলিউ, বি, হেড মাষ্টারস্ এ্যাসোসিয়েশনের কার্য্যনির্বাহক কমিটির সদস্য। | ঐ | ঐ |
| ৬। শ্রীপ্রমথ নাথ বিশী, এম, এল, সি, | ৪(১৭) | ১৬।৪।৬৪ |
| ৭। শ্রীবিজয় কৃষ্ণ ভট্টাচার্য, এম, এল, এ. | ঐ | ঐ |

(গ) বোর্ডের কোন সভ্য বোর্ড কর্তৃক সম্পাদিত কোন পুস্তকের লেখক নহেন।

বোর্ডের সভ্য হইবার পূর্বে ডঃ অনিল চন্দ্র বন্দোপাধ্যায় সপ্তম শ্রেণীতে পাঠের জন্য "ভারত ও পৃথিবী" নামে একখানি ইতিহাস পুস্তক লিখিয়াছিলেন এবং উক্ত পুস্তক প্রাক্তন বোর্ড কর্তৃক অনুমোদিত হইয়াছিল। অনুমোদিত পুস্তক হিসাবে, উহা বর্তমানেও চালু আছে। কিন্তু ঐ পুস্তকের সত্ত্বস্বত্ব প্রকাশক কর্তৃক সংরক্ষিত। লেখকের আর্থিক বা অন্যপ্রকার কোন স্বত্ব উহাতে নাই।

### Pak citizens in Government services

**591.** (Admitted question No. 817.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** গত ১৪ই ডিসেম্বর ১৯৬৫ তারিখে প্রদত্ত তারকা চিহ্নিত ৩৪২ নং (এ্যাডমিটেড প্রশ্ন নং *১০৪১) প্রশ্নের উত্তর উল্লেখ করিয়া স্বরাষ্ট্র (সাধারণ শাসন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী দপ্তরখানায় পাকিস্থানী নাগরিকগণের সংখ্যা এই বছরের আগস্ট মাসে কত ছিল এবং বর্তমানে কত আছে;

(খ) দেশ বিভাগের পর কোন সালে কত জন পাকিস্থানীকে সরকারী দপ্তরখানায় ভর্তি করা হইয়াছে; এবং

(গ) কি কারণে ৪৬ জনকে বরখাস্ত করা হইয়াছে?

**The Minister for Home General Administration):**

(ক) ১৯৬৫ সালের আগষ্ট মাসে ইহাদের আনুমানিক সংখ্যা ছিল ৭০। ইহাদের মধ্যে ৫৪ জনকে ইতিমধ্যে বরখাস্ত করা হইয়াছে আরও কিছু সংখ্যকের বিষয় বিবেচিত হইতেছে।

(খ) দেশ বিভাগের পর নিম্ন বর্ণিত সংখ্যক নিযুক্ত হইয়াছিল—

| | | |
|---|---|---|
| ১৯৪৭ (১৫ই আগষ্টের পর | . | ৯ জন |
| ১৯৪৮ | ... | ১৯ " |
| ১৯৪৯ | ... | ৪ " |
| ১৯৫০ | . | ৮ " |
| ১৯৫১ | ... | ২ " |
| ১৯৫২ | ... | ১ " |
| ১৯৫৩ | ... | ২ " |
| ১৯৫৪ | ... | ১ " |
| ১৯৫৬ | ... | ১ " |
| | | ৪৭ " |

(গ) দেশের নিরাপত্তার স্বার্থে ইহাদিগকে বরখাস্ত করা হইয়াছে।

### Medical College at Siliguri

**592.** (Admitted question No 829.) Shri **BHADRA BAHADUR HAMAL**: Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) if it is a fact that the Government have a scheme of opening a Medical College at Siliguri in the district of Darjeeling ; and

(b) if so, will the Minister-in-charge of the Department be pleased to state—

(i) probable expenditure,

(ii) the date of implementation of the scheme ?

**The Minister for Health** : (a) No firm decision regarding location of the proposed Medical College in North Bengal has yet been taken.

(b) Does not arise.

### Contai-Egra Bus Route

**593.** (Admitted question No. 839.)

**শ্রীসুধীরচন্দ্র দাস:** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি সহর হইতে এগরা পর্যন্ত রাস্তায় বাসযাত্রীদের অত্যধিক ভীড় হওয়ায় দীর্ঘ ১৭ মাইল পথের দুই পার্শ্বের বিরাট অঞ্চলের অধিবাসিগণের দারুণ দুর্ভোগ চলিয়াছে ইহা সরকার অবগত আছেন কিনা ; এবং

(খ) ইহা অবগত থাকিলে, কাঁথি সহর হইতে এগরা পর্যন্ত পৃথক বাসরুটের কোন বন্দোবস্ত সরকার করিতেছেন কিনা ?

**The Minister for Home (Transport) :**

(ক) বাসে অত্যধিক ভীড়ের জন্য ঐ অঞ্চলের অধিবাসীদের দুর্ভোগ সম্বন্ধে কোন অভিযোগ জনসাধারণের নিকট হইতে সরকার পায় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

## Bridge over Kangsabati river on Kharagpur-Midnapore Road

**594.** (Admitted question No. 841.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) খড়্গপুর-মেদিনীপুর রাস্তায় কংসাবতী নদীর উপর যে নূতন পুল নির্মাণের কার্য চলিতেছে তাহা শেষ করিবার তারিখ কি ছিল ;

(খ) ঐ পুলটা তৈয়ারীর কাজ কোন্ সাল হইতে আরম্ভ হইয়াছে ;

(গ) ঐ পুলটির জন্য কত টাকা মঞ্জুর হইয়াছে ;

(ঘ) ঐ বরাদ্দ টাকায় কাজটি শেষ হইবে, না অতিরিক্ত ব্যয় বরাদ্দ লাগিবে ;

(ঙ) ঐ পুলটি নির্মাণের কার্য কবে শেষ হইবে বলিয়া আশা করা যায় ; এবং

(চ) ঐ পুলটির জন্য অতিরিক্ত ব্যয় বরাদ্দ হইয়া থাকিলে তাহার পরিমাণ কি ?

**The Minister for Public Works :**

(ক) ২০এ নভেম্বর, ১৯৬৫।

(খ) ২১এ নভেম্বর, ১৯৬২ (১৯৬২-৬৩ সাল) হইতে।

(গ) ৪০,৮০,১০৫ টাকা।

(ঘ) কিছু অতিরিক্ত ব্যয় বরাদ্দের প্রয়োজন হইতে পারে।

(ঙ) এই কার্যে নিযুক্ত ঠিকাদারের কার্য আশানুরূপ না হওয়ায় এবং পূর্ব নির্ধারিত সময়ের মধ্যে তিনি উহা সম্পূর্ণ করিতে পারিবেন না বলিয়া নূতন টেণ্ডার আহ্বান করা হইয়াছে। আশা করা যায়, আর দুই বৎসরের মধ্যে নির্মাণকার্য সম্পূর্ণ করা যাইবে।

(চ) অতিরিক্ত ব্যয় বরাদ্দের পরিমাণ এখনও নির্ধারিত হয় নাই ; কারণ, নূতন টেণ্ডারসমূহ পরীক্ষা করা হইতেছে।

## Weekly Magazines in Murshidabad district

**595.** (Admitted question No 860.)

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় বর্তমানে কয়টি সাপ্তাহিক পত্রিকা চালু আছে এবং তাহাদের নাম কি এবং কোন্‌টির প্রচার সংখ্যা কত ;

(খ) উক্ত পত্রিকাগুলির কোন্‌টিকে ১৯৬৩ খৃষ্টাব্দ হইতে বর্তমান সময় পর্যন্ত সরকার কোন্ বৎসর কত টাকার বিজ্ঞাপন দিয়াছেন ; এবং

(গ) মফঃস্বলের পত্রিকাগুলিকে সরকারী বিজ্ঞাপন দিবার ক্ষেত্রে কি কি নীতি গ্রহণ করা হয় ?

**The Minister for Information and Public Relations:**

(ক) দশটি।

| | নাম | | প্রচার সংখ্যা |
|---|---|---|---|
| (১) | আমাদের পত্রিকা | ... | ৪৬০ |
| (২) | ভারতী | ... | জানা নাই |
| (৩) | জনমত | ... | ১,৯০৫ |
| (৪) | জঙ্গীপুর সংবাদ | ... | ৪০০ |
| (৫) | কান্দীবান্ধব | ... | ৫২২ |
| (৬) | মুর্শিদাবাদ হিতৈষী | ... | ৭০০ |
| (৭) | মুর্শিদাবাদ সমাচার | ... | ১,৬০০ |
| (৮) | মুর্শিদাবাদ পত্রিকা | ... | ১,৭৫০ |
| (৯) | মুর্শিদাবাদ বার্তা | ... | ৭৫০ |
| (১০) | পরিক্রমা | ... | ১,৪৯৮ |

•উপরোক্ত তথ্যাদি ভারত সরকারের প্রকাশিত "প্রেস ইন ইণ্ডিয়া ১৯৬৫" হইতে সঙ্কলিত।

(খ) তালিকা এতদ্‌সহ পেশ করা হইল।

(গ) সরকারের নীতি এবং কর্মপ্রচেষ্টার প্রচার এবং সংশ্লিষ্ট পত্রিকার পাঠকগোষ্ঠির দিকে লক্ষ্য রাখিয়া প্রধানত: এই সকল সাপ্তাহিক পত্র পত্রিকায় বিজ্ঞাপন দেওয়া হইয়া থাকে। ইহা ছাড়া সংশ্লিষ্ট পত্র-পত্রিকায় পাঠকশ্রেণী, পত্রিকার মর্যাদা ও জনপ্রিয়তা প্রভৃতির দিকেও বিজ্ঞাপন দেওয়ার সময় লক্ষ্য দেওয়া হয়।

Statement referred to in reply to clause (Kha) of unstarred question No. 595.

**পত্র-পত্রিকায় বিজ্ঞাপন বাবদ খরচের তালিকা**

| পত্রিকার নাম | | ১৯৬৩-৬৪ | ১৯৬৪-৬৫ | ১৯৬৫-৬৬ ফেব্রুয়ারী পর্যন্ত |
|---|---|---|---|---|
| আমাদের পত্রিকা | ... | ২৫.০০ | ১০০.০০ | ৮১.২৫ |
| ভারতী | ... | — | ৩৫.০০ | — |
| জনমত | ... | ৪০১.৫৫ | ১১১.২৫ | ১,০৫৮.৫০ |
| জংগীপুর সংবাদ | ... | ১৩১.০০ | ১৪৬.৫০ | ৬২৬.০০ |
| কান্দীবান্ধব | ... | ১৩৫.৪০ | ১৮৮.০০ | ৫৮৪.৪০ |
| মুর্শিদাবাদ হিতৈষী | ... | ৪৩.৭৫ | — | ১০৫.০০ |
| মুর্শিদাবাদ সমাচার | ... | ১৫৫.৫০ | — | ২১২.৫০ |
| মুর্শিদাবাদ পত্রিকা | ... | ৪১.৫০ | ৬৮.৭০ | ১,০৭১.৯০ |
| পরিক্রমা | ... | ৬৪১.৭৫ | ৭০৩.৭৫ | ১,৮৯৩.০০ |
| মুর্শিদাবাদ বার্তা | ... | — | — | ১৩১.০০ |

### Expenditure incurred for visit of State guests to West Bengal

**596.** (Admitted question No. 863.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** স্বরাষ্ট্র ( রাজনৈতিক ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালের এবং ১৯৬৬ সালের বর্তমান সময় পর্যন্ত মোট কতজন রাষ্ট্রীয় অতিথি পশ্চিমবঙ্গে আসিয়াছেন ; এবং

(খ) তাঁহাদের জন্য কত টাকা রাষ্ট্রীয় তহবিল হইতে ব্যয় হইয়াছে ?

**The Minister for Home (Political) :**

(ক) ৫৮২ জন।

(খ) ৪০,৭৬৪ টাকা।

### Rest Houses at Berhampur and Murshidabad for the tourists

**597.** (Admitted question No. 876.)

**শ্রীমনোরঞ্জন বক্সী, শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় ও শ্রীজীবনকৃষ্ণ দে :** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে ভারতবর্ষ এমনকি ভারতের বাহিরের বিদেশের বহু পর্যটক মুর্শিদাবাদ শহরে আসেন ; এবং

(খ) অবগত থাকিলে পর্যটকদের জন্য উক্ত শহরে সরকারের কোনও হোটেল বা রেষ্টহাউস তৈয়ার করিবার কোন প্রস্তাব আছে কি না ?

**The Minister for Development and Planning :**

(ক) হাঁ।

(খ) বহরমপুরে একটি রেষ্টহাউস নির্মাণের কার্য আরম্ভ হইয়াছে। মুর্শিদাবাদেও একটি রেষ্টহাউস তৈয়ার করিবার প্রস্তাব বিবেচিত হইতেছে।

### Establishment of a Medical College in North Bengal

**598.** (Admitted question No. 884.) **Shri ARUN KUMAR MAITRA :** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) whether the Government is adhering to its earlier decision to establish a Medical College for North Bengal at Siliguri ;

(b) if so, when it is expected to be started ; and

(c) where will it be located ?

**The Minister for Health :** (a) The matter is being reviewed in the context of availability of Finance as well as the situation created out of the last Indo-Pakistan conflict.

(b) The College is expected to be started within the 4th Five-Year Plan.

(c) Regarding location no decision has yet been made.

**Establishment of a Medical College at Siliguri**

599. (Admitted question No. 921.) Shri DEO PRAKASH RAI: Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) whether the North Bengal Medical College and Hospital is going to be established at Siliguri ;

(b) if so, whether land has been acquired ; and

(c) when will the construction work start ?

**The Minister for Health :** (a) No firm decision regarding the location of the proposed Medical College has yet been taken.

(b) and (c) Do not arise.

**Bus accidents in Calcutta**

600. (Admitted question No. 951.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই বৎসর জানুয়ারী ও ফেব্রুয়ারী মাসে কলিকাতা নগরীতে কয়টি বাস দুর্ঘটনা হইয়াছে ;

(খ) উহাতে কতজন আহত ও কতজন নিহত হইয়াছে ; এবং

(গ) ঐ সকল ব্যাপারে কতগুলি ক্ষেত্রে বাস চালককে অভিযুক্ত করা হইয়াছে ?

**The Minister for Home (Transport) :**

(ক) এই বৎসর জানুয়ারী মাসে ১৪২টি এবং ফেব্রুয়ারী মাসে ১০১টি বাস দুর্ঘটনা হইয়াছে।

(খ) ঐ সকল দুর্ঘটনায় জানুয়ারী মাসে ৩০ জন আহত এবং ৫ জন নিহত এবং ফেব্রুয়ারী মাসে ১৬ জন আহত ও ৬ জন নিহত হইয়াছেন।

(গ) নয়টি দুর্ঘটনার ক্ষেত্রে গাড়ীর চালকদিগকে বিভাগীয় শাস্তি প্রদান করা হইয়াছে।

**Debra-Mahatolla Road, Midnapore**

601. (Admitted question No. 973.) Dr. SANTOSH KUMAR MUKHERJEE: Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state when Debra-Mahatolla Road under Debra police-station in Midnapore district is expected to be completed ?

**The Minister for Public Works (Road) :** Of the 6 miles 11 chains long road 4 miles 11 chains have already been completed up to black-top stage.

The remaining 2 miles have also been completed up to laterite metalled stage and is expected to be completed up to black-top stage by December, 1966.

**Debra-Sabang Road diversion at Balichak**

602. (Admitted question No. 976.) Dr. SANTOSH KUMAR MUKHERJEE: Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state when Debra-Sabang Road diversion at Balichak with bridge over Midnapore High Level Canal in Debra police-station in Midnapore district is expected to begin ?

**The Minister for Public Works (Roads):** Actual execution of some Schemes envisaged in the Third Plan are likely to be deferred owing to inadequacy of funds during 1966-67. The Scheme mentioned in the question is one of them. Its execution will depend on availability of funds.

### Alleged drawal of fictitious bills of pay, allowances, etc, in the West Bengal Fire Services Directorate

603. (Admitted question No. 980.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** গত ১৯এ জানুয়ারী, ১৯৬৬ তারিখে প্রদত্ত অতিরিক্ত ১০০১ (অনুমোদিত প্রশ্ন নং ২২৬০) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া স্থানীয় স্বায়ত্ত শাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ ফায়ার সার্ভিসে কোন দিন কাজ করেন নাই, এইরূপ কিছু সংখ্যক ব্যক্তি বেতন এ্যালাউন্স ও অভার টাইম বাবদ কিছু সরকারী অর্থ বেআইনীভাবে গ্রহণ করায় যে তদন্ত আরম্ভ হইয়া ছিল উক্ত তদন্ত শেষ হইয়াছে কিনা;

(খ) শেষ হইলে তাহার রিপোর্ট কি; এবং

(গ) তদন্ত শেষ না হইলে বিলম্বের কারণ কি?

**The Minister for Local Self-Government:**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) বিষয়টির জটিলতা হেতু পুলিশ কর্ত্তৃক দীর্ঘদিন ধরিয়া তদন্তের প্রয়োজনই বিলম্বের কারণ। বর্তমানে অন্যান্য বিষয়ে তদন্ত শেষ হইলেও হস্তলিপি-বিশারদদের রিপোর্ট এখনও পাওয়া যায় নাই এবং সেই জন্যই আদালতে রিপোর্ট পেশ করিতে দেরী হইতেছে।

### Mills and factories in Midnapore district

604. (Admitted question No. 981.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় কারখানা আইনের আওতায় পড়ে এমন কতগুলি কল বা কারখানা আছে;

(খ) উহাদের মধ্যে সর্বনিম্ন কোনটিতে কতজন এবং সর্ববেশী কোনটিতে কতজন কর্মী কাজ করেন; এবং

(গ) উক্ত কর্মীদের জন্য এ্যাক্সিডেন্ট ইনসুরেন্স-এর ব্যবস্থা ঐ সকল কল বা কারখানা আছে কি না?

**The Minister for Labour:**

(ক) ১৯৬৫ সালের ৩১এ ডিসেম্বর তারিখে মেদিনীপুর জেলায় রেজেষ্টীকৃত কারখানার সংখ্যা ছিল ১২৫।

(খ) উহাদের মধ্যে সর্বনিম্ন ১০ জন কাজ করেন নিম্নলিখিত কারখানাগুলিতে:

(১) হরপার্বতী রাইস মিল, সাতবাঁকুড়া।

(২) মনোহর অয়েল এণ্ড ফ্লাওয়ার মিল, গোলবাজার।

(৩) লক্ষ্মী 'স' মিল, বাবনা।

(৪) হৃষিকেশ কুণ্ডু এবং মদনমোহন কুণ্ডু, সুভাগঞ্জ।

(৫) রূপনারায়ণ টিম্বার কাটিং কোম্পানী, কোলাঘাট।

সর্বোচ্চ ৫,০০০ জন কাজ করেন দক্ষিণপূর্ব রেলপথের খড়্গপুরস্থ 'লোকো সপ'-এ।

(গ) না। কর্মচারী রাজ্যবীমা আইন এখনও এ জেলায় চালু হয় নাই। তবে কার্যরত অবস্থায় দুর্ঘটনায় পতিত হইলে শ্রমিক ক্ষতিপূরণ আইন অনুযায়ী কর্মীগণ ক্ষতিপূরণ পাইবার অধিকারী।

## Effect of ban on Channa and Khir in Calcutta

605. (Admitted question No. 987.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা পৌর ও সংরক্ষণী এলাকায় ছানা ও ক্ষীর তৈয়ারী ও আমদানী বন্ধের আদেশ দেওয়াতে কত লোক বেকার হইয়া পড়িয়াছে এ সম্বন্ধে কোন সরকারী পরিসংখ্যান আছে কিনা; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত বেকারের সংখ্যা কত; এবং

(২) তাহাদের জীবিকা উপার্জনের জন্য সরকার কোন ব্যবস্থা করিতেছেন কিনা?

**The Minister for Animal Husbandry and Veterinary Services:**

(ক) যদি অনুমোদিত মিষ্টি ও নোন্তা খাবার প্রচুর পরিমাণে তৈয়ারী ও বিক্রয় করা হয় তাহা হইলে কোন কর্মচারীরই কর্মহীন হইবার সম্ভাবনা থাকিবে না। এই সম্বন্ধে কোন সঠিক পরিসংখ্যান সরকারের নাই।

(খ) (১) ও (২) উপরের 'ক' প্রশ্নের উত্তরের পরিপেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

## Small Savings Scheme

606. (Admitted question No. 988.)

***শ্রীঅনঙ্গমোহন দাস:** অর্থ (ক্ষুদ্র সঞ্চয়) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে ক্ষুদ্র সঞ্চয় পরিকল্পনা চালু রাখিতে কতজন কর্মচারী আছেন এবং তাহাদের মাসিক বেতন এবং ভাতাদির বাবদ গত ১৯৬৪-৬৫ সালে কত টাকা ব্যয় হইয়াছিল; এবং

(খ) গত ১৯৬৪-৬৫ সালে ক্ষুদ্র সঞ্চয় পরিকল্পনাতে মোট কত টাকা এই রাজ্যে সংগৃহীত হইয়াছে?

**The Minister for Finance (Small Savings):**

(ক) এই রাজ্যে ক্ষুদ্র সঞ্চয় পরিকল্পনা চালু রাখিতে রাজ্যসরকারের ১০ জন কর্মচারী আছেন। তাহাদের মাসিক বেতন এবং ভাতাদির বাবদ গত ১৯৬৪-৬৫ সালে ৬০,১২০ টাকা

ব্যয় হইয়াছিল। ইহা ছাড়া সামগ্রিকভাবে স্বল্প সঞ্চয়ের কাজ পরিচালনার জন্ত ভারত সরকারের একটি আঞ্চলিক সংস্থা আছে।

(খ) গত ১৯৬৪-৬৫ সালে ক্ষুদ্র সঞ্চয় পরিকল্পনাতে মোট ২০৮৬ কোটি টাকা সংগৃহীত হইয়াছে।

**Construction of Memari-Jaugram Road in the district of Burdwan**

**607.** (Admitted question No. 1051.)

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার মেমারী-জৌগ্রাম রাস্তাটির কাজ কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) রাস্তাটির কার্য কতদিনে সম্পূর্ণ হইবে?

**The Minister for Public Works (Roads):**

(ক) প্রথম মাইলের কিছু অংশ ব্যতীত রাস্তাটির কাজ সমাপ্ত প্রায়।

(খ) প্রথম মাইলে প্রয়োজনীয় সকল জমির দখল পাওয়া গেলে বর্তমান বৎসরের মাঝামাঝি রাস্তাটির কাজ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়।

**Vivekananda Ramkrishna Power Loom Co. Ltd. at Jiaganj**

**608.** (Admitted question No. 1078.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদের জিয়াগঞ্জে অবস্থিত বিবেকানন্দ রামকৃষ্ণ পাওয়ারলুম কো: লিঃ সরকারের প্রাপ্য ঋণের এবং তাহার সুদের টাকা চুক্তি মত শোধ দিতেছেন না; এবং

(খ) সত্য হইলে তাহার কারণ কি এবং সরকার এ সম্বন্ধে কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**The Minister for Cottage and Small-scale Industries:**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**Aids to the refugees of Coormitola Camp, Murshidabed**

**609.** (Admitted question No. 1079.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার কুর্মিটোলা ক্যাম্পের উদ্বাস্তুদের সাহায্য দেওয়া বন্ধ করা হইয়াছে;

(খ) বর্তমানে উক্ত ক্যাম্পে কতজন উদ্বাস্তু বাস করেন ; এবং

(গ) উক্ত ক্যাম্পের জমির মালিক কে ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) হ্যাঁ।

(খ) বিগত ১৪ই জুলাই, ১৯৬১ তারিখে উক্ত ক্যাম্প বন্ধ করিয়া দেওয়া হইয়াছে। পরিত্যক্ত শিবিরাঞ্চলে বর্তমানে ২০০টি শরণার্থী পরিবার নিজ দায়িত্বে অবস্থান করিতেছেন।

(গ) রাজ্য সরকার।

**Leprosy Treatment Centre at Nayagram police-station of Midnapore district**

**610.** (Admitted question No. 1047.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানায় বর্তমানে কতগুলি কুষ্ঠরোগীর জন্য সরকারী চিকিৎসাকেন্দ্র আছে ; এবং

(খ) উক্ত চিকিৎসাকেন্দ্র বর্তমানে কতজন কুষ্ঠরোগী চিকিৎসা গ্রহণ করিতেছে ?

**The Minister for Health :**

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানায় বর্তমানে চাঙ্গুভলা নামক জায়গায় ১টি সরকারী কুষ্ঠ উপ-চিকিৎসাকেন্দ্র আছে। উহা গোপীবল্লভপুর কুষ্ঠ চিকিৎসাকেন্দ্রের একটি উপকেন্দ্র।

(খ) ১৮৫ জন।

**Small-pox Eradication work in Moyna police-station, Midnapore**

**611.** (Admitted question No. 1123.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না থানায় বর্তমানে ন্যাশনাল স্মল পক্স ইর‍্যাডিকেশন স্কীম এ কার্যরত কতজন কর্মী আছেন এবং কয়টি গ্রুপে ভাগ হইয়া তাঁহারা কাজ করিতেছেন ;

(খ) উক্ত থানায় কোন কোন গ্রামে গত ১৯৬৫ সালে একটিও প্রাথমিক টীকা দেওয়া হয় নাই ; এবং

(গ) উক্ত থানায় কোন কোন গ্রামে ১৯৬৪ সালে ১—৫ বৎসর পর্যন্ত বয়সের কতজন বালক বালিকাকে প্রাথমিক টীকা দেওয়া হইয়াছে ?

**The Minister for Health :**

(ক) মেদিনীপুর জেলার ময়না থানায় বর্তমানে জাতীয় বসন্ত উচ্ছেদ পরিকল্পনায় (ন্যাশনাল স্মল পক্স ইর‍্যাডিকেশন স্কীম) ৭ জন কর্মী কার্যরত আছেন। তাঁহারা উক্ত থানায় নিযুক্ত অন্যান্য ৫ জন স্বাস্থ্যকর্মীর সহিত একযোগে কাজ করিতেছেন ; কোন গ্রুপ বা দলে বিভক্ত হইয়া কাজ করিতেছেন না।

(খ) ১৯৬৫ সালে একটিও প্রাথমিক টীকা দেওয়া হয় নাই এইরূপ কোন গ্রাম উক্ত থানায় নাই।

(গ) সংলগ্ন বিবরণী দ্রষ্টব্য।

*Statement referred to in reply to clause (Ga) of unstarred question No. 611.*

| Name of village | | No. of primary vaccinations in age group 1—5 years. |
|---|---|---|
| Changra | ... | 14 |
| Srikantha | ... | 8 |
| Uttar Anukhan | ... | 3 |
| Prajabar | ... | 6 |
| Mudibar | ... | 3 |
| Ramchandrapur | ... | 10 |
| Uttampur | ... | 6 |
| Tilkhoja | ... | 4 |
| Kismat | ... | 8 |
| Anandapur | ... | 6 |
| Kripanandapur | ... | 4 |
| Garh Safat | ... | 11 |
| Bhanderchak | ... | 5 |
| Kishore Chak | ... | 9 |
| Lulageria | .. | 24 |
| D. Changrachak | ... | 3 |
| Narikelda | ... | 6 |
| Sudampur | ... | 4 |
| Mirjanagar | ... | 1 |
| Kalikadari | ... | 36 |
| Chiranjibpur | ... | 3 |
| Deuli | ... | 40 |
| D. Moxna | ... | 11 |
| Harduachak | ... | 2 |
| U. Changrachak | ... | 1 |
| Danachak | ... | 3 |
| Masumchak | ... | 4 |
| Choraberia | ... | |
| | Total ... | 240 |

### Revision of pay-scales of Anchal Panchayat Secretaries

**612.** (Admitted question No. 1125)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অঞ্চল সেক্রেটারীগণের বর্তমান বেতনের এবং ভাতার হার সংশোধনের কোন প্রস্তাব আছে কিনা ; এবং

(খ) থাকিলে উহা কি এবং কবে হইবে ?

**The Minister of State for Panchayats :**

(ক) অঞ্চল পঞ্চায়েৎ সেক্রেটারীগণের বর্তমান বেতন কাঠামোর সংশোধনের এবং অতিরিক্ত দুর্মূল্য ভাতা প্রদানের বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রস্তাবিত বেতন কাঠামো হইতেছে ১০০—৫—১২৫—৪—১৪০ টাকা। প্রস্তাবিত বেতনক্রমে দুর্মূল্য ভাতা মূল বেতনের সহিত সংযুক্ত করা হইয়াছে। মাসে ৫ টাকা হারে অতিরিক্ত দুর্মূল্য ভাতা দানের বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে। সংশোধিত বেতনক্রম এবং অতিরিক্ত ভাতা ঠিক কোন্ তারিখ হইতে কার্যকর হইবে তাহা বর্তমান অবস্থায় বলা সম্ভব নহে।

### Government or Government-nominated members of the West Bengal Board of secondary Education

**613.** (Admitted question No. 1115)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সেকেণ্ডারী এডুকেশন বোর্ডের বর্তমানে কয়জন সরকারী বা সরকার মনোনীত বে-সরকারী সদস্য আছেন ; এবং

(খ) তাঁহারা কবে মনোনীত হইয়াছেন ?

**The Minister for Education :**

(ক) পদাধিকার বলে (এক্স-অফিসিও) আটজন সরকারী সদস্য আছেন এবং সরকার মনোনীত সাতজন বেসরকারী সদস্য এবং একজন সরকারী সদস্য আছেন।

(খ) উক্ত সাতজন বেসরকারী সদস্যগণের মধ্যে পাঁচজন ১লা ডিসেম্বর, ১৯৬৩ তারিখে এবং দুইজন ৪ঠা জুন, ১৯৬৪ তারিখে সরকার কর্তৃক মনোনীত হইয়াছেন।

### Health Centres at Raninagar and Lalgola, Murshidabad

**614.** (Admitted question No. 1185)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় ও শ্রীসৈয়দ কাজেম আলি মির্জা :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার রাণীনগরে এবং লালগোলায় দুইটি স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য জনসাধারণ কিছু জমি এবং অর্থ সরকারকে দিয়েছেন, এবং

(খ) সত্য হইলে, উক্ত স্থান দুইটিতে স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কাজ কোনটিতে কতদূর অগ্রসর হইয়াছে ?

**The Minister for Health:**

(ক) হাঁা, রাণীনগরে ১,০০০ টাকা পাওয়া গিয়াছে এবং ২.১৩ একর জমি দান হিসাবে পাইবার আশা আছে; লালগোলায় ৬.৩১ একর জমি দান হিসাবে পাওয়া গিয়াছে।

(খ) রাণীনগরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের জন্য প্রয়োজনীয় জমি সরকারের হস্তগত হইলে গৃহনির্মাণ বিষয় বিবেচনা করা যাইবে। লালগোলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের গৃহনির্মাণ বিষয়ক প্রস্তাব শীঘ্রই প্রেরিত হইবে আশা করা যায়।

**Scarcity of drinking water in Ilambazar Primary Health Centre, Birbhum**

**615.** (Admitted question No 1189.)

**ডঃ রাধানাথ চট্টোরাজ:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বীরভূম জেলার ইলামবাজার থানা স্বাস্থ্যকেন্দ্রে পানীয় জলের অভাবে জেলা সি এম ও-র নির্দেশে হাসপাতালে রোগী ভর্তি বন্ধ হইয়া গিয়াছে;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হাঁা হয়, তাহা হইলে পানীয় জলের অব্যবস্থা কতদিনে দূর হইবে;

(গ) ইহা কি সত্য যে ঐ এলাকায় ১২ মাইলের মধ্যে আর কোন স্বাস্থ্যকেন্দ্র নাই; এবং

(ঘ) সত্য হইলে, অবিলম্বে উক্ত স্বাস্থ্যকেন্দ্রে কোন ব্যবস্থা করিতেছেন কিনা?

**The Minister for Health:**

(ক) জল সরবরাহে কিছু অসুবিধা ঘটিয়াছে সত্য; কিন্তু রোগী ভর্তির বিষয়ে কেহই কোন নির্দেশ জারী করেন নাই এবং ঐ স্বাস্থকেন্দ্রে যথারীতি রোগী ভর্তি চলিতেছে।

(খ) স্বাস্থ্যকেন্দ্রটির নলকূপটি পুনর্খননের দ্বারা জলকষ্ট শীঘ্রই দূর করার ব্যবস্থা হইতেছে।

(গ) হাঁা।

(ঘ) 'ক' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে আর কোনও ব্যবস্থা অবলম্বনের প্রশ্ন উঠে না।

**Closure of Schools and Colleges**

**616.** (Admitted question No. 1191.)

**শ্রীসনৎকুমার রাহা:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের সমস্ত স্কুল কলেজ বন্ধ করিবার নির্দেশ রাজ্য সরকার সম্প্রতি দিয়াছেন কিনা; এবং

(খ) দিয়া থাকিলে কি কারণে উক্ত নির্দেশ দেওয়া হইয়াছিল?

**The Minister for Education:**

(ক) কলিকাতা শহরে এবং বর্ধমান ও প্রেসিডেন্সী বিভাগের অন্তর্ভুক্ত এলাকায় সরকারী স্কুল ও কলেজগুলি ২১এ ফেব্রুয়ারী, ১৯৬৬ হইতে বন্ধ করা হইয়াছিল এবং বেসরকারী শিক্ষায়তনগুলিকেও বন্ধ রাখিবার অনুরোধ করা হইয়াছিল। ২রা মার্চ তারিখে স্কুল কলেজগুলি পুনরায় খোলা হয়। কিন্তু হাঙ্গামার পুনরাবৃত্তি ও প্রসার ঘটায় ৪ঠা মার্চ ১৯৬৬ হইতে কলিকাতা শহর ও প্রেসিডেন্সী বিভাগ এলাকায় স্কুলকলেজগুলি পুনরায় পুনরাদেশ পর্যন্ত বন্ধ রাখিবার সিদ্ধান্ত হয়। ৮ই মার্চ ১৯৬৬ তারিখ হইতে পশ্চিমবঙ্গের অন্যান্য এলাকায়ও শিক্ষায়তনগুলি পুনরাদেশ পর্যন্ত বন্ধ রাখিবার নির্দেশ দেওয়া হইয়াছে।

(খ) জনস্বার্থে ও ছাত্রদের নিরাপত্তার জন্য এইরূপ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

### Applications for loans in Small Scale Industries

**617.** (Admitted question No. 1195.)

**শ্রীসনৎকুমার রাহা :** বাণিজ্য এবং শিল্পবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাঁচ হাজার টাকা পর্যন্ত ক্ষুদ্র শিল্প ঋণ পাইবার জন্য ১৯৬৫-৬৬ সালে কতগুলি আবেদন সরকার পাইয়াছেন এবং কোন জেলায় কত, এবং

(খ) এ বৎসরে কোন জেলায় কতগুলি আবেদন মঞ্জুর হইয়াছে ?

**The Minister for Commerce and Industries :**

(ক) ও (খ) তথ্যাদি সংগ্রহ করা হইতেছে। যথাসময়ে পেশ করা হইবে।

### Berhampur Block, Murshidabad

**618.** (Admitted question No. 1202.)

**শ্রীসনৎকুমার রাহা :** সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর ব্লকের দায়িত্বে বহরমপুর শহরের কোন কোন কাজ অর্পিত আছে ; এবং

(খ) উক্ত শহরের এই কাজের জন্য কোন অতিরিক্ত কর্মচারী দেওয়া হইয়াছে কিনা ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) গ্রামাঞ্চল ব্যতীত শহরের কোনরূপ উন্নয়ন পরিকল্পনা সমষ্টি উন্নয়ন পরিকল্পনাগুলির অন্তর্ভুক্ত নহে ; সুতরাং এই প্রশ্ন উঠে না।

(খ) প্রশ্ন উঠে না।

### Tubewells in Baharampur police-station

**619.** ( Admitted question No. 1220. )

**শ্রীসনৎকুমার রায় :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বহরমপুর থানার বাবারঘাট, নেয়ালিশপাড়া, গোয়ালজান, মনীন্দ্রনগর, ভাকুড়ী, হরিদাসঘাট, রাজধরপাড়া ও নওদাপাকুর অঞ্চলে মোট পানীয় জলের নলকূপ কয়টি চালু আছে এবং কয়টি অকেজো অবস্থায় পড়িয়া আছে ?

**The Minister for Health :**

সংশ্লিষ্ট বিবরণী দ্রষ্টব্য।

Statement referred to in reply to unstarred question No. 619.

| থানা | গ্রাম | মোট নলকূপের সংখ্যা | চালু নলকূপের সংখ্যা | অকেজো নলকূপের সংখ্যা |
|---|---|---|---|---|
| ১। বহরমপুর | রাধারঘাট (কলোনী সহ) | ৭ | ৪ | ৩ |
| ২। " | নেয়ালিশ পাড়া (কলোনী সহ) | ৪ | ৩ | ১ |
| ৩। " | গোয়াল জান (কলোনী সহ) | ১৬ | ১৩ | ৩ |
| ৪। " | মনীন্দ্র নগর (কলোনীসহ) | ২০ | ১৪ | ৬ |
| ৫। " | হরিদাস মাটি (কলোনী সহ) | ৩ | ২ | ১ |
| ৬। " | ডাকুড়ী | ৩ | ৩ | — |
| ৭। " | রাজধর পাড়া | ৩ | ২ | ১ |
| ৮। " | নওদা পাকুড় | ২ | ২ | — |

**Assistance given to the families of Jawans killed or wounded during the last conflict with Pakistan**

**620.** (Admitted question No. 1252.)

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায়:** স্বরাষ্ট্র (প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত পাক-ভারত সংঘর্ষিত যুদ্ধে আহত এবং নিহত পশ্চিমবঙ্গের জওয়ানদের এবং তাঁহার পরিবারবর্গকে পশ্চিমবঙ্গ সরকার অদ্যাবধি কোনও সাহায্য দেন নাই;

(খ) সত্য হইলে তাহার কারণ কি; এবং

(গ) উক্ত আহত জওয়ান এবং নিহতদের পরিবারবর্গকে বেসরকারী কোনও সাহায্যের খবর সরকার জানেন কি?

**The Minister for Home (Defence):**

(ক) ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) সরকারী সহায়তা অথবা পৃষ্ঠপোষকতায় প্রতিষ্ঠিত এবং পরিচালিত বেসরকারী তহবিল হইতে উপযুক্ত পরিমাণে সাহায্য দেওয়া হইয়াছে।

*The Minister for Health :*

(ক) নিম্নলিখিত হাসপাতালগুলিতে এক্স-রে যন্ত্র আছে :

(১) মেদিনীপুর জেলা হাসপাতাল ;

(২) কাঁথি মহকুমা হাসপাতাল ;

(৩) এম আর বাঙ্গুর স্যানাটোরিয়াম, ডিগ্রি।

(খ) (১) সাধারণ রোগী এবং পেইং বেডের রোগী—প্লেট প্রতি ৫ টাকা *সর্বোচ্চ ২৫ টাকা।

(২) কেবিনের রোগী—প্লেট প্রতি ৮ টাকা *সর্বোচ্চ ৪০ টাকা।

*( কোনক্ষেত্রে ৫টির অধিক প্লেট প্রয়োজন হইলেও বেশী দিতে হয় না। )

(গ) দরিদ্র রোগীদিগকে এক্স রে পরীক্ষা করার জন্য কোনও চার্জ দিতে হয় না।

(ঘ) জেলা এবং মহকুমা হাসপাতালগুলিতে এরূপ ব্যবস্থা আছে।

## Primary and Sub-Health Centres in Midnapore district

**624.** ( Admitted question No. 1391. )

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় বর্তমান সময় পর্যন্ত মোট কতগুলি (১) প্রাইমারী এবং (২) সাব-হেল্‌থ সেণ্টার গঠিত হইয়াছে এবং চালু করা হইয়াছে ; এবং

(খ) বর্তমানে কতগুলির গৃহনির্মাণ কার্য চলিতেছে ?

The Minister for Health :

(ক) (১) মেদিনীপুর জেলায় ২৬টি প্রাইমারী হেল্‌থ সেণ্টার গঠিত হইয়াছে এবং উহা-দের সব কটি চালু আছে। ইহাদের মধ্যে ৩টি সাবডিভিসনাল হাসপাতালকে সাময়িকভাবে প্রাইমারী হেল্‌থ সেণ্টাররূপে গণ্য করা হয়।

(২) ৬৩টি সাবসিডিয়ারী হেল্‌থ সেণ্টার গঠিত হইয়াছে এবং উহাদের মধ্যে ৫৬টি চালু করা হইয়াছে।

| | | |
|---|---|---|
| (খ) | প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র | ৬টি |
| | সাবসিডিয়ারী স্বাস্থ্য কেন্দ্র | ১১টি |
| | মোট | ১৭টি |

## Registration of Co-operative Society

**625.** (Admitted question No. 1458.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একটি সমবায় সমিতির রেজেষ্ট্রির সময়ে যে এরিয়া অফ অপারেসনের উল্লেখ থাকে পরবর্তী সময়ে সেই এরিয়ার মধ্যে একই পর্যায়ের অপর সমবায় সমিতি রেজেষ্ট্রি হইতে পারে কিনা ; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'না' হয় তবে উক্ত এরিয়ার অপরাপর লোকগণ প্রথমোক্ত সোসাই-টির সদস্য হইতে ইচ্ছুক হইলে কাহার নিকট আবেদন করিবে এবং তাহার জন্য বৎসরের কোন সময়ের নির্দেশ আছে কিনা ?

**The Minister for Co-operation :**

(ক) একই এলাকার মধ্যে একই পর্যায়ের একাধিক সমিতি রেজেষ্ট্রী করার কোন আইন-গত বাধা নাই।

(খ) প্রশ্ন উঠে না।

### Medical treatment facilities for the M.L.As and M.L.Cs.

**626.** ( Admitted question No 1498. )

**শ্রীঅদ্বৈত মণ্ডল :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ বিধানসভা ও বিধান পরিষদের সদস্যদের এবং তাঁহাদের পরিবারবর্গের জন্য চিকিৎসার কোন বিশেষ ব্যবস্থা আছে কি ; এবং

(খ) থাকিলে, তাহার বিশদ বিবরণ কি এবং জেলাওয়ারী কোথায় কোথায় উক্ত প্রকার চিকিৎসার ব্যবস্থা আছে ?

**The Minister for Health :**

(ক) হ্যাঁ, কলিকাতার ১নং সুবারবন হসপিটাল রোডস্থ পলিক্লিনিক বিধানসভার ও বিধান পরিষদের সদস্যদের এবং তাঁহাদের পরিবারবর্গের চিকিৎসার জন্য দুইটি পেইং বেড ও একটি দুই শয্যাবিশিষ্ট কেবিন সরকার কর্তৃক সংরক্ষিত হইয়াছে।

(খ) উক্ত ব্যবস্থা ছাড়া আর কোন জেলাওয়ারী ব্যবস্থা নাই।

**Mr. Speaker:** Honourable members, regarding answers to Starred Questions received so far, which are lying undelivered in this House, these Questions will be treated as Unstarred Questions and their answers will be circulated to the members. Now we will come to the legislation.

### The West Bengal Appropriation Bill, 1966

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1966.

(Secretary then read the title of the Bill.)

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1966, be taken into consideration.

Sir, under Article 266(6) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner as provided in the Constitution.

স্যার, এই সেসনে এ্যাসেমব্লীতে বাজেট বিতর্কের সময় বিভিন্ন দিনে বিভিন্ন খাতে এই বিধান সভা বিভিন্ন মন্ত্রীগণের উপস্থিতিতে নানাবিধ ব্যয় বরাদ্দের দাবী দীর্ঘ আলোচনার পর মঞ্জুর করেছেন এবং সেগুলি মঞ্জুর হয়েছে আর্টিকেল অব কনষ্টিটিউশনের ২০৩ ধারা অনুসারে। এই বিলটি আমি পূর্বে যা উল্লেখ করেছি সেই ২০৪ ধারা অনুসারে আনিত হচ্ছে, কেননা সেগুলি বিতর্ক এবং দাবী প্রস্তাবের মাধ্যমে এসেছে এবং আইনের মাধ্যমে সেইগুলিকে কনষ্টিটিউশনের

ধারা অনুসারে আনা দরকার। সেজন্য কনসোলিডেটেড ফাণ্ড অব ইণ্ডিয়া থেকে এ্যাপ্রপ্রিয়েশনের জন্য যে টাকা বিভিন্ন খাতে ব্যয় বরাদ্দ মঞ্জুর করেছেন তার সমষ্টিভূত সংখ্যা যা সেটা আইন দ্বারা গৃহীত হবে, এ্যাপ্রপ্রিয়েটেড হবে, এই হচ্ছে আমাদের সংবিধানের নীতি। সেই নীতি অনুসারে আজ বিধান সভার সদস্যগণের কাছে সেই মঞ্জুরী বিল, অন্তর্ভুক্তি বিল উপস্থাপিত করা হচ্ছে বাজেট বিতর্কের শেষ পর্যায়ে যাতে আগামী বছর ১লা এপ্রিল '৬৬ থেকে ৩১শে মার্চ ১৯৬৭ পর্যন্ত এই সমস্ত টাকা যা সদস্যরা ব্যয় বরাদ্দ করেছেন সেটা এই এ্যাপ্রপ্রিয়েশন আইনের মাধ্যমে মঞ্জুরীকৃত হয়। সেইজন্য আমি এই বিল উপস্থাপিত করেছি। এই বিলের সমস্ত ডিটেলস সদস্যগণের কাছে পরিবেশিত হয়েছে এবং এই বিলের ধারার মধ্যে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন কোন কোন খাতে কত টাকা বরাদ্দ হয়েছে তা এই বিলের মধ্যে, আইনের মধ্যে সন্নিবেশিত করা হয়েছে। সুতরাং আজকে এটাই প্রথম দফার ধারাবাহিক আলোচনার জন্য আমি সদস্যগণের কাছে এই ১নং এ্যাপ্রপ্রিয়েটেড বিল উপস্থাপিত করছি যাতে আজকে গৃহীত আইনে আমরা আগামী বছরে বিধান সভার সদস্যগণের অভিমত অনুসারে বিতর্কের পর যে সমস্ত টাকা মঞ্জুরীকৃত হয়েছে সেটা আইনের মাধ্যমে আমরা গ্রহণ করতে পারি এবং আগামী বছর সরকার এই আইন বলে সেটা খরচ করতে পারবেন। তাই আমি আজ মাননীয় সদস্যগণের কাছে এই এ্যাপ্রপ্রিয়েশন বিল, ১৯৬৬, ১নং, উপস্থাপিত করছি, আমি আশা করি সদস্যবৃন্দ এটা অনুমোদন করবেন।

**শ্রীমতী শান্তি দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে মাননীয় অর্থমন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল উপস্থাপিত করেছেন তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। কিন্তু সমর্থন করতে গিয়ে দু'একটা নিবেদন তাঁর কাছে রাখছি যে তিনি এবং তাঁর মন্ত্রীসভা যদি এ বিষয়ে তাঁদের সুচিন্তিত অভিমত প্রকাশ করেন তাহলে বাধিত থাকবো। এই আবেদন শুধু আমার একার নয়, আমি মনে করি যে এটা আবেদন সমগ্র বাংলাদেশের অভিভাবকদের। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কাগজে আপনি দেখেছেন যে বহু অভিভাবক, যেটা আনন্দ বাজার, যুগান্তর এবং অন্যান্য কাগজে বেরিয়েছে, জানিয়েছেন যে ছাত্র মহলের ভিতরে আজকে যারা নাকি পরীক্ষার্থী, পরীক্ষার্থীনী, তাদের যে মানসিক উদ্বেগ তাদের পরীক্ষা বন্ধ হয়ে যাওয়াতে, তাদের জীবনের সেই অপূরণীয় ক্ষতি, সেই ক্ষতিপূরণ হবে কিনা সেই বিষয়ে আমার খুব সন্দেহ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি গত পরশু দিন কাগজে দেখেছেন যারা স্কুল ফাইনাল পরীক্ষা দেবেন, হাইয়ার সেকেণ্ডারি পরীক্ষা দেবে, তাদের সম্বন্ধে ওখানকার যিনি সেক্রেটারি তিনি এই অভিমত প্রকাশ করেছেন যে অবস্থা পর্যবেক্ষণ করে হরতালের পরিণতি দেখে তারপরে তাঁরা ঠিক করবেন যে কবে হাইয়ার সেকেণ্ডারি এবং স্কুল ফাইনাল পরীক্ষা নেওয়া হবে এবং ইতিমধ্যে আমাদের ক্যালকাটা ইউনিভারসিটির আণ্ডারে সমস্ত কলেজ এবং প্রাইভেট কলেজকেও তাঁরা আবেদন জানিয়েছেন যাতে নাকি শীঘ্রই তাঁরা এই কলেজ না খুলেন। আমার বক্তব্য হচ্ছে ১৯৪২ সালে যখন নাকি কলকাতা সহরের উপর জাপানী আক্রমণের বোমা পড়ে তখন ক্যালকাটা ইউনিভারসিটি পরীক্ষা নেবার ক্ষমতা রেখেছিলেন এবং সমস্ত পরীক্ষা অন্যান্য প্রদেশের ইউনিভারসিটির সহযোগীতায় নির্বিঘ্নে নিতে তাঁরা সক্ষম হয়েছিলেন, এমন কি একথাও তাঁরা জানিয়েছিলেন যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে সমস্ত পরীক্ষার্থী বা পরীক্ষার্থীনী রয়েছে তারা কলকাতায় থেকে সেখানে পরীক্ষা দিতে পারে কিন্তু যদি বোমা পড়ে তাহলে তারা তাদের নিজেদের দায়িত্বে পরীক্ষা দেবে, তারজন্য ইউনিভারসিটির দায়িত্ব থাকবেনা। তখন স্কুল ফাইনাল পরীক্ষা ইউনিভারসিটির আণ্ডারে ছিল, বোর্ডের হাতে ছিলনা। কাজে কাজেই বোমা বর্ষণের যুগে যদি আমাদের পরীক্ষা বাংলা দেশে হয়ে থাকতে পারে এবং সেই বাংলা দেশ এখনকার খণ্ডিত পশ্চিম বাংলা নয়, সমগ্র বাংলা দেশের পরীক্ষা যদি হয়ে থাকতে পারে তাহলে এখন এমন কি পরিস্থিতি ঘটেছে যার জন্য পরীক্ষা কলকাতা সহরে বন্ধ করে দিতে পারেন? এমন কি ১৯৪৬ সালে আমাদের

এখানে যে কমুন্যাল রায়ট হয়েছিল সেই কমুন্যাল রায়টের মধ্যে যদি ক্যালকাটা ইউনিভারসিটি পরীক্ষা নিতে পারেন তাহলে আজকে কলকাতাকে বাদ দিয়ে, কলকাতাতে সেণ্টার না রেখে অন্যত্র, আমাদের পশ্চিম বঙ্গের অন্যান্য ডিষ্ট্রিকটএ যে ইউনিভারসিটি আছে সেই সব ইউনিভারসিটির মাধ্যমে হাইয়ার সেকেণ্ডারী বা অন্যান্য পরীক্ষা নেওয়া যেতে পারতো।

[1-10—1-20 p.m ]

কারণ আমরা দেখছি আমাদের অভিজ্ঞতা আছে যে ১৯৪৬ সালে সমগ্র বাংলা দেশকে চার খণ্ডে বিভক্ত করে রিজিওন্যাল কণ্ট্রোলার অব একজামিনেসনের অধীনে এক একটা অংশ করে সমস্ত পরীক্ষা তাঁরা নিয়েছিলেন। আজকে আমাদের এখানে যারা বামপন্থী, আমার মনে হয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাঁদের সম্বন্ধে একটা উক্তি করা যেতে পারে যে উক্তি চার্চিল করেছিলেন The statesman looks to the next generation, the politician looks to the next election. কাজেই তারা নেক্স ইলেকসনকে বানচাল করবার বা ক্ষমতা করায়ত্ব করবার জন্য যদি এটাকে বড় অভ্যুত্থান বলেন এবং সেই অভ্যুত্থানকে সমর্থন করতে গিয়ে যদি সেকেণ্ডারী বোর্ড অব এডুকেসন এই ষ্টেটমেণ্ট দেন যে ৬ই তারিখের হরতালের পর আমরা ঠিক করবো যে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা হবে কি হবে না তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জিজ্ঞাসা করি is it a threat to the Government. কারণ সেকেণ্ডারী এডুকেসন বোর্ডকে এডুকেসন ডিপার্টমেণ্ট টাকা দেন। চার তারিখে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা আরম্ভ করার কথা ছিল—৪।৫ তারিখে ফার্স্ট এণ্ড সেকেণ্ড ল্যাঙ্গোয়েজ হয়ে যেতো ৬ তারিখে যদি ডিষ্টারবেন্স হয়ে যেতো তাহলে ৬ তারিখের পরীক্ষাটা অন্য তারিখে দিতে পারতেন। কিন্তু এইভাবে পরীক্ষা বন্ধ করে দেওয়া—এটা শুধু যে অভিভাবকদের বিব্রত করে তোলা তা নয়, আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের খড়গপুর, পুনা, দিল্লী, বোম্বে, মাদ্রাজে টেকনিক্যাল এডুকেসনের যে কমপিটিটিভ একজামিন চলে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা শেষ না হওয়াতে তারা সেই পরীক্ষা দিতে পারবে না। এই সমস্ত ছাত্রছাত্রীরা সেই সুযোগ থেকে বঞ্চিত হবেন। কাজেই আমি আপনার মাধ্যমে এই প্রস্তাব শিক্ষামন্ত্রীর কাছে রাখছি এই পরীক্ষা যদি চালু না করেন তাহলে আমার মনে হয় যে আমাদের ভবিষ্যত বংশধরদের প্রতি আমরা অভিভাবক হিসাবে একটা ইনজাসটিস করছি। সুতরাং আমি শিক্ষামন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যদিও যদি ৬ তারিখে হরতাল হয়—আমি আশা রাখি আমাদের সরকারের প্রতি এবং আমাদের বিরোধী পক্ষের যে সমস্ত বক্তব্য কাগজের মারফত এবং মিটিং মারফৎ যা জানিয়েছেন এই আন্দোলন সম্পর্কে তাতে আমি আশা রাখি যে এই বিরোধের যে কোন সময়ে অবসান ঘটতে পারে, তাহলেও আমি বলবো যে যে দিনে পরীক্ষা থাকবে—ধরুন ১৯৪২ সালে মেদিনীপুর ডিষ্ট্রিক্টে বয়ে গেছে যে ঝড় ঝঞ্ঝাবাত্যা বয়ে গেছে তাতে সমস্ত মেদিনীপুর ডিষ্ট্রিক্ট ক্ষতিগ্রস্ত হয়েছে। কলকাতার উপর যদি সেই ধরনের ঝড় বা বা বন্যা চলে তাহলে সেদিনের পরীক্ষা বন্ধ করে পরীক্ষার শেষে আর একটা দিন ধার্য করে সেই পরীক্ষা নেওয়া যেতে পারে এবং অহরহ সেই রকম হচ্ছে। কাজেই আমি সরকারকে অনুরোধ করবো যে এই সমস্ত ছেলেমেয়েদের পরীক্ষা তাঁরা যেন বন্ধ না করেন। অধ্যাপক বিজয়বাবু আমার কাছে একদিন দুঃখ করে বলেছিলেন যে তাঁর এক পুত্রবধূ ফাষ্ট পার্টে অনার্স দেবেন—তিনি তৈরী হচ্ছিলেন কাজের ফাঁকে ফাঁকে। কিন্তু পরীক্ষা বন্ধ হয়ে যাওয়াতে তিনি নাকি তাঁর সমস্ত বইপত্র ট্রাঙ্কে বন্ধ করে রেখেছেন। কারণ কবে পরীক্ষা হবে তার স্থিরতা নেই। কাজেই আমি শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি ইমিডিয়েটলি এই পরীক্ষা যেন চালু হয় তার ব্যবস্থা করুন। আপনি জানেন প্রত্যেকটা গার্জেন এই পরীক্ষা না হওয়াতে তাঁদের মনে একটা বেদনা আছে যে কি হবে। কারণ তাদের পড়ার যে চাপ ছিল তারা পরীক্ষার জন্য যে প্রস্তুত হচ্ছিল এখন তাদের চিন্তাধারা অন্য দিকে চলে গেছে। চার তারিখে পরীক্ষা হবে না বলাতে আমি জানি আমার পাড়ার কিছু ছেলে তারা একত্রিত হয়ে ষ্টেটসম্যান এবং অন্যান্য কাগজে চিঠি ছাপাবেন—এইবার অভিভাবকগণ যখন কিছু করতে পারলো না তখন পরীক্ষার্থী এবং পরীক্ষার্থীনী আমরা নিজেরা জড় হয়ে এর প্রতিবিধান করবো। আমি অবশ্য নিশ্চয় তাদের কোন আন্দোলনের মুখে ঠেলে দেবো না। কিন্তু তা সত্বেও যারা ভাল ছাত্র তাদের

পরীক্ষার পথে যদি একবার বাধা আসে তাহলে ন্যাচার্যালী তাদের মনে একটা মানসিক উদ্বেগ থাকা নিতান্ত স্বাভাবিক। আর একটা কথা আমাদের বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকবৃন্দের মাইনে সম্পর্কে যে আন্দোলন বইয়ে চলেছে সেইসম্পর্কে আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর সামনে কিছু রাখতে চাই। প্রশাসনিক ব্যাপারে যারা নাকি শুধু মাত্র বি. এ. পরীক্ষা পাশ করেছে তারা নিয়োগ পত্র পেতে পারেন পি. এস. সি.-র মাধ্যমে। প্রশাসনিক ব্যাপারে যারা নাকি সিলেক্টেড হবেন তাঁদের যাঁরা তৈরী করছেন প্রশাসনিক কাজের ব্যাপারে যে ক্ষমতা সেটা যারা তৈরী করছেন তারা এই অধ্যাপকবৃন্দ। কিন্তু সেই অধ্যাপকবৃন্দকে আমরা যথাযথভাবে মাইনে দিতে পারছি না—কারণ আমাদের টাকার অভাব। সত্যিই আমাদের টাকার অভাব। কিন্তু আমার কথা হচ্ছে যখন নাকি মিঃ চাগলা আমাদের কাছে চিঠি পাঠান যে এডুকেসনকে আমরা একটা কনকারেন্স সাবজেক্ট করবো এবং সেই ব্যাপারে যখন আমরা আপত্তি তুলেছি তখন আমরা আজকে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে টাকা চাইতে পারি নিশ্চয় এবং আশা করি তাঁরা আমাদের দেবেন—কিন্তু আমরা যখন একবার রিফিউজ করেছি যে না এটা কনকারেন্স সাবজেক্ট হতে পারে না—এটা ষ্টেটওয়াইজ সাবজেক্ট তখন সমস্ত দায়িত্ব আমাদের এবং আমি মনে করি যে আজকে যে সমস্ত প্রাইভেট স্পনসর্ড এমন কি গভর্ণমেণ্ট কলেজের যারা লেকচারার-এর পদে নিয়োজিত হন তাঁদের মাইনে অতি সামান্য। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে অধ্যাপকদের মাইনে যদি আমরা বাড়াতে না পারি তাহলে তারা যে উন্নত ধরনের শিক্ষা দেবেন এই কথার উপর আমরা আস্থা রাখতে পারছি না। আমরা দেখছি একটা ডেপুটি ম্যাজিষ্ট্রেটের মাইনে ছিল ১৫০ থেকে ১০০০। তার পরে সেটা হয় ২৫০ থেকে ৮৫০—বর্তমানে তাঁরা পাচ্ছেন ৩০০ থেকে ১০০০। এই মাইনে যদি একজন ডেপুটি কালেক্টার বা ডেপুটি ম্যাজিষ্ট্রেট পেতে পারেন তাহলে তাঁদের যাঁরা তৈরী করছেন প্রশাসনিক ব্যাপারে যে সমস্ত অফিসার আছেন তাঁদের যাঁরা তৈরী করছেন এই অধ্যাপকবৃন্দ তাঁরা কেন এই মাইনে পেতে পারেন না? তাঁদের মাইনে যদি আমরা বাড়াতে না পারি তাহলে আমাদের অন্য উপায় চিন্তা করতে হবে। যেমন নাকি গভর্ণমেন্ট এমপ্লয়ীদের আমরা মেডিক্যাল বেনিফিট দিচ্ছি, তাদের ছেলেমেয়েদের ষ্টাইপেণ্ড দিচ্ছি পড়াশুনার জন্য—ডাঃ রায় যে কথা দিয়েছিলেন এই হাউসের সামনে যে তাঁদের যদি মাইনে বাড়াতে না পারি তাহলে অন্যান্যভাবে যাতে তাঁদের সাহায্য করতে পারি গভর্ণমেণ্টের তরফ থেকে সেটা করা উচিত তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে বলতে চাই যে অধ্যাপকদের বেতন বৃদ্ধি সম্পর্কে আজকে চিন্তার সময় এসেছে এবং তাঁদের ব্যাপারে যাতে আমরা একটু বিবেচনা করতে পারি সেই ব্যবস্থা করা দরকার। আর একটা অনুরোধ আমি রাখছি ছাত্র-ছাত্রীদের শিক্ষার ক্ষেত্রে আমি কলকাতা ইউনিভারসিটি এবং অন্যান্য ইউনিভারসিটি সম্বন্ধে বলতে পারি যে যাদবপুর ইউনিভারসিটি বহু এগিয়ে গেছে কলকাতা ইউনিভারসিটির থেকে। কিন্তু ক্যালকাটা ইউনিভারসিটির প্রতি আমাদের এমন একটা সফট্ কর্নার আছে যে আমাদের ছেলেমেয়েরা ক্যালকাটা ইউনিভারসিটিতে পাশ না করে অন্য ইউনিভারসিটিতে যাবে এ যেন আমরা ভাবতে পারি না। তা সত্বেও আমরা মনে করি যে ক্যালকাটা ইউনিভারসিটিতে এ্যাপ্লাই করে দিই, যদি সেখানে পারে তো ভর্তি হবে, তা না হলে যাদবপুরে হবে। আপনি জানেন যাদবপুর ইউনিভারসিটি প্রত্যেকটি ক্লাস ১৭ই মার্চ থেকে পুনরায় আরম্ভ করেছে, সেখানে কোন গণ্ডগোল হচ্ছে না এবং যেকথা নাকি মিঃ চাগলা ইউ. এন. ও-তে বসে বলেছেন ১৯৬৪ জানুয়ারীতে রায়ট লাগবার সম্ভাবনা দেখা গিয়েছিল এবং তিনি স্বয়ং উপস্থিত ছিলেন। তিনি বলেছিলেন—আমি যাদবপুরের কনভোকেসনে ছিলাম যখন নাকি পণ্ডিত জওহরলাল নেহেরু এখানে আসেন তখন ডাঃ রাধা বিনোদ পাল আমাদের ভাইসচ্যান্সেলার ছিলেন এবং সায়েন্স কলেজে যে কনভোকেসন হয়েছিল সেখানে বলা হয়েছিল মানুষের সকলের মনে আতঙ্ক ছিল যে নিশ্চয় মুসলমানরা আগুন লাগিয়ে পুড়িয়ে দেবে কিন্তু তা হয়নি।

[ 1-20—1-30 p.m. ]

আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই এবং আজকে কাগজে দেখলাম বিশ্বভারতীর under-এ যে সমস্ত স্কুল কলেজ আছে তাদের 1st April থেকে আরম্ভ হচ্ছে। কিন্তু আমাদের Calcutta University, Bourd of Secondary Education তারা কেন এ বিষয় ঢিলেমি করছে তা বুঝতে পারছি না। ছেলেমেয়েদের পরীক্ষা হলে নিয়ে যাবার দায়িত্ব অভিভাবকদের। তারপরে কিছু হলে তাঁরা কি করতে পারেন। পরীক্ষা হলে অনেক দিন গোলমাল হচ্ছে, Question Paper ছিড়ে ফেলে দেওয়া হয়েছে খারভাঙ্গা হলে টেবিল বোর্ড ভেঙ্গে ফেলে দেওয়া হয়েছে। সে পরীক্ষা বন্ধ করে দিয়ে তারপর সেটা নেওয়া হয়েছে। সেজন্য আমার প্রস্তাব হচ্ছে Immediate স্কুল-কলেজ খুলে ফেলুন। কারণ কালকে দেখলাম ক্যাবিনেট মিটিং-এ সিদ্ধান্ত হয়েছে যে অনির্দিষ্টকালের জন্য স্কুল-কলেজ বন্ধ থাকবে। এটা ভাবতে কষ্ট হয় যে যারা আন্দোলন করে সে কর্মকর্তারা পেছনে থাকেন এবং আন্দোলনের মুখে কচি কচি ছেলেমেয়েদের ঠেলে দেয় যারা ইনক্লাব জিন্দাবাদ করে। আপনারা যদি পরীক্ষা আরম্ভ করেন তাহলে বাড়ীর গার্জেনরা আপনাদের সংগে স্কুল কো-অপারেসান করবে। অতএব আপনারা পরীক্ষা চালান, নর্মাল পরিমণ্ডলে লেখাপড়ার জগৎ আবার ফিরিয়ে আসুন। তারজন্য যদি ২/১টা ছেলের প্রাণ যায় তাহলে দুঃখ করবার কিছু নেই। মনে করবে আমাদের সমাজের তলায় যে সমস্ত আবর্জনা জড় হয়ে রয়েছে তারজন্য আমাদের ছেলেদের যদি প্রাণ দিতে হয় তাতে দুঃখ করবার কিছু নেই। কিন্তু আমাদের সমাজের নীচে যে আবর্জনা স্তূপীকৃত হয়ে রয়েছে আমরা যদি তাদের সাহায্য না করতে পারি তাহলে নেক্সট জেনারেসান সগর্বে বলতে পারে আমরা ভারতবাসী, এই বলে তাদের কাষ করায় সুযোগ দিতে হবে। আর একটা কথা আমি এডুকেসান—পড়ার সিষ্টেম সম্বন্ধে বলতে চাই। মন্ত্রীমহাশয় যদি এটা বিবেচনা করেন তাহলে আমার মনে হয় ভবিষ্যতে ছাত্রদের পক্ষে উপকার হবে। Higher Secondary & Class IX-এর ছাত্ররা সাইন্স ইংরাজী ও বাংলায় নিতে পারে এটা কম্পালসারি নয়। যার দূরদৃষ্টি রয়েছে তাহার এডুকেশনে যাবে তাকে ইংরাজী নিতে হবে কিন্তু দুঃখের বিষয় আমাদের যে সিষ্টেম রয়েছে সেটা ভাল নয়। কারণ কলেজে উঠে যখন অনার্স পেপার নিতে হবে তখন ইংরাজী নিয়ে পড়তে হবে। কোশ্চেনের এনসার ইংরাজীতে লিখতে হবে। বিশেষ করে সাইয়েন্সের যারা স্টুডেণ্ট তাদের। প্রেসিডেন্সি কলেজে হায়ার সেকেণ্ডারী পাশ করে ছেলেরা যখন যায় তখন অধ্যাপকরা বলেন তোমরা স্কুল থেকে এসেছো তোমরা প্রথমে বাংলায় পড় আবার আমি এটা English-এ রিপিট করবো কিন্তু অন্যান্য কলেজ যেমন City College-এর কথা আমি জানি সেখানকার ছাত্ররা আমায় গ্রামলিং করে বলে গেছে যে সেখানে অনার্স পড়ান হয় ইংরাজীতে সেটা আমরা ফলো করতে পারি না। টিচারদের বললে তাঁরা বলেন তোমরা কলেজে এসেছো তোমাদের লেকচার দেওয়া হবে না। এই যে একটা জিনিস এটা দূর করতে যদি হয় তাহলে গভর্নমেণ্ট সমস্ত স্কুলে হেড মাষ্টারদের সঙ্গে মিট করুন এবং ক্লাস IX-এ যারা Higher Education এ যাবে তাদের যাতে ইংরাজীতে পড়ান হয় তার ব্যবস্থা করা উচিত। আমরা যখন Class VII উঠেছি তখন থেকেই History, Geography সমস্ত ইংরাজীতে পড়ান হত। একটা অনুরোধ আমি করছি এবং আশা করি মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর কাছ থেকে জবাব পাব।

**শ্রীমতী বিভা মিত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে যে appropriation বিল এনেছেন সে বিল সমর্থন করতে উঠে আমার কয়েকটা কথা মনে পড়েছে, আজকে সকলের চেয়েও বেশী আমার মনে এই কথাই উঠছে যে appropriation বিল উঠতো সেদিন বিরোধী দলের অনেক বক্তার বক্তৃতা অনেক শুনতাম, অনেক বক্তৃতা আমরা কেন করতাম। আজকে হাউসের মধ্যে শান্তভাবে বক্তৃতা হতে পারছে। আজকে দেশের অবস্থা যা তাতে বিরোধী দল এবং সরকার পক্ষ থেকে তার মোকাবিলা করবার জন্য করতে হচ্ছে,—সাধারণ মানুষ মনে করেছিল যে গোলমালের পর বিরোধী পক্ষ থেকে কোন রকম সাড়া পাওয়া যাবে কিন্তু তা পাওয়া

যায়নি। সরকার পক্ষ থেকে যে চেষ্টা হয়েছিল সে চেষ্টা কতটা সফল হয়েছে তা বলা কঠিন। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিরোধী দল ৬ই এপ্রিল তারিখে হরতাল ডিক্লেয়ার করেছেন এবং অন্যান্য আরও অনেকে করেছেন, মহাত্মা গান্ধী অনেক হরতাল এবং অসহযোগ আন্দোলন করেছিলেন কিন্তু এরূপ ধরনের হরতালের কথা মানুষ ভাবেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কলকাতা এবং আরও অন্যান্য জায়গা থেকে অনেক লোকের কাছ থেকে এই সংবাদ এসেছে যে আজকে সারা জায়গায় একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে, এই আতঙ্ক সৃষ্টি করবার জন্য বিরোধী দল দায়ী। খাদ্যের অভাবের জন্য এই আন্দোলন নয়, আজকে এই প্রশ্ন আমাদের মনে জেগেছে। আজকে যে আতঙ্ক সৃষ্টি হয়েছে তা সাধারণ মানুষের মধ্যে সীমাবদ্ধ নয়। যে সমস্ত সরকারী কর্মচারী কাজ করেন তাদের মনেও আজকে আতঙ্ক রয়েছে। মাও সে তুং যে ধরনের আন্দোলন নিয়েছিলেন সে ধারার দিকে যাচ্ছে যারজন্য পৃথিবীর শান্তি নষ্ট করবার জন্যে উঠে পড়েছে, সুযোগ করবার জন্য আজ তাঁরা এগিয়ে যাচ্ছে। চীনের সঙ্গে বন্ধুত্ব করবার কথা আজ বিরোধী পক্ষ থেকে শুনতে পারা যায়। স্যার আজকে খবরের কাগজে আপনি নিশ্চয়ই দেখেছেন যে আজ এ আন্দোলন কোন পথে নিয়ে যাওয়া হচ্ছে, যে পথে তাঁরা নিয়ে যাচ্ছেন সেই পথেই ভারতবর্ষের শান্তিকামী মানুষ চলবে কিনা এই প্রশ্ন আজকে রাখবার দরকার আছে। আজকে সাধারণ মানুষের মধ্যে এ প্রশ্ন উঠেছে, কলকাতা শহরে কিছু অংশ লোকের কাছে আমি গেছি—বিভিন্ন সম্প্রদায়ের কাছে আমি গেছি তারা আজ সবাই বলছে যে আন্দোলন আজ কোন দিকে যাচ্ছে, সরকারের এরূপ দৃষ্টিভঙ্গী আছে কিনা। কিসের জন্য আজ তারা মোকাবিলা করতে যাচ্ছেন। কারণ আমরা গণতন্ত্রে বিশ্বাসী কংগ্রেস সরকার তারা গণতন্ত্র প্রতিষ্ঠা করেছে, গণতন্ত্রের মাধ্যমে সরকারের সঙ্গে যদি মোকাবিলা করতে হয় তার জন্য যদি নতি স্বীকার করতে হয়—যখন দেশের মানুষ সেটা চায়না তখন সেটাকে স্বীকার করে নিলে তখন দেখা যায় যে গণতান্ত্রিক পথে আজ অনেকখানি এগিয়ে গেলেও তার ফল তা হয়না, সরকার যে কাজ করেছেন মানুষের অভাব মেটাবার জন্যই তা করেছেন এবং তার জন্যই পথ খুঁজে বের করেছেন। আজকে এই কথা বলছি যে, আজকে মানুষ কোন অশান্তি চায় না, সরকারের ট্রাম, বাস পুড়িয়ে সব বন্ধ করে হিংসাত্মক পথে আন্দোলন সৃষ্টি করে বিভীষিকাময় অবস্থার যে সৃষ্টি করা হচ্ছে তাকে আন্দোলন বলে কেউ সাড়া দেবে না। ৬ই তারিখে হরতালের সংবাদ আমরা দেখতে পাচ্ছি। আমরা দেখছি যে কলকাতার মধ্যে এধরনের একটা আবহাওয়া সৃষ্টি হয়েছে।

[1-30—1-40 p.m.]

তাই আজকে আমি আপনার কাছে একথা বলছি তাঁরা কিছু কর্মীদের কাছে বলেছেন যে আমাদের কর্মীরা সবাই গ্রামে চলে গেছে। আজকে একথা বড় ভয়ের কথা। তারা কোথায় গেল কোন্ গ্রামে তারা গেল, এই প্রশ্ন সাধারণ মানুষের মনে এসেছে। তাই আমি আজকে বলব অধ্যক্ষ মহাশয়, সরকারের দৃষ্টি ভঙ্গী যেন শিথিল না হয়। দেশের মানুষের জীবন সম্মান রক্ষা করবার ভার সরকারের হাতে, সরকার যদি রক্ষা করতে না পারে, তাহলে মানুষ কোন পথে যাবে? সরকারকে ভাবতে হবে। আজকে সরকারের কাছে মানুষ চায় রক্ষণাবেক্ষণ, সরকারের কাছে চায় মানুষ এই যে তাদের সম্মান এবং সম্পত্তি বজায় রেখে সরকার সুষ্ঠুভাবে রাজ্য পরিচালনা করুন। কিন্তু সরকার যদি সে বিষয়ে অক্ষম হন তাহলে জনসাধারণের আস্থা সরকারের উপর থাকবেনা। তাই আমি অধ্যক্ষ মহোদয়, সরকারের নিকট একথাই বলবো পর পর যে বাজেট সরকার এখানে প্লেস করেছেন, যত টাকার বাজেটই দেন, সেই বাজেট আমরা নির্বিবাদে কংগ্রেসীরা সমর্থন করি, কিন্তু আজকে সেই টাকা নিয়ে ছিনিমিনি চলছে। সরকারের প্রতি যদি সরকারী কর্মচারীবৃন্দের লয়েল্টী না থাকে, ঠিকভাবে কাজ না করে তাহলে সরকারের সেটা দেখা উচিত। অধ্যক্ষ মহোদয় আমি কয়েকটি বিষয় আপনার কাছে বলার চেষ্টা করব। খাদ্য

আন্দোলন কি হয়েছে না হয়েছে সে প্রশ্ন আপনার কাছে নয়, সাধারণ মানুষের যে কষ্ট এসেছে একথা পরিবর্তনশীল অবস্থায় স্বীকার না করে উপায় নাই। আজকে অনেক জায়গা আছে যেখানে খানিকটা রেশনিং এরিয়া খানিকটা কর্ডনিং এরিয়া। মাঝখানে খানিকটা জায়গায় লোকের রেশন কার্ড নাই, তাদের ঘরে চালও নাই। তারা কি খাবে? একথা সকলের কাছেই পরিষ্কার যারা সরকারে গদিতে বসে আছেন, আমরা কংগ্রেসী দল সমর্থক দলও জানি যে কাজ যদি না চলে মানুষ কখনও থাকতে পারেনা। কাজেই প্রশাসনিক অবস্থার মধ্যে যে কর্মচারীবৃন্দ আছে তাদের সতর্ক হয়ে চলতে হবে। দেশের মানুষ ছাড়বেনা আজকে, কংগ্রেস দল নয়, বিরোধী দল নয়, আজকে সুসংহতভাবে যদি কাজ না করে তাহলে কৈফিয়ৎ দেশের মানুষকে দিতেই হবে। তাই অধ্যক্ষ মহোদয়, আমি, একথাই বলবো প্রশাসনিক অবস্থা যা চালু করা হয়েছে তার কোন্ খানে গলদ সরকারের তা খুঁজে বার করতে হবে। যদি না বার করেন তাহলে মানুষের সরকারের প্রতি আনুগত্য থাকবেনা। যে সমস্ত কর্মচারীদের আমি সকলের কথা বলছিনা, অনেক ভাল কর্মচারী আছে, দেশের মানুষের প্রতি আনুগত্য যাদের নাই, সরকারের প্রতি যারা আনুগত্য স্বীকার করছেনা তাদের প্রতি সরকারের দৃষ্টি দিতে হবে। অনেক জায়গায় দেখা গেছে মনুষ্যত্বহীন কাজ চালিয়ে যাচ্ছে, আজকে যে মানুষ দরদী মন চাই একথা তাঁরা ভুলে গেছেন। কাপড়, সোনা বা গহনার ব্যাপার নয়, খাবার জিনিষ দেবার জন্য কেন তাঁরা এগিয়ে যাচ্ছেনা, এই প্রশ্নই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

আমি আর একটা কথা বলতে চাই। এই সরকারী কর্মচারীরা এর আগে কত ভাল কাজ করেছিলেন, তার আমরা প্রশংসা করেছি। অনেক জায়গায় আমরা দেখেছি দুর্ভিক্ষের সময় সুন্দরবন এলাকায় কোন অসুবিধা হলে সরকারী কর্মচারী গিয়ে তার বড় অফিসারের কাছ থেকে লিখিয়ে নিয়ে এসে ব্যবস্থা করে দিয়েছিলেন। কিন্তু এই মন যেন চলে যাচ্ছে। এই প্রশ্নই আমি আপনার কাছে রাখছি। সরকারী অফিসারদের কি অসুবিধা জানা দরকার, মাইনে বাড়বার কথা নয়, সরকার যখন মাইনে বাড়াতে পারবেনা সে কথা নয়, কিন্তু অন্য কি কি অসন্তোষের কারণ আছে সেগুলি দেখা দরকার।

আমরা এখানে দাঁড়িয়ে চোখ বুজে যে কোন বাজেট পাশ করি। আমরা কংগ্রেস দলের লোক, আমরা কংগ্রেসের আদর্শ জানি গণতন্ত্রের উপর তাদের বিশ্বাস আছে এবং সেই বিশ্বাসের উপর আমরা এখানে বিল পাশ করি। কিন্তু যখন এই বিল পাশ করছি তখন আমাদের মনে এই প্রশ্ন আসছে এই টাকা নিয়ে কি ছিনিমিনি খেলা হচ্ছে? আজকে দেশের জনসাধারণের টাকা নিয়ে, গরীব জনসাধারণের টাকা নিয়ে সরকার গঠন হয়েছে এবং প্রশাসনিক ব্যবস্থা চলছে। কাজেই আমাদের বার করতে হবে সেই প্রশাসনিক ব্যবস্থার মধ্যে কোথায় গলদ আছে। ৬ই তারিখে যে হরতাল হয়েছে সে সম্পর্কে অনেকের অনেক মত আছে। কিন্তু একথা ঠিক আজকে ভারতবর্ষের শান্তিপূর্ণ মানুষ কোন গোলমাল চায়না, তারা শান্তিপূর্ণভাবে বাস করতে চায় এবং যদি কোথাও কোন প্রোটেস্ট হয় তাহলে তার সমাধান শান্তিময় পথে। যেটা অশান্তির পথ সেটা ভারতবর্ষের মানুষ কখনও পছন্দ করেনা। কিন্তু সরকারকে কঠোর হতে হবে, তাঁদের যে দায়িত্ব তা পালন করতে হবে। আমি একটা ঘটনা আপনাদের কাছে বলব। কোন্নগরের একজন ভদ্রলোক যিনি মিউনিসিপ্যালিটির কমিশনার ছিলেন তিনি বিপদে পড়ে কোন একজন উচ্চপদস্থ কর্মচারী যাঁর পদের উপর কোন পদ নেই তাঁর কাছে ফোন করে পুলিশ বাহিনী চেয়েছিলেন। কিন্তু তিনি বললেন আমি পুলিশ পাঠাতে পারব না। চমৎকার কথা। সরকার যদি পুলিশ পাঠাতে না পারে তাহলে নিরীহ জনসাধারণ যাবে কোথায়? আজকে দেশের মধ্যে কি সিভিল ওয়ার সুরু হবে? আমাদের এখানে যখন সরকার প্রতিষ্ঠিত হয়েছে, সরকারের যখন প্রশাসনিক ব্যবস্থা রয়েছে, তারজন্য যখন এত টাকা খরচ হচ্ছে তখন এই পথে কেন আমরা যাব তার কৈফিয়ত মানুষ সরকারের কাছে চাইবে। আজকে আত্ম বিশ্লেষণ করলে কারুর কোন দুঃখ নেই। এটা আমার কথা নয়, সাধারণ মানুষের কথা, যাদের সঙ্গে আমরা মিশি তাদের

কথা। একটু আগে বিধান সভার সমস্যা, আমার ভগ্নী শান্তি দাস বললেন ছাত্রদের পরীক্ষার কথা। আজকে পাড়ায় পাড়ায় মায়েরা চিন্তা করছেন ছেলেদের কি হবে। ছেলেরা কি লাঠি মেরে, ইট মেরে স্কুল, কলেজ বন্ধ করে দেবে? আজকে শিক্ষামন্ত্রী গার্জিয়ানদের কাছে এই বলে আবেদন করুন যে, স্কুল যদি ঠিকভাবে চলে তাহলে তাঁরা ছেলেদের দায়িত্ব নিন, স্কুলের দায়িত্ব নিন। দেখুন তাঁরা বেরিয়ে আসেন কি না। দেশে যখন সংকটকাল আসে তখন প্রত্যেক মানুষের মনে এই প্রশ্ন আসে, প্রত্যেক মানুষ চায় কেমন করে এই সংকটকাল উত্তীর্ণ হব, কেমন করে সহযোগিতা করব। আজকে আমাদের মনে এই প্রশ্ন আসছে এতগুলো পরীক্ষার্থীর এই যে পরীক্ষা বন্ধ হয়ে যাচ্ছে এঁদের ভবিষ্যত কি? ছেলেরা মনে করবে বাইরের ব্যাপার নিয়ে কংগ্রেস দল এবং বিরোধীপক্ষ বিধান সভায় ঝগড়া করে আমাদের পরীক্ষা বন্ধ করে দিচ্ছে। এটা জনসাধারণের কথা এবং আমাদের ভবিষ্যত বংশধরেরা একথা মনে রাখবে। আজকে দেখছি যেখানে বিধানসভায় দাঁড়িয়ে ঝগড়া করবার স্কোপ ছিল, সাজেসন দেবার স্কোপ ছিল সেখানে আমরা বাইরে গিয়ে ঝগড়া করছি, ইট-পাটকেল মেরে দেশের অগ্রগতি বন্ধ করা হচ্ছে। আজকে আমি অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের সঙ্গে একথা দুপক্ষকেই বলছি এবং বিরোধী পক্ষ এখানে থাকলে তাঁদের সামনেই বলতাম। আমার আর একটা কথা হচ্ছে কংগ্রেস সরকারের আমলাতান্ত্রিকভাব পরিবর্তন করা দরকার। স্যার, এই বক্তব্য আপনার সামনে রেখে, এই বিল সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 1-40 – 1-50 p. m. ]

**শ্রীমতী নিহারীকা মজুমদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসের সামনে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল উত্থাপন করেছেন, তাকে সমর্থন জানিয়ে, আপনার মাধ্যমে শিক্ষা সম্বন্ধে আমি দু-একটা কথা বলতে চাই।

সরকার, আমাদের গণতন্ত্রকে সুদৃঢ় করবার জন্য ব্যাপকভাবে শিক্ষার প্রচেষ্টা করে চলেছেন। আমরা আজ দেখতে পাচ্ছি—যে গ্রামে, গ্রামে স্কুল, কলেজ খোলা হয়েছে, ইন্জিনিয়ারিং কলেজ, মেডিকাল কলেজ স্থাপিত হয়েছে এবং এমন কি, ইউনিভারসিটি পর্যন্ত তৈরী করা হয়েছে। শিক্ষার্থীদের সংখ্যা গ্রামে ক্রমশঃ বৃদ্ধি হয়ে চলেছে, এবং আমরা প্রতি বছর পরীক্ষার্থীদের সংখ্যা দেখে এটা বেশ উপলব্ধি করতে পারছি। নিরক্ষরতা দূরীকরণের জন্য সরকার এক নূতন পরিকল্পনা গ্রহণ করেছেন। সমস্ত বয়স্ক শিক্ষকদের নিয়ে ২৬শে জানুয়ারী তারিখে বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে। মহারাষ্ট্র সরকার বহু আগেই তাদের দেশবাসী দেশ সেবার ও প্রেরণা দেওয়া সেই রকম প্রতিষ্ঠান চালিয়েছেন। আমরা দেখতে পাই রাশিয়ায় ও জাপানে, তাদের সেখানে নিরক্ষরতা দূরীকরণ কাজে, তাদের বহু দুঃখ কষ্ট সহ্য করতে হয়। আজকে আমাদের দেশে এই অশিক্ষা ও বহু সংস্কার, দূর করতে গেলে আমি মনে করিনা যে আমাদের কয়েকজন সরকারী কর্মচারীদের উপর শিক্ষার, গুরু দায়িত্ব ভার ন্যস্ত করলেই আমরা এ সম্বন্ধে সম্পূর্ণ কৃতকার্য হতে পারবো। ভারতবর্ষ গণতান্ত্রিক রাষ্ট্র, সেখানে জনগণের সহযোগীতা নিয়ে, এই অশিক্ষা দূর করবার জন্য যদি আমরা চেষ্টা করি, তাহলে আমরা সফল হতে পারবো। আজকে আমরা দেখতে পাচ্ছি এত স্কুল কলেজ তৈরী হয়েছে কয়েকটি ইউনিভারসিটি হয়েছে, তবুও আমরা দেখতে পাই যে সহরের কয়েকজন, অল্প সংখ্যক ছেলে এবং মেয়ে তাতে শিক্ষাপ্রাপ্ত হয়েছে। আমরা দেখতে পাই যে বর্তমানে ২৯'৫ জন মাত্র দেশবাসী, যারা সাক্ষর করতে পারে। তার একমাত্র কারণ আমরা দেখতে পাই যে, শতকরা ৮০ জন লোক গ্রামে বাস করে এবং তার মধ্যে অর্দ্ধেক সংখ্যক হচ্ছে মহিলা। সেখানে দেখতে পাচ্ছি এখনও অশিক্ষার অন্ধকার থমথম করছে। সেই অশিক্ষাকে যদি দূর করতে হয় তাহলে আমাদের সর্বপ্রকার প্রচেষ্টা করতে হবে। কিছুদিন আগে আমি কলিকাতা সহরে ইউনিভারসিটির সামনে দেখছিলাম একটি লাল সালুতে লেখা আছে যে অশিক্ষা দূর করবার জন্য তারা মহান প্রচেষ্টা করে চলেছেন, নিরক্ষরতা দূর করবার সংকল্প নিয়ে তারা গ্রামে যাচ্ছেন। তাঁদের এই শুভ প্রচেষ্টা, সত্যই, খুব প্রশংসনীয়। আজকে আমাদের মেয়েরা যারা

শিক্ষাপ্রাপ্ত হয়েছেন, যারা শিক্ষিত, তাঁদেরও উচিত পথ প্রদর্শন করা, তারা গ্রামে গিয়ে ছুটির ও অবসর সময়টুকু গ্রামে গিয়ে কাটান তাহলে ভাল হয়। তাহলে আমরা দেখবো যে সেখানে শিক্ষা আরও দিন দিন দ্রুতগতিতে বৃদ্ধি পাচ্ছে। ১৯৩৮-৩৯ সালে তখন শ্যামাপ্রসাদ মুখার্জী ভাইসচ্যান্সেলর ছিলেন, তখন তিনি কলেজের ছাত্রদের একরূপ ভাবে উৎসাহ ও প্রেরণা দিয়েছিলেন, গ্রামে গিয়ে, নিরক্ষরতা দূর করবার জন্য তাদের উৎসাহ দিয়েছিলেন, যে তারা ছুটির বন্ধে, সেখানে গিয়ে গ্রামবাসীদের শিক্ষা দান করতেন। আজকের দিনে সেই রকম উৎসাহ ও প্রেরণা একান্ত প্রয়োজন হয়ে পড়েছে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে সরকার আমাদের মেয়েদের শিক্ষা ক্লাস ৮ পর্যন্ত rural area-তে পল্লী অঞ্চলে বিনা বেতনে পড়বার সুযোগ করে দিয়েছেন। আমি মনে করি, আমাদের দেশে শুধু দারিদ্র গ্রামবাসীদের মধ্যেই এটা সীমাবদ্ধ রাখলে চলবে না, সহরের সবত্র মেয়েদের শিক্ষা বিনা বেতনের ব্যবস্থা করা উচিত। আমরা আমাদের ছেলেদেরই পড়াতে পারি না, তাদের পড়াতে অর্থ সংগ্রহ করতে পারিনা, মেয়েদের কথাও সেখানে ওঠেই না। সুতরাং মেয়েদের শিক্ষা সহরে এবং গ্রামে, School Final ও Higher Secondary পর্যন্ত যাতে Free করে দেওয়া হয় তার জন্য আমি শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ রাখছি। আজকে রামপুরহাট সাবডিভিসনে একটিমাত্র কলেজ আছে। যেভাবে ছাত্রছাত্রীর সংখ্যা বেড়ে যাচ্ছে, তাতে সেখানে স্থান সংকুলান হয় না।

যে সব ছেলেমেয়ে কলেজে স্থান সংকুলান না হবার জন্য কলেজে পড়বার সুযোগ হয় না, তারা যাতে উচ্চশিক্ষার সুযোগ পায়, সেজন্য আর একটা কলেজ রামপুরহাটে স্থাপন করা অত্যন্ত প্রয়োজন। আর যে সব ছেলেমেয়ে উচ্চশিক্ষা গ্রহণ করবার সুযোগ পায় না, সেই সব ছেলেমেয়েদের জন্য টেকনিক্যাল স্কুল ও I. T. I. স্কুল স্থাপন করবার প্রয়োজন আছে। রামপুরহাট কলেজে অনার্স পড়বার সুযোগ না থাকার জন্য ভালভাল ছাত্রছাত্রীদের সেখানে ধরে রাখা যায় না এবং দরিদ্র ছেলেরাও উচ্চশিক্ষা থেকে বঞ্চিত হয়। সেইজন্য আমাদের সরকারকে অনুরোধ করবো—সেখানে অনার্স কোর্স চালু করবার জন্য। শিক্ষামন্ত্রীর দৃষ্টিও সেদিকে আকর্ষণ করছি।

রামপুরহাট কলেজে মেয়েদের কোন হোষ্টেল না থাকার জন্য উচ্চশিক্ষার সুযোগ থেকে মেয়েরা বঞ্চিত হচ্ছেন। কলেজ থাকা সত্বেও সেখানে মেয়েদের থাকবার কোন হোষ্টেল না থাকায়—দূর দূর গ্রামাঞ্চলের মেয়েরা উচ্চশিক্ষার সুযোগ পাচ্ছেন না। সেখানকার রাস্তাঘাট তত ভাল নয়, যাতে করে সুদূর অঞ্চলের ছাত্র-ছাত্রীরা বাড়ী থেকে যাতায়াত করতে পারে ও সহজে লেখাপড়া শিখতে পারে। কাজেই একটা মেয়ে হোষ্টেল সেখানে একান্ত দরকার। সিউড়ীতে যখন বিভাগীয় কমিশনার গিয়েছিলেন, তখন তাঁর কাছে আমাদের শিক্ষাসংক্রান্ত অভাব-অভিযোগ জানিয়েছিলাম। তিনি তখন আশ্বাস দিয়েছিলেন মেয়েদের হোষ্টেল ও I. T. I. প্রতিষ্ঠা করবার এবং হোষ্টেলের জন্য কলেজ কর্তৃপক্ষ জায়গা দেবেন বলেও প্রতিশ্রুতি দিয়েছিলেন। তারপরে অদ্যাবধি আর কোন খবর সে সম্বন্ধে নাই। সেদিকেও আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

রামপুরহাট সহরে ছোট ছোট বাচ্চাদের বৈজ্ঞানিক সম্মত উপায়ে আধুনিক পদ্ধতিতে শিক্ষা দেবার কোন ব্যবস্থা নাই। যারা আমাদের ভবিষ্যৎ বংশধর, তাদের সুশিক্ষার জন্য কোন কিণ্ডার গার্টেন স্কুলে বা মন্টেসরি স্কুলে এই ধরনের কোন প্রতিষ্ঠান নাই যাতে করে ওখানকার শিশুরা ভালভাবে গোড়া থেকে সুশিক্ষা পেতে পারে। যে প্রাইমারী স্কুল সেখানে আছে, তার অবস্থা অত্যন্ত শোচনীয়, যায় পাঁচশো ছেলেমেয়ে, তিন-চারটা করে লেকচারে ঠাসাঠাসি হয়ে সেখানে পড়াশুনা করে। স্কুলগৃহ ভেঙ্গে পড়ছে, বেঞ্চ নাই। আমি নিজে গিয়ে দেখেছি ছেলেরা কোলের উপর বই রেখে পড়ছে। যাতে সেই সুকুমার মতি বালক-বালিকারা আরামে বসে পড়াশুনা করতে পারে, তার ব্যবস্থা সেখানে নাই। সেখানকার অবস্থা বাচ্চাদের মনের ও স্বাস্থ্যের অনুকূল নয়। তাই আমি সরকারকে অনুরোধ জানাবো জাতির যারা ভবিষ্যৎ, তারা যাতে সুনাগরিক হতে পারে, স্বাস্থ্যবান হতে পারে সেদিকে দৃষ্টি রেখে তাদের শিক্ষার ব্যবস্থা করুন।

আর একটা কথা এর আগে আমার একজন দিদিরা বলে গেছেন, সেকথা আমিও বলতে চাই আজকে ছাত্রদের পরীক্ষা বন্ধ হবার ফলে, স্কুল-কলেজ বন্ধ হবার ফলে আমাদের কলকাতা সহরে যারা আমরা ছোট ছোট ঘরে বাস করে থাকি, সেখানে আর এখন ছেলেমেয়েরা পড়া শুনা করে না। তাদের দুষ্টুমি মাত্রাতিরিক্তভাবে বেড়েই চলেছে। এখনই স্কুল-কলেজ খোলা প্রয়োজন এবং পরীক্ষা আরম্ভ করা উচিত, একান্ত দরকার। পরীক্ষার্থীরা আজ একটা বিষম হতাশার মধ্যে পড়ে গেছে। আমাদের স্কুল-কলেজের ছেলে-মেয়ে, অভিভাবক এবং শিক্ষকবৃন্দ নিশ্চয়ই এঁদের কেউ চান না —এই রকম একটা বিশৃঙ্খলা দেশে চলুক, একটা অরাজকতা চলুক। আজ যে কয়েকজন মুষ্টিমেয় চক্রান্তকারী দুষ্কৃতকারীর দল আমাদের শুভ চেষ্টাকে বিফল করে দিচ্ছে, এদের দৃঢ় হস্তে দমন করবার জন্য আমাদের একান্ত চেষ্টা করা দরকার। সেই অসুর-শক্তির, দানব শক্তির প্রাধান্য, তাদের জেদটাই কি বজায় থাকবে আজকে? আজ কি আমাদের শুভশক্তি, সভ্য সমাজের শুভবুদ্ধি কোন কাজে লাগবে না? এটা কখনো হতে পারে না। তাই আমাদের সমাজের দেশের চিন্তাশীল, জ্ঞানী সুধীবৃন্দ এই দুষ্কৃতকারীর দল যাতে দমিত হয়, তার জন্য দৃঢ়পদক্ষেপে দৃঢ়সংকল্প নিয়ে এগিয়ে আসবেন এই আশা করে, এই দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

[ 1-50—2 p.m. ]

**শ্রীঅনঙ্গমোহন দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা একদিন ধরে দফাওয়ারী বিভিন্ন বাজেট পাশ করেছি। আজ এই সমস্ত দফাকে একত্র করে সমষ্টিগতভাবে এই বিলকে উত্থাপিত করা হয়েছে। কাজেই এই বিল যে পাশ করা হবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু এই বিল সমর্থন করতে উঠে আমি দু'চারটে কথা না বলে পারছি না। বর্তমান সময় পশ্চিমবাংলার ১০ই মার্চ একটা হরতাল হয়ে গেল, আবার ৬ই এপ্রিল হরতাল হচ্ছে। এই হরতাল সম্বন্ধে আমরা যাই বলি না কেন, এই হরতালের পিছনে বহু লোকের সমর্থন ছিল এটা বলা যেতে পারে। একথা সত্য এই হরতালের সুযোগ নিয়ে দুষ্কৃতকারীরা নানারকম হিংসাত্মক কাজ করেছে, তবুও স্বীকার করতে হবে যে জনগণের মনে একটা চাপা অসন্তোষ ছিল তার সুযোগ নিয়ে বিরোধী দলগুলি আন্দোলন করেছিলেন। কিন্তু সত্যই অসন্তোষ থাকার কারণও আছে। এই যে আমাদের খাদ্য বণ্টন-এর মধ্যে বহু অবিচার রয়েছে। এই কলকাতা সহরে প্রায় ৭ লক্ষ ভুয়া রেশন কার্ড আছে, তা ধরা যাচ্ছে না, রেশন অফিসের কর্মীদের সঙ্গে পুলিশ রয়েছে তবুও এই কার্ডগুলি ধরা যাচ্ছে না। অথচ যে সমস্ত লোক কোলকাতায় নোতুন আসছে তাদের রেশন কার্ড পেতে হয়রানির শেষ নেই। এজন্যে জনসাধারণের একাংশের মনে বিক্ষোভ থেকে যায়, তাছাড়া যে পরিমাণ চাল বিধিবদ্ধ রেশন এলাকায় দেওয়া হচ্ছে তা মোটেই লোককে খুসী করতে পারে না। যারা কম খান, কম পরিশ্রম করেন তাদের কথা আলাদা, কিন্তু যারা কঠিন পরিশ্রম করেন তাদের ব্যবস্থা ঠিক হয়নি। যারা কঠোর পরিশ্রম করেন গভর্ণমেণ্ট তাদের সম্বন্ধে একটা নিয়ম করেছেন, কিন্তু বিভিন্ন এলাকায় রেশন অফিসারগণ তা অবহেলা করছেন। রেশন দেওয়া সম্বন্ধেও বরাবর গাফিলতি আছে। দীর্ঘ লাইন দিয়ে মানুষকে রেশন নিতে হয়, এজন্যেও একটা বিতৃষ্ণা এসে যায়। দেখা যায় এক জায়গায় চাল, আটা আর এক জায়গায় কেরোসিন অন্য আর এক জায়গায় চিনি দেওয়া হচ্ছে। আবার দেখা যায় এক এক বাড়ীর দু'তিন জনকে বিভিন্ন জায়গায় লাইন দিয়ে দাঁড়িয়ে এই রেশন সংগ্রহ করে। আবার যে রেশন পায় তাতে যাদের চলে না তাদের আবার অন্য চিন্তা করতে হয়। আমি একথা বলব যে রেশন ব্যবস্থা ঠিকমত implemented হচ্ছে না। সরকার পক্ষের বক্তব্য বাংলাদেশের অধিকাংশ লোক চাল বেশী পেতে চায়, গম বেশী চায় না। এই বৎসর যদিও সরকার ঠিক করেছিলেন যে ১৫ লক্ষ টন চাল সংগ্রহ করবেন তা হল না, কেন কম হল? তার কারণ, উদ্বৃত্ত জেলায় নানারকম অসুবিধার সৃষ্টি হচ্ছে। প্রথম হচ্ছে সরকার যে নিয়ম করেছিলেন এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বিধান সভাতে বা খবরের কাগজে বা রেডিও মারফৎ এই কথা বলেছিলেন যে সেচ এলাকায় ৫ একর এবং অসেচ

এলাকায় ৭ একর পর্যন্ত জমির মালিকের উপর লেভির নোটিশ দেওয়া হবে না। কিন্তু কার্যক্ষেত্রে ঐ সকল ক্ষুদ্র ক্ষুদ্র জোতদারদের উপরও নোটীশ দেওয়া হল। ফলে সমস্ত লোকেদের মনের মধ্যে ধান না দেবার একটা বাসনা এল। অন্যদিকে দেখা গেল যে, যে সব family-র ২৫০ একর জমি আছে তাঁরা নিজেদের জমি ভাগ ভাগ করে কিছু, জমি নিজের নামে, কিছু স্ত্রীর নামে কিছু ছেলেদের নামে করে রেখেছেন, সেখানে family পিছু জমির সর্বোচ্চ পরিমাণ নির্দ্ধারণ করে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করা হল না। আমাদের জেলা মেদিনীপুর একটি উদ্বৃত্ত জেলা। এখানের লেভির নোটিশের কথা ভাল করে জানি। এখানের জেলা ম্যাজিষ্ট্রেট বলেছিলেন যে দুই একর থেকে পাঁচ বা সাত একর জমির মালিকের উপর লেভির নোটিশ দেওয়া হবে না। তবে বলেছিলেন যে এই প্রকার ক্ষুদ্র জোতদারগণের প্রকৃত কত surplus এবং তাহার কত পরিমাণ Procurement কে দিতে পারে তার একটা List অঞ্চল পঞ্চায়েতের অফিসে টাঙিয়ে রাখা হবে। দেখলাম যে ঐ সকল ক্ষুদ্র ক্ষুদ্র জোতদারগণের উপরও লেভির নোটিশ জারী করা হয়েছে। এজন্যে জনসাধারণের মনে একটা বিক্ষোভ, একটা ভয় এসে গেল। এবং জনসাধারণ মনে করিল যে সরকার গ্রামাঞ্চল হইতে সমস্ত ধান অন্যত্র লইয়া আসিবেন এবং ভবিষ্যতে দেশের লোক না খেয়ে মারা যাইবে। এই প্রকারে লেভীর নোটিশ দেওয়ার ফলে উদ্ভূত পরিস্থিতি দূর করার জন্য সরকারের তরফ থেকে যেভাবে চেষ্টা করা উচিত সরকারী কর্মচারীদের তরফ থেকে তা ঠিক করা হয়নি। যদিও আমাদের মন্ত্রীমহাশয়রা বিভিন্ন জায়গায় আগ্রহ ভরে চেষ্টা করছেন কিন্তু যাঁরা এই জিনিসটা কাজে পরিণত করছেন তাঁদের তরফ থেকে কোন আগ্রহ দেখতে পাওয়া যাচ্ছে না। আবার এক জেলায় যে সমস্ত উদ্বৃত্ত অঞ্চল আছে সেখান থেকে ধান চাল বিভিন্নভাবে অন্যত্র চলে যাচ্ছে এবং সেখানে যে সমস্ত চেক পোষ্ট আছে সেই চেক পোষ্টের কাছ দিয়েই চলে যাচ্ছে। দিনের বেলায় চেক পোষ্টের কর্মচারীরা লক্ষ্য করেন কিন্তু রাতের অন্ধকারে যখন চাল চলে যায় তখন সেই চেক পোষ্টের কর্মচারীরা নিদ্রা সুখ ভোগ করেন, কোন রকম লক্ষ্য রাখেন না। এইভাবে বহু ধান ও চাল চলে যাচ্ছে, মেদিনীপুর জেলার পূর্বাঞ্চল দিয়ে, হলদি নদী, রূপনারায়ণ নদীর ধার দিয়ে এমনি ভাবে বহু ধান ও চাল চলে যাচ্ছে। দেশের জনসাধরণ যখন পুলিশের কাছে সংবাদ দেয় তখন পুলিশ তাদের বলে আমরা ব্যবস্থা গ্রহণ করছি এই বলে হয়ত একটা নৌকা আটক করলো এবং বাকী নৌকাগুলি মোটামুটি চাল নিয়ে চলে গেল। যে সমস্ত ট্রাকে করে কোলাঘাটের উপর দিয়ে চাল আসে, সেই নদীর উপর পুল হয়নি কিন্তু সরকারের ইরিগেশন বিভাগের যে একটি ফেরি বোট আছে নিজেদের কাজের জন্য সেই ফেরি বোট তার উপর দিয়ে দু' চারটে ট্রাক বোঝাই চাল চলে আসছে এই ধরনের রিপোর্ট আমাদের কাছে এসেছে। কাজেই যে খাদ্যনীতি সরকার গ্রহণ করেছেন এটা একটা বৈপ্লবিক নীতি কিন্তু এই নীতিকে বানচাল করবার জন্য সরকারী কর্মচারীরাই চেষ্টা করছেন এই ধরনের একটা ধারণা জনসাধারণের মধ্যে এসে গিয়েছে এবং এজন্য তারা খানিকটা হতাশও হয়ে পড়েছে। কাজেই এই বিষয়ে আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন বিশেষ করে লক্ষ্য করেন এই রকমভাবে দুর্নীতি যেন না চলে, সরকারী কর্মচারীরা সত্যই যাতে ধান সংগ্রহ এবং বণ্টনের কাজ উপযুক্তভাবে করেন সেদিকে তিনি যেন লক্ষ্য রাখেন। আমি এখানে বারবার বলেছি আমাদের যে সমস্ত উদ্বৃত্ত জেলা আছে তার মধ্যে আমি মেদিনীপুর জেলার কথা বলছি যে সেখানে বহু জায়গা আছে যেখানে লোকের ধান চালের অভাব হয় অথচ সেখানে (ক) শ্রেণীর র‍্যাশান কার্ডে কোন র‍্যাশান দেওয়া হচ্ছেনা। মেদিনীপুর জেলায় ৮।১০টি থানায় আজ পর্যন্ত (ক) শ্রেণীর লোকদের র‍্যাশান দেওয়া হচ্ছেনা, (খ) শ্রেণীকে দেওয়া তো দূরের কথা। এই বিষয়ে সেখানকার লোকেদের মনে একটা আশংকা আছে যে সরকার যথা সময়ে তাদের র‍্যাশান দিতে পারবেনা বলে সেখানকার যে সমস্ত লোক ধান বিক্রি করে, যারা লেভির আওতায় না পড়লেও ধান বিক্রি করতে পারত তারা ধান বিক্রি করছে না। যদি (ক) শ্রেণীর লোককে র‍্যাশান দেওয়া হতো তাহলে সেই সমস্ত লোকের মধ্যে ধান বিক্রি করার আগ্রহ আসতো কারণ তারা ভাবতো আমরা যদি এই

ধান বিক্রি করি তাহলে আমাদের প্রয়োজনের সময়ে সরকারের কাছ থেকে চাল পেতে পাবেবা। এই ধরনের ভাবনা তাদের মধ্যে এসেছে। এদিক থেকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এত গেল খাদ্যের ব্যাপার। এবারে উৎপাদন সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। এবছরে যখন ফসল খারাপ হল তখন কৃষি বিভাগ থেকে বলা হল যে তোমরা বেশী করে আলু উৎপাদন করো কিন্তু সেই আলু উৎপাদন করবার জন্য যে প্রকার সাহায্য দরকার সেই সাহায্য কোথায়? কার্যক্ষেত্রে দেখা গেল কৃষকগণ আলুর বীজ যথা সময়ে পায়নি। ব্লক অফিস থেকে বলা হল যে তোমাদের আলুর বীজ দেবো কিন্তু দিনের পর দিন চলে গেল চাষীরা লাংগল দিয়ে আলুর জমি তৈরী করল অথচ আলুর বীজ নেই, সার ত দূরের কথা। কাজেই এইভাবে বহু ক্ষেত্রে যেখানে আলু হতে পারতো সেখানে আলুর চাষ হলোনা। এইভাবে যদি চলে তাহলে ত মুশকিলের কথা, যে সব লোক চাষ করতে পারতো তারা চাষ করতে পারলোনা। বিকল্প খাদ্য আলুর দ্বারা হতে পারতো যদি তার সম্পূর্ণ সুযোগ নেওয়া হতো কিন্তু চাষের ব্যাপারে অত্যন্ত অবহেলা করা হচ্ছে। এরপর সারের কথা ধরা যাক। বিভিন্ন জায়গায় সরকার বহু সারের এজেন্ট রেখেছেন কিন্তু সেই এজেন্টের কাছে গেলে অধিকাংশ সময়ে সার পাওয়া যায়না। আমার নিজের ব্যক্তিগত অভিজ্ঞতা আছে সারের জন্য ঘুরে ঘুরেও বহু লোক সার পায়নি। সার না না দিলে বর্তমান সময়ে যে ফসল হয় না এটাও অবিসম্বাদী কথা। মৃত্তিকা ফসল দিতে দিতে ক্রমশ ব্যারেন হয়ে যাচ্ছে তাতে উপযুক্ত সার না দিলে ফসল হবে কি করে? অথচ সেই সারের ব্যবস্থা হচ্ছেনা।

[ 2—2-10 p.m. ]

সেচের কথা নাই বা তুললাম, সেচের ভাল ব্যবস্থা এ যাবৎ হয়নি। যদিও কোন কোন জায়গায় গভীর নলকূপ করা হয়েছে কিন্তু সেখানে যথা সময়ে বিদ্যুৎ সরবরাহ না দেওয়ার ফলে সেগুলি চালু হয়নি। লিফ্‌ট ইরিগেশনের যে সমস্ত স্কীম করা হয়েছে সেগুলিও হয়নি। কোন কোন ক্ষেত্রে দু'তিন বছর পূর্বে ডিপ টিউবওয়েল বসান হ'য়েছে, ইরিগেশনের সমস্ত ব্যবস্থা হয়েছে কিন্তু বিদ্যুতের অভাবে সেগুলি কার্যকরী হচ্ছেনা। আমাদের এখানে জিজ্ঞাস্য হচ্ছে এই যদি বিদ্যুৎ সরবরাহ না পাওয়া যায় তাহলে কেন সেখানে ডিপ টিউবওয়েল বসান হল? বিদ্যুৎ সরবরাহ না হলে সেখানে যে জল তোলা যাবেনা এটাত জানা কথা। কাজেই যেখানে বিদ্যুৎ পাওয়া যাবে সেখানে ডিব টিউবওয়েলগুলিকে কাজে লাগান উচিত ছিল। তার ফল হল এই যে আমাদের জনসাধারণের অর্থ এইভাবে অযথা আটকে গেল, অর্থাৎ সেই অর্থ কোন কাজে লাগলোনা, জনসাধারণের কোন উপকারে আসলোনা। এদিক থেকে বিচার করে আপনাকে অনুরোধ জানাচ্ছি আপনি বিশেষভাবে প্রশাসন বিভাগের প্রতিটি ক্ষেত্রে লক্ষ্য রাখুন যে কেন কাজ হচ্ছেনা। আপনারা বহু কাজ করেছেন, স্কুল তৈরী করেছেন, স্বাস্থ্য কেন্দ্র করেছেন, রাস্তাঘাট তৈরী করেছেন অথচ তবুও জনসাধারণের মনের মধ্যে বিক্ষোভ ধূমায়িত হয়ে উঠেছে এবং সেই বিক্ষোভের কারণ হচ্ছে প্রশাসনিক দিক থেকে যে সমস্তই কর্মচারীরা সরকারের অধীনে কাজ করছে তাদের মধ্যে কর্তব্যবোধের অভাব আছে। এই কর্তব্যবোধের অভাবের কারণ কি তা খুঁজে বের করতে হবে এবং তা দূর করতে হবে। বিভিন্ন ব্লকের পুকুর সংস্কারের জন্য যে টাকা দেওয়া হয় তা অতি সামান্য। যে পাট চাষ হচ্ছে সেই পাটগুলিকে যেখানে সেখানে না পচিয়ে তার জন্য পৃথক পুকুর করে সেখানে পাট পচাবার জন্য প্রত্যেক লোককে ৪০০ টাকা ঋণ দেবার ব্যবস্থা আছে। কিন্তু এই ৪০০ টাকাতে পাট পচানর জায়গা খোড়া অসম্ভব। কাজেই সে টাকা কোন কাজে লাগেনা। পাট চাষী যারা পাট উৎপাদন করে তারা সেই পাটকে যেখানে সেখানে খালের উপর পচাতে আরম্ভ করে এবং পাট পচানর জন্য পাটের উপর যে মাটি দেয় সেই মাটির দ্বারা খালগুলি ক্রমশ মজে যাচ্ছে এবং যেখানে সেখানে পাট পচানর ফলে প্রচুর মশা সৃষ্টি হচ্ছে যার ফলে নানা প্রকার অসুখ হচ্ছে। সেজন্য আবার

কথা হচ্ছে এই কাজের জন্য যে টাকা দিচ্ছেন সেই টাকা ঠিকভাবে খরচ হচ্ছে কিনা এটা দেখার কোন আয়োজন নেই কেন? কৃষকের সাহায্য করার জন্য কৃষি ঋণের ব্যবস্থা আছে। তাদের বলদ কেনার জন্য ১০০ টাকা ঋণ দেন। বলদ কেনার ঋণ বাবদ ১০০ টাকা যখন মঞ্জুর করেছিলেন সেসময়টা আজ থেকে ১৫ বছর পূর্বে, তখন ১০০ টাকায় হয়ত বা একটা বলদ হতে পারতো কিন্তু বর্তমান সময়ে ১০০ টাকায় একটা বলদ ত দূরের কথা একটা বাছুরও কেনা যায়না। ৩।৪ শত টাকার কমে একটা বলদ পাওয়া যায়না। সেইজন্য যে ১০০ টাকা ঋণ দেওয়া হয় সেই টাকা নিয়ে কৃষক ধান কিনে খেয়ে ফেলে। যদি ১০০ টাকায় বলদ পাওয়া যেতো তাহলে যে পরিমাণ টাকা বলদের জন্য ঋণ দেওয়া হয়েছে তাদিয়ে যদি বলদ প্রকৃত কেনা হ'ত তাতে সারা দেশ বলদে ভরে যেতো। সেজন্য যে পরিমাণ টাকা দিলে প্রকৃত কাজ হতে পারে সেই পরিমাণ টাকা দেওয়া উচিত, তা না দিলে সেই টাকা দিয়ে কাজের চেয়ে অকাজই বেশী হবে। এরপরে যে কৃষি ঋণ দেন সেই ঋণের পরিমাণ অত্যন্ত কম। সেই ঋণের দুই রকম ধাপ আছে। এক হচ্ছে ইনডিভিজুয়াল লোন, আর এক হচ্ছে গ্রূপ লোন। আপনারা গ্রূপ লোন দেন মাত্র ২৫।৩০ টাকা করে প্রত্যেককে। এই ৩০ টাকায় একমণ চালও হয়না। তারা যে টাকা পায় তা দিয়ে তারা জমির উন্নতি কি করবে? তারা তা পেটে খেয়ে ফেলে। সেজন্য লোককে এমনভাবে ঋণ দেওয়া উচিত যে ঋণ দিয়ে সে তার সংসারের কাজে লাগাতে পারে এবং কৃষি কার্যেও লাগাতে পারে। কিন্তু যাদের জমির মালিকানা নেই অথবা অথবা চাষী নেই তাদের কৃষি ঋণ দেওয়া হয়না। যাদের জমির উপর সত্ব নেই তাদের কৃষি ঋণ দেবেন কি করে এটা সত্যি কথা। কিন্তু জমি না থাকলেও যে সমস্ত লোক ভাগে চাষ করে তাদের জমির উপর খানিকটা দায়িত্ব আছে এবং চাষ করার সুযোগ আছে, সেই চাষ করার সুযোগ দেবার জন্য তাদের যদি উপযুক্ত পরিমাণে ঋণ দেওয়া না হয় তাহলে উপযুক্ত ভাবে চাষ হয়না। আমাদের ল্যাণ্ড রেভিনিউ মিনিষ্টার মহাশয় আগ্রহভরে বলেছিলেন ভাগ চাষীদের উপর খানিকটা জমির অধিকার দেওয়া হয়েছে এবং তাকে যে কোন সময়ে উচ্ছেদ করা চলবেনা। অধিকার দিচ্ছেন ঠিক কথা, কিন্তু অধিকার দিয়ে কি করবেন, তাদের যদি উপযুক্ত ঋণ না দেওয়া হয় তাহলে তারা চাষ করবে কি করে? কাজেই ভাগ চাষীকে উপযুক্ত পরিমাণে কৃষি ঋণ দেওয়া দরকার কাজেই ভাগচাষীদের উপযুক্ত পরিমাণে ঋণ দেবার ব্যবস্থা করা হোক। এবং যে সমস্ত ইনডিভিজুয়াল লোন দেওয়া হয় তা মাত্র ১০০ টাকা দেওয়া হয়। ১০০ টাকা ঋণ দিলে বড় চাষীর পক্ষে তার কিছুই হয় না। কাজেই যখন ঋণ দেবেন তখন উপযুক্ত পরিমাণে ঋণ দেবার ব্যবস্থা করা উচিত। বিভিন্ন জায়গায় দেখা যাচ্ছে, আপনারা ঋণের যে সমস্ত সর্ত দেন তা পূরণ করা একটা কঠিন ব্যাপার। চাষীকে জমির স্বত্ব দেখাতে হবে জমির খাজনা মিটেছে কিনা, এই সব দেখাতে হবে। এইভাবে যদি লোন দেন তাহলে কি করে হবে। আপনারা যে ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক করেছেন সেই ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক থেকে জমির উন্নতির জন্য টাকা দেওয়া হয়, কিন্তু টাকার জন্য দরখাস্ত করলে চার মাসের আগে টাকা পাওয়া যায় না, যখন আর তা দরকারে লাগে না এবং ঋণ পেতে হইলে চাষীকে কি করতে হবে—গভর্ণমেন্ট Pleader-এর ওপিনিয়ন নিতে হবে জমির উপর রাইট আছে কিনা—সেই জমির খাজনা হাল পর্য্যন্ত মিটিয়াছে কিনা, এবং সেখানে জমির উন্নতি যে plan করা হয়েছে তার জন্য ইঞ্জিনীয়ারের রিপোর্ট নিতে হবে। এবং উক্ত জমি পূর্বে কাহারও কাছে বন্ধক দেওয়া হয় নাই বলিয়া রেজিষ্ট্রারের report দিতে হবে এতগুলি কাণ্ড করার পর তবে টাকা দেওয়া হবে কাজেই এই টাকা পেতে গেলে অনেক দেরী হয় এবং এই টাকা পাবার জন্য আবার কিছু টাকা খরচ করতে হয়। এইভাবে যদি কাজ হয় তাহলে লোন নিয়ে কিছু-ই হবে না। কাজেই এদিকে বিচার করে দেখতে হবে। সত্যিই যদি আপনারা চাষের উন্নতি করতে চান কৃষককে উৎসাহ দিতে চান যাতে কৃষিকার্য ভালভাবে হয় তাহলে চাষীদের তার সুযোগ করে দিতে হবে। যেমন একদিকে জল নিকাশের ব্যবস্থা দরকার অপর দিকে তার চেয়ে বড় দরকার ফসল তৈরী করবার জন্য বীজ এবং সারের ব্যবস্থা করা। এর পর আমি মেডিক্যাল বিভাগ সম্বন্ধে দু-একটা কথা

বলতে চাচ্ছি। বর্তমান সময়ে আমাদের দেশে যে সমস্ত সরকারী হাসপাতাল রয়েছে সেখানে যে পরিমাণ টাকা আপনারা দেন ঔষধ কেনার জন্য তা অত্যন্ত কম। আপনারা হিসাব করে বলেছিলেন ২৫ পয়সা থেকে ৩০ পয়সা মূল্যের ঔষধ প্রতি রোগীকে প্রত্যহ দেওয়া হয় প্রতিটি আউটডোর হাসপাতালে, কিন্তু এক একটি আউটডোর পেসেণ্টের ঔষধের জন্য এই পয়সায় কি হবে এতে তো ঔষধ যেজন্য দেওয়া হয় তাহার দামও হয়না বা উক্ত পয়সায় লাল রঙের জল ছাড়া আর কিছুই হয়না। কাজেই বিভিন্ন হাসপাতালে ঔষধের দামের পরিমাণ বাড়ানো উচিত কিংবা ঔষধের দামের পরিমাণ নির্ধারিত না করে বিভিন্ন রোগীর জন্য যে ধরনের ঔষধ দরকার তা দেওয়া উচিত Indoor রোগীর পথ্যের জন্য সহরে ভাল ব্যবস্থা আছে কিন্তু গ্রামে যে সমস্ত হাসপাতাল আছে সেখানে যে পরিমাণ খাবার প্রত্যেক Indoor রোগীকে দেওয়া হয় তাতে বিভিন্ন সময়ে রোগীদের নিজেদের বাড়ী থেকে খাবার আনতে হয়। যে পরিমাণ পয়সা পথ্যের জন্য দেওয়া হয় তাতে তাদের দুধ বা ফল কিছুই হয়না। সুতরাং রোগীদের যদি খাবার এবং ঔষধের ব্যবস্থা না করা হয় তাহলে হাসপাতাল রেখে লাভ কি? তাছাড়া বিভিন্ন হাসপাতালে দেখা যাচ্ছে যেখানে ডাক্তার নেই যে কমপাউণ্ডার সেই একাধারে ডাক্তার এবং কমপাউণ্ডার কেন এই অবস্থা হচ্ছে। সরকারের তরফ থেকে বলা হচ্ছে যে ডাক্তার পাওয়া যাচ্ছে না। ডাক্তাররা গ্রামে কাজ করতে চাচ্ছে না। এটা সত্য কথা। কম বেতনের জন্য হোক বা যে কোন কারণের জন্যই হোক সরকারী ডাক্তার খানায় ডাক্তার পাওয়া যাচ্ছে না। কিন্তু সেক্ষেত্রে আমি বলবো গ্রামে যে সমস্ত Qualified ডাক্তার আছে তাদের পার্ট টাইম ডাক্তাররূপে নিয়ে যদি হাসপাতাল চালু করা যায় তাহলে ভাল হয়, তা নাহলে কমপাউণ্ডারের উপর রোগীর অদৃষ্ট নির্ভর করা ছাড়া উপায় নাই। আমি দু' একটা হাসপাতালের কথা বলতে পারি যেখানে পিওন কমপাউণ্ডার এবং কমপাউণ্ডার ডাক্তার। একজন রোগী সে নিঃস্ব গরীব হতে পারে—তার সহরে আসবার সুবিধা নেই—কিন্তু তা বলে তাকে গ্রামের হাসপাতালের পিওন ঔষধ দেবে এবং কমপাউণ্ডার ঔষধের ব্যবস্থা করবে এইরূপ ব্যাপার আমাদের দেশেই সম্ভব। কাজেই এদিক দিয়ে আমি বলছি হাসপাতালে যাতে উপযুক্ত পরিমাণ ঔষধ ও পথ্যের এবং ডাক্তারের ব্যবস্থা করা হয়—তাহা অবিলম্বে করুন, এই কয়েকটি কথা বলে এই এ্যাপ্রপ্রিয়েসন বিলকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

## Formation of a Food Committee

**Mr. Speaker:** Now, Hon'ble the Chief Minister will please make a statement.

[2-10—2-20 p.m.]

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা ছোট্ট বিবৃতি দিতে চাই। আমরা ঠিক করেছি যে আমাদের রাজ্য স্তরে আমাদের খাদ্য নীতিকে সুচারুরূপে পরিচালনা করবার জন্য আমরা একটা ফুড কমিটি করবো এই কয়জনকে নিয়ে—আমি নামগুলি পড়ে দিচ্ছি। মুখ্যমন্ত্রী, শ্রীখগেন্দ্রনাথ দাসগুপ্ত, শ্রীরবীন্দ্র লাল সিংহ, শ্রীজগন্নাথ কোলে, শ্রীতরুণ কান্তি ঘোষ, শ্রীমতী পূরবী মুখোপাধ্যায়, শ্রীশ্যামাপদ ভট্টাচার্য্য, শ্রীমতী আভা মাইতি, শ্রীজ্যোতি বসু, শ্রীসোমনাথ লাহিড়ী, শ্রীহেমন্ত বসু, শ্রীননী ভট্টাচার্য, ডাঃ প্রতাপচন্দ্র চন্দ্র, শ্রীজওহরলাল বন্দোপাধ্যায়, শ্রীফজলুর রহমান, শ্রীঅতুল্য ঘোষ, শ্রীমতী রেণু চক্রবর্তী, ডাঃ নারায়ণ রায়, শ্রীবিজয় ব্যানার্জি, শ্রীশৈলেন অধিকারী শ্রীঅমরেন্দ্রনাথ বসু, শ্রীযতীন চক্রবর্তী, শ্রীবিজয় সিং নাহার, শ্রীস্বরজিত বন্দ্যোপাধ্যায়, শ্রীঅশোক কৃষ্ণ দত্ত, শ্রীবীরেশচন্দ্র সেন, ডঃ রাসবিহারী পাল, শ্রীআনন্দ গোপাল মুখোপাধ্যায়, শ্রীকাসেম আলি মির্জা, শ্রীবীরেন মৈত্র, শ্রীমৌলানা ফজলুর রহমন দুর্গাপুরী, এবং শ্রীদেবেন্দ্রনাথ মাহাতো। এই কয়জনকে নিয়ে এই কমিটি গঠন করা হয়েছে।

## The West Bengal Appropriation Bill, 1966

**শ্রীবৃন্দাবন চ্যাটার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের সামনে এনেছেন তা সমর্থন করতে উঠে আমি দু একটি কথা বলতে চাই। আমি কিছু বলবার আগে গতকল্য মুখ্যমন্ত্রী তথা খাদ্যমন্ত্রী খাদ্য বিষয়ে যে বিবৃতি দিয়েছেন সেইজন্ত আমি তাঁকে অভিনন্দন জানাই। আমাদের গ্রামাঞ্চলে যারা ক্ষেতমজুর ভূমিহীন মধ্যবিত্ত সম্প্রদায়, যাদের জমি জায়গা নেই তাদের ঘরে যে সপ্তাহে ১ কে. জি. ৮০০ গ্রাম খাদ্য দেবার ব্যবস্থা করেছেন তার জন্য আমি তাঁকে আবার অভিনন্দন জানাই এবং এই ব্যবস্থার ফলে আমাদের গ্রামাঞ্চলে লেভীর ধান সংগ্রহ করা আরও সুবিধা হবে। তিনি বলেছেন যে কার্ড পিছু ৪ লিটার মাসিক কেরসিন দেবার ব্যবস্থা করেছেন—তাঁর ষ্টেটমেন্ট অবশ্য আমরা বুঝতে পারি নি যে পল্লী অঞ্চলে এই রকম পাবে কিনা —অর্থ মন্ত্রীমহাশয় যখন তাঁর উত্তর দেবেন তখন তিনি অনুগ্রহ করে এটা জানাবেন যে পল্লী অঞ্চলের লোকেরা ঐ রকম কেরসিন পাবেন কিনা। আমাদের পশ্চিম বাংলায় অধ্যক্ষ মহাশয়, অগ্রগতির রথ দ্রুতগতিতে চলছে এবং চলবে। আমাদের বামপন্থীরা এবং দেশের প্রতিক্রিয়াশীল এবং অসামাজিক লোক যতই বাধার সৃষ্টি করুন না কেন এই অগ্রগতি চলবেই। প্রাক স্বাধীনতার পর থেকে আমাদের দেশ নানা দিক দিয়ে অগ্রগতি লাভ করেছে। আমাদের কৃষি এবং কৃষকের উন্নতি হয়েছে, ফসল পূর্বের চেয়ে অনেক বেড়েছে, আমাদের দেশে শিল্পের উন্নতি হয়েছে, আমাদের দেশে শিল্প শ্রমিকের উন্নতি হয়েছে, আমাদের দেশে ক্ষেত মজুরের উন্নতি হয়েছে। আমাদের দেশে অন্যান্য সম্প্রদায়, হরিজন সম্প্রদায়, এবং আদিবাসী সম্প্রদায়ের অনেক অগ্রগতি হয়েছে, আমাদের দেশে স্বাস্থ্যের উন্নতি হয়েছে একথা অস্বীকার করবার নয়। আমাদের দেশে নারী সমাজের উন্নতি হয়েছে, তাঁদের শিক্ষার অগ্রগতি হয়েছে, আপনারা সকলেই জানেন যে আজকে আমাদের এই বিধানসভায় আমাদের চীফ হুইপ মহাশয় মহিলাদের বক্তৃতা দেবার ব্যবস্থা আগে করেছেন— দেখেছেন মেয়েদের কিভাবে উন্নতি হয়েছে।

আজকে সুযোগ সুবিধায় আমাদের দেশে বহু ডাক্তার ইঞ্জিনিয়ার এবং বৈজ্ঞানিক হয়েছে। কিন্তু আমাদের দেশের নৈতিক চরিত্রের মান উন্নত করার জন্য ও সুনাগরিক হবার যে প্রচেষ্টা সেদিক দিয়ে আমাদের সরকার সচেষ্ট হন নি। আজকের এটাই হচ্ছে বড় সমস্যা, আমাদের ভারতবর্ষ ধর্মের দেশ, আমি মনে করি আমাদের প্রতিটা বিদ্যালয় ও কলেজে আমাদের জাতীর জনক মহাত্মা গান্ধী ও বিনোবা ভাবে যে সর্বধর্মের প্রার্থনা করছেন সেটা প্রতিদিন হওয়া উচিত স্কুলের প্রারম্ভে। আমাদের দেশের ছেলেদের সুনাগরিক হবার জন্য প্রতিটি ছেলে মেয়েকে স্কুলের কার্য্যসূচীর আগে সুনাগরিক হবার প্রতিজ্ঞা নিতে হবে। জমিতে যেমন ভাল ফসল করতে গেলে ভাল বীজ সার সেচের দরকার হয় তেমনি আমাদের ছেলেদের মনের মধ্যে জোর দেবার প্রয়োজন আছে, তাদের মধ্যে সেচনের ব্যবস্থা করতে হবে। আমাদের দেশের যারা মহাপুরুষ— তাদের জীবনী স্কুলে ভালভাবে আলোচনা করতে হবে। অর্থাৎ নৈতিক চরিত্রের মান যাতে সব দিক থেকে উন্নত হয় সেটা দেখতে হবে। আজকে যারা মুষ্টিমেয় সমাজ বিরোধী লোক এবং বামপন্থীরা আছেন তাদের হাতে আমরা সমাজকে ছেড়ে দিতে রাজী নই। আমরা যারা বিধান সভায় কংগ্রেস দলের সভ্য আছি তাদের প্রতিটা এলাকায় সেখানকার অভিভাবক শিক্ষাব্রতী ও ছাত্র প্রতিনিধিদের সভা ডেকে আলাপ আলোচনা করতে হবে। স্কুল পরিচালনা করতে দেবেন কিনা এবং এইভাবে আলোচনা করে একটা সিদ্ধান্ত করতে হবে। সে সমস্ত এলাকায় বিশিষ্ট নাগরিক অভিভাবক বিশিষ্ট শিক্ষব্রতী, ছাত্র প্রতিনিধি এবং সরকার পক্ষের প্রতিনিধিরা থেকে আলাপ আলোচনার মাধ্যমে তাদের সিদ্ধান্ত নিতে হবে যে শিক্ষার পথ বন্ধ হবে কিনা। আমি অত্যন্ত আনন্দের সঙ্গে বলছি যে আমি যে এলাকায় থাকি সে এলাকায় ইটিচেনা কলেজে কোন ষ্ট্রাইক হয় নি। সেখানে স্কুল কলেজ সব চলছিল সেজন্য আমি নিজেকে গৌরবান্বিত বলে মনে করি। আজকে আমাদের বিদ্যালয়গুলিতে মিশনারী Paltern-এর ব্যবস্থা করতে হবে। আমাদের ইটিচেনা

কলেজে এরূপ ব্যবস্থা থাকার জন্য সেখানকার ছাত্র অধ্যাপক মণ্ডলীরা ষ্ট্রাইক করে নি। এবার আমি আমার এবিষয় কয়েকটা কথা বলতে চাই। আমার এলাকায় হুগলী জেলার গোলবা থানা নিরক্ষরতা দূর করবার জন্য ১৬শে জানুয়ারী আমরা ৩০০-টা নৈশ বিদ্যালয় খুলেছি এবং ৫০-টা মহিলাদের জন্য খোলবার ব্যবস্থা করেছি। কিন্তু সেখানে কেরোসিনের ব্যবস্থা নেই। আমি সরকারের কাছে নিবেদন করছি যেখানে আমরা নিরক্ষরতা দূরিকরণের জন্য অভিযান করছি সেখানে যাতে কেরোসিন পাওয়া যায় তার ব্যবস্থা কর বন।

[2-20—2-30 p.m.]

হুগলী জেলার পাণ্ডুয়া থানা, আদিবাসী অনুন্নত সম্প্রদায় এলাকা, সেখানে যাতে কেরোসিন পাওয়া যায় তার জন্য Tribal এবং সিডিউল কাষ্ঠের মিনিষ্টারের কাছে নিবেদন করছি। আমাদের দেশে ট্রাইবাল এবং সিডিউল কাষ্টের জন্য বিনা পয়সায় শিক্ষার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু স্কুল ফ্রি যথাসময় না পাওয়ার জন্য তারা স্কুল ক্লাস প্রোমোশান পায় না, টেষ্ট এলাউ হয় না, সেজন্য মন্ত্রীমহাশয়ের কাছে নিবেদন করবো ট্রাইবাল এবং সিডিউল কাষ্টের ছেলেরা যারা গ্রামাঞ্চলে আছে তাদের সেখানে স্কুলের কর্তৃপক্ষের কাছে নির্দেশ দেওয়া উচিত তারা যখন সরকার থেকে মাহিনা পাবেন তখন ক্লাস প্রোমোসান এবং টেষ্টে-এ এলাউ করা বন্ধ যেন না হয়। আমাদের দেশে সিডিউল কাষ্ট কৃষকদের বিনা পয়সায় সি. পি. গ্রান্ট দেবার ব্যবস্থা আছে সে সি. পি. গ্রান্ট যাতে বেশী করে বৃদ্ধি করা হয় তার জন্য সরকারকে বলছি। আর একটা কথা বলতে চাই হুগলী নদী অর্থাৎ ভাগীরথী নদীর উভয় পাশে চর পড়ে যাচ্ছে। কিন্তু সে চর L. L. Department-এর নিম্নতম কর্মচারী এবং সেখানের এলাকার যারা জমি দখল করেন তাদের যোগ সাজসে বহু জমি গোপন থাকে এবং সরকার রাজস্ব পান না। সেজন্য প্রত্যেক বৎসর যাতে সরকার থেকে সারভে করা হয় এবং যে এলাকায় ভূমিহীন কৃষকদের জমি মাথাপিছু কিছু জমি দেওয়া যায় তার ব্যবস্থা করুন। একথা বলে আমি এই এপ্রোপিয়েসান বিল সমর্থন করছি।

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** মাননীয় স্পীকার স্যার, আজকে যে এপ্রোপিয়েসান বিল এসেছে তাকে সমর্থন করে দু' একটা কথা বলতে চাই। আমাদের জনকল্যাণমূলক রাষ্ট্রে জনকল্যাণ খাতে অর্থ বরাদ্দ করা হয়েছে এবং জনকল্যাণের জন্য টাকা খরচ হবে এ টাকা খরচ করবার অধিকার নিশ্চয়ই দেবো। তবে আমাদের দেখতে হবে যে সমস্ত ব্যয় বরাদ্দ করা হচ্ছে তা প্রয়োজনে না অপ্রয়োজনে করা হচ্ছে। আমি দেখতে পাচ্ছি আমার মহকুমায় অনেক উন্নয়নমূলক কাজ স্বাস্থ্য, শিক্ষার দিক থেকে হয়েছে। কিন্তু আমি দেখতে পাচ্ছি অনেক অপ্রয়োজনে খরচ করা হয়েছে ও হচ্ছে। আমি প্রথমে বলতে চাই শিক্ষার ব্যাপারে ঝাড়গ্রাম মহকুমায় একটি বিদ্যামন্দির হয়েছে, এটা হয়েছে সহর থেকে ৩০ মাইল দূরে যেখানে লোক অ-আ-ক-খ পড়তে জানে না। সেখানে লক্ষ লক্ষ টাকা খরচ হয়েছে সেখানে বিজ্ঞান মন্দির হয়েছে কিন্তু যেখানে প্রফেসার, ডাক্তার, ব্যারিষ্টার, মোক্তার ইত্যাদি সব রয়েছে সেখানে বিজ্ঞান মন্দির হলনা কেন? এ বিজ্ঞান মন্দির হল জঙ্গলের ভেতরে যেখানে জনমানব নেই। এটা করেছে কয়েকজন ভাগ্যান্বেষীর দল। যারা বাইরে থেকে একটা অবলম্বন নিয়ে গিয়ে সেখানে শিক্ষা প্রতিষ্ঠান করেছেন, সেখানে লোক কলোনী খুলেছেন, তার কল্যাণ কি কি হচ্ছে তা দেখতে হবে।

কয়েক বছর আগে কলকাতা থেকে একজন ব্যারিষ্টার গেছলেন গিরিজা ভূষণ মুখার্জি। ভাগ্যান্বেষণ করতে গেলেন ঝাড়গ্রামে আদিবাসী অঞ্চলে, সেখানে গিয়ে খুললেন জেক এণ্ড জাব স্কুল, লক্ষ লক্ষ টাকা সেখানে খরচ হয়েছে, বহু ঘর দোর হয়েছে, কিন্তু সেটা এখন উঠে গেছে। সেখানকার ষ্টেশনের নাম পর্য্যন্ত দিয়েছিলেন বোধনা, এই নাম রবি ঠাকুর দিয়েছিলেন। এত টাকা সেখানে খরচ করলেন, লক্ষ লক্ষ টাকা খরচ করলেন, গিরিরাজবাবুর সেই স্কুল উঠে গেছে। ঘর দোর পড়ে আছে, ষ্টেশনের নাম পর্য্যন্ত বদল হয়ে গেছে। এই অপ্রয়োজনীয়

কাজ হয়েছে। এই ঝাড়গ্রাম এক মাইলের ভিতর তিনটি সিনিয়ার বেসিক স্কুল হয়েছে—একটি হল পারিহাটিতে, আর একটি হল চিরবাবন্ধাতে, আর একটা হল এরিগড়াতে। কিন্তু সেখানে ছাত্র কোথায়, এক মাইলের ভিতর এত ছাত্র কোথায়। অথচ ১০।১২ মাইল অন্তর একটা স্কুল সেখানে নেই, ভাগ্যান্বেষীর দলের জন্যই এটা হয়েছে। এরগড়ায় যে সর্বাধিনায়ক তাকে জীপ দেওয়া হয়েছে। সেটা বিনা প্রয়োজনে ব্যবহৃত হচ্ছে কিনা সেটা দেখতে হবে। খাদ্য আন্দোলনের একটা মিটিং হল ২২এ তারিখে, আর সেই জীপ গাড়ী চড়ে এলেন সর্বাধিনায়ক অনিল গুপ্ত খাদ্য আন্দোলনের মিটিং-এ। আমি কাল চিঠি পেয়েছি। অনিল গুপ্ত জীপে করে খাদ্য আন্দোলন করতে এলেন। এই যে অপ্রয়োজনীয় কাজে কেন খরচ হচ্ছে, এই গাড়ী ডি. আইকে দেওয়া উচিত, সার্কল ইন্সপেক্টারকে দেওয়া উচিত, এস ডি ও-কে দেওয়া উচিত। কেননা তাদের একটা মহকুমা ঘুরতে হয় কিন্তু তাঁরা জীপ পাচ্ছেন না। এই যে এক মাইলের ভিতরে তিনটি বেসিক স্কুল খোলা হয়েছে তাতে কারা পড়ছে? তাতে কি মন্ত্রীমহাশয়ের ছেলে পড়ছে? ডি পি আই-এর ছেলে পড়ছে, ডি আই-এর ছেলে পড়ছে? না তা পড়েনা এমন কি বেসিক স্কুলের মাষ্টারদের ছেলেরাও পড়েনা। হিন্দী বেসিক স্কুল রয়েছে এরগোড়াতে, ১৯৬৩ সালে একটি স্কুল হয়েছে, সেটা অপ্রয়োজনীয়, সেখান থেকে কোন ছেলে পাশ করে না, সেজন্য অপ্রয়োজনীয় টাকা ব্যয় হচ্ছে কিনা সেটা দেখতে হবে। যে সমস্ত রাইভাল স্কুল খোলা হয়েছে সেগুলি বন্ধ করে দেওয়া উচিত। কেচন্দাতে প্রাইমারী স্কুল ৪০ বছর ধরে চলেছে, সেখানে ২০০-এর মত ছেলে রয়েছে কিন্তু সেখানে দুটি মাত্র শিক্ষক রয়েছে, প্রতি বৎসর সেখান থেকে ১০।১৫।২০টি ছেলে পাশ করছে। তার ১০ বিঘা দূরে ভাগ্যান্বেষীর দল একটা বেসিক স্কুল খুলেছেন তাতে ২৫টি ছেলে, ৪ জন মাষ্টার, আর দুশো আড়াইশো ছেলের জন্য মাত্র দুটি মাষ্টার। তাই এই যে হাজার হাজার টাকা সেখানে যাচ্ছে সেই টাকা প্রয়োজনে না অপ্রয়োজনে খরচ হচ্ছে, সেটা দেখতে হবে।

আমি এবার হেল্‌থ সেন্টার সম্বন্ধে বলতে চাই। আমাদের ঝাড়গ্রাম মহকুমায় এক একটি ব্লকে আইনে রয়েছে দুটি করে সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার হবে। আর একটি প্রাইমারী হেল্‌থ সেন্টার হবে। অর্থাৎ তিনটির বেশী হবেনা। এমনও দেখতে পেয়েছি কিছু কিছু ব্লকে সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার রয়েছে এবং দূরে কোথাও ২।৩ মাইল কোথাও ১০।১২ মাইল দূরে ডাক্তারখানা দেখতে পাওয়া যায়না। এখন ভাগ্যান্বেষীর দল গিয়ে এই যে ১২ মাইলের ভিতর দু তিনটি করে হেল্‌থ সেন্টার করছেন এবং তার জন্য তদ্বির করছেন এবং এর জন্য যে খরচ হচ্ছে সেটা প্রয়োজনীয় না অপ্রয়োজনীয় সেটা দেখতে হবে।

[2-30—2-40 p.m.]

এবারে আমি কৃষি সম্বন্ধে কিছু বলতে চাই। আমরা দেখেছি এই কয়েক বছরের মধ্যে কৃষির ব্যাপারে বিশেষ কিছু হয়নি। দেশবাসী ২।১জন যে বাঁধগুলো করেছিল সেগুলো রাস্তা করে নষ্ট করছে। রাস্তাগুলো রয়েছে বাঁধের আইলে, কিন্তু আমরা দেখেছি সেই আইলের মধ্যে রাস্তা না করে বাঁধের মধ্যে রাস্তা করা হচ্ছে। কলাইকুণ্ডা-সাঁকরাইল রাস্তা উপর একটি বাঁধের দ্বারা ১ হাজার বিঘা জমিতে জল সেচ করা হয়, কিন্তু বাঁধের মাঝে আইল দিয়ে বাঁধ নষ্ট করছে। এতে চাষের ক্ষতি হবে, অর্থক্ষয় হবে। এরকম যাতে না হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে। এবারে আমি ট্রাইবাল ওয়েলফেয়ার সম্বন্ধে কিছু বলতে চাই। শক্তিপুর কলোনীতে কতগুলি লোধা পরিবারের পুনর্বাসন হয়েছে। এই শক্তিপুর কলোনীতে ভাগ্যান্বেষী নির্মল ঘোষ সরকারের কাছ থেকে টাকা নিচ্ছে। আমি শক্তিপুর কলোনীতে খবর নিয়ে জানলাম তাদের গরু, হাল প্রভৃতি কিনবার জন্য টাকা দেওয়া হয়েছে। আমি তাদের জিজ্ঞাসা করলাম, তোমরা যে ৫০০ টাকা পেয়েছ তা দিয়ে গরু কিনেছ কিনা? তারা বলল কিনেছিলাম, কিন্তু মরে গেছে। আর একজন লোক বলল না, কিনিনি। আমার বক্তব্য হচ্ছে এগুলো আমাদের দেখতে

হবে এবং এই অর্থের মিস্‌ইউস্ যাতে না হয় সেইজন্ত পরীক্ষা কমিটি করা দরকার। যেখানে যেখানে টাকা বরাদ্দ করা হয়েছে সেই টাকা ঠিকভাবে খরচ হচ্ছে কিনা সেটা আমাদের দেখতে হবে। আমরা এখানে বসে টাকার মঞ্জুরী দিলেও সেখানে গিয়ে দেখবার কোন অধিকার আমাদের নেই। আমরা কোন কিছু বললেই বলা হয় তোমাদের দেখবার কোন অধিকার নেই, তোমরা পাশ করে দিয়েছ। আমার বক্তব্য হচ্ছে এরকম করলে হবেনা। দেশের যে অর্থ কল্যাণমূলক কাজে খরচ হওয়া দরকার সেটা যেখানে অকল্যাণে, অপ্রয়োজনে খরচ হচ্ছে সেটা যাতে নিবারণ হয় তারজন্ত আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি। একথা বলে এই বাজেট সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রীকমলকৃষ্ণ রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে যে এ্যাপ্রোপ্রিয়েসন বিল রাখা হয়েছে সেটাকে সমর্থন করতে গিয়ে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা হাউসে এবং মন্ত্রীমহাশয়ের কাছে রাখতে চাই। আমি প্রথমে শিক্ষা এবং শিক্ষকদের সম্বন্ধে কয়েকটি কথা বলব। আমার প্রথম বক্তব্য হচ্ছে প্রাথমিক শিক্ষা এবং জুনিয়র হাই স্কুল সম্বন্ধে। শিক্ষা জাতির মেরুদণ্ড, কাজেই সেই শিক্ষা যদি ঠিকভাবে প্রচারিত না হয় তাহলে জাতির উন্নতি হতে পারেনা। একটা বাড়ী তৈরী করতে গেলে যেমন তার বনিয়াদ শক্ত হওয়া দরকার, ঠিক তেমনি শিক্ষার বনিয়াদ হচ্ছে প্রাথমিক শিক্ষা। কাজেই প্রাথমিক শিক্ষা ঠিকভাবে পরিচালনা না করলে শিক্ষার অগ্রগতি হবেনা। আজকে আমাদের পশ্চিমবাংলায় বহু প্রাথমিক শিক্ষা প্রতিষ্ঠান গড়ে উঠেছে যেগুলো স্বাধীনতার পূর্বে ছিলনা। কিন্তু তবুও আমি মনে করি তা প্রচুর নয়। আমাদের মালদহ জেলায় প্রচুর উদ্বাস্তু পরিবার এসেছে। আমি বিশেষ করে এই জেলার গাজল, বামনগোলা থানার কথা বলছি যেখানে ১০।১৫ হাজার উদ্বাস্তু এসেছে। কিন্তু দুঃখের বিষয় সেখানে এখনও কোন রকম প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠা করা হয়নি।

[2-40—2-50 p. m.]

তাঁরা নিজেরাই প্রচেষ্টা করে বিনা বেতন নিজেদের ছেলেমেয়েদের শিক্ষা দিচ্ছেন। আমি চেষ্টা করেছিলাম সেই এলাকার স্কুলগুলিকে সরকারী মঞ্জুরী পাইয়ে দেবার জন্ত। কিন্তু চেষ্টা করে দেখলাম যে আমাদের জেলা থেকে কতকগুলি প্রাথমিক স্কুলের মঞ্জুরীর জন্ত কর্তৃপক্ষের কাছে পাঠান হয়েছে কয়েক বছর আগে, তারা এখনও পর্যন্ত মঞ্জুরী পাননি। এর ফলে ঐ সমস্ত উদ্বাস্তু এলাকাতে প্রাথমিক স্কুলের মঞ্জুরী পায়নি। এর ফলে সেখানে রেফিউজীদের ছেলেমেয়েদের পড়াশুনার যথেষ্ট অসুবিধা রয়েছে। তাই আমি সরকার কর্তৃপক্ষের কাছে অনুরোধ করছি, যাতে ওখানে প্রাথমিক স্কুলের শিক্ষা আরও বাড়ান যায়, তার জন্ত যেন তাঁরা ব্যবস্থা করেন। মিউনিসিপ্যালিটির অধীনে প্রাথমিক স্কুলে শিক্ষা পেতে এখনও অনেক বেতন লাগে। কিন্তু মিউনিসিপ্যালিটির বাইরে প্রাথমিক স্কুলগুলিকে অবৈতনিক করা হয়েছে। সরকারের কাছে আমার অনুরোধ মিউনিসিপ্যালিটির এই সমস্ত প্রাথমিক স্কুলগুলিকেও যেন অবৈতনিক করা হয়। প্রাথমিক শিক্ষা যাঁরা দিয়ে থাকেন, সেই সমস্ত প্রাথমিক শিক্ষক ও শিক্ষিকাদের প্রতি সরকারের গভীর সহানুভূতির সঙ্গে দৃষ্টি দেওয়া একান্ত আবশ্যক। তাঁরা বর্তমানে যে মঞ্জুরী পান, বর্তমান বাজার মূল্য ও দেশের পরিস্থিতিতে, তা পর্যাপ্ত নয়। যার ফলে তাঁরা শান্তিপূর্ণ ভাবে স্কুলে শিক্ষা প্রদান করতে পারেন না। এর ফলে, আমাদের ছোট ছোট ছেলে, মেয়েরা যারা প্রথম পাঠ গ্রহণ করে, তারা ঠিকমত পাঠ গ্রহণ করতে পারছে না। যার জন্ত আমাদের শিক্ষার বনিয়াদ শক্ত হচ্ছে না। তাই আমি সরকারের কাছে অনুরোধ রাখছি আমাদের শিক্ষা দপ্তর যেন এই সমস্ত প্রাথমিক স্কুলের শিক্ষক, শিক্ষিকাদের প্রতি গভীর সহানুভূতির সঙ্গে দেখেন, এবং এ বছরে সম্ভব না হলে, অন্তত আগামী চতুর্থ পরিকল্পনায় এঁদের ন্যূনতম বেতন যেন একশোর ঊর্দ্ধে করা হয়। এঁদের যদি অভাব, অভিযোগ দূর করা সম্ভব হয়, তাহলে শিক্ষার অগ্রগতি হবে। জুনিয়ার হাই স্কুল সম্বন্ধে বলতে গেলে, বিশেষ করে মফঃস্বল এলাকায় যে সমস্ত জুনিয়ার হাই স্কুল আছে, সেগুলির অস্তিত্ব যে বজায় আছে, সেটাই আশ্চর্য্যে

কথা। কারণ মফঃস্বল এলাকা হচ্ছে, অধিকাংশ দারিদ্র ও দুঃখ পীড়িত লোকের এলাকা, সেখানকার কতিপয় শিক্ষিত লোক, তাদের ছেলে, মেয়েদের শিক্ষার জন্য আগ্রহী হয়ে এগিয়ে এসে জুনিয়ার হাই স্কুল প্রতিষ্ঠা করেন। প্রাথমিক স্কুলের শিক্ষকদের, কারও, কারও মাঝে একটা আশা আছে। কিন্তু জুনিয়ার হাই স্কুলের শিক্ষকদের একেবারে একটা সম্পূর্ণ অনিশ্চয়তার উপরে থাকতে হয়। ছেলে, মেয়েদের পড়িয়ে খুব বেশী বেতন, আজকাল পাওয়া যায় না। চাঁদা সংগ্রহ করেও মফঃস্বলে ঐ সমস্ত স্কুলের আর্থিক উন্নতি ঠিকমত করা যায় না। আমি, আমার ওখানকার দু-একটি জুনিয়ার হাই স্কুলের সংগে সংশ্লিষ্ট, আমি দেখেছি—ঐ সমস্ত স্কুলে সরকারী মঞ্জুরীর টাকা নিতে হলে, অনেক সময় হিসাবে কারচুপি করতে হয়। তা না হলে তারা সরকারী মঞ্জুরী পান না। আমি সরকারের কাছে অনুরোধ রাখবো এই স্কুলগুলিতে যে lump grant দেওয়া হয়, সেই lump grant-টা না দিয়ে যা সম্পূর্ণ ঘাটতি, সেই ঘাটতির টাকাটা মঞ্জুরী, দিয়ে স্কুলগুলিকে প্রতিষ্ঠিত করা হোক। তা না হলে lump grant দিয়ে, যে টাকাটা তাদের পিছনে খরচ করা হচ্ছে, সেটা সদ্ব্যবহার হচ্ছে না। এই সমস্ত জুনিয়ার হাই স্কুলে উপযুক্ত শিক্ষকের অভাবে, সেখানকার ছেলেরা ঠিকমত শিক্ষা পাচ্ছে না। আমি আশা করি মন্ত্রিমহাশয় এদিকে বিশেষ দৃষ্টি দেবেন।

তারপর আমি বর্তমান খাদ্য পরিস্থিতি সম্বন্ধে বিশেষ করে আমার জেলার কয়েকটি কথা মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে এই হাউসের সামনে রাখতে চাই। আমার জেলা খাদ্য নীতি অনুসারে কিছুটা Cordoning এলাকা এবং কিছুটা non-cordoning এলাকা হিসাবে ভাগ করা হয়েছে। কালিয়াচক, বামনগোলা, হবীপুর ও গাজোল, এই চারটি থানা নিয়ে একটা cordoning এলাকা করা হয়েছে। এই এলাকা একমাত্র খাদ্য উৎপাদন এলাকা। এই চারটি থানা এলাকা ছাড়া, আর অন্য কোথাও মালদা জেলায় খাদ্য উৎপাদন হয় না। এই এলাকায় cordoning-এর ব্যবস্থা থাকায় সত্যিই খুব ভাল হয়েছে। এই এলাকায় ধানের লেভির কোটা ছিল ১ লক্ষ ৩০ হাজার কুইন্টাল। আমি যতদূর জানি প্রায় ১ লক্ষ ২০ হাজার কুইন্টাল ধান লেভি আদায় হয়ে গিয়েছে। আমি আশা করছি বাকীটা, অর্থাৎ ২০ হাজার কুইন্টালটা ঐ এলাকা থেকে, আর অল্প কয়েক দিনের মধ্যেই হয়ে যাবে।

এই এলাকা থেকে যদি এখন cordonning-এর ব্যবস্থা তুলে দেওয়া হয়, তাহলে এই অবস্থা দাঁড়াবে যে, ঐ এলাকায় যে সমস্ত দারিদ্র, গরীব, ক্ষুদ্র চাষীরা রয়েছে, তারা সবচেয়ে অসুবিধায় পড়বে। লেভির ধান দেওয়ার পর সংসারের খরচ রেখে, যদি বিক্রয় কিছু উপকার হয়, তাহলে সে হবে বড়, বড় জোতদারের ঘরেই। ছোট জোতদার বা অধিকাংশ গরীব চাষী, তাদের ঘরে কোন ধান থাকবে না। কারণ ছোট জোতদাররা তার সর্বস্ব দিয়ে, সরকারের লেভির quota পুষিয়ে দিয়েছে। কাজেই আমার অনুরোধ সরকারের কাছে, যে ঐ এলাকায় cordoning ব্যবস্থা যেন চালু থাকে।

আমাদের পূর্বেকার অভিজ্ঞতা থেকে দেখেছি, যে গতবার বর্ষার সময় সরকার যখন এই এলাকায় drive দিতে আরম্ভ করেছিলেন, তখন যে সমস্ত এলাকায় ধানের উৎপাদন হয়নি, সেই সমস্ত এলাকা থেকে খরিদদাররা ভীড় করায় ধানের দর ২০ টাকা থেকে ৪০ টাকায় উঠে গিয়েছিল। আজকে এই এলাকাতে ৭৫ নয়া পয়সা কিলো, চাল খুচরা বাজারে পাওয়া যাচ্ছে।

এই কর্ডনিং এলাকা যদি তুলে দেওয়া হয় এবং নন্-কর্ডনিং এলাকার থেকে যদি ধান কেনা আরম্ভ হয়, তাহলে ধানচালের দর বেড়ে যাবে। তার ফলে অসুবিধা ভোগ করতে হবে গরীব চাষীদের। আমি তাই সরকারকে অনুরোধ করবো এই এলাকা থেকে কর্ডনিং যেন না তুলে নেওয়া হয়।

কালিয়াচক ও পার্শ্ববর্তী অঞ্চলে যেখানে ধান উৎপন্ন হয় না, সেখানে কেবল অর্থকরী ফসল যেমন আখ, রেশম চাষের জন্য তুঁত চাষ হয়, আর কিছু কিছু কলাই ইত্যাদি হয়ে থাকে, আমি অনুরোধ

করবো এখানে যেন নিয়মিত ভাবে রেশন দেওয়া হয়। কালকে মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয়ের বক্তৃতা থেকে বুঝতে পেরেছি আগে যেখানে আমাদের চাল, গম মিলিয়ে ১৫০০ গ্রাম করে দেওয়া হতো, সেখানে পয়লা এপ্রিলের পর থেকে ১৮০০ গ্রাম দেওয়া হবে, কিন্তু আমাদের ওখানকার যারা মেহনতী জনতা তাদের পক্ষে এই ১৮০০ গ্রাম খাদ্যশস্য পর্যাপ্ত নয়, তাদের জন্য আরো ৩০০ গ্রাম বাড়িয়ে দেওয়া দরকার।

এই সমস্ত এলাকায় একদিনের জন্য ও খাবার থাকেনা, খাদ্যশস্য পৌঁছাতে সেখানে একদিন দেরী হলে, তাদের হাঁড়ি চড়বেনা। এমতাবস্থায় ঐ এলাকায় ভারপ্রাপ্ত সরকারী কর্মচারীদের এই রেশন দেওয়া সম্বন্ধে সজাগ দৃষ্টি রাখতে হবে, ঠিক ঠিক মত সময় মত সেখানে রেশন পাঠাতে হবে, কোন রকম গলতি যেন না হয়।

মালদহের যে চারিটি থানাকে ধান অঞ্চল বলা হয়, যেখানে কোন সেচের ব্যবস্থা করা হয় নাই। এবং যে এলাকায় ধান উৎপন্ন হয় না, সেখানে গভীর নলকূপ বসান হয়েছে এই সেচের জল দেবার জন্য। অবশ্য আমি শুনলাম ওখানে মাটির নীচে পাথর থাকার জন্য গভীর নলকূপ বসান সম্ভব নয়। আমি সরকারের কাছে অনুরোধ করবো ওখানে ছোট ছোট নলকূপ তৈরী করে বিদ্যুৎ সংযুক্ত করে সেচের ব্যবস্থা করা হোক। তাহলে সেখানকার জনসাধারণের কল্যাণ সাধিত হতে পারে।

পরিশেষে আদিবাসী কল্যাণ সম্বন্ধে কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করবো। কল্যাণরাষ্ট্র ভারতের অগ্রগতি বা সমাজতান্ত্রিক অগ্রগতির নিদর্শন এই আদিবাসী কল্যাণ দপ্তর। সেখানে অনেক কিছু কাজ এগিয়ে এসেছে। আদিবাসীদের মধ্যে শিক্ষা, সভ্যতা এবং সংস্কৃতির দিকে এগিয়ে নিয়ে যাওয়া হয়েছে। আদিবাসীদের স্বাস্থ্যের দিকেও লক্ষ্য রাখা হয়েছে। আমি বলবো। এই আদিবাসী কল্যাণ দপ্তরেরও কিছু কিছু গলতি রয়েছে। সেখানে আমরা আদিবাসীদের মঙ্গল করতে গিয়ে আমরা তাদের কিছু অমঙ্গলও করেছি। সেখানে নলকূপ করা হয়েছে, ভাল হয়েছে কিন্তু এই দপ্তরের বাজেটে সেই নলকূপ খারাপ হয়ে গেলে তার মেরামতের জন্য যে খরচ প্রয়োজন সেটার ব্যবস্থা নাই, তার ফলে যে সমস্ত নলকূপ সেই সমস্ত আদিবাসী অঞ্চলে খারাপ হয়ে পড়ে আছে, তার মেরামত হচ্ছে না। ফলে সেই সমস্ত লোক পূর্বে যেমন পচা এঁদো পুকুরে দূষিত জল পান করতো, এখনো তারা সেই পচা পুকুরের জলই খাচ্ছে, নলকূপ খারাপ হয়ে বছরের পর বছর পড়ে আছে, মেরামতের কোন ব্যবস্থা হচ্ছেনা। অবিলম্বে এদিকে সরকারের দৃষ্টি দেওয়া প্রয়োজন। আমরা তাদের সুযোগ দিতে পারি নাই। আদিবাসীদের কল্যাণের জন্য যে অর্থ ব্যয় করা হয়েছে, তা ঠিকমত ব্যয় হয় নাই। আমাদের যে প্রচার দপ্তর হয়েছে সেই প্রচার দপ্তর এদের মধ্যে ঠিকমত প্রচার করতে ব্যর্থ হয়েছেন। যার ফলে এদের মধ্যে সরকার বিরোধী একটা মনোভাব গড়ে উঠেছে।

যে সমস্ত Agricultural loan, Group loan ইত্যাদি আদিবাসী চাষীদের মধ্যে বিলি করা হয়েছে, এই লোনের এক সর্ত ছিল ব্যক্তি দায়িত্ব এবং যৌথ দায়িত্ব। কিন্তু লোন দেবার সময় এই অশিক্ষিত লোকদের এ সম্বন্ধে কিছুই বুঝিয়ে দেওয়া হয় নাই। আজ যখন সরকার সেইসব লোন আদায় করতে যাচ্ছেন তখন দেখা যাচ্ছে এক গ্রুপের বারো জন লোক যারা একত্রে লোন নিয়েছিলেন, তাদের কয়েকজন হয়ত মারা গেছে, কেউ বা পালিয়ে গেছে, আর চার পাঁচজন যারা আছে, তাদের উপর সমস্ত জুলুম হচ্ছে, অন্যের লোনের জন্য তাদের গরু বাছুর ইত্যাদি বিক্রী করা হচ্ছে, সার্টিফিকেট করা হচ্ছে। তারা অবাক বিস্ময়ে আমাদের জিজ্ঞাসা করছে একজনের ঋণ, আর একজনের কাছ থেকে আদায় করা যায় কেমন করে?

কাজেই আমাদের সরকারের যে প্রচার দপ্তর তা ঠিকমত কাজ করছেনা বলেই তারা সরকার বিরোধী মনোভাব পোষণ করতে পারছে। যে সমস্ত খ্রীষ্টান মিশনারী এই আদিবাসীদের মধ্যে

আছে বিশেষ করে মালদহ জেলায় তারা আদিবাসীদের বিভ্রান্ত করছে। আমি জানি কিছুদিন আগে মালদহ জেলায় হবিবপুর থানায় একটা প্রাথমিক বিদ্যালয়ে যে ভূগোল পড়ান হত তাতে আদিবাসীদের স্থান ঝাড়খণ্ড স্থান চিহ্নিত করেছিল তার মধ্যে বিহারের কিছু অংশ এবং মালদহ দিনাজপুরের কিছু অংশ ছিল। এই জাতীয় কার্যাকলাপের প্রতি সরকার যদি ঠিকমত দৃষ্টি না রাখেন আমার সন্দেহ নাগাল্যাণ্ডের সমস্যার মত আর একটা সমস্যা পশ্চিমবাংলায় দেখা দেবে। এদিকে সরকারকে বিশেষ দৃষ্টি দিতে বলি। আমি আগেই বলেছি যে আদিবাসীদের মঙ্গল করার নামে অনেক ক্ষেত্রে অমঙ্গল করা হচ্ছে। এই আদিবাসীরা অরণ্য জীবন ভালবাসে। আগে অরণ্যের সম্পদ এরা অবাধে গ্রহণ করত। এখন সরকারের বনবিভাগ হওয়ায় পর অরণ্যের কোন সম্পদ তারা ভোগ করতে পারেনা। এদের মেয়েরা কাঠ বা অন্য কিছু সংগ্রহ করতে যখন অরণ্যে যায় তখন বন বিভাগের রক্ষীদের দ্বারা লাঞ্ছিত হয় এবং অনেক সময় বিচারে তারা শাস্তিও পায়। বনবিভাগের যে সমস্ত আইনকানুন আছে তা এদের মধ্যে ভাল করে প্রচার করা হয়না, তাই সরকারের প্রতি তাদের মনে বিরূপ ভাব পোষণ করে। যে সমস্ত সরকারী কর্মচারী এদের মধ্যে কাজ করেন তারা আদিবাসী না হলেও আদিবাসীদের ভাষায় তাদের কিছুটা জ্ঞান থাকা দরকার নতুবা এদের সঙ্গে তাদের মনের ভাবের সম্যক আদান প্রদান হতে পারেনা।

শিক্ষা সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে তাদের যে শিক্ষা দিচ্ছি তাতে আমরা কি তাই জানান হচ্ছে, কিন্তু তারা কি তাদের বলা হচ্ছেনা। তারা কি তা যদি আগে জানতে না পারে তাহলে আমরা কি এ জিনিষ জানবার আগ্রহ তাদের কি করে আসবে। যে সমস্ত প্রাথমিক বিদ্যালয় আদিবাসী এলাকায় আছে আমার মতে যেখানে আদিবাসীদের ভাষাতে শিক্ষা দেওয়া হয় সাঁওতালী ভাষায় যদি প্রাথমিক শিক্ষা দেওয়া হয় তাহলে ভাল হয়। আমি একজন প্রাথমিক শিক্ষক এবং আদিবাসীদের স্কুলের শিক্ষক। আমি দেখেছি ছোট ছেলেদের যদি বাংলা ভাষায় বলি বই আনতে তা তারা বুঝতে পারে না, কিন্তু যদি সাঁওতালী ভাষায় বলি তাহলে বই নিয়ে আসে। তাই আমি বলব অন্ততঃ এই সব আদিবাসীদের স্কুলে একজন করে আদিবাসী শিক্ষক দেওয়া উচিৎ যিনি ছেলেমেয়েদের প্রথম পাট দিতে সক্ষম হবেন।

আর একটি কথা আমি বলবো। এই সব আদিবাসীরা অরণ্যের নানারকম জীব পশুপক্ষী ভক্ষণ করে যে সব পশু বা কীট পতঙ্গ খাদ্যশস্যের প্রচুর ক্ষতি করে। সরকারী দপ্তরের কর্মচারীরা এদের সভ্য করার নামে এই সব না খেতে বারণ করছেন। ফরাসী জাতী যারা পৃথিবীর মধ্যে বিশেষ সভ্য জাতি বলে পরিগণিত তারা যদি ব্যাঙ খেয়েও এত সভ্য হতে পারে তাহলে এই আদিবাসীরা আরণ্যক প্রাণী ভক্ষণ করে কেন সভ্য হবেনা? দ্বিতীয় কথা এই খাদ্যদ্রব্যের অনটনের দিনে এতে খাদ্য সমস্যার তীব্রতা আরও বেড়ে যাবে। কাজেই মন্ত্রীমহাশয়কে অনুরোধ করব তিনি যেন সরকারী কর্মচারীদের এই সমস্ত ব্যাপারে আদিবাসীদের বিরোধীতা না করতে বলেন। তাছাড়া পরিবার পরিকল্পনা সরকার যা গ্রহণ করেছেন অবশ্য এটা খুব প্রয়োজনীয় জিনিষ। খাদ্যের পরিস্থিতি বর্তমান দুনিয়ার পরিস্থিতি দেখলে এটা মানতে হবে। কিন্তু আদিবাসীদের পরিবারের মধ্যে জন্মনিয়ন্ত্রণ মানে তাদের ধ্বংস হয়ে যাওয়ার, কারণ, তাদের মধ্যে সন্তান কম হয়। সরকারের এটা বিবেচনা করে দেখা উচিৎ এদের মধ্যে জন্মনিয়ন্ত্রণ করা হবে কিনা। আমি আর বিশেষ কিছু বলতে চাইনা, তবে আমার জেলায় খাদ্যপরিস্থিতি সম্বন্ধে খাদ্যমন্ত্রী বা মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব যেন সেখান থেকে cordon প্রথা বিলোপ করা না হয়।

[2-50—3 p.m.]

**শ্রীঅনাদি মোহন তাঁতি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভাতে যে এ্যাপ্রোপ্রিয়েশন বিল আনা হয়েছে তা আমি প্রথমেই সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি দু'একটা

বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেই বিষয়ের একটা হচ্ছে এই যে জনকল্যাণকর কাজের বিভিন্ন রকম ব্যবস্থা বরাবর হয়ে এসেছে, এখনও হতে চলেছে, কিন্তু গ্রামাঞ্চলের মধ্যে সেই সমস্ত ব্যবস্থাগুলির ঠিকমত সুষ্ঠু প্রচার না হবার ফলে জনসাধারণের মনে সরকার সম্পর্কে একটা বিরূপ ধারণা বরাবর থেকে যায়। মোটামুটিভাবে রেডিওর মাধ্যমে যে সমস্ত প্রচার হয়ে থাকে সে সম্বন্ধে সাধারণ লোকের জানা থাকলে তারা আইন ভঙ্গ করতোনা। কিন্তু এই রকম কতগুলি জিনিষ জনসাধারণের মধ্যে ঠিকভাবে প্রচার করা হয়না যার ফলে জনসাধারণ মনের অজ্ঞাতে এমন কোন জিনিষ করে ফেলে যেগুলির জন্য শেষ পর্যন্ত তাকে আইন ভঙ্গের অপরাধে পড়তে হয়। আমার এলাকা উদ্বৃত্ত এলাকা বলে গণ্য হয়েছে। সেখান থেকে ধান সংগ্রহের ব্যাপারে কর্ডনিং করা হয়েছে, কিন্তু সেই কর্ডনিং এর কথা সাধারণ লোকের কাছে ঠিকমত বলা হয়নি। যে কোন এলাকা থেকে সেটা পার হয়ে গেলে আইন ভঙ্গ করা হবে ইত্যাদি এই সমস্ত কথা না জানা থাকার জন্য যখন এইগুলি কার্যকরী করতে যাওয়া হয়েছে তখন দেখা গিয়েছে কর্ডনিং ভঙ্গ করার অপরাধে লোকে অভিযুক্ত হয়ে পড়েছে, অযথা জুলুমের মধ্যে তাদের পড়তে হয়েছে, তার প্রতিকারের কোন ব্যবস্থা হচ্ছেনা। এই যে অবস্থা এই অবস্থার জন্য বিরোধী দল, যারা সরকারের বিরোধীতা করে, তারা এর সুযোগ নিয়ে সহজ সরল জনসাধারণের মনে এক বিভ্রান্তির সৃষ্টি করছে। ফলে সরকার বিরোধী মনোভাব গ্রামাঞ্চলে জনসাধারণের মনে দেখা দিচ্ছে। আরো দেখা যায় জুলুমের মধ্যে যারা পড়ে তারা বিভিন্নভাবে অভিযোগের প্রতিকারের চেষ্টা করে, তারা তখন আদালত, আইনের আশ্রয় নেয়। কিন্তু সাধারণ চাষীর পক্ষে অভিযোগের প্রতিকার করার জন্য আদালতে আসা সব সময় সম্ভবপর হয়ে উঠে না। ছোট খাটো অভিযোগের প্রতিকারের জন্য যদি স্থানীয়ভাবে বিচারালয়ের ব্যবস্থা করা যায় তাহলে তাদের মনে খানিকটা সান্ত্বনা দেখা দিতে পারে এবং অযথা জুলুমের হাত থেকে তারা রেহাই পেতে পারে। সেজন্য আমি মনে করি এই সব ছোট খাটো অভিযোগের বিচার নিষ্পত্তি করার জন্য, বিচারকে ত্বরান্বিত করার জন্য গ্রামে গ্রামে, বিশেষ করে ব্লক লেভেলে যদি ভ্রাম্যমাণ আদালতের ব্যবস্থা করা হয় তাহলে অতি সহজে এবং সত্বর ন্যায় বিচারের ব্যবস্থা সেখানে হতে পারে এবং জনসাধারণের মনে বিচার সম্পর্কে যে ভ্রান্ত ধারণার সৃষ্টি হতে থাকে তাও দূর হতে পারে। বিচার যখন দেরী হতে থাকে তখন দেখা যায় প্রভাবশালী পক্ষ ক্রমশঃ অন্য পক্ষের উপর প্রভাব বিস্তার করছে, অন্য পক্ষকে ঘায়েল করতে চেষ্টা করছে যার জন্য সাধারণ মানুষরা বিচার সম্পর্কে ভাল মনোভাব বেশীদিন রাখতে পারেনা। সেজন্য আমি মনে করি এই বিষয়ের প্রতি লক্ষ্য রেখে যদি ভ্রাম্যমাণ বিচারালয়ের ব্যবস্থা করা হয় তাহলে গ্রামাঞ্চলে জনসাধারণের মধ্য বিচার সম্পর্কে যে বিরূপ ধারণার সৃষ্টি হচ্ছে তা ধীরে ধীরে কমে আসতে থাকবে। এই পর্যন্ত বলে আমি এ্যাপ্রোপ্রিয়েশন বিল সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশৈলকুমার মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ যে বক্তৃতা করলেন তা সমস্তই হচ্ছে সাধারণ বাজেটের ব্যয় বরাদ্দের বিষয় নিয়ে, ঠিক এ্যাপ্রোপ্রিয়েশনে বিলের বিষয়বস্তু নয়, সেজন্য এগুলি জবাব দেবার কিছু নেই। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়রা যখন প্রত্যেকটি খাতে ব্যয় বরাদ্দ চেয়েছেন তখন সেই বিষয়ে আলোচনার সময়ে তাঁরা তার প্রত্যেকটির জবাব দিয়েছেন। এ্যাপ্রোপ্রিয়েশন বিল হল আইনের দ্বারা যেসব টাকা প্রত্যেক বরাদ্দের জন্য চাওয়া হয়েছে। সেগুলি মঞ্জুর না করলে সরকার তা খরচ করতে পারবেন না। এই খরচ করার অনুমতির জন্যই এই বিল। কেউ যদি বলতেন যে কিভাবে খরচ করবো, যদি সেই প্রশ্ন কেউ করতেন, তাহলে তার জবাব দিতাম। কিন্তু সেই সম্বন্ধে কেউ কিছু বলেননি। তাঁরা যে সমস্ত কথা বলেছেন তা সংশ্লিষ্ট মন্ত্রীদের দৃষ্টি তার প্রতি আকর্ষিত হয়েছে, সকলেই এই বিষয় অবহিত হবেন এবং সকলেই মন দিয়ে আগামী বছর প্রশাসনিক ব্যবস্থার মধ্য দিয়ে যাতে আপনাদের সম্পূর্ণ মত অনুসারে চলতে পারেন নিশ্চয়ই তার চেষ্টা করবেন।

The motion of Shri Saila Kumar Mukherjee that the West Bengal Appropriation Bill, 1966, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2, 3, Schedule and Preamble

The question that clauses 1, 2, 3, the Schedule and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1966, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

### The West Bengal Appropriation (No. 2) Bill, 1966

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No. 2) Bill, 1966.

(Secretary then read the title of the Bill)

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1966, be taken into consideration.

Sir, under Article 266 (3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

The West Bengal Appropriation Act, 1965, authorised the payment and appropriation of certain sums from and out of the Consolidated Fund of West Bengal towards defraying the charges which came and will come in the course of payment during the current year.

During the present session the Assembly voted certain further grants by way of Supplementary Estimates for the year 1965-66 under the provisions of Article 203 read with Articale 205 of the Constitution' The present Bill is accordingly being introduced under the provisions of Article 204 read with Article 205 of the Constitution to provide for the appropriation out of the consolidated Fund of West Bengal of all the moneys required to meet the further grants which have been voted by the Assembly and also to meet further expenditure charged on the Consolidated Fund of the State in accordance with the provisions of the Constitution. The Constitution provides that no amendment shall be proposed to this Bill having the effect of varying the amount or altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The details of the Appropriation Bill have already been circulated to the honourable members.

With these words, Sir, I commend my motion to the acceptance of the House.

The motion of Shri Saila Kumar Mukherjee that the West Bengal Appropriation (No. 2) Bill, 1966, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1, 2, 3, Schedule and Preamble

The question that clauses 1, 2, 3, the Schedule and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1966, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

[3—3·5 p.m.]

Resolution under Article 252 (1) of the Constitution of India regarding the adoption of the Warehousing Corporations (Supplementary) Act, 1965 (20 of 1965), in West Bengal.

**Shri Smarajit Bandyopadhyay :** Sir, I beg to move the following resolution :

Whereas Parliament has passed the Warehousing Corporations (Supplementary) Act, 1965 (20 of 1965) :

And whereas it is desirable that storage of commodities other than those covered by the Warehousing Corporations Act, 1962 (58 of 1962), in warehouse run by the Corporations established under that Act shall be regulated in the State of West Bengal by the said Warehousing Corporation (Supplementary) Act ;

Now, therefore, in pursuance of clause (1) of article 252 of the Constitution this Assembly resolves that the said Warehousing Corporations (Supplementary) Act be adopted in the State of West Bengal in respect of the storage of commodities other than those covered by the Werehousing Corporations Act, 1962 (58 of 1962).

এটা খুব সামান্য ব্যাপার। মাননীয় সদস্যগণের অবগতির জন্য জানাচ্ছি যে ওয়ার হাউসিং করপোরেশন এ্যাক্ট ১৯৬২—এটার সাপ্লিমেণ্টারী এ্যাক্ট হয় ১৯৬৫ সালে। সেটা করা হয় এই জন্য যে অরিজিন্যাল ১৯৬২ এ্যাক্ট যেটা ছিল তাতে কতকগুলি জিনিষ এগ্রিকালচ্যারাল প্রডিউস ছাড়া, আরও কতগুলি জিনিস রাখার প্রভিসন ছিল না যেমন তামাক, লাক্ষা প্রভৃতি জিনিষ রাখার জন্য বিভিন্ন প্রদেশ থেকে দাবী উঠতে থাকে। সেজন্য ওয়ার হাউসিং করপোরেশন সাপ্লিমেণ্টারী এ্যাক্ট ১৯৬৫ কেন্দ্রীয় সরকার পাশ করেন। সেই আইন প্রদেশে প্রযোজ্য হতে পারে যদি প্রদেশ থেকে রিজলিউসন করে এবং পার্লামেণ্ট সেই আইন প্রদেশের জন্য পাশ করেন। ১৯৬৫-এর যে এ্যাক্ট সেই এ্যাক্টের অবজেক্টস এণ্ড রিজনস থেকে আমি দু একটা লাইন উদ্ধৃত করলে মাননীয় সদস্যরা এর উদ্দেশ্য বুঝতে পারবেন। অবজেক্টস এণ্ড রিজনসে ছিল।

There has been a constant demand for the storage of other commodities also like tobacco lakha and wool, which cannot be stored in the warehouse under the existing provisions of this act. আর একটা জায়গা থেকে কোট করছি Parliament has no power to make law for the State apart from the provisions under Art. 249 and 250 of the Constitution, unless the Legislatures of the two or more States pass a resolution in pursuance of the Art. 252 of the Constitution empowering the Parliament to pass necessary legislation on this subject.

সেইজন্য আমরা এখানে এই রেজলিউসন পাশ করছি। ইতিমধ্যে অন্ধ্রপ্রদেশ, গুজরাট, কেরালা, মাদ্রাজ, পাঞ্জাব, উত্তরপ্রদেশ, প্রভৃতি ৮টি প্রদেশ এই রেজলিউসন পাশ করেছে এবং আমরা আজকে এই রেজলিউসন পাশ করলে এই আইনটি আমাদের ক্ষেত্রেও প্রযোজ্য হবে। আশা করি মাননীয় সদস্যগণ এটা গ্রহণ করবেন।

The motion of Shri Smarajit Baudyopadhyay that the following resolution:

Whereas Parliament has passed the warehousing Corporations (Supplementary) Act, 1965 (20 of 1965);

And whereas it is desirable that storage of commodities other than those covered by the Warehousling Corporations Act, 1962 (58 of 1962), in warehouses run by the Corporations established under that Act shall be regulated in the State of West Bengal by the said warehousing corporation (Supplementary) Act;

Now therefore, in pursuance of clause (1) of article 252 of the Constitution, this Assembly resolves that the said Warehousing Corporations (Supplementary) Act be adopted in the State of West Bengal in respecg of the storage of commodities other than those covered by the Warehousing Corporations Act, 1962 (58 of 1962), was then put and agreed to.

## Prorogation.

**Mr. Speaker:** Honourable members, I have it from the Governor that in exercise of the powers conferred by sub-clause (a) of clause (2) of Article 174 of the Constitution, the Governor has been pleased to direct that the Assembly shall stand prorogued on the 25th March, 1966, at the conclusion of the sitting on that date.

The House do stand prorogued accordingly.

# Index to the
# West Bengal Legislative Assembly Proceedings

## (OFFICIAL REPORT)

### Vol. XLII—No. 2—Forty Second Session (Feb.-March) 1966.

[ The 10th, 11th, 14th, 15th, 16th, 17th, 18th, 21st, 22nd, 23rd, 24th and 25th March, 1966. ]

[ (Q) Stands for Questions. ]

## INDEX

**Raha, Shri Sanat Kumar**

**Loans under low income Group**



**Roy, Shri Anath Bandhu**

Demand for Grant



**Ray, Shri Birendra Narayan**